করার আগে সবার সঙ্গে আলোচনা করে — সব মানুষের সঙ্গে আলোচনা করে — করতে হবে। তা নাহলে সেটা করা যায় না। সেই জন্যই আমি এখানে বলছি যে, আপাতত এ রকম কোন প্রস্তাব আমাদের কাছে নেই।

**[ 1.50 – 2.00 p.m.]**

**শ্রী অনিল মুখার্জী ঃ** আপনি মনে করছেন পশ্চিমবঙ্গের নাম পরিবর্তন হওয়ার দরকার আছে, এবং হওয়া উচিৎ। আপনি এই যে উচিৎ বলে মনে করছেন তার কারণ কি, কেন্দ্রীয় সরকার যখন সারা ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলোকে আলোচনার জন্য ডাকে তখন পশ্চিমবাংলাকে শেষের দিকে ডাকে নামের জন্য — এটাই কি কারণ, না অন্য কোন কারণ আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** না এটা কোন কারণ হতে পারে না। শ্রীমতি ইন্দিরা গান্ধী বেঁচে থাকতে এই ব্যবস্থা হয়েছিল। আমি ওনাকে বলেছিলাম, ওয়েষ্টবেঙ্গল শেষের দিকে হতে পারে না। প্রথমে 'এ' ডাকবেন, তারপর 'জেড' ডাকবেন, তারপর 'বি' ডাকবেন, তারপর 'ওয়াই' ডাকবেন। উনি সেটা মেনে নিয়েছিলেন। ওটাতে কোন অসুবিধা হয়নি।

**নদীয়া জেলার রাণাঘাট-বগুলা রাস্তা নির্মাণ**

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৬।) **শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

নদীয়া জেলার রাণাঘাট থেকে সরাসরি বগুলা পর্যন্ত সড়ক যোগাযোগের কোন পরিকল্পনা সরকারের নিকট আছে কি?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** না।

**Mr. Speaker :** Question hour is over.

**Starred Question**
**(to which answers were laid on the Table)**

**কোলাঘাট তাপবিদ্যুৎ প্রকল্প**

*১২। (অনুমোদিত প্রশ্ন নং *৪০১।) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** গত ৫ই এপ্রিল, ১৯৮৪ তারিখের প্রশ্ন নং *৩৭৩ (অনুমোদিত প্রশ্ন নং *১২০৫) উত্তর উল্লেখে বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্ব্বক জানাইবেন কি —

(ক) কোলাঘাট তাপবিদ্যুৎ প্রকল্পের ২নং; ও ৩নং ইউনিটে আদ্যাবধি কত মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করতে সক্ষম হয়েছে?

(খ) ঐ দুই ইউনিয় নির্মাণে অদ্যাবধি কত টাকা ব্যয় করা হয়েছে ;

(গ) উক্ত তাপবিদ্যুৎ প্রকল্পের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত ছিল এবং তন্মধ্যে কত টাকা ব্যয়িত হয়েছে ; এবং

(ঘ) উক্ত কেন্দ্রের জন্য কয়লা সংরক্ষণের কেন্দ্রটি আজ পর্যন্ত তৈবী না হওয়ার কারণ কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রটির ৩নং ইউনিট ১৯৮৪ সালের জুলাই মাসে চালু করা হয়।

১৯৮৫ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত ঐ ইউনিটটি ১৫৯.৩ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদন করেছে।

২নং ইউনিটটি এখনও চালু করা সম্ভব হয়নি।

(খ) আলাদা ভাবে বলা সম্ভব নয়।

(গ) এই প্রকল্পের জন্য অনুমোদিত ব্যয় ৩৫০ কোটি টাকা। অধ্যাবধি ৩৩৪ কোটি ৫২ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে।

(ঘ) কোন হ্যান্ডলিং প্ল্যান্টে কাজ শুরু করার সময়ে কতকগুলি অসুবিধের সম্মুখিন হয়ে হয়। সেইসব সমস্যা মেটাতে গিয়ে প্রথমদিকে কাজের অগ্রগতি ব্যাহত হয়।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment motion. The first one is from Shri Kashinath Mishra which deals with the subject of death of three persons by police firing at Alipurduar, Jalpaiguri on 12.3.85.

The other is from Shri Abdul Mannan on the subject of alleged torture on a pregnant woman and her old mother by Howrah Police Super on 7.3.85.

The subject matters of both the motions are not such which merit adjournment of the business of the House. Moreover, the members will get the early opportunity of raising those matters through discussion on the Governor's Address concerning today.

I, therefore, withhold my concent to both the motions.

One member of the party may, however, read out the text of the motion. I allow Shri Abdul Mannan to read the Adjournment Motion.

**শ্রী আবদুল মান্নান :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয় আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল—

গত ৭ই মার্চ ১৯৮৫ বৃহস্পতিবার দোলের দিন হাওড়া জেলার পুলিশ সুপার বিনা প্ররোচনায় লিলুয়া থানার পি. রোডে কংগ্রেস নেতা দীপক হালদারের বাড়ীতে প্রবেশ করেন এবং সাত মাসের গর্ভবতী তরুণী শিপ্রা ধাড়া ও তাঁর মা কমলা সরকারের উপর অকথ্য অত্যাচার করেন। গুরুতররূপে আহত মহিলাদের হাসপাতালে ভর্ত্তি করতে হয়।

## Calling Attention to Matters of Urgent Public Importance :

**Mr. Speaker :** I have received five notices of Calling Attention, namely,

1) Alleged death of three persons from Police firing at Alipurduars, Jalpaiguri on 12.3.85. — Shri Kashinath Mishra, Sk. Imajuddin, Shri Anil Mukherjee and Shri Kripasindhu Saha.

2) Alleged abnormal death of Shri Jaydev Paul, an approver of the murder case of Asamanja De — Shri Shamsuddin Ahmed and Shri Abdul Wahed.

3) Deterioration of law and order situation at Radhaballavpur 24 Parganas — Shri Abdul Mannan.

4) Acute scarcity of drinking water in Calcutta — Shri Somendra Nath Mitra amd Shri Abdul Mannan.

5) Critical condition of a patient of R.G. Kar Hospital due to transfusion of blood of odd group — Dr. Omar Ali.

I have selected the notice of Shri Kashinath Misra, Sk. Imajuddin and others on the subject of alleged death of three persons from Police firing at Alipurduars, Jalpaiguri on 12.3.85.

The Minister-in-charge will please make a statement to-day, if possible or give a date.

**Shri Santi Ranjan Ghatak** : Reply will be given on 18th March, 1985.

**Forty-ninth Report of the Business Advisory Committee presented on the 14th March, 1985.**

**Mr. Speaker** : I beg to present the Forty-ninth Report of the Business Advisory Committee which at its meeting held on the 12th March, 1985 in my Chamber considered the question of allocation of dates and time for disposal of Legislative and other business and recommended as follows :

Thursday, 14.3.85 ....... (i) Laying of Ordinance, Reports etc.

(ii) Discussion on Governor's Address — 4 hrs.

Friday, 15.3.85 .... Discussion on Governor's Address — 4 hrs.

Monday, 18.3.85 .... Discussion on Governor's Address — 4 hrs.

Tuesday, 19.3.85 .... Discussion on Governor's Address — 4 hrs.

I now call upon the Minister-in-charge of Parliamentary Affairs to move the motion.

**Shri Santi Ranjan Ghatak** : Sir, I beg to move that the Forty-ninth Report of the Business Advisory Committee presented this day be agreed to by the House.

**Mr. Speaker** : I think the report is adopted.

(Voice : Yes)

এটা গৃহীত হল।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** Sir, I want to rise on a point of privilege.

**মিঃ স্পীকার ঃ** আপনার প্রিভিলেজ ফাইল করুন, দেখব।

## MENTION CASES

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত লোকসভা নির্বাচনে ইন্দিরা কংগ্রেস দল বিপুল সংখ্যাগরিষ্ঠতায় ক্ষমতায় ফিরে আসার পর থেকে এই রাজ্যে রাজনৈতিক প্রতিপক্ষকে উৎখাত করার জন্য যে সন্ত্রাসের রাজনীতি বেছে নিয়েছে, সাম্প্রতিক দক্ষিণ ২৪ পরগণার কুলতলির ঘটনা তার একটা জ্বলন্ত উদাহরন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গত ১৫ই জানুয়ারী যে দুজনের মৃত্যু হয়েছে তাকে পরিকল্পিত বলে আখ্যা দিয়ে এই ঘটনার সঙ্গে এস.ইউ.সি.আই. দল এবং ইউ.সি.আই.এর এম.এল.এ শ্রী প্রবোধ পুরকায়েত মহাশয়ের নাম জড়িয়ে এক শ্রেণীর সংবাদপত্র যে একটানা অপপ্রচার চালিয়ে যাচ্ছে, তাদের সাথে কংগ্রেস (ই) দল, কুলতলিতে স্থানীয় পুলিশ প্রশাসনের সহযোগিতায়, পৃষ্ঠপোষকতায় বিগত দেড়মাস ধরে ইস.ইউ.সি. দলের সমর্থক এবং গ্রামের নিরীহ সাধারণ মানুষের উপর সন্ত্রাস এবং অত্যাচার চালিয়ে যাচ্ছে। মানুষের উপর দৈহিক নির্যাতন হচ্ছে, সন্ত্রাস এবং অত্যাচারের ফলে সেখানকার গ্রামের মানুষ, তারা আজকে গ্রাম ছেড়ে বাইরে পালাতে বাধ্য হচ্ছে। নারী ধর্ষণ হচ্ছে। গত ২৪শে ফেব্রুয়াবী ঐ কুলতলি থানার পূর্ব রাধাবল্লভপুরের দুজন নাবালিকা — করিমা নস্কর এবং রসুনোরা নস্করের উপর কংগ্রেসী দুর্বৃত্ত রাজ্জাক মোল্লা, আবেদালী হালদাব, সাহাউদ্দিন মোল্লা এবং আমজেদ পেয়াদা একের পর এক অত্যাচার করছে। তারা স্থানীয় থানায় এজাহার করেছে, এবং তাদের মেডিকেল একজামিনের জন্য পুলিশ তাদেব কলকাতায় নিয়ে এসেছে এবং ২৭শে ফেব্রুয়ারী থেকে তারা আজও প্রেসিডেন্সী জেলে রয়েছে সেই হতভাগ্য দুজন নাবালিকা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা এই নিয়ে বার বার মুখ্যমন্ত্রী মহাশয়ের নিকট বিচার বিভাগীয় তদন্তের কথা বলেছি। ১৫ই জানুয়ারী তৎপরবর্তীকালে যে একের পর এক সন্ত্রাসেব রাজত্ব চলছে সে সম্বন্ধে একটা বিচার বিভাগীয় তদন্ত হোক। এই দাবী আমরা করেছি। সংবাদপত্রের সহযোগিতায় এই অপপ্রচার চলছে আমি সেজন্য এখানে দাবী করছি যে একটা বিচারবিভাগীয় তদন্ত করা হোক যাহাতে কালপ্রিটস্ আর ব্রুট টু বুক, এই দাবী আমরা করেছি।

**[ 2.00 – 2.10 p.m.]**

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে যুক্ত সংগ্রাম পরিষদ, পশ্চিমবঙ্গ কলেজ কর্মচারী সমিতি এবং গভর্ণমেন্ট স্পনসর্ড কলেজ কর্মচারী সমিতি আগামী ১৮ই মার্চ ১৯৮৫ থেকে আমরণ অনশনের এক আন্দোলনে নামছে। কাজেই এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। প্রায় ১০,০০০ কর্মচারী এই অনশনে অংশ গ্রহণ করছেন। ১৯৮০ সাল থেকে এই অর্গানাইজেশন তাঁদের দাবীদাওয়া আদায়ের জন্য আন্দোলন করে আসছিলেন। সেই সময়, ১৯৮২ সালে, মাননীয় শম্ভুবাবু তাঁদের দাবীদাওয়ার ব্যাপারে প্রতিশ্রুতি দেন। কিন্তু সেই প্রতিশ্রুতি পালন না হওয়াতে তাঁরা এই অনশনে নামছেন। অন্যান্য স্তরেব কর্মচাবীদের তুলনায় এদের বেতনের ক্ষেত্রে একটা ডিসপ্যারিটি রয়েছে যেমন, ওয়েষ্ট বেঙ্গল বোর্ড অফ কাউন্সিলের কর্মচারীবা ইউনিভারসিটি পে-স্কেলে সুফল করছেন কিন্তু ৩০০

**বেসরকারী কর্মচারী সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। বর্ধমান মেডিক্যাল কলেজ এবং রায়গঞ্জ কলেজ কর্মচারীরাও ইউনিভারসিটি পে-স্কেল পাচ্ছেন যেহেতু এগুলো পশ্চিমবাংলার মধ্যে পড়ে। শুধুমাত্র এই ৩০০ কর্মচারীই এই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন।** আমি মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি, এই সব কর্মচারীদের ডেকে এই সমস্যা সমাধানের জন্য আলোচনায় বসুন যাতে তাঁরা এই অনশনের পথে না নামেন কারণ তা নাহলে একটা বিশৃঙ্খলার সৃষ্টি হতে পারে। এর ফলে হয়ত সমস্ত কলেজ বন্ধ হয়ে যাবে। সেইজন্য বলছি যে কর্মচারীদের ডেকে সমস্যা সমাধানের একটা রাস্তা খুঁজে বের করুন।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পাবলিক হেল্থ ইঞ্জিনিয়ারিং বিভাগের মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

সারা বাঁকুড়া জেলায় বিশেষ করে ওন্দা থানা এলাকায় আমরা দেখছি যে অনেকগুলো টিউবওয়েল যেগুলো বামফ্রন্ট সরকার পানীয় জলের জন্য তৈরী করেছিলেন সেগুলো অকেজো হয়ে গেছে। সেই অকেজো টিউবওয়েলগুলো অবিলম্বে রিপেয়ার না করলে আগামী গ্রীষ্মকালে গ্রামের মানুষ পানীয় জলের অভাবে মারা যাবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জরুরী ভিত্তিতে অর্থ মঞ্জুর করে ঐসব অকেজো টিউবওয়েলগুলো রিপেয়ার করার ব্যবস্থা করতে অনুরোধ জানাচ্ছি।

**Shri Abdul Rauf Ansari :** Mr. Speaker sir, through you, I want to draw the attention of the Health Minister. There is a police margue near Nilmadhab Sen Lane, Jaloatuli, behind Md. Ali Park. The Area is surrounded by thickly populated bustees. The air of the area is being polluted due to non-removal of the dead bodies which are brought to the police Morgue there for days together. Dead bodies remain there for days together and cause Nuisance and air pollution due to bad stench over the entire area. The local people regularly made complains to the department concerned requesting them to shift the morgue from Nilmadhab Sen Lane to Medical College Hospital or the some other place but it has not been removed. Sir, this nuisance may cause danger and serious health hazard to the people of the locality who, as you may be aware, are mostly poor people not being able to meet even the medical expenses for their treatment. Besides, this morgue is also causing nuisance to several hotels and eating houses which are located nearby.

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি লক্ষ্য করেছেন আলিপুরদুয়ার এলাকায় পুলিশের গুলিতে তিনজন মানুষ নিহত হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ঘটনাকে ছোট করে দেখলে চলবে না। কারণ পশ্চিমবাংলায় পুলিশের এক অংশ বামফ্রন্ট সরকারকে হেয় করবার চেষ্টা করছে। এই জিনিস আমরা বিভিন্ন জায়গায় দেখতে পাচ্ছি। আলিপুরদুয়ার এলাকায় যেখানে ডাকাতি হয়েছে সেখান থেকে থানা এক ফার্লং দূরে। কিন্তু পুলিশ সেখানে দা-আড়াই ঘন্টা বাদে গেল। এর জন্য সেখানকার মানুষ ক্ষোভ প্রকাশ করবার ফলে পুলিশ সেই নিরীহ মানুষের উপর অত্যাচার করেছে এবং গুলি চালিয়েছে। এর ফলে ৩ জন মানুষ নিহত হয়েছে। তাই আমি এই ব্যাপারে আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ

করছি যেন এই ব্যাপারে গভীরভাবে দৃষ্টি দেওয়া হয়। যে তিনজন পুলিশ এই ব্যাপারে জড়িত তাদের শুধু সাসপেন্ড করলেই চলবে না, এই ঘটনা যাতে আর না ঘটে সেটা দেখতে হবে। এই ব্যাপারে ইতিমধ্যেই শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ঠিকই, তবে অদূর ভবিষ্যতে যেন এই ঘটনা আর না ঘটে সেটা দেখতে হবে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় স্পীকার স্যার, একটু আগে মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা মহাশয় পুলিশের অত্যাচারের ঘটনার কথা বললেন। স্যার, আমার এলাকায় পুলিশের অত্যাচারের কথা হয়, যাঁরা অত্যাচার করেছেন তাঁদের কথা যদি আপনি শোনেন তাহলেও আপনি অবাক হয়ে যাবেন। খানাকুল থানার কিশোরপুর গ্রামে ১নং গ্রামপঞ্চায়েত এলাকায় গত ফেব্রুয়ারী মাস থেকে কংগ্রেস কর্মীদের উপর অকথ্য অত্যাচার করা হচ্ছে। এই ঘটনা পুলিশ জানে, কিন্তু তার কোন ফল হয়নি। এই ব্যাপারে আমি মুখ্যমন্ত্রীকে চিঠি দিয়েছি, কিন্তু তাতে কোন কাজ হয়নি। কিশোরপুর গ্রামের ৭০টি পরিবারের প্রায় ৩০০-র মতো মানুষ আজ ঘরছাড়া হয়ে রয়েছে। আরামবাগ শহরের বিভিন্ন রাস্তায় তাঁরা ঘুরে বেড়াচ্ছে। বেছে বেছে কংগ্রেস কর্মীর বাড়ির উপর অত্যাচার করা হচ্ছে এবং বাড়ি লুটপাট করা হচ্ছে। পুলিশ অত্যাচারীদের উপর কোন ব্যবস্থা নিচ্ছে না। যাঁদের উপর অত্যাচার করা হচ্ছে পুলিশ তাদেরই গ্রেপ্তার করছে এবং তাঁদের বিরুদ্ধে মিথ্যা মামলা দায়ের করছে। অবশ্য তাঁরা বেল পেয়ে বেরিয়ে এসেছে। এর ফলে সেখানে একটা ভয়ংকর অবস্থার সৃষ্টি হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যাতে এই সমস্ত মানুষ ঘরে ফিরে আসতে পারে এবং সুস্থ ভাবে জীবন যাপন করতে পারে তার ব্যবস্থা করেন। তা না হলে এই সমস্ত মানুষ রাস্তায় ঘুরে বেড়াতে বেড়াতে একদিন ক্ষোভে ফেটে পড়বে এবং সেখানে একটা দাবানলের সৃষ্টি হতে পারে। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে জানাতে চাই উনি যেন সত্তর এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করেন। এই ঘটনার সঙ্গে জড়িত ওই এলাকার পঞ্চায়েত প্রধান, মার্কসাবাদী কমিউনিষ্ট পার্টির নেতা। ওই নেতার নেতৃত্বে এই সমস্ত মানুষের বাড়িতে অত্যাচার করা হচ্ছে এবং লুটতরাজ করা হচ্ছে এবং সেই লুটের মালের ভাগ নিচ্ছে। এই ঘটনার সঙ্গে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির নেতা জড়িত আছে বলে পুলিশ কিছু করতে পারছে না। তাই আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করতে চাই দলের নেতা হিসাবে আপনাদের কমরেডদের অত্যাচারের হাত থেকে এখানকার মানুষকে বাঁচান।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে কয়েকটি কথা এই হাউসে বলতে চাই। এই ব্যাপারে মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা মহাশয় একটু আগে বলেছেন। আমি আরো বলতে চাই যে গত ১২ই মার্চ তারিখে রাত্রে আলিপুরদুয়ার জংসনের পুলিশ ফাঁড়ির প্রায় এক কিলোমিটার দূরে বোমাবাজি করে এক ডাকাতি হয়। এই ঘটনা পুলিশ ফাঁড়ির অতি সন্নিকট হেতু পুলিশের আগেই জানা উচিত। কিন্তু পুলিশ খবর পেয়েও ঘটনাস্থলে বহু দেরীতে যায়। সেখানকার জনগন বিলম্বের কারণ জানবার জন্য যায়। থানায় উভয়ের মধ্যে বচসা হলে পুলিশ তাদের উপর গুলি চালায়। এর ফলে সেখানে ৩জন নিহত হয়েছে এবং আরো কিছু মানুষ হাসপাতালে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। মাননীয় মুখ্যমন্ত্রীকে আমি যে কথা বলতে চাই সেটা হল, তিনি বলেছিলেন রাজ্যের পুলিশের একাংশ বামফ্রন্ট সরকারের বদনাম এবং কুৎসা রটাবার চেষ্টা করছে।

**[ 2.10 – 2.20 p.m.]**

আলিপুরদুয়ারের ঘটনা আমার মনে হয় বিচ্ছিন্ন ঘটনা নয়। উক্ত ঘটনায় যারা জড়িত, তাদের বিরুদ্ধে যথাযথ প্রশাসনিক ব্যবস্থা যেন অবিলম্বে গ্রহণ করা হয়। এই সঙ্গে আমি আপনার মাধ্যমে

মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে উক্ত ঘটনার যথাবিহীত তদন্তপূর্ব্বক একটি বিবৃতিও দাবী করছি। এই ঘটনা নিছক কোন ক্ষুদ্র ঘটনা নয়। এরফলে উক্ত মহকুমায় বসবাসকারী লোকজন এক সন্ত্রাসের সম্মুখীন হয়েছে। সেইজন্য এই হাউসে মুখ্যমন্ত্রীমহোদয় সাম্প্রতিক জনস্বার্থের কথা মনে রেখে যেন একটি বিবৃতি রাখেন; সেই দাবী আমি আপনার মাধ্যমে রাখছি।

**ডঃ সুশোভন ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরবরাহ বিভাগের মন্ত্রীমহোদয়ের কাছে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই মাসের ৯ তারিখে মাধ্যমিক পরীক্ষা আরম্ভ হয়েছে। যেদিন থেকে পরীক্ষা আরম্ভ হয়েছে সেইদিন থেকে বোলপুরের লোকাল অথরিটিস-এর উচিত ছিল বাসের সংখ্যা কিছু বাড়িয়ে দেওয়া। গত ৯ তারিখে বোলপুরের একটি গ্রামে ভীড়ের চাপে একটি বাচ্চা ছেলে বাস চাপা পড়ে মারা গেছে। উক্ত ঘটনার পরে উক্ত বাস থেকে সকলকে রাস্তায় নামিয়ে দেওয়া হয়। গত ১২ তারিখ থেকে ওখানে পেট্রোল ও ডিজেলের ক্রাইসিস্ এমনভাবে দেখা দিয়েছে যে বাস ঠিকমত চলছে না। এরফলে পরীক্ষার্থী ছাত্র-ছাত্রীদের বহুদূর পর্য্যন্ত পায়ে হেঁটে পরীক্ষা দিতে যেতে হচ্ছে। ডিজেল ও পেট্রোলের ক্রাইসিসের পরিপ্রেক্ষিতে এখন স্ট্রাইক চলছে। ডিজেল ও পেট্রোল যাতে বাসগুলি পেতে পারে সেই রকম ব্যবস্থা গ্রহণের জন্য সংশ্লিষ্ট মন্ত্রীমহোদয়ের নিকট আমি আবেদন জানাচ্ছি।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত মাসের ১৬ তারিখে পুরুলিয়া জেলায় গণতান্ত্রিক আন্দোলনের নেতা শ্রী নকুল মাহাতো এবং বর্ধমান জেলার বামফ্রন্ট-এর আহ্বায়ক যখন এক জায়গা থেকে প্রাইজ বিতরণ করে আসছিলেন, সেই সময় কেঁদা গ্রামের কাছে কংগ্রেস কর্মীরা গাড়ী থেকে নামিয়ে অন্য জায়গায় ধরে নিয়ে যায় এবং হত্যা করে। ওঁদের সঙ্গে যাঁরা ছিলেন, তাঁরা ওখান থেকে ফিরে এসে থানায় পুলিশের কাছে ডায়েরী লিপিবদ্ধ করে। দুর্ভাগ্যের বিষয় যাদের নামে ডায়েরী করা হয়েছে, পুলিশ তাদের কাউকেই এখনও পর্যন্ত গ্রেপ্তার করে নি। আমরা থানায় গিয়ে বারবার করে গ্রেপ্তারের দাবী করেছি অথচ এখনও পর্যন্ত কিছুই করা হয়নি। পুরুলিয়া শহরের উপরে গাড়ী থেকে নামিয়ে যে সমস্ত ব্যক্তি উক্ত হত্যাকাণ্ডের সঙ্গে যুক্ত ছিল, তারা ওখানে এখন কংগ্রেসী নেতাদের কোলে আশ্রয় নিয়েছে। ওখানকার সমস্ত মানুষ এই ঘটনার তীব্র ধিক্কার জানিয়েছেন। এই সংগে ঐ সমস্ত লোকেদের অবিলম্বে এ্যারেষ্টের ও দাবী জানিয়েছেন। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীমহোদয়ের কাছে দাবী জানাচ্ছি যে, অবিলম্বে যেন ঐ সমস্ত ব্যক্তিদের এ্যারেষ্ট করা হয়।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার মানুষ কমরেড সুলতান সিংয়ের দুর্বিসহ সন্ত্রাসের ফলে আজ দিশাহারা হয়ে পড়েছেন। কমরেড সুলতান সিং বিগত তিন বছর ধরে হাওড়া জেলায় এক সন্ত্রাসের রাজত্ব কায়েম করেছেন। এই সন্ত্রাসের ছবি দেখে বোধহয় ইতিহাসের নাদির শাহের প্রেতাত্মা চমকে উঠছে। বিগত কর্পোরেশনের নির্বাচনের প্রাক্কালে কংগ্রেস প্রার্থী ছিলেন শ্রী দীপক হালদার। তাঁর বাড়ীতে কমরেড সুলতান সিং তাঁর দলবল নিয়ে ঢুকে তাঁর মা কমলা হালদার, বোন শ্রীমতী শিপ্রা ধাড়া (যিনি অন্তঃস্বত্ত্বা ছিলেন) এবং ভাই সঞ্জীব হালদার-এর উপর অকথ্য অত্যাচার করেন। অত্যাচারের ফলে শ্রীমতী ধাড়াকে হাওড়া হাসপাতালে ভর্ত্তি করতে হয়েছে। ওপক্ষের যে সমস্ত বন্ধুরা চীৎকার করছেন, তাঁরা ইচ্ছা করলে উক্ত হাসপাতালে গিয়ে ঘটনার সত্যতা যাচাই করে নিতে পারেন। শ্রী সঞ্জীব হালদারের গত ৯ তারিখ থেকে মাধ্যমিক পরীক্ষা দেওয়ার কথা ছিল। কমরেড সুলতান সিংয়ের অত্যাচারের ফলে শ্রী হালদারের শারীরিক অবস্থা কেমন তা জানতে হলে হাওড়া জেলার যে কেন্দ্রে তিনি পরীক্ষা দিচ্ছেন, সেখানে গিয়ে দেখে আসতে ওপক্ষের বন্ধুদের অনুরোধ করছি। স্যার, সুলতান সিং মিলিটারীদের পর্যন্ত ছেড়ে দেননি। দুজন মিলিটারী লোক ছুটিতে এসেছিলেন, তাদের আইডেনটিটি কার্ড দেখানো সত্তেও তাদের রেহাই দেননি। তাদের উপর অকথ্য অত্যাচার করেন মারধোর করেন। গত ১১ তারিখে আমি এবং আমাদের মুখ্যসচেতক এই ব্যাপারে

মুখ্যমন্ত্রীর কাছে বিচারবিভাগীয় তদন্তের দাবী জানিয়েছি। আপনাদেরও উচিত সুলতাং সিং যে অরাজকতার রাজত্ব কায়েম করছেন তার অবসান করার জন্য বিচারবিভাগীয় তদন্তের দাবী জানানোর। হাওড়ার মানুষ ওর ভয়ে সন্ত্রস্ত। [***] তাগুবে সেখানে যেভাবে ঘটনা ঘটছে দিনের পর দিন মানুষ আর টিকতে পারছে না। সেইজন্য আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে এর পূর্ণাঙ্গ তদন্তের দাবী জানাচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** সুলতান সিং কথাটি এক্সপাঞ্জ হবে।

**শ্রী দেবনারায়ন চক্রবর্ত্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৯ সালে এই বিধানসভার সদস্য যিনি ছিলেন তাঁর এলাকায় ২টি করে নলকূপ বসানো হয়েছিল এবং ২টি সংস্কারের দায়িত্ব দেওয়া হয়েছিল। কিন্তু এখন সেই সমস্ত এলাকায় নলকূপগুলি অকেজো হয়ে পড়ে আছে। ফলে পানীয় জলের দারুণ কষ্ট হচ্ছে। কারা এই নলকূপ বসাবেন বা সারাবেন সেটা আমি আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়ের কাছ থেকে জানতে চাই। পাণ্ডুয়া থানার অন্তর্গত পাটুলি গ্রাম এবং বীরপাড়া গ্রামে আজ ৪ বছর ধারে নলকূপ অকেজো হয়ে পড়ে আছে কেউ দায়িত্ব নিচ্ছেন না এই নলকূপ সারানোর। সুতরাং আমি জানতে চাই যে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীমণ্ডলী এই নলকূপগুলি সারানোর ব্যবস্থা নেবেন না স্থানীয় স্বায়ত্বশাসন থেকে এর দায়িত্ব নেবে। কারণ এখানে অত্যন্ত জলকষ্ট চলছে। সেইজন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়ের কাছে নতুন নলকূপ বসানোর এবং সংস্কারের জন্য দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সরবরাহ দপ্তরের তথা সমস্ত মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। কিছুক্ষণ আগে এখানকার মাননীয় সদস্য বীরভূম জেলার পেট্রোল এবং ডিজেল অভাবে গাড়ী চলছে না এবং সেখানে পরীক্ষা চলছে এবং এরফলে সেখানে পরীক্ষার্থীদের পরীক্ষা দিতে যেতে খুব অসুবিধা হচ্ছে বললেন। অনুরূপভাবে বাঁকুড়া জেলায় যানবাহন বন্ধ হয়ে গেছে পেট্রোল, ডিজেলের অভাবে। এখানে আরো সমস্যার সম্মুখীন যেটা হয়েছে সেটা হচ্ছে বি. এস. মেডিক্যাল কলেজ এবং হাসপাতাল এখানে আছে। সেই হাসপাতালে প্রায় ১২০০ মত রোগী আছে। ১২-৩-৮৪ তারিখ থেকে পেট্রোল এবং ডিজেলের অভাবে এ্যাম্বুলেন্স চলছে না এরফলে এখানে ১০জন রোগীর মৃত্যু হয়েছে। এখানকার ডাক্তারবাবুরা গাড়ীর অভাবে রোগী দেখতে যেতে পারছেন না। আবার কিছু দিন থেকে বাঁকুড়া জেলায় প্রচণ্ডভাবে আন্ত্রিক রোগ দেখা দিয়েছে এবং এই রোগে শিশু থেকে আরম্ভ করে বৃদ্ধ পর্যন্ত আক্রান্ত হয়েছে।

**[ 2.20 – 2.30 p.m.]**

সেই পরিপ্রেক্ষিতে একটা প্রচণ্ড সমস্যার সৃষ্টি হয়েছে এবং প্রশাসন কোন রকম গাড়ীর ব্যবহার করতে পারছে না, যানবাহন একেবারে বন্ধ হয়ে গেছে। রাজবাদে যে ঝগড়া চলছে ২টি ইউনিয়নের মধ্যে সেটা অবিলম্বে মেটাবার ব্যবস্থা করুন এবং বাঁকুড়া বীরভূমে যে ডিজেল এবং পেট্রোল বন্ধ হয়ে গেছে সেটার সমস্যার সমাধান না করলে সমস্যার সৃষ্টি হবে।

**শ্রী বিনয় চৌধুরী ঃ** ধর্মঘটের জন্য যে গোলমাল হয়েছিল কাল সন্ধ্যাবেলায় সেই ধর্মঘট মিটে গেছে কিন্তু আপনারা যখন বলছেন তাতে যদি না হয়ে থাকে আমি দেখবো।

**ডাঃ ওমর আলি ঃ** স্যার, এখনও গ্রীষ্মকাল বলতে যা বোঝায় তা আরম্ভ হয়নি, কিন্তু ইতিমধ্যে আমাদের মেদিনীপুর জেলার বহু জায়গায় প্রচণ্ড জলকষ্ট দেখা দিয়েছে। খড়্গাপুর, এবং মেদিনীপুর পৌরসভা এলাকায় জলকষ্ট খুব সীমাহীন আঁকার ধারণ করেছে এবং সেটা এখন জেলার অনেকগুলি

*Note* — * [Expunged as order by the chair.]

জায়গায় ছড়িয়ে পড়ছে। আমার নির্বাচনী এলাকা পাঁশকুড়ায় অনেকগুলি পানীয় জলের নলকূপ থেকে জল উঠছে না। অগভীর নলকূপ যেগুলি ছিল সেগুলি অকেজো হয়ে গেছে। অনেক গর্ত করে পাম্প বা মোটর বসিয়েও কোন রকমে সেচের কাজ চলছে। এ বছর ক্যানেলে জল সরবরাহর ব্যবস্থা না থাকার ফলে লিফট ইরিগেশন বন্ধ হয়ে গিয়েছে। এমন অনেক গ্রাম আছে যেখানে পুকুর ডোবা শুকিয়ে গেছে। কংসাবতী নদী একেবারেই শুকিয়ে গেছে, স্নান করার মত জল নেই, গরু ছাগলের জলের অভাব দেখা দিয়েছে। জরুরী ভিত্তিক এই সমস্যা মোকাবিলা করার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অবন্তী মিশ্র :** স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য ও পরিবার কল্যাণ গ্রামীণ জল সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয়ের গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৩-৮৪ সালে খরার প্রচণ্ড দাবানলে যখন সমগ্র পশ্চিমবাংলা পুড়ছিল তখন মেদিনীপুর জেলার রামনগর ১ ও ২নং ব্লকে চরম জল কষ্টের কথা আমি বিধানসভায় বলেছিলাম। রামনগর বিধানসভা এলাকায় ২০০টি পানীয় জলের নলকূপ সংস্কারের অভাবে পড়ে আছে, যে ৩টি সরকারী গভীর নলকূপ সম্পর্কে সরকার কার্যকরী ব্যবস্থা গ্রহণ না করায় মানুষ জল খেতে পারছে না। আমি তখন নিবেদন করেছিলাম যে ২০০টি পানীয় জলের নলকূপ যেগুলি অকেজো হয়ে আছে সেগুলি যেন অবিলম্বে সংস্কার করা হয়এবং যে ৩টি গভীর নলকূপ আছে সেগুলির সম্পর্কেও যেন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হয় এবং আরো কিছু সংখ্যক নলকূপ যেন বসানো হয়। কিন্তু বিভাগীয় মন্ত্রী মহাশয় এ বিষয়ে কোনরূপ ব্যবস্থা করেন নি। আমি মনে করি বামফ্রন্ট সরকারের ত্রুটি, গাফিলতি ও অকর্মণ্যতার জন্য মেদিনীপুর জেলার ১ ও ২ নং এলাকায় মানুষ চরম জল সংকটে পতিত হয়েছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। চেঙ্গাইল প্রেমচাঁদ জুট মিলে প্রায় ৩॥ হাজার শ্রমিক কাজ করত, ১৯৭৫ সালে এই কারখানাটি লকআউট করল মালিক বে-আইনীভাবে। সেখানে যে শ্রমিকরা কাজ করেছিল তাদের সপ্তাহের পয়সা মালিকরা দেয়নি, কয়েক লক্ষ টাকা প্রভিডেন্ট ফান্ড বাবদ সরকারী দপ্তরে জমা দেয়নি। গ্র্যাচুইটি, বোনাসের সমস্ত টাকা মালিক আত্মস্যাৎ করেছে। স্যার, এই মিলটি টেক ওভার করবার জন্য মাননীয় প্রয়াত নেতা শিল্প বাণিজ্য মন্ত্রী চেষ্টা করেছিলেন, কিন্তু কেন্দ্রীয় সরকারের চক্রান্তে এই মিলটি টেক ওভার হয়নি। ফলে কয়েক শত শ্রমিক মারা গেছে, হাজার হাজার শ্রমিক রাস্তাঘাটে ঘুরে বেড়াচ্ছে। বাউড়িয়ার চেঙ্গাইল জুট মিলের যে শ্রমিকরা মারা গেছে আমি তাদের নাম বলছি— যেমন, পতিত পাবন রায়, অবিনাশ গাঙ্গুলী, ইত্যাদি আরো অনেকে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই মিলটি খুলে যাতে শ্রমিকদের মুখে হাসি ফোটান যায় এবং কংগ্রেসীদের চক্রান্ত ব্যর্থ করান যায় তারজন্য আপনার মাধ্যমে আমি মাননীয় শিল্প-বাণিজ্য মন্ত্রী এবং শ্রম দপ্তরের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সামসুদ্দিন আমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হয়ত অবগত হয়েছেন যে আমার এলাকা মালদহ জেলার কালিয়াচক কেন্দ্রের ৩নং ব্লকের অধীন বাখাবাদ গ্রাম পঞ্চায়েতে গত ৯ তারিখে একটা বিধ্বংসী অগ্নিকাণ্ড হয়েছে, যার ফলে ১০১টি বাড়ি পুড়ে ছাই হয়েছে। অতি দুঃখের কথা তার সঙ্গে সঙ্গে একটি শিশু এবং একটি বৃদ্ধা পুড়ে মারা গেছে। যেখানে এতগুলি বাড়ি পুড়ে ছাই হয়েছে, পুড়ে দুটি লোক মারা গেছে, সেখানে প্রশাসনিক দিক থেকে ত্রাণ ব্যবস্থা কিছু হয়নি। আমি জানি সীমিত অবস্থা থাকলেও অন্ততঃতপক্ষে যেখানে তাদের বাড়ি পুড়ে ছাই হয়ে গেছে সেখানে প্রতি পরিবারের খাবার ব্যবস্থা, আচ্ছাদনের ব্যবস্থা সাময়িকভাবে করা দরকার। কিন্তু ১৪ তারিখ হয়ে গেল আজ পর্যন্ত সেইসব পরিবারের জন্য কোন ত্রাণ ব্যবস্থা করা হয়নি। দুটি লোক, একটি শিশু চৌকির তলায় লুকিয়ে ছিল, তারা পুড়ে মারা গেছে। আমি অত্যন্ত ক্ষোভের সঙ্গে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি

আকর্ষণ করে বলছি স্বাধীন দেশের নাগরিক হিসাবে তাদের কি অধিকার নেই যে প্রশাসনিক দিক থেকে সরকারের কাছ থেকে তারা কিছু ত্রাণ আশা করতে পারে?

স্যার, আপনি শুনলে অবাক হবেন এক কেজি. জি.আর এর ব্যবস্থা পর্যন্ত নেই, কোন খাবারের ব্যবস্থা নেই। আমি অত্যন্ত দুঃখ এবং ক্ষোভের সঙ্গে এই সমস্ত অভিযোগ করছি এবং দাবী করছি অবিলম্বে ওখানকার মানুষদের জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক। তবে সংঙ্গে সংঙ্গে একথাও বলছি, অবিলম্বে যদি কোন ব্যবস্থা সরকার গ্রহন না করেন তাহলে ওখানে কিন্তু বিরাট একটা আন্দোলন মাথাচরা দিয়ে উঠবে। একথা বলে বক্তব্য শেষ করছি।

**শ্রী বনমালী দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূম জেলার নানুর -- বোলপুর রাস্তার উপর ময়ূরাক্ষী সাউথ মেইন ক্যানেলের শাখা ক্যানেলের উপর একটা ব্রীজ আজ দীর্ঘদিন ধরে আধখানা অকেজো হয়ে পড়ে রয়েছে। নানুর -- বোলপুর রাস্তার উপর প্রতিদিন অসংখ্য বাস, ট্রাক যাতায়াত করে এবং এই ব্রীজের যা অবস্থা তাতে যে কোন দিন একটা দুর্ঘটনা ঘটতে পারে। আমরা ইতিপূর্বে দেখছি অনেক জীপ, ট্রাক দুর্ঘটনায় পড়েছে এবং তা সত্ত্বেও এই ব্রীজটি রিপেয়ার করার কোন ব্যবস্থা করা হয়নি। ১৯৮২ সালে নির্বাচনের কিছুদিন পূর্বে আমাদের ভূমি এবং ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রী সুনীল মজুমদার মহাশয় ওখানে দুর্ঘটনায় পড়ে গুরুতররূপে আহত হয়েছিলেন। তারপর, লাভপুর পঞ্চায়েত সমিতির সভাপতি ওখানে দুর্ঘটনায় মারা যান। এত সব ঘটনা ঘটা সত্ত্বেও ওই বরীজ মেরামত করার কোন ব্যবস্থা হয়নি। ওখানে একটা বাঁক আছে যেখানে গাড়ীগুলোকে ঘুরে যেতে হয় এবং সেইজন্য দুর্ঘটনা ঘটে। ওই বাঁকটা যদি সোজা করা হয় তাহলে এই ঘটনা আর ঘটেনা। কাজেই আমি সংশ্লিষ্ট মন্ত্রীকে অনুরোধ করছি এই ব্যাপারে দৃষ্টি দিন এবং এই বিপজ্জনক অবস্থা থেকে মানুষকে মুক্তি দিন।

**সেখ সিরাজ আলি ঃ** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। পশ্চিমবঙ্গ সরকার থেকে খড়গপুরে একটি বিরাট হাসপাতাল তৈরী করা হয়েছে। কিন্তু সেই হাসপাতালের যে দুরবস্থার মধ্যে চলছে সেই কথাটা আপনাকে বলতে চাই। সেখানে একেবারে অচল অবস্থার সৃষ্টি হয়েছে। সেই হাসপাতালের যিনি সুপারিন্টেনডেন্ট আছেন তিনিই এই অচল অব্যস্থার সৃষ্টি করেছেন। ডাক্তারের কোয়াটার থাকা সত্ত্বেও তিনি কোয়াটারে থাকেন না। তিনি নার্সিং হোস্টেলে থাকেন। অথচ তিনি বাড়ী ভাড়ার টাকা সরকারের কাছ থেকে নিচ্ছেন। একেই তো নার্সদের এই অবস্থা তার উপর তিনি নার্সদের হোস্টেল দখল করে বসে আছেন। সেখানে যে এ্যাম্বুলেন্স টা আছে সেটা রোগীরা ব্যবহার করতে পারছে না। তিনি নিজে সেটা ব্যবহার করছেন। অবিলম্বে যাতে হাসপাতালের একটা সুষ্ঠ ব্যবস্থা হয় এবং রোগীরা যাতে ভাল সুযোগ পায় এবং সরকারী টাকা যাতে তছরূপ না হয় এবং ডাক্তার যাতে কোয়াটারে থাকেন, যাতে সেটা অন্যকে ভাড়া দিতে পারেন তার জন্য আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষণ করছি।

**শ্রী সৈয়দ মোয়াজ্জাম হোসেন ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে কিছু দিন আগে কংগ্রেস পার্টিতে একটা সেবাদল গঠন করা হয়েছে। ডেবরা থানার গোলগ্রামে এই রকম একটি সেবাদল আছে। এবং তাদের অত্যাচারে জনসাধারণ বিশেষভাবে বিক্ষুব্ধ হয়েছে এবং সেখানে াইনের প্রশ্নও উঠেছে। এই সেবাদলের একজন সদস্য তার বিবাহিত স্ত্রী থাকা সত্ত্বেও একটা বিধবাকে নিয়ে কোথায় পালিয়ে গিয়েছে। এবং তার চেয়ে আরও বড় একটা গটনা হচ্ছে যে এই সেবাদলের আর একজন সদস্য একটি বিবাহিত আদিপাসী মহিলাকে রেপ করার চেষ্টা করে। এবং এর ফলে ওখানকার আদিবাসীরা ভীষনভাবে বিক্ষুব্ধ হয়ে পড়েছে। এই ব্যাপারটি থানায় ডায়েরি করতে দেরী হবার জন্য সেই কেসটি এ্যাটেম্পট টু রেপ কেস বলে ডায়েরী করে নেওয়া হয়েছে। এবং এর জন্য আদিবাসী

জনগণের মধ্যে বিক্ষোভের সৃষ্টি হয়েছে। তাই আমি এই রকম জিনিস যাতে আর না ঘটে তার জন্য মুখ্য মন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আর্কষন করছি। এই রকম ঘটনা ঘটতে থাকলে সেখানে একটা প্রচন্ড বিক্ষোভের সৃষ্টি হবে।

**শ্রী নিরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। ল্যান্ড মর্টগেজ ব্যাঙ্কের মাধ্যমে কৃষকদের টাকা দেওয়া হয়, স্যালো মেসিন নেওয়া হয়, সেই মেসিন কিছু দিন পরেই খারাপ হয়ে যায়। কিংবা মেসিন নেবার সংঙ্গে সংঙ্গেই খারাপ হয়ে যায়। কৃষকদের এর জন্য চক্রবৃদ্ধি হারে সুদ দিতে হয়। গত নির্বাচনের আগে কংগ্রেসের লোকেরা গ্রামে গ্রামে প্রচার করেছে যে এই ল্যান্ড মর্টগেজের টাকা তোমাদের আর শোধ দিতে হবে না যদি আমাদের ভোট দাও। কিন্তু এখন এই টাকা শোধ নেবার জন্য পুলিশ নিয়ে গ্রামে গ্রামে ঢোকা হচ্ছে এবং স্থাবর অস্থাবর সম্পত্তি ক্রোক করা হচ্ছে। কখনও খরা, কখনও বন্যা, কখনও আজন্মায় কৃষকরা তো হাবুডুবু খাচ্ছে।

**[ 2.40 – 2.50 p.m.]**

এই অবস্থায় লক্ষ লক্ষ কৃষক আজকে একটা বিপদের সম্মুখিন হয়ে পড়েছে। যদি ওদের একটা ব্যবস্থা না হয় তাহলে মাঠে মারা পড়বে। সেই জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি যে গরীব কৃষকদের এ' ঋন থেকে মুক্ত করে দেওয়া হোক। যারা ঋন শোধ করতে পারেন, যারা অকৃষক লক্ষ লক্ষ টাকা নিয়ে বসে আছে, তাদের কাছ থেকে কঠোর ভাবে ঋন আদয়ের ব্যবস্থা করা হোক। আশা করি মন্ত্রী মহাশয় এই সব গরীব কৃষকদের স্বার্থের দিকে লক্ষ্য রাখবেন।

**শ্রী সরল দেব :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশযের দৃষ্টি আর্কষন করছি। বিষয়টি হচ্ছে গ্রীষ্মের দাবদাহ শুরু হয়েছে, মাধ্যমিক পরিক্ষাও শুরু হয়েছে, তার সঙ্গে সঙ্গে তাল মিলিয়ে লোডশেডিং চলছে। অথচ গোটা বছরের মধ্যে সি.ই.সি এবং আরও দুটো পাওয়ার প্ল্যান্ট কমিশন্ড হয়েছে, সেই পরিমান বিদ্যুতের উন্নতি হয়নি। ছেলেমেয়েদের যাতে পড়াশুনার ব্যাঘাত না হয় বিদ্যুতের অভাবে, এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষন করছি। এই ব্যাপারে মন্ত্রী মহাশয় যথাযথ ভাবে নজর দিন।

**Mr. Speaker :** Mention our is over. I now call upon Shri Sachin Sen to Speak.

## ZERO HOUR

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত একটি গুরুত্বপূর্ন বিষয় এই হাউসের সামনে উপস্থিত করছি। বিষয়টি হচ্ছে রাজেন্দ্র শেঠী নামে একজন ভদ্রলোক লন্ডনে ভারতীয় রাষ্ট্রায়ত্ব যে ব্যাঙ্কগুলো আছে, লন্ডনস্থ সেই সব ব্যাঙ্ক গুলো থেকে প্রায় ৩০০ কোটি টাকার উপর - টু হান্ড্রেড মিলিয়ন পাউন্ডস প্রতারণা করে এবং পরে ডিসেম্বরের নিজেকে তিনি দেউলিয়া বলে ঘোষনা করেছেন। সেই ভদ্রলোক দিল্লীতে ধরা পড়েন, সি.বি.আই. তাকে এ্যারেষ্ট করে ১লা মার্চ। তিনি এখনও জুডিশিয়াল কাস্টডিতে আছেন, ছাড়া পাননি। সেই রাজেন্দ্র শেঠী কলকাতা থেকে একটা পাশপোর্ট জোগাড় করে পালাবার চেষ্টা করেছিলেন। খবর বেরোল যে পশ্চিমবাঙ্গলার একজন মুসলিম এম. এল.এ সেই পাশপোর্টে সই করেছেন। সেই এম.এল.এ সরকার পক্ষের হতে পারেন, বিরোধী পক্ষেরও হতেপারেন। তারপর ঝড়ি থেকে বেড়াল বেরোল, বিরোধী পক্ষের মাননীয় সদস্য মহাশয়, তিনি পাশপোর্টে সই করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি অত্যন্ত গুরুতর, এই ব্যাপারে তদন্ত হওয়া উচিত। যে ভদ্রলোক ৩০০ কোটি টাকা প্রতারণা করেছেন,

*তিনি একটা পাশপোর্ট আদায় করার জন্য নিশ্চয় কিছু এদিক সেদিক করেছেন।*

**Mr. Speaker :** *Mr. Sen, have you given any notice of your zero hour mention to shri Ansari since you are making allegation against him . If you have not given any notice to hem then the whole thing will be expunged.*

**Shri Sachin Sen :** এক্ষুনি তো উনি এখানে ছিলেন , বর্তমানে নেই গেলেন কোথায়?

**Mr. Speaker : After you give notice I will consider wheather it can be raised or not.**

**ডঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বাংলার সুনাম আছে যে বাংলার বিশিষ্ট সাংবাদিকরা মর্মান্তিক ঘটনার সংবাদ সংগ্রহে অত্যন্ত পারদর্শী আপনি একথাও জানেন যে বিগত ১৫ ই জানুয়ারী মকর সংক্রান্তিতে ২৪ পরগনা এবং তার আশেপাশে কলকাতা সহ বহু পুলিশকে মোবিলাইজ করতে হয়েছিল তীর্থ স্থান গংঙ্গা সাগর মেলার জন্য। এই মকর সংক্রান্তিতে যখন পুলিশকে মোবিলাইজ করা হয়েছে গংঙ্গা সাগর মেলার জন্য তখন ন্যাচারালি ২৪পরগনা এবং সুন্দরবন অঞ্চলের অনেক পুলিশ খালি হয়ে গিয়েছিল মেলা পাহারা দেবার জন্য। এই সুযোগ নিয়ে একটা রাজনৈতিক দল এবং বিধানসভার নির্বাচিত সদস্যর নেতৃত্বে সারা রাত্রি ধরে একটা অভিযান চলে। পঞ্চায়েতের নির্বাচিত এবং একটা রাজনৈতিক দলের অত্যাচারে জর্জরিত মানুষদের প্রতিবাদ এবং প্রতিরোধ গড়ে তুলতে স্বক্রিয় সহযোগিতা করেছিল এবং নেতৃত্ব যে দিয়েছিল তার নাম হচ্ছে আবদুর রহমান মোল্লা। সে একজন যুবক এবং কংগ্রেসের লোক। সে এই অত্যাচারের বিরুদ্ধে সমবেত মানুষদের সংগঠিত করতে পেরেছিল প্রতিবাদ করার জন্য। আর একজন হচ্ছে আবদুল মোল্লা , সেও সংগঠিত করেছিল এই রাজনৈতিক দলের অত্যাচারের মোকাবিলা করার জন্য। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন। এই মকর সংক্রান্তির আগে আমরা রাধা বল্লভপুরে গিয়েছিলাম। সেখানে একজন বিধবা আমাদের সামনে এসে লুটিয়ে পড়েছিল। সেখানে কেন্দ্রীয় প্রাক্তন অর্থমন্ত্রী প্রণব মুখোপাধ্যায় ছিলেন এবং বাংলার বিশিষ্ট সাংবাদিকরাও ছিলেন। সেই বিধবা আমাদের সামনে লুটিয়ে পড়ে বললো যে আমার ৯ বিঘা মাত্র জমি, আমি খেতে পাচ্ছিনা, আমাকে কিছু ভিক্ষা দিন। কারণ কি? সেই রাজনৈতিক দল তার মেয়েকে তাদের দলে নিতে চেয়েছিল। বিধবার মেয়েটি বেশ ডাগর হয়ে উঠেছিল। সেই রাজনৈতিক দল বলেছিলো যে তোমার মেয়েকে আমাদের দলে দিতে হবে। সেই কথা শুনে সে তাড়াতাড়ি করে মেয়ের বিয়ে দিয়ে দেয়। তখন সেই আক্রোশে তারা বলল, মেয়ের বিয়ে দিয়ে ভেবেছো পার পেয়ে যাবে! এবারে তুমি এসো। সে তখন বললো, না, আমি তোমাদের দলে যাবোনা। সঙ্গে সঙ্গে তার ৯ বিঘা জমি লুঠ হয়ে গেল। মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয়ই এই অভিযোগ পেয়ে থাকবেন। এই রাজনৈতিক দল বিশেষের অত্যাচারের প্রতিরোধ করার জন্য যারা জমায়েত হচ্ছিল তাদের আশ্রয় দিয়েছিলেন এবং বলেছিলেন যে তোমরা ওখানে যেওনা, তোমাদের বিরুদ্ধে ষড়যন্ত্র হচ্ছে। এর নাম হচ্ছে আবদুল মোল্লা এবং বাবার নাম হচ্ছে কয়েদ মোল্লা। ওদের হাস্কিং মিল আছে এবং গম কোটা মিল আছে। তারপরে সেই রাজনৈতিক দলের নেতৃত্বে সেখানে লাঠি, বন্দুক, বল্লম, তীর, ধনুক ইত্যাদি নিয়ে সারা রাত্রি ধরে তারা জমায়েত হয়। বাইরে থেকে যাতে কোন সাহায্য না আসতে পারে তার জন্য প্রত্যেক জায়গায় লোক মোতায়েন করা হয়। আমরা সেখানে গিয়ে দেখেছি যে সেই সব চিহ্ন পড়ে আছে। তারপরে সেই শ্রীনিবাস ডাক্তার যাদের আশ্রয় দিয়েছিলো তাদের বের করে দিতে বলে। প্রথমে তিনি অস্বীকার করেন এবং বলে তার বাড়ীতে কেউ নেই। তার বিবাহিত ভাইঝি এ' বাড়ীতে ছিল এবং তার ২ বছরের এবং ৪ বছরের দুটি ছেলে ছিল। এ ছেলেদের তারা আক্রমন করতে উদ্ধত হয়। তখন সে বলে যে ছেলেকে মেরনা, আমি বের করে দিচ্ছি। যেই বের

**করে দিল তখন এই আবদুর রহমান মোল্লা এবং আবদুল মোল্লা - এই ২জনকে তারা প্রকাশ্যে দিবালোকে রাস্তার উপরে কুপিয়ে হত্যা করে।..........(গোলমাল)**

**গোলমাল**

**[2.50 – 3.30 p.m.]**

**including adjournment**

**ডঃ জয়নাল আবেদিন :** আজকে আমি দাবী করছি এই বিষয়ে উপযুক্ত তদন্ত হোক, জুডিসিয়াল এনকোয়ারী করা হোক। এই সদস্য সভ্য সমাজে থাকার যোগ্য নয়, একে বিধানসভায় না রেখে চিড়িয়াখানায় রাখার ব্যবস্থা করা হোক, এই দাবী করছি।

**মিঃ স্পীকার :** Dr. Abedin, Please take your seat, Now Shri Suniti chattaraj.

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পীকার, স্যার আমি আপনার মাধ্যমে বর্তমান বাম ফ্রন্ট সরকারের একটি স্বাভাবিক ঘটনার কথা উল্লেখ্য করব। স্যার, আমরা দেখছি যখন থেকে এই বাম ফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছে তারপর থেকে কারাগারের আসামীদের বাইরে ছেড়ে দিয়ে পশ্চিমবাংলার মানুষের বিরুদ্ধে একটা চক্রান্ত করার সুযোগ সৃস্টি করে দিয়েছে। স্যার, আমি ২৪শে ফেব্রুয়ারীর একটা ঘটনার কথা উল্লেখ্য করছি। ময়ুরেশ্বরের কাঞ্চন গ্রামের রাম লক্ষ্মন মন্ডলের বাড়ীতে ডাকাতি হয়। ডাকাতি করছে এদেরই কমরেডরা, বাইরে পাহারা দিচ্ছে পুলিশ, পুলিশ ভ্যান নিয়ে। ভিতরে ডাকাতি করছে কমরেডরা।১০/১২ টি বোমা ফাটানোর পর ডাকাতরা ডাকাতি করে বেরিয়ে এসেছে। পুলিশ হুইসেল দিয়ে বলছে বাইরে চলে এসো, পুলিশ ডাকাতদের ধরল না। এই সমস্ত কথা স্থানীয় পত্রিকায় পরিস্কার ভাবে বেরিয়েছে। এই ঘটনার লোকাল কমরেডরা প্রতিবাদ করেনি। স্যার, আজকে আমরা এই রকম একটা অবস্থায় এসে পৌঁছেছি। পুলিশ আজকে প্রোটেকসান দেবে আমাদের? বিভিন্ন নন-গেজেটেড্ কমরেড পুলিশ দাঁড়িয়ে থেকে ডাকাতি করাচ্ছে। পুলিশের কাছে কমপ্লেন করা হয়েছে। যারা কমপ্লেন করেছে পুলিশ তাদের বিরুদ্ধেই কেস দিয়েছে। যার বাড়ীতে ডাকাতি হল তাকেই আটক করা হল। যার বাড়ীতে বোম মেরে ডাকাতি করা হল তাকেই পুলিশ ইনজিওর্ড করে একটা ফলস্ কেসের আসামী করে দিল। স্যার, নতুন করে শেষ করার আর কিছুই নেই, পশ্চিমবাংলাকে এরা একেবারে শেষ করে দিয়েছে। এখানে আইন শৃঙ্খলা নেই, মানুষের নিরাপত্তা বলে কিছুই নেই। আমি আপনার মাধ্যমে বিচার দাবী করছি।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এ বছর পশ্চিমবাংলায় আলুর উৎপাদন সবচেয়ে বেশী হয়েছে, বাম্পার ক্রপ হয়েছে। তারফলে যে সমস্যা দেখা দিয়েছে সেটা হচ্ছে এই আলু চাষীরা জমি থেকে আলু তুলতে পারছেনা। জমি থেকে আলু তুললেই কোল্ডস্টোরেজে রাখার ব্যবস্থা করতে হয়, কিন্তু কোল্ডস্টোরেজে আলু রাখতে পারছে না, জায়গা নেই। বাজারে আলুর দাম নেই। উৎপাদন মূল্য যা পড়েছে তা থেকে অন্ততঃ ৩ ভাগের এক ভাগ দামও পাচ্ছেনা। এই চাষীরা সোনা দানা, গহনা ইত্যাদি যথাসর্বস্ব বিক্রি করে দিয়ে আলু চাষ করেছিল, অথচ দাম পাচ্ছে না এই অবস্থায় তাদের অবস্থা অত্যন্ত শোচনীয় হয়ে পড়েছে, এমন কি অনেককে আত্মহত্যার পথ বেছে নিতে হচ্ছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি যে, অবিলম্বে তিনি আলু চাষীদের ব্যাপারে একটু নজর দিন এবং আলু চাষীরা যাতে ন্যায্য দাম পায়, আলুগুলি যাতে ঠিকমত ভাবে হিম ঘরে রাখার ব্যবস্থা হয় সেই বিষয়ে তিনি উপযুক্ত ব্যবস্থা নিন। তা না হলে এ বছর আলু চাষীরা মার খেলে আগামীদিনে হয়ত আলু চাষ বন্ধ হয়ে যাবে, তার ফলে পশ্চিমবাংলার মানুষ ক্ষতিগ্রস্থ হবে। আজকে বড়বাজারের এক

শ্রেনীর অসাধু ব্যবসায়ী গরীব আলু চাষীদের এই অসহায় অবস্থার সুযোগ নিয়ে কম দামে আলু কিনে নিচ্ছে এবং পরবর্তীকালে সেই আলু আমাদের বেশী দামে ক্রয় করতে হবে। এই সব অসাধু ব্যবসায়ী ফাটকাবাজারে যাতে সুবিধা করতে না পারে তারজন্য উপযুক্ত ব্যবস্থা নিতে মাননীয় কৃষি মন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**Mr. Speaker :** Abdur Rauf Ansari, I have expunged yours name from the motion Proceedings.

**Shri Abdur Rauf Ansari :** Sir it is relevant.

**Mr. Speaker :** How it is relevant ? It is not relevant. you can to make a statement.

## LAYING OF ORDINANCES

### The Kalyani University (Amendment) Ordinance, 1984

**Shri Sambhu Charan Ghose :** Sir, I beg to lay the Kalyani University (Amendment) Ordinance, 1984 (West Bengal Ordinance No. XI of 1984), under article 213(2)(a) of the Constitution of India.

### The West Bengal Panchayat (Amendment) Ordinance 1985

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to lay the West Bengal Panchayat (Amendment) Ordinance 1985 (West Bengal Ordinance No. I of 1985), under article 213(2)(a) of the Constitution of India.

### The North Bengal University (Amendment) Ordinance, 1985

**Shri Sambhu Charan Ghose :** Sir, I beg to lay the North Bengal University (Amendment) Ordinance, 1985 (West Bengal Ordinance No. II of 1985), under article 213(2)(a) of the Constitution of India.

## LAYING OF REPORT

### Annual Accounts of the Calcutta State Transport Corporation for the years 1976-77, 1977-78, 1978-79, 1979-80, 1980-81, and 1981-82 and the Audit Reports thereon.

**Shri Rabin Mukherjee :** Sir, I beg to lay the Annual Accounts of the Calcutta State Transport Corporation for the years 1976-77, 1977-78, 1978-79, 1979-80, 1980-81, and 1981-82 and the Audit Report thereon.

(The House was then adjourned till 3.30 p.m.)

**[ 3.30 - 3.40 p.m.]**

**after adjournment**

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী আবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মাননীয় রাজ্যপাল মহাশয় গত ১১.৩.৮৫ তারিখে এই সভায় যে ভাষণ দিয়েছিলেন সে ভাষনের ওপর আমাদের পক্ষ থেকে যে এ্যামেন্ডমেন্ড দেওয়া হয়েছে তার সমর্থনে আমি কিছু কথা আপনার সামনে রাখছি।

স্যার, সাংবিধানিক্ নিয়ম অনুযায়ী রাজ্যপালকে ভাষণ দিতে হয় এবং তাই তিনি দিয়েছেন। কিন্তু প্রকৃতপক্ষে এই ভাষণ রাজ্যপালের নিজের ভাষণ নয়, এটা বামফ্রন্টর সরকারের ভাষণ। স্যার, রাজ্যপালের এই ভাষণের মধ্যে দিয়ে সত্যিই কি এই রাজ্যের বাস্তব চিত্র ফুটে উঠেছে? এটা একটা প্রশ্ন। স্যার, এক এক করে যদি এই রাজ্যের বাস্তব চিত্র এখানে তুলে ধরা হয় তাহলে দেখা যাবে যে, বামফ্রন্ট সরকারের অক্ষমতার জন্য বিভিন্ন দিক দিয়ে পশ্চিমবঙ্গ পিছিয়ে পড়েছে, রাজ্যের অর্থনীতিকে এই সরকার দেউলে করে দিয়েছে। অথচ সে সমস্ত বাস্তব চিত্রের একটি কথাও এই ভাষণের মধ্যে নেই। ভাষণ পড়লে মনে হবে আমরা রাম রাজত্বে বাস করছি। এই ভাষণের মধ্যে সমস্ত সত্যকে গোপন রাখা হয়েছে। এই ভাষণে এই রাজ্যের বর্তমান বা ভবিষ্যতের কোন চিত্রই স্থান পায়নি। বাস্তবসত্যকে গোপন করে একটা মামুলি ভাষণ এখানে রাখা হয়েছে। এই ভাষণের মধ্যে দিয়ে বাম ফ্রন্ট সরকারের সমস্ত ব্যর্থতার দায় কেন্দ্রীয় সরকারের ঘাড়ে চাপিয়ে দেবার চেষ্টা করা হয়েছে।

স্যার আমি এখানে এক এক করে দেখাব যে, এই সরকার এই রাজ্যের কোন ক্ষেত্রেই কোন উন্নতি করতে পারেনি। কি অর্থনৈতিক ক্ষেত্রে, কি প্রশাসনিক ক্ষেত্রে, কি পরিবহনের ক্ষেত্রে, কি স্বাস্থ্যের ক্ষেত্রে, কি শিক্ষার ক্ষেত্রে, সমস্ত ক্ষেত্রেই এই রাজ্যে একটা অরাজকতা চলছে এবং প্রতিটি ক্ষেত্রেই এই সরকারের ব্যর্থতা প্রকট হয়ে উঠছে।

স্যার, রাজ্যপালের ভাষণের তিন দফায় যা বলা হয়েছে তা শুনলে হাসি পায়। এখানে বলা হয়েছে, রাজ্যটি শান্তির মরুদ্যান হয়ে উঠেছে।

স্যার, এটা কি প্রকৃত পক্ষে শান্তির মরুদ্যান? এটা যদি শান্তির মরুদ্যান হয় তাহলে আমি জানি না শান্তি আর কোথাও পাওয়া যাবে কিনা। আপনি যদি একে একে দেখেন তাহলে দেখবেন, একটা দিনও বাদ নেই যেখানে ৫/৬টি মানুষ ডেলি খুন হয়েছে। এর আগে আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে জিঞ্জাসা করেছিলাম ১৯৭৭ সালের জুন মাস থেকে ১৯৮২ সালের জুন মাস পর্যন্ত কতজন মানুষ খুন হয়েছে। তিনি তার উত্তরে বলেছেন ৬ হাজার ৭৭২ জন মানুষ (৫ বছরে)। আর এই ৩ বছরে ৪ হাজার এর উপর মানুষ খুন হয়েছে। এই ৭।। বছরে ১০ হাজারেরও বেশী মানুষ খুন হয়েছে। সুতরাং এখনও বলছেন শান্তির রাজত্ব? শান্তির রাজত্বের এই কি নমুনা পশ্চিমবাংলায়? কিছুক্ষণ আগে মাননীয় সদস্য ডঃ জয়নাল আবেদিন সাহেব কুলতলির ঘটনার কথা তুলে ধরেছিলেন। আমরা কারোও নাম করছি না। কুলতলিতে যে খুনের ঘটনা , যে লুঠের ঘটনা, যে নারী নিগ্রহের ঘটনা ঘটেছে তা এই সভ্য জগতে সম্ভব নয়, একমাত্র সম্ভব সেইখানেই যেখানে জঙ্গলের রাজত্ব কায়েম আছে। এই রাজ্যে জঙ্গলের রাজত্ব কায়েম আছে বলেই এটা সম্ভব হয়েছে।ছেলের রক্ত ভাতের সঙ্গে মিশিয়ে মাকে খাওয়ানো হয়েছে। কিন্তু তার কোন প্রতিবাদ হয়নি। আজকে যদি ছেলের রক্ত মাকে খাওয়ানো হয় এবং মায়ের সামনে যদি ছেলে খুন হয়ে যায় সেখানে কি কোন শাসন আছে? সেখানে কি কোন প্রশাসন আছে? আমি বলবো, কোন প্রশাসন নেই কোন শাসনের ব্যবস্থা নেই। এর পরের ঘটনায় আসুন, এই ঘটনাটা হাইকোর্ট পর্যন্ত গড়িয়েছে। মন্দির বাজারে গণধর্ষন, মুন্ডু নিয় ফুটবল খেলা এবং

গৃহস্থ বধুর উপর ৮ জন পর পর ধর্ষন করার ঘটনা ঘটেছে। আপনি কাগজ খুলে দেখবেন, লেখা আছে, ১২ ফেব্রুয়ারী, দেশের মানুষ জানতেই পারেনি, এক নির্মম নৃশংশভাবে মন্দির বাজারের গ্রামে গ্রামে সি.পি.এম সমর্থক বলে পরিচিত ব্যক্তিরা গণধর্ষণ নরহত্যা এবং অত্যাচারের বণ্যা বইয়ে দিয়েছে লোকসভা নির্বাচনের ঠিক পরেই। শুধু তাই নয়, খালেক হালদার বলে এক ব্যক্তিকে খুন করা হয়েছে। এবং তার মুণ্ডু নিয়ে বল খেলা হয়েছে। আজ পর্যন্ত ৩ মাস হয়ে গেল পুলিশ কোন এ্যাকশন নেয়নি এইসব আসামীদের বিরুদ্ধে। একে কি আপনি শান্তির মরুদ্যান বলবেন? আর একজন মহিলা রোকেয়া বিবিকে বোমা মেরে তার হাত, পা, মুখ পুড়িয়ে দিয়েছে। এইভাবে নির্বিচারে অত্যাচার চলছে, ধর্ষণ চলছে। ৩ মাস হয়ে গেল অথচ আজ পর্যন্ত কেউ ধরা পড়লো না। সুতরাং এই অবস্থায় যদি পশ্চিমবঙ্গ কে শান্তির মরুদ্যান বলা হয় তাহলে সেটা প্রহসন ছাড়া আর কি হতে পারে? আপনি জানেন স্যার, রায়নগর থানার পাহাড়পুর গ্রামে ফরওয়ার্ড ব্লকের লোক,লতিফ, তাকে খুন করা হয়। এই লতিফ কিন্তু আমাদের দলের লোক নয়। একে খুন করা হয় সামান্য একটু চর জমি নিয়ে গণ্ডগোলের ফলে। সি.পি.এমের হাজারখানেক লোক তার বাড়ী আক্রমণ করে । দুই ছেলে কোন রকমে পালিয়ে যায়, আর দুই ছেলে বাড়ীর ভেতরে ছিল এবং তাদের সঙ্গে তাদের ১০ বছরের রাবেয়া নামে একটা ছোট বোন ছিল। সেই ছোট মেয়েটি ক্লাস থ্রি কিংবা ফোরে পড়ে। এইসব সি.পি.এমের লোকেরা তাদের গায়ে ডিজেল ঢেলে আগুন লাগিয়ে দেয়। ফলে পুড়ে ছাই হয়ে যায় দুই ভাইয়ের মাঝে শুয়ে থাকা রাবেয়া নামে ছোট বোনটি। কিন্তু আজ পর্যন্ত তার কোন কিনারা হয়নি। ফরওয়ার্ড ব্লকের যিনি সেক্রেটারী তিনি এই ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষন করেছিলেন। মাননীয় সদস্য শ্রী বীরেন রায় (রাজপুত্র) তাঁর এলাকাতেও (নবগ্রাম) কালাচাঁদ মণ্ডলকে পুলিসের সামনে খুন করা হয়। খুন করে তার মুণ্ডু নিয়ে বল্লমে লাগিয়ে প্রসেসান করা হয়, তাণ্ডব নৃত্য করা হয়।

**[ 3.40 – 3.50 p.m.]**

পিছনে পিছনে পুলিশ যাচ্ছে আর সামনে বল্লমের উপর এই কাটা মাথা নিয়ে তাণ্ডব নৃত্য করেছিল এবং এই কাটা মাথা তার মাকে দিয়েছিল। এইরকম ভয় দেখান হচ্ছে, এইরকম শান্তির উদ্যান এখানে হয়েছে। তারপর পাহাড়পুরের খুনীরা এখনও প্রকাশ্যভাবে ঘুরে বেড়াচ্ছে। যখন এখান থেকে রিপোর্টাররা গিয়েছিলেন, তাঁরা দেখেন যে ওরা একটা হোটেলে বসে চা খাচ্ছে। এরা সবাই সি.পি.এমের লোক, অন্য কেউ নয়। এ ছাড়া স্যার - আমার কথা নয় - এখানে অশোক ঘোষ মহাশয় নিজে বলেছেন যে মুর্শিদাবাদের পাহাড়পুরের ঘটনা। এই ঘটনায় ৩ জনকে পুড়িয়ে মারা হয়েছে, অশোক ঘোষ মহাশয় নিজে বলেছেন। ভোট বেড়েছে কি কমেছে সেটা ঘটনা নয়, লোকসভায় কার কত ভোট বেড়েছে তা আমরা জানি - এছাড়া গাইঘাটা থানার গাজীপুরে সেখানেও মা ও ছেলেকে খুন করা হয়। প্রথমে ছেলেকে খুন করে, মা সেই ছেলেকে বাঁচাতে এলে তাঁকেও খুন করা হয়। এই ভাবে একের পর এক ঘটনা ঘটছে, এসব ঘটনাব কথা পড়তে গেলে আর শেষ হবে না। অথচ উনি বলছেন যে 'শান্তির মরুদ্যান', এই কি শান্তির মরুদ্যান? তারপর ১১ মার্চ রাহুলের মা আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়কে চিঠি লিখেছেন, বলেছেন, এক বছর আগে ১১ই মার্চ রাহুলকে খুন করা হয়েছে, কত চিঠি দেওয়া হয়েছে, পুলিশ কমিশনার থেকে শুরু করে মুখ্যমন্ত্রী মহাশয়কে পর্যন্ত, কিন্তু আজ পর্যন্ত রাহুলের খুনের কিনারা হল না। এই সরকার এমন একটা অবস্থায় এসে দাঁড়িয়েছেন যেখানে মানুষ খুন হলে দীর্ঘদিন ধরে তার কোন কিনারা হয় না। এই ধরনের জিনিষ একের পর এক দেখতে পাওয়া যাচ্ছে। রাহুলের মা চিঠি দিয়ে আপনাকে ইনভাইট করেছেন, তিনি বলেছেন যে রাহুলের মৃত্যুর এক বছর পূর্তি উপলক্ষে আমি তার আত্মার শান্তির জন্য প্রার্থনা জানাব সেই সময় যদি আপনি আসেন তাহলে আমি খুসী হব। আজকে এই অবস্থা দাঁড়িয়েছে। তারপর আজকে আমাদের মেনসনের সময় বলা হয়েছে [**] কথা। যে এস. পি............

---

*Note :* *** [Expunged as ordered from the chair]**

**মিঃ স্পীকার :** মিঃ সাত্তার, কোন গভর্ণমেন্ট অফিসারের কথা এখানে আলোচনা করা যায় না। এটা এক্সপাঞ্জ করবেন।

**শ্রী আবদুস সাত্তার :** তাহলে এইভাবে যে এস.পি. একজন অন্তঃসত্ত্বা মহিলার উপর অত্যাচার করে সেখানেও আপনি বলবেন যে এটা শান্তির মরূদ্যান? এছাড়া স্যার, উনি বলেছেন নির্বাচনের কথা, নির্বাচনকে কেন্দ্র করে কুচবিহার জেলার মাথাভাঙ্গা থানার শিবপুর গ্রামে নির্বাচনের পূর্বে সেখানে কংগ্রেস কর্মীদের বাড়ীতে আগুন লাগিয়ে ২০০ জনকে পুড়িয়ে মারা হয়েছে এবং ২০০টি বাড়ী পুড়িয়ে ছাই করে দেওয়া হয়েছে এবং তার সঙ্গে আরও ৬ জনকে খুন করা হয়েছে। যে ৬জন এখানে খুন হয়েছেন তার মধ্যে একজন ৯২ বছরের বৃদ্ধা ছিলেন এবং তিনি ছিলেন মসজিদের ইমাম। ক্ষতিগ্রস্তরা ঠাণ্ডাতে রিলিফ পর্যন্ত পায়নি। রিলিফের জন্য তাঁরা ঠাণ্ডায় ছটপট করেছে, ঠাণ্ডায় ৪জন এখানে মারাও গেছে। আপনারা এইভাবে খুন করে নৃত্য করেন বলুন! এইভাবে নির্বাচনের পূর্বে শীতলকুচি থানায় ৭টি ঘরে আগুন লাগিয়ে পুড়িয়ে দেওয়া হয়েছে। এই রকম অসংখ্য ঘটনা আছে। যে রাজ্যে ডি.সি.খুন হন, যে রাজ্যে ডি.সি.র বডিগার্ড খুন হন, যে রাজ্যে পুলিশের হেডকোয়ার্টার লালবাজারের লকআপে ডি.সি-র খুনের আসামী ইদ্রিস মিঞা খুন হয়, সেখানে আপনারা বলবেন এটা শান্তির মরূদ্যান?এই যে শান্তি মরূদ্যান বলা হচ্ছে এটা সম্পূর্ণরূপে একটা ভাঁওতা। সত্যতা গোপন করে সবাইকে ভাঁওতা দেবার জন্য আজ এই কথা বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গের অর্থনৈতিক অবস্থা কি ? আজকে এখানে ভাসা ভাসা বলা হয়েছে যে এখানকার অর্থনৈতিক অবস্থা খারাপ। কিন্তু প্রকৃত অবস্থা তুলে ধরা হয়নি। ৬ষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় টোটাল প্ল্যান আউটলে ছিল ৩ হাজার ৫শত কোটি টাকা। এই টাকার মধ্যে গত ৪ বছরে, ১৯৮৪ সালের মার্চ পর্যন্ত, ১ হাজার ৭৯১ কোটি টাকা খরচ হয়েছে। এই ১ হাজার ৭৯১ কোটি টাকার মধ্যে মাত্র ১৫০ কোটি টাকা হচ্ছে পশ্চিমবঙ্গের কন্ট্রিবিউশন। বাকি সমস্ত টাকাটাই কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এসেছে। এই সরকার বার্ষিক যোজনা পর্যন্ত করতে পারেননি, রিসোর্স মবিলাইজ পর্যন্ত করতে পারেননি। গত ৪ বছরে এঁদের কনট্রিবিউশন হচ্ছে মাত্র ১৫০ কোটি টাকা। বাকি সবটাই মাইনাস্। আমরা যদি ধরে নিই যে আজ পর্যন্ত ২হাজার ২ শত কোটি টাকা খরচ হয়েছে, তাহলে সেখানে হাজার কোটি টাকাই দিয়েছে কেন্দ্রীয় সরকার। যখন এই বছর দেখতে পাই যে ৩ হাজার ৫০০ কোটি টাকার মধ্যে এই সরকার রিসোর্স মবিলাইজ করতে পারেননি বলে এই টাকার মধ্যে ১৩।১৪ শত কোটি টাকা ফিরে চলে যাচ্ছে সেখানে বলতেই হবে যে এই অর্থনৈতিক দুরবস্থার জন্য দায়ী এই পশ্চিমবঙ্গ সরকারই। শুধু তাই নয়, আমি আরো দেখাবার চেষ্টা করবো এর পরে। আমি একটি প্রবন্ধ থেকে পড়ছি। এখানে বলছে, In 1971-72, when the Congress came back to power after a period of Left rule in West Bengal, plan expenditure was 9.68 percent of the State Government's total expenditure. By 1976-77, which was the last full year of Congress(I) rule in the State, this figure had been raised to a very creditable 21.89 percent. But since then, it has been a steady downhill road under Left Front rule. And in 1982-83, which is the latest year for which there are statistics, plan expenditure accounted for only 13.51 percent of State Government spending. This kind of decline can only be because the Left Front Government sees no distinction between plan and non-plan expenditure

**[ 3.50 – 4.00 p.m.].**

এইভাবে দেখা যাচ্ছে ১৩.৫১-তে নেমে গেছে। আমাদের কংগ্রেস আমলের শেষ বছরে ছিল

২১.৮ [illegible] এইভাবে সরকার চলছে। এটা দেখবেন স্যার, ইন্ডিয়া টুডে পত্রিকার পেজ ৭৩ মার্চ, ১৪, ১৯৮৫-এ বেরিয়েছে। শুধু তাই নয় এই সরকার কিভাবে এভারড্রাফ্‌ট নিচ্ছে দেখবেন স্যার। এই সরকার সম্পূর্ণ ওভারড্রাফ্‌টের উপর চলছে, কোন বছর বাদ নেই। এই সরকার কিভাবে ওভারড্রাফ্‌ট নিচ্ছে? [illegible] ৪ বছরের গড় হিসাব করলে দেখা যাবে ২০০ দিন ওভার ড্রাফট নিয়েছে। ১৯৮৩, ৮৪ সালের গড় হিসাব করলে দেখা যাবে, ২৬৫ দিনের মধ্যে ২৬৪ দিন ওভারড্রাফ্‌ট নিয়েছে। এই হচ্ছে সরকারের প্রকৃত অবস্থা। স্যার, এই সরকার কর্মচারীদের বেতন দিতে পারছে না। শিক্ষক, অশিক্ষক এবং সরকারী কর্মচারীদের বেতন দিতে পারছে না। যতীন চক্রবর্ত্তী মহাশয় এই হাউসে বলেছেন এবং খবরের কাগজে বেরিয়েছে যে সমস্ত হাই-ওয়ের জন্য ১০ কোটি টাকা কেন্দ্র স্যাংসান করেছে। উনি বলেছেন যে ৬কোটি টাকার বেশী ব্যয় করতে পারবেন না। সেইজন্য ৬ কোটি টাকা স্যাংসান হয়েছে এই ৬ কোটি টাকার মধ্যে ২ কোটি টাকা অন্য খাতে ব্যয় করা হয়ে গেছে। কেন্দ্রীয় সরকার হাই ওয়ের জন্য ৬কোটি টাকা দিল এবং সেই টাকা অন্য খাতে ব্যয় করা হয়ে গেছে। কেন্দ্রীয় সরকার হাইওয়ের জন্য ৬ কোটি টাকা দিল এবং সেই টাকা অন্য খাতে ব্যয় হয়ে গেল। শুধু তাই নয় আজকে বর্ত্তমান পত্রিকায় বেরিয়েছে দেখবেন স্যার, ই.এস.আই -এর ঔষধ বাবদ ধরণ দাঁড়িয়েছে ২ কোটি টাকা। এই খাতের টাকা সমস্ত সেন্ট্রাল গভর্ণমেন্ট দেয়। সেন্ট্রাল গভর্ণমেন্ট এই খাতে ৫ কোটি টাকা দিয়েছেন। সেই ৫ কোটি টাকার মধ্যে ৮০ লক্ষ টাকা খরচ হয়নি। কিন্তু যারা ওষধ সাপ্লাই করে বা ছোট ছোট ওষুধ প্রস্তুতকারক তারা একটাও পয়সা পায়নি। তারা চেক নিয়ে ঘুরে বেড়াচ্ছে। এই সরকার একেবারে দেউলিয়া সরকারে পরিনত হয়েছে। আজকে এই সরকার ডেভলপমেন্টের কোন কাজ করতে পারছে না, এই সরকার রাস্তা-ঘাটের কোন উন্নতি সাধন করতে পারছে না। আজকে হাসপাতালে যান, সেখানে ওষুধ নেই। সেখানে রোগীরা শেষ নিঃশ্বাস ত্যাগ করার জন্য বসে আছে। আজকে হাসপাতালের অবস্থা ভয়ঙ্কর হয়ে দাঁড়িয়েছে। আপনারা এই সীমিত ক্ষমতার মধ্যে হাসপাতালগুলিকে ভাল করতে পারছেন না? আপনারা হাসপাতালগুলি ঘুরে দেখবেন নাকে কাপড় দিয়ে ঢুকতে হবে। আজকে এই ব্যাপারে তার কোন ব্যবস্থা নেই। আজকে জনস্বাস্থ্য একেবারে ভেঙ্গে পড়েছে। অথচ এই দপ্তরের জন্য ২জন মন্ত্রী রয়েছেন। স্যার, যানবাহনের অবস্থা দেখুন। যানবাহন আজ ভয়ংকর অবস্থায় চলছে। এখানে যানবাহনের অবস্থা একটু বলি। এখানে দেখবেন টু পয়েন্ট সামথিং কিলোমিটার পার লিটার চলে। কিন্তু অন্যান্য জায়গায় দেখবেন কোথায় ৪ কিলোমিটার, কোথায় ৫ এবং সাড়ে পাঁচ কিলোমিটার যাচ্ছে। এটা সবচেয়ে লোয়েষ্ট। এখানে গাড়ি পিছু লোকসংখ্যা হচ্ছে ১২ জন। অন্য কোন রাজ্যে ৬ - ৭ জনের উপরে নেই। শিল্পের সম্বন্ধে বলা হচ্ছে যে, তা নাকি অনেক ভাল অবস্থায় আছে। শিল্পের অবস্থা এত ভাল যে তা নাকি অন্য কোথাও নেই। এখানে ১০টা জুট মিল বন্ধ হয়ে গেছে এবং তারফলে প্রায় ১০ হাজার শ্রমিক চাকুরী থেকে বসে গেছে। এখানে যে সমস্ত ইঞ্জিনিয়ারিং কারখানাগুলো আছে, যেখানে ওয়াগন তৈরী হয়ে থাকে, সেখানে পশ্চিমবঙ্গ সরকারের প্রচেষ্টার ফলে মাত্র ২ মাসের জন্য ওয়াগন তৈরীর অর্ডার আছে, ১০ মাসের কোন অর্ডার নেই। এরফলে সেখানে ৫০হাজারের মত শ্রমিকের বেকার হয়ে যাবার সম্ভাবনা আছে। এছাড়াও আপনি দেখবেন নাম্বার অফ পারসনস্‌ এ্যাফেকটেড বাই লক-আউট ডিউরিং ১৯৮৪ - এতে দেখা যাচ্ছে - ওয়েষ্ট বেঙ্গল ইজ এ্যাট দি টপ। লক-আউট ইত্যাদির ফলে ১৯৮৪ সালে এ্যাফেকটেড পারসনস্‌'এর সংখ্যা হচ্ছে ৭৮,৫০৬ জন। অন্যান্য রাজ্যে যেমন, অন্ধ্রে হয়েছে ৩৩,৮৩৭ জন, মহারাষ্ট্রে হয়েছে ১৭,৪১৪ জন, বিহারে হয়েছে ১২,৬৯৮ জন, তামিলনাড়ুতে হয়েছে ১১,৩৫২ জন, হরিয়ানাতে হয়েছে ৬,৬৬৮ জন, গুজরাটে হয়েছে ৬,৪৯১জন, দিল্লীতে হয়েছে ৪,২৪২ জন। তারপরের সংখ্যা খুবই কম। দিস কেম ইন দি টেলিগ্রাফ অফ দি ১১ই ফেব্রুয়ারী।

**মিঃ স্পিকার ঃ** সাত্তার সাহেব, পেপার থেকে এইভাবে কিছু কোট করা যায় না। এটা রুল বিরোধী।

শ্রী আবদুস সাত্তার ঃ স্যার, আমি রেফারেন্স দিচ্ছি, কোট, করছি না। Report of the 8th Finance Commission Page - 91 Revenue Deficit in West Bengal - 95.00 m crores this is highest in India. যা হচ্ছে সেকেণ্ড ইন পজিশান, নেকস্ট টু জম্মু এ্যাণ্ড কাশ্মীর। সুতরাং আগামী ৪ বছরে ঘাটতি দাঁড়াবে ২৩৩.৯১ কোটি টাকা। কেবলমাত্র এই বছরেই ঘাটতি দাঁড়াবে ৯০ কোটি ৪০ লক্ষ টাকা। এই সরকারকে বারবার করে ওভারড্রাফ্‌ট নিতে হয়, রিসোর্স মোবিলাইজ করার কোন শক্তি এর নেই।

[ 4.00 – 4.10 p.m.]

স্যার, তারপরে আসছি West Bengal which was found to be a surplus State by the Seventh Finance Commission has now become a deficit State. ডোমেস্টিক প্রোডাকশানের ক্ষেত্রে ওয়েষ্ট বেঙ্গলেরই রিপোর্টের ৫৮টা পেজ দেখুন- সেখানে দেখলে দেখা যাবে যে পাঞ্জাবে প্যার ক্যাপিটা ডোমেস্টিক প্রোডাক্টস্ হচ্ছে ২হাজার ২২৫ টাকা, হরিয়ানায় ১ হাজার ৮৯৫ টাকার, মহারাষ্ট্রের ১ হাজার ৬৭০, গুজরাটে ১ হাজার ৫৯০ আর সেখানে পশ্চিমবঙ্গে মাত্র ১ হাজার ২৪৭ টাকা। এরপরে শিল্পের দিক থেকে যদি তুলনা করা যায় তাহলে দেখা যাবে যে আগে যেখানে পশ্চিমবঙ্গের শিল্পে প্রথম স্থান ছিল এখন সেখানে ৮ম স্থানে রয়েছে। ডেভালপমেন্টের কোন কাজ না করে সব টাকা পঞ্চায়েতের মাধ্যমে এবং ক্যাডারদের মধ্যে দেওয়া হচ্ছে। এরপরে আমি বলবো ট্রান্সপোর্টের ব্যাপারে - আমি স্যার একটি বছরের উদাহরণ তুলে ধরছি। এখানে ১৯৮১-৮২ সালের একটা উদাহরণ দিচ্ছি তাতে শুধু ক্যালকাটা ট্রান্সপোর্টের কথা বলছি অন্যান্য অঞ্চলের কথা বলছি না। সেখানে বাসের ইউটিলাইজেশান হচ্ছে ৬৪.৭৭ পারসেন্ট, পারবাস স্টাফ হচ্ছে ১২.৬ আর কিলোমিটারস্ রান অন পার লিটার অফ ডিজেল হচ্ছে ২.৮২। গুজরাটে ফ্লিট ইউটিলাইজেশান টোটাল হচ্ছে ৮২.৮ পার্শেন্ট, ষ্টাফ হচ্ছে ৯.৩ কিলোমিটার রান অন পার লিটার অফ ডিজেল ৪.৭৪ পারসেন্ট আর লস হচ্ছে ৩.৬১ কোটি টাকা। অথচ পশ্চিমবঙ্গের ক্ষেত্রে নর্থবেঙ্গল ধরা হয়নি, দুর্গাপুর ধরা হয়নি কেবলমাত্র ক্যালকাটাকে ধরা হয়েছে। যেখানে গুজরাটে সমস্ত ধরে ৩.৬১ কোটি টাকা লস হচ্ছে আর কিলোমিটারস্ রান অফ পার লিটার ৪.৭৪ লিটার হচ্ছে সেখানে আমাদের কিলোমিটারস্ রান অন পার লিটার হচ্ছে ২.৮২। সুতরাং এই হচ্ছে অবস্থা পশ্চিমবঙ্গের। আবার মধ্যপ্রদেশের দিকে তাকালে দেখা যাবে সেখানে ৮৪ পার্শেন্ট ফ্লিট ইউটিলাইজেশান, স্টাফ পার বাস হচ্ছে ৭.৪ আর কিলোমিটারস্ রান অন পার লিটার অফ ডিজেল ৪.৭ এবং লস হচ্ছে ৫.৮৮। সুতরাং সেখানে সমস্ত কিছু ধরে লস হচ্ছে ৫.৮৮ কোটি টাকা। মহারাষ্ট্রে ফ্লিট ইউটিলাইজেশান হচ্ছে ৮৬.৩ পারসেন্ট, স্টাফ পার বাস হচ্ছে ৯.৬ এবং কিলোমিটারস্ রান অন পার লিটার অফ ডিজেল হচ্ছে ৪.১৮। আবার উড়িষ্যায় দেখা যাচ্ছে ফ্লিট ইউটিলাইজেশান হচ্ছে ৮.৩ পারসেন্ট। এইসব দিকে তাকিয়ে এবং পশ্চিমবঙ্গের দিকে তাকালে দেখা যাবে সেখানে ফ্লিট ইউটিলাইজেশান হচেছ ৬৪.৭৭ পারসেন্ট, স্টাফ পার বাস হচ্ছে ১২.৬ এবং কিলোমিটারস্ রান অন পার লিটারস্ অফ্ ডিজেল ২.৮২। সুতরাং আপনারাই দেখতে পাচ্ছেন আপনাদের ব্যর্থতা কোথায়? অথচ এই ব্যর্থতার কথা এই ভাষণের মধ্যে এক জায়গাতেও উল্লেখ নেই। তারজন্য আপনাদের কোন অনুশোচনাও নেই। এরপরে স্যার, আমি আপনাদের একটা ফিগার দেখাচ্ছি, যেটা দেখলে পরে আপনারা বুঝতে পারবেন উন্নয়ন খাতে অন্য রাজ্যের তুলনায় কত পিছিয়ে আমাদের এই পশ্চিমবঙ্গ। অন্ধ্র প্রদেশে উন্নয়ন খাতে ব্যয় হয়েছে ২৫.২০ কোটি টাকা, বিহারে ২২.১০ কোটি টাকা এবং কেরালায় ২৪.৫২ কোটি টাকা এবং মহারাষ্ট্রে ২৮.৫০ কোটি টাকা। ইউ.পি তে ৩৩.২৫ কোটি টাকা অথচ সেই তুলনায় পশ্চিমবঙ্গে মাত্র ১৭.২২ কোটি টাকা ব্যয় হয়েছে উন্নয়ন খাতে। সুতরাং সব থেকে কম ব্যয় হয়েছে এই পশ্চিমবঙ্গে উন্নয়নের জন্য। এই অবস্থা চলছে অথচ আপনারা দেখাবার চেষ্টা করছেন যে কেন্দ্রের টাকা না পাওয়ার জন্য আপনারা কিছু করতে পারছেন না।

*সেইজন্য এই রাজ্যপালের ভাষণে দেখা গেছে যে তিনি বলছেন যে অত্যন্ত কঠিন আর্থিক পরিস্থিতির মধ্যে দিয়ে চলতি বছরে আমার সরকারকে কাজকর্ম চালাতে হচ্ছে, আমাকে তার কথা উল্লেখ করতেই হবে। এই পরিস্থিতি প্রকৃতপক্ষে আমাদের নিয়ন্ত্রনের বাইরে ছিল এবং এরজন আমার সরকার কোন অংশেই দায়ী নয়। আমাদের সংবিধানে প্রতি পাঁচ বছর অন্তর অর্থ কমিশন গঠন করার ব্যবস্থা রয়েছে। এর কাজ হলো কেন্দ্রীয় সরকার ও রাজ্য সরকারগুলির আর্থিক অবস্থা পরীক্ষা করে দেখা এবং বিভিন্ন রাজ্য সরকার যাতে ভারসাম্য বজায় রেখে তার প্রশাসন চালাতে পারে সে ব্যাপারে সুপারিশ করা। ১৯৮৪-৮৫ থেকে ১৯৮৮-৮৯ এই পাঁচ বছরের জন্য এ ধরণের সুপারিশ করার উদ্দেশ্যে অষ্টম অর্থ কমিশন গঠিত হয়েছিল। ১৯৮৪-৮৫সালের জন্য কমিশন যেসব সুপারিশ করেছিলেন কেন্দ্রীয় সরকার তা কার্যকর করেন নি। এই সিদ্ধান্তের ফলে সমস্ত রাজ্যগুলি একত্রে ১,৫০০ কোটি টাকা পরিমাণের বঞ্চনার সম্মুখীন হল। পশ্চিমবঙ্গের ক্ষতিই সর্বাধিক - ৩০০ কোটি টাকারও বেশী। কারণ, সুপারিশ অনুযায়ী ১৯৮৪-৮৫ সালের দরুন আমাদের রাজ্যকে অপেক্ষাকৃত অধিক অর্থ দেওয়ার সুপারিশ করা হয়েছিল। এই বিপুল অর্থের বঞ্চনা যা প্রায় এই রাজ্যের বাজেটে বরাদ্দকৃত ব্যয়ের প্রায় ১৫ শতাংশের কাছাকাছি - প্রভূত সমস্যা সৃষ্টি করেছে।* অর্থাৎ এই ভাষণে বোঝাচ্ছেন এই ৩০০ কোটি টাকা পেতেন, সেটা না পাওয়ার জন্য রাজ্য সরকারের সব কাজ ভেস্তে গেল। কমিশন যে রিপোর্ট দাখিল করেছেন সেটা গ্রহণ করার পর চিন্তা করা যাবে। আপনাদের ১৫০০ কোটি টাকা দেওয়া হয়েছিল কিন্তু আপনারা ৩০০ কোটি টাকা, ৩৫০ কোটি টাকা কোন কোন সময় বলেছেন। কংগ্রেস রাজ্যগুলিও এখনো পায়নি। আপনারা বলবেন রাজস্থানের অর্থমন্ত্রী কি বলেছেন। কিন্তু তিনি কি বলেছেন সে সব কি তাঁকে জিজ্ঞাসা করেছেন?রাজ্য যদি টাকা পায় এবং সেই টাকা যদি ডেভলপমেন্টের জন্য ব্যয় হয় তাহলে খুশি হব। কেন্দ্রীয় সরকার যখন সিদ্ধান্ত নিয়েছেন যে এই টাকা ৮৫-৮৬ সাল থেকে দেওয়া আরম্ভ হবে তখন আবার এ'সব কথা কেন? আপনারা ৭৫৮ কোটি টাকার একটা বার্ষিক যোজনা সৃষ্টি করেছেন। আর মাত্র ১৩-১৪ দিন আছে। এর মধ্যে যোজনা খাতে কত টাকা তা আপনারা ঠিক করতে পারছেন না। একমাত্র পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষের কোন রাজ্য এই অবস্থায় পড়েনি। অর্থাৎ সমস্ত রাজ্যই তাদের বার্ষিক যোজনা ঠিক করেছেন। অথচ আপনারা বলছেন আপনারা এগিয়ে যাচ্ছেন। এবং কেন্দ্রের উপর দোষারোপ করছেন। কেন্দ্র যদি সমস্ত দেবে তাহলে আপনারা এখানে শাসন করছেন কেন? আপনাদের এই সমস্ত প্রতিফলন গত লোকসভার নির্বাচনে হয়েছে। আমরা আগে কখনো লোকসভার নির্বাচনে এই রকম ভোট কখনোও পাইনি। সিদ্ধার্থ রায় ৮০ হাজাব যদি যোগ করা যায় তাহলে ৫০ পারসেন্ট ভোট আমরা পেয়েছি। দেয়ালের লিখন আপনারা পড়ে দেখবেন মানুষের আস্থা আপনাদের উপর থেকে চলে যাচ্ছে এবং এটা আরো হবে। বিদ্যুৎ এর অবস্থা কি? বলছেন বিদ্যুতের অবস্থা খুব ভাল। কিন্তু কোলাঘাটের উদ্বোধন হবার পর আজকে বিদ্যুৎ-র অবস্থার কোন পরিবর্ত্তন হয়নি। অত্যধিক লোডশেডিং হচ্ছে কেন? বিদ্যুতের অবস্থা যদি ভালই হয় তাহলে ১১ হাজার ছোট বড় কারখানা পশ্চিমবঙ্গ থেকে উঠে গেল কেন? আপনি নিজে আমেরিকা গিয়েছিলেন যাতে লোকে এখানে টাকা ইনভেস্ট করে। কিন্তু আপনার কথায় কেউ সাড়া দেয়নি। কারণ তারা জানে এখানে যদি শিল্প হয় তাহলে আপনারা শ্রমিক আন্দোলন করবেন, তার উপর বিদ্যুতের অবস্থা তো আছে। বিদ্যুতের অবস্থার জন্য পশ্চিমবাংলা দেউলিয়া হয়ে যাচ্ছে। বিদ্যুৎ হচ্ছে দেশের শক্তি, মাঠে যে সমস্ত ডিপ - টিউবওয়েল, স্যালো-টিউবওয়েল আছে সেখানে বিদ্যুৎ না যাবার ফলে সেচের ব্যাঘাত হচ্ছে। আপনারা ৪০টি ডিপ-টিউবওয়েল মাইনার ইরিগেশন স্কিমে সিঙ্ক করে কিন্তু একটাও এনার্জাইজ হয়নি। সবচেয়ে বড় কথা আপনাদের ক্যাপাসিটি বেড়েছে কিন্তু ইউটিলাইজেশান অফ পাওয়ার জেনারেশান হচ্ছে না। ১৯৮৪-৮৫ সালে ডিমাণ্ড ছিল ১৬৪১ মেগাওয়াট, কিন্তু এ্যাবিলিটি হয়েছে ১০৬৩ মেগাওয়াট। অর্থাৎ সর্টেজ ৫৭৮ মেগাওয়াট। আপনারা যদি প্ল্যান্ট লোড ফ্যাকটার ক্যাপাসিটি ইউটিলাইজেশান ইন পাওয়ার প্ল্যান্ট ইন ওয়েষ্ট বেঙ্গল দেখেন তাহলে দেখবেন ৭৮-৭৯ সালে ৬৫.৯

পারসেন্ট, ৭৯-৮০ সালে ৬২ পারসেন্ট, ৮০-৮১ সালে ৫৮ পারসেন্ট, ৮১-৮২ সালে ৬২ পারসেন্ট এবং ৮২-৮২ সালে ৫৮ পারসেন্ট হয়েছে। অতএব দেখা যাচ্ছে ৫২-৬০ পর্যন্ত অর্থাৎ ৪০ থেকে ৫০ পারসেন্ট ইউটিলাইজেশান হচ্ছে না। যেখানে পাওয়ার প্ল্যান্ট হচ্ছে সেখানে তার ইউটিলাইজেশান নেই, অর্ধেক ইউটিলাইজেশান ক্যাপাসিটি, সেখানে আপনি পাওয়ারের কথা বলে লোককে ভাঁওতা দিচ্ছেন। স্যার, আপনি জানেন বলা হয়েছে সিক্সথ ফাইভ ইয়ার প্ল্যানে ১ হাজার ৩৬৮ মেগাওয়াট ক্যাপাসিটি বাড়বে, কিন্তু প্রকৃতপক্ষে হয়েছে ৬৬৮ মেগাওয়াট। টোটাল পাওয়ার এ্যাভেলেবল ফর সেল ফ্রম দি ওয়েষ্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ড সিসটেম ১৯৮২-৮৩ সালে ছিল ৪৪০৫ মিলিয়ন ইউনিটস, ১৯৮৩-৮৪ সালে সেটা হল ৪২৯৪ মিলিয়ন ইউনিটস্। অথচ সেখানে আপনি বলছেন বিদ্যুতের অবস্থা ভাল। আজকে বিদ্যুতের অভাবে অহরহ লোডশেডিং হচ্ছে। বিদ্যুত মন্ত্রী বলছেন ২ হাজার সাল পর্যন্ত আমরা কিছু করতে পারবো না। তাই আমি আপনাদের কাছে বলছি এই ভাষণে যে ছবি তুলে ধরা হয়েছে এটা একটা মিথ্যা ভাষণ, অসত্যে ভরা এই রাজ্যপালের ভাষণ। স্যার, আপনাকে আমি বিণয়বাবুর একটা ম্যাজিক দেখাচ্ছি। বিণয়বাবু গভর্ণরকে বলেছেন যে ৩ লক্ষ হেক্টর জমি ভেস্ট করেছে। ৩লক্ষ হেক্টর মানে ৭।। লক্ষ একর। গত বছর আপনি বলেছেন ডিসেম্বর পর্যন্ত ৭।। লক্ষ একর ভেস্টেড জমি ডিষ্ট্রিবিউটেড হয়েছে ১৫ লক্ষ লোকের মধ্যে আবার গত বছর সেপ্টেম্বরে বলেছেন ৭ লক্ষ ৬৯ হাজার একর জমি ভেস্টেড হয়েছে? তাহলে ডিসেম্বরে কি করে বলছেন ৭ লক্ষ ৫০ হাজার একর জমি ভেস্টেড হয়েছে? সেজন্য আমি বলছি এই ভাষণ একটি অসত্য ভাষণ। এই ভাষণে আসল ঘটনাকে আসল অবস্থাকে গোপন রাখা হয়েছে এবং নিজেদের ব্যর্থতাকে ঢেকে রাখা হয়েছে। এই ভাষণে পশ্চিমবঙ্গের প্রকৃত ছবি আসেনি। পশ্চিমবঙ্গের ছবি একটা ভয়ংকর ছবি যেখানে মানুষ দিনরাত খুন হচ্ছে, তার কোন প্রতিকার হচ্ছে না। পশ্চিবঙ্গে ছেলেকে খুন করে তার রক্ত মাকে খেতে বাধ্য করছে। পশ্চিমবঙ্গ একটি রাজ্য যেখানে নারী নিগৃহীতা,ধর্ষিতা হচ্ছে। যেখানে খুনের আসানী সিপিএম সেখানে কোন পুলিশের এ্যাকশান হচ্ছে না, যেখানে কংগ্রেসের লোক খুনী সেখানে পুলিশের এ্যাকশান হচ্ছে। যে রাজ্যে পুলিশ খুন হয়, যে রাজ্যে লক আপে আসামী খুন হয় এবং তার কোন প্রতিকার হয় না আমি বলব সেখানে একটা জঙ্গলের রাজত্ব চলছে, জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে। এই কয়েকটি কথা বলে আমাদের যে সংশোধনী প্রস্তাব এসেছে সেগুলি সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

In 1971-72, when the Congress came back to power after a period of left rule in West Bengal, plan expednditure was 9.68 per cent of the State Government's total expenditure. By 1976-77, which was the last full year of Congress(I) rule inthe State, this figure had been raised to a very creditable 21.89 per cent. But since then, it has been a steady doenhill road under Left Fronmt rule. And in 1982-83, which is the latest year for which there are statixtics, plan expenditure accounted for only 13.51 percent of State Government spending. This kind of decline can only be because the Left Front Government sees no distiction between plan and non-plan expenditure.

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ প্রসংগে যে প্রস্তাব এখানে এসেছে আমি সেই প্রস্তাবকে আমার দলের পক্ষ থেকে সর্বান্তঃকরণে সমর্থন করছি। বিরোধীদলের নেতা অনেকক্ষণধরে গলার ব্যায়াম করলেন। তিনি যে বক্তব্য রাখলেন তাতে আমি বুঝলাম তিনি কোন পয়েন্ট মেক আউট করতে পারেন নি। দাঁর দলের অন্যান্য বক্তারা এর পর কি বলেন সেটা আমরা শুনব। সাত্তার সাহেবের নিশ্চয়ই জানা আছে, অন্যান্য সদস্যরাও নিশ্চয়ই জানেন যে, যেখানে

পুঁজিবাদী সমাজ ব্যবস্থা চলে সেখানে অর্থনৈতিক সংকট আসতে বাধা এবং এই পুঁজিবাদি সমাজ ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে ভারতবর্ষই হোক বা অন্য যে কোন দেশই হোক কেউই কাজ করতে পারেনা। এর যদি আমূল পরিবর্তন ঘটান যায় অর্থাত একেবারে খোল নলচে পাল্টান যায় তবেই সুষ্ঠ ভাবে কাজ করা সম্ভব। আমরা যাকে বলি সমাজতান্ত্রিক কাঠামো সেটা সৃষ্টি হলেই ভালভাবে কাজ করা সম্ভব হবে। ... সাহেব যে বক্তব্য রেখেছেন সে সম্বন্ধে আমি দু একটা কথা বলব। আমি প্রথমেই ... বন্ধ কল কারখানার দায় দায়িত্ব ... করে আমাদের উপব চাপাবেননা। এক সময় যিনি আমাদের হাউসের সদস্য ছিলেন এবং পরে যিনি কেন্দ্রীয় মন্ত্রী হয়েছিলেন তাঁর অনেক বক্তৃতা ... রেকর্ড করা আছে। তাঁর বক্তব্যের মধ্য দিয়ে যে জিনিসটা ধরা পড়ছে তার দায় দয়িত্ব কিন্তু কোন কংগ্রেস নেতা নিতে চাচ্ছেন না। তিনি বলেছিলেন তাঁরা যদি রাজত্ব পান তাহলে পশ্চিমবাংলাকে সোনার পাত দিয়ে মুড়ে দেবেন, বন্ধ কল কারখানা রাতারাতি খুলে দেবেন। জ্যোতিবাবু দিল্লীতে একটা জিনিস লিখে পাঠিয়েছেন তার কপি আমাদের মধ্যে শীঘ্রই সার্কুলেট করা হবে। আপনারা একটা কথা মনে রাখবেন আবোল তাবোল কথা বলে কিছুদিন মানুষকে বোঝান যায়, কিন্তু চিরকাল ধোকা দেওয়া যায়না এবং ওই পথে কোন সমস্যার সমাধানও হয়না। কংগ্রেসের বাঘা বাঘা নেতারা যা বলেছেন সেটা আমি কোট করছি। এই কথাগুলি অমি বলছি আপনাদের সুবিধার জন্য। ওঁরা বলেছেন, অল ইন্ডিয়া নেতারা বাজে, আজগুবি কথা যা বলেছেন তাকে ডিফেন্ড করা যায়না। কংগ্রেসের একজন মহান নেতা যিনি কিছুদিনের জন্য মন্ত্রীর আসনে আসীন হয়েছিলেন এবং বর্তমানে যিনি কংগ্রেসের নেতার পদে ফিরে এসেছেন তিনি শুধু কোলকাতায় নয়, পশ্চিমবাংলার মাঠে ঘাটে বলেছিলেন কমিউনিস্ট পার্টিকে ভোট দিওনা, বামপন্থীদের ভোট দিওনা— আমরা সমস্ত বন্ধ কলকারখানা খুলে দেব। বন্ধ কল কারখানার শ্রমিক, কর্মচারীরা তাঁর এই কথাগুলো শুনল এবং দেখা গেল পার্মিটের মত কিছু কিছু নিয়োগপত্র বিলি করা হল। এই সমস্ত নিয়োগপত্র দেখে শ্রমিক, কর্মচারীরা ভাবল আমরা হয়ত ভবিষ্যতে চাকুরী পেয়ে যাব। তিনি এই সমস্ত বাজে কথা বলে সেদিন কিছু কিছু মানুষকে বিভ্রান্ত করেছিলেন এবং এ নিয়োগপত্রের ধাপ্পাতে সাময়িকভাবে কিছু কাজও হয়েছিল। কিন্তু আজকে দেখছি এমন কি রেলওয়েতে পর্যন্ত আমাদের এখান থেকে চিঠি লিখে, প্রস্তাব পাশ করে বলতে হয়েছিল যে সমস্ত ছেলেরা কাজ পেয়েছিল তারা তো কোন দোষ করেনি এবং সেকথা আমরা আজও বলছি।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী ঃ—** এগুলি বলে নিচ্ছে কি করে? আমরা চাকুরীর ভাঁওতা দিয়েছি?

**শ্রী কমল সরকার ঃ—** সত্য বাপুলী চেঁচাতে পারেন, কিন্তু একথা ঠিক যে আজকে ওঁরা মিথ্যা ভাঁওতা দেওয়ার দায়ে ভুগছেন। আমি এই কথা বলতে চাই যে এই সমস্ত নিয়োগপত্র বিলি করে পশ্চিমবাংলার যুবকদের যেভাবে ওঁরা বিভ্রান্ত করেছিলেন সে কথা তারা ভুলবে না। আজকে রেলের কর্মচারীরা বুঝতে পেরেছে যে যদি তাদের আজকে বেঁচে থাকতে হয় তাহলে ট্রেড ইউনিয়নের আশ্রয় নিতে হবে। আমরা বলেছি যে আন এন টি ইউ সি আসুন, এ আই, টি ইউ সি আসুন এবং সমস্ত ট্রেড ইউনিয়ন আসুন, সকলে মিলে একত্রিত হয়ে রুখে দাড়াই।

**মিঃ স্পীকার ঃ—** Mr. Bapuli, please take your seat, please maintain the disciplene of the House.

**শ্রী কমল সরকার ঃ—** এখানে স্পীকার মহাশয় উনি দাড়িয়ে বলেছিলেন সেটা হচ্ছে যে সামগ্রিকভাবে শ্রমিক কর্মচারীদের সাধারণ মানুষের রুজি রোজগারের ব্যাপার আছে, চাকুরীর ব্যাপার আছে। আমরা বলেছি যে সকলে একসঙ্গে দাঁড়িয়ে কাঁধে কাঁধ মিলিয়ে আমরা একটা বিরাট প্রতিরোধ আন্দোলন গড়ে তুলবো। এবং এটা যদি আমরা করতে পারি তাহলে একচেটিয়া পুঁজিপতিরা ভয়ে সন্ত্রস্ত হয়ে পড়বে, তারা কোন ঠাসা হয়ে পড়বে। এই কথা আমরা এ আই টি ইউ সি-র পক্ষ থেকে

বলেছি যে সমস্ত দলমত নির্বিশেষে একত্রিত আমরা হতে চেয়েছি আমরা সকলে এক সঙ্গে হাতে হাত মিলিয়ে আন্দোলনকে এগিয়ে নিয়ে যেতে চেয়েছি। এই প্রচেষ্টা দেখে সমস্ত পুঁজিপতি দুনিয়া থর থর করে কাঁপছে আজকে দেখছি মালিকরা একটার পর একটা কারখানা বন্ধ করে দিচ্ছে কি পশ্চিমবাংলায় কি ভারতবর্ষে এমন কি গোটা দুনিয়ায় পুঁজিপতিরা ভীত সন্ত্রস্ত হয়ে পড়েছে। সমস্ত জায়গাতেই তারা আজকে নাভিঃশ্বাস তুলতে আরম্ভ করেছে। সেখানে আমরা ও সব সামনে [illegible] যদি এক সঙ্গে কাঁধে কাঁধ মিলিয়ে, জয়েন্ট ইউনাইটেড ফ্রন্ট তৈরী করে ঐকান্তিক ভাবে [illegible] দাঁড়াতে পারি, তাহলে আমরা শ্রমিক কর্মচারীদের শুধু বাঁচাতে পারবো তা নয়, [illegible] বাঁচাতে পারি সমগ্র ভারতবর্ষকে এবং আমরা নিপীড়িত, নিগৃহীত জনগণকে বাঁচাতে পারি, সেই জন্য আমরা আজকে এই কথা বলতে চাই, একটা গুরুতর পরিস্থিতির সামনে দাঁড়িয়ে ---

**শ্রী সুব্রত মুখার্জী ঃ—** এটা কি লেবার ডিপার্টমেন্টের উপর আলোচনা হচ্ছে?

**মিঃ স্পীকার ঃ—** প্লীজ ডু নট ডিসটার্ব, টেক ইয়োর সিট।

**শ্রী কমল সরকার ঃ—** যাই হোক, সুব্রত বাবুর এই ব্যবহারে আমি দুঃখ পেলাম। উনি যে এই রকম ভাবে বলতে পারেন, এটা জানতাম না। দয়া করে এই রকম কথা পরবর্তী কালে আর বলবেন না, এটাই আশা করবো।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ—** আমি তো শুধু লেবার ডিপার্টমেন্টের কথা বলেছিলাম -

**শ্রী কমল সরকার ঃ—** লেবার হোক আর যাই হোক, এটা দেশের কথা, নিশ্চয়ই মানুষের কথা বলবো। কারণ তাদের মেহনতীর উপর দাঁড়িয়ে আজ সারা পৃথিবীটা চলছে। আজকে মানুষের সম্পর্কে এই বাজেট, সেই বাজেটই আজকে আলোচনা হচ্ছে। আমি আরও কয়েকটি কথা আপনাদের সামনে উপস্থিত করতে চাই, কেন বাধা দিচ্ছেন? কেন এত হঠাৎ বিচলিত হয়ে যাচ্ছেন? আপনারা যখন বক্তব্য রাখেন, তখন আমি কখনও তো বাধা দিই না এই রকম ভাবে?

১৯৫৭ সালে টেকস্টাইলের উপর, সুতাকল নিয়ে যে রিপোর্ট দিয়েছিলেন সেই কানুগো রিপোর্ট যদি দেখি তাহলে দেখবো মানুষের প্রয়োজন ভারতবর্ষে ১৮ মিটার কাপড, সেটা করবার ক্ষমতা আজকে নেই। অথচ তার চেয়ে অনেক বেশী কাপড় তৈরী হয়ে গুদামজাত হয়ে পচে যাচ্ছে, আমার মনে পড়ছে, সেই প্রথম বিশ্ব যুদ্ধের সময় যখন সুতাকল থেকে কাপড় তৈরী হয়ে আমেরিকার জাহাজগুলোতে ভর্তি করে, সেইগুলোকে প্যাসিফিক ওসেনে ডুবিয়ে দেওয়া হয়েছিল, সেই অবস্থা আমরা সেদিন দেখেছি। মাথাপিছু কৃত্রিম বস্ত্র তৈরীর সুতো এবং কাপড় , সেটা গড় উৎপাদন যা হয়, সেই গড় উৎপাদন এর সামনে দাঁড়িয়ে, আমাদের আজকে যা প্রয়োজন, সেটা আমরা ব্যবহার করতে পারছি না । আমাদের দেশে প্রয়োজনীয় যে কাপড় তৈরী হচ্ছে, সেই কাপড় ব্যবহার করার মত কোন ব্যবস্থা নেই। কারণ অত্যন্ত নিচেকার তলার মানুষ, চাষী, মজুররা -- তাদের ক্রয় ক্ষমতা কমে যাচ্ছে। তাদের ক্রয় ক্ষমতা না থাকার ফলে আমরা দেখতে পেয়েছি, সেই ক্রয় ক্ষমতা তাদের নেই, তারা কিনতে পারছে না। এই অবস্থার সৃষ্টি হয়েছে, এই অবস্থার আজকে চায়ের ক্ষেত্রেও ধরুন -- একটু আগে বিনয় বাবুর নাম করে ওঁরা বললেন -- সেই চায়ের ক্ষেত্রেও দেখছি, আজকে জমিও ইলেকট্রিসিটি চাইছে, যেটা আমার ছেলেবেলায় আমি কখনও দেখিনি। জমিও বিদ্যুৎ চাইছে। জমিকে যদি বিদ্যুৎ দেওয়া যায়, জমি থেকে যদি সঠিক পরিমানে উৎপাদন করে, তার যে উৎপাদন ক্ষমতা, সেই উৎপাদন ক্ষমতার সঙ্গে সমতা রেখে ব্যবহার না করতে পারি, তাহলে আমাদের এই সমগ্র দেশ তার উন্নয়নের সুযোগ পাবে না। আমরা সারা ভারতবর্ষ ঘুরে বেড়িয়েছি পাবলিক আন্ডারটেকিং কমিটির হয়ে, যার সদস্য হিসাবে সত্য বাপুলি মহাশয়ও ছিলেন, তাঁর সঙ্গে আমিও যাই, সেই সমস্ত কারখানাগুলো তে দেখেছি, সমস্ত জায়গায় একটা সংকট। আজকে যদি ভারতবর্ষে এই সংকট না

দাঁড়াতো, আজকে যদি ভারতবর্ষ ভালভাবে চলতো --- আমাদের দেশের অনেক রাজনৈতিক নেতা রুশ দেশে গেছেন চীন দেশেও গেছেন, সেই সমস্ত দেশের সঙ্গে যদি একটা কম্পারেটিভ ষ্টাডি করেন, তুলনা মূলক বিচার যদি করেন, তাহলে দেখা যাবে সমাজতান্ত্রিক কাঠামো তো যা নিয়ে আসতে পারা যায়, পুঁজিবাদী কাঠামোর মধ্যে সেই সমস্যার সমাধান করা সম্ভব নয়।

**[4.30 – 4.40 p.m.]**

কৃষি উৎপাদনের ক্ষেত্রেও আমরা দেখেছি, এমন কি পশ্চিমবাংলায় চিরকাল শুনে আসছি যে আলুর উৎপাদন যথেষ্ট পরিমাণে দেবার ক্ষমতা আমাদের নেই। এবারে রেকর্ড পরিমাণ আলুর উৎপাদন হয়েছে, কিন্তু তাতেও আলু চাষীরা মার খাচ্ছে। একটু আগে কাশীবাবু এই সম্পর্কে বলেছেন। তিনি আলু চাষীদের অবস্থা জানেন। এদের অবস্থা এমন হয়েছে যে বেশী উৎপাদন করলেও তাদের মৃত্যু, আবার কম উৎপাদন করলেও তাদের মৃত্যু। এই জিনিষগুলি চিন্তা করা দরকার আছে। আজকে রুগ্ন কারখানা যেগুলি রয়েছে সেগুলি সম্পর্কে চিন্তাভাবনা করতে হবে। ধাপ্পা দিয়ে কোন কাজ হয়না। আপনারা যে ধাপ্পা নির্বাচনের সময়ে দিয়েছিলেন তাতে সাময়িক ভাবে কিছু ফল লাভ করেছিলেন। সেই ধাপ্পা দিয়ে দেশের সমস্যার সমাধান হতে পারেনা। দেশের সমস্যার সমাধান করতে হলে আপনাদের আমাদের সঙ্গে দাঁড়িয়ে সামগ্রিক ভাবে পরিস্থিতিকে বিচার করতে হবে এবং একসঙ্গে লড়াই করতে হবে। এই কথা আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই।

রেল পথের ব্যাপারে আপনারা দীর্ঘদিন ধরে ১,২,৩,৪ করে প্রতিশ্রতি দিয়েছিলেন। পন্ডিত জওহরলাল নেহেরু যখন মন্ত্রী ছিলেন তখন শিয়াখোল এবং অন্যান্য রেল পথ তৈরী করবেন বলেছিলেন। আপনারা বলেছিলেন যে ন্যারোগেজগুলি ব্রডগেজ হবে এবং সেগুলি ঠিকমত চলবে, কিন্তু চলছেনা। আপনারা করতে পারলেন না। মেট্রো রেল হচ্ছে, সার্কুলার রেল কিছুটা জায়গার করেছেন। এই ভাবে কিছুপরিমাণ চালু করা সম্ভব কিন্তু তাতে সমস্যা কতটা সমাধান হবে? আমরা বলেছিলাম যে সার্কুলার রেল, মেট্রো রেল এবং অন্যান্য যে সমস্ত রেল রয়েছে সবগুলি একসঙ্গে নিয়ে আলোচনা করে করলে একটা সমস্যার সমাধান হতে পারতো। কিন্তু সেই ভাবে হচ্ছে না। শুধু পার্টিবাজী করে, কিছু গালাগাল দিয়ে খবরের কাগজের হেড লাইন পেতে পারেন। তাও সেটা পাবেন কিনা জানিনা। কারণ কর্মচারী যাঁরা আছেন, যাঁরা কাজ করেন তাদের সমস্যার কথা আমরা যতখানি জানি তার থেকে কম সংবাদ পত্রের কর্মচারীরা, রিপোর্টাররা জানেন না। কাজেই ধাপ্পা সকলকে একসঙ্গে দেওয়া যায়না। সংবাদ পত্রের মাধ্যমে আপনারা যে কথা বলতে চাচ্ছেন, সংবাদ পত্রের মধ্যে যে জিনিস আনতে চাচ্ছে, দেশের মানুষ আপনাদের চিনে নিয়েছে, তারা আপনাদের কথায় ভুলবে না।

আপনারা ওভারড্রাফটের কথা বলেছেন। ১৯৮৪-৮৫ সালের জন্য রাজ্য যোজনায় ৮ম অর্থ কমিশন ৩ শত কোটি টাকার দেবার কথা বলেছিলেন। সেই ৩ শত কোটি টাকা যদি না দেওয়া হয় তাহলে এই রাজ্যের যে আর্থিক অবস্থার তার অদল-বদল হবেনা। কাজেই আপনাদের উচিত, কংগ্রেস নেতাদের উচিত এই ব্যাপারে আমাদের সঙ্গে এগিয়ে এসে কেন্দ্রীয় সরকারকে বলা যে রাজ্য সরকারকে এই টাকা দেওয়া হোক।

চলতি বছরে অনেক দপ্তরের ব্যয় বরাদ্দ কাটছাঁট করতে হয়েছে, এমন কি সরকারী কর্মচারীদের বকেয়া মহার্ঘভাতা পর্যন্ত আটকে আছে।.এটা সামগ্রিকভাবে গোটা পশ্চিমবাংলার সমস্যা। একটি জায়গায় আটকে গেলে গোটা পশ্চিমবাংলার সমস্যাগুলি আটকে যায়। স্বাভাবিক কারণে রাজ্য সরকারকে রিজার্ভ ব্যাঙ্ক থেকে ওভারড্রাফট নিয়ে চালাতে হয়েছে। এটা নিয়ম আছে। শুধু যে আমরা

নিয়েছি তা নয়, গুজরাট-সহ অন্যান্য রাজ্যও নিয়েছে। অন্যান্য রাজ্যকে যদি কেন্দ্রীয় সরকার দিতে পারে তাহলে পশ্চিমবঙ্গ সরকারকে কেন দেবে না? এর কোন কারণ নেই। অন্যান্য রাজ্য আমাদের চেয়ে অনেক বেশী টাকা পেয়েছে, এই সমস্ত কথা কাগজে বেরিয়েছে। পার্লামেন্টে আলোচনা চলছে। পার্লামেন্টে আলোচনার মধ্য দিয়ে আমরা দেখেছি সেখানে এই সমস্ত তথ্য প্রকাশ করা হচ্ছে, গোপন কিছুই করা হচ্ছে না। ছাপা রিপোর্ট ইত্যাদি আমরা দেখছি। এই সমস্ত কারণে রাজ্য সরকারকে রিজার্ভ ব্যাঙ্ক থেকে টাকা দেয়। আপনারা নোট ছাপাতে পারেন, রাজ্য সরকারের নোট ছাপানোর অধিকার নেই। চলতি বছরে বিদ্যুৎ উৎপাদন, বন্টনের ক্ষেত্রে বড় রকমের কাজ হয়েছে বলে রাজ্যপাল বলেছেন। একটু আগে সাত্তার সাহেব বলে গেলেন, বিদ্যুতের ক্ষেত্রে কোন উন্নতি হয়নি। আমি বলছি এই সময়ের মধ্যে সবচেয়ে বেশী উন্নতি কোথাও যদি হয়ে থাকে তাহলে পশ্চিম বাংলাতেই হয়েছে। পি.ইউ.সি-র সদস্য হিসাবে আমরা একটির পর একটি রাজ্য ঘুরে দেখেছি, সেই সমস্ত জায়গায় গেছি এবং আমার দেখেছি ভারতবর্ষের সমস্ত রাজ্যের তুলনায় পশ্চিমবাংলায় যা অগ্রগতি হয়েছে, এই অগ্রগতি অন্য কোন রাজ্যে হয়নি।

(ভয়েস ঃ ডাঃ জয়নাল আবেদিন ঃ কোয়েশ্চেন)

যদি কোয়েশ্চেন থাকে তাহলে দি এ্যানসার হ্যাজ্ অলরেডি গিভেন বাই দি ওয়ার্কার্স। সেই জন্য এটা প্রশ্ন নয় — প্রশ্নটা আপনারা হয়ত হাতে কলমে দেখতে পাবেন। এই দেখার মধ্য দিয়ে আপনারা বুঝতে পারছেন যে, সেদিন আপনারা কেন কোলাঘাট, টিটাগড়, বিদ্যুৎ প্রকল্পের কাজ ছেড়ে দিয়েছিলেন— নদী থেকে যে বিদ্যুৎ উৎপাদিত হতে পারত সেটা আপনারা সেদিন ছেড়ে দিয়েছিলেন কেন? আমরা সেই সমস্ত পরিকল্পনাগুলিকে আবার নতুন করে কাজে লাগিয়ে বিদ্যুৎ উৎপাদন বাড়ানোর চেষ্টা করছি। মহামতী লেনিন রুশ দেশে বিপ্লবের পরে বলেছিলেন, শুধু বিপ্লব করলে হবে না, শ্রমিকশ্রেণীর হাতে রাষ্ট্র ক্ষমতা তুলে দিলে হবে না, এর সঙ্গে সঙ্গে বিদ্যুতের দরকার হবে এবং সেই বিদ্যুতের উৎপাদন যদি আমরা ঠিকমত করতে না পারি, মানুষের উপকারে ঠিকমত পৌঁছে দিতে না পারি তাহলে দেশের সর্বাঙ্গীন উন্নতি হবে না।

**[4.40 – 4.50 p.m.]**

আমাদের সেটা জানা আছে এবং জানা আছে বলেই আমরা দুঃখ পেয়েছিলাম যখন দেখেছিলাম কংগ্রেস তার দীর্ঘদিনের শাসনের সময় এ রাজ্যে বিদ্যুৎ পরিস্থিতিকে একটি কঠিন অবস্থায় এনে দাঁড় করিয়েছিলেন। যে অবস্থায় তারা বিদ্যুৎ রেখে গিয়েছিলেন সেই অবস্থাকে আমাদের সংশোধন করতে হচ্ছে। স্যার, আমি জ্যোতিবাবুর নেতৃত্বে গঠিত বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ দেব তার কারণ, তারা এই বিদ্যুৎকে অগ্রাধিকার দিয়ে যথা সম্ভব দ্রুত কাজ করার চেষ্টা করছেন। বিদ্যুৎ উৎপাদন যাতে বৃদ্ধি পায় সেজন্য এই সরকার বিদ্যুৎ কে সবচেয়ে বেশী গুরুত্ব দিয়েছেন। বিদ্যুৎ এবং কৃষির পর শিল্পের কথায় আসি। শিল্পের কথা আমি আগেও বলেছি, পরিশেষে আবার আমি বলতে চাই যে বন্ধ কলকারখানা আমাদের এই রাজ্যে যা আছে সেইসব কারখানা খোলার ব্যাপারে যে সমস্যা আছে— যেটা একটা বড় সমস্যা— সেই সমস্যার যদি সমাধান করতে হয় তাহলে দলমতনির্বিশেষে সকলকে শ্রমিক কর্মচারীদের পাশে দাঁড়াবার জন্য এগিয়ে আসতে হবে যাতে রাজ্যসরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের উপর এ বিষয়ে চাপ সৃষ্টি করা যায়। স্যার, আপনি জানেন, পশ্চিমবঙ্গ একদিন শিল্পের ক্ষেত্রে সারা ভারতবর্ষের মধ্যে এগিয়ে ছিল কিন্তু আজকে সেই পশ্চিমবঙ্গ শিল্পের ক্ষেত্রে অনেক পিছিয়ে পড়েছে তার অন্যতম বড় কারণ হচ্ছে কংগ্রেসের অন্তর্ঘাতমূলক কাজ। কংগ্রেস যে দুমুখো নীতি নিয়ে চলেছেন তাতে এখানে বিদ্যুতায়ন, শিল্পায়ন বা কোন ক্ষেত্রেই অগ্রগতি হতে পারে

না। নিজের নাক কেটে পরের যাত্রা ভঙ্গ করার যে লাইন তারা নিয়েছেন সেটাকে প্রতিহত করার জন্য আমি আবেদন জানাচ্ছি। স্যার, আপনি জানেন ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ একটা সম্মানের জায়গায় অবস্থান করছে। স্যার, আমরা যখন অন্যান্য রাজ্যে গিয়ে সেখানকার মুখ্যমন্ত্রী, অন্যান্য মন্ত্রী এবং বিধায়কদের সঙ্গে কথা বলেছি তখন দেখেছি তাঁরা বারবার আমাদের অভিনন্দন জানিয়েছেন এই বলে যে, 'আপনারা আমাদের পথ দেখাচ্ছেন।' স্বাধীনতার আগে যেমন চিত্তরঞ্জন দাস, নেতাজী সুভাষচন্দ্র সারা ভারতবর্ষকে পথ দেখিয়েছিলেন আজকেও তেমনি জ্যোতি বসুর নেতৃত্বে গঠিত পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার তাদের কাজের মাধ্যমে যে পথ দেখাচ্ছেন আগামীদিনে ভারতবর্ষের অন্যান্য রাজ্যও সে দিকে যাবে, তারা পথের দিশারী হয়ে থাকবেন— এইসব কথা তারা বলেছেন। পরিশেষে আমি তাই বলব, আজকে যদি আমরা ঐক্যবদ্ধ হয়ে উন্নয়নমূলক কিছু কর্মকাণ্ড হাতে নিতে পারি তাহলে পশ্চিমবঙ্গ আরো দ্রুত উন্নয়ন পথে যেতে পারবে। স্যার, আমি আমার জন্য বরাদ্দ করা সমস্ত সময়টা ব্যবহার করতে পারলাম না তার কারণ বিরোধীপক্ষ আমাকে বক্তৃতায় বাধা দিয়ে যাবার জন্য যে পরিকল্পনা করেছিলেন তাতে তারা সাকসেসফুল হয়েছেন বলে। এরজন্য আমি তাদের ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করলাম।

**Dr. Zainal Abedin :** Sir, you have allowed us to give amendments on the Motion of Thanks on the Governor' Address and accourdingly I submitted certain amendments being numbers 221 to 262. But unfortunately, in each para there are lots of printing mistakes— gramatical mistakes, spelling mistakes and mistakes in the composition of sentences. Sir, I beg to present a correct copy to you. This should be revised, otherwise I will be humiliated not to you only but to the posterity of the future also.

**Mr. Speaker :** Please give me the correct copy and I shall try to circulate it in tomorrow's agenda.

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় এই সভায় যে ভাষণ দিয়ে গিয়েছেন সে ভাষণ কিভাবে তৈরী হয়েছে তা আমাদের দলের পরিষদীয় নেতা শ্রী আবদুস সাত্তার সাহেব ইতিমধ্যেই উল্লেখ করেছেন। এই ভাষণের মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকার নিজেদের ব্যর্থতা, অপদার্থতা, অকর্মণ্যতা ঢাকবার চেষ্টা করেছেন। যেমন শঠের ছলের অভাব হয় না, তেমন বামফ্রন্ট সরকারে জ্যোতিবাবু থেকে শুরু করে রাম চ্যাটার্জী পর্যন্ত কারোরই ছলের অভাব নেই। তাঁরা রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে নিজেদের বার্থতা, অপদার্থতা কেন্দ্রীয় সরকারের ঘাড়ে চাপিয়ে দেবার চেষ্টা করেছেন। বিগত লোকসভা নির্বাচনের আগে বামফ্রন্টের বন্ধুরা মাঠে ঘাটে যে সমস্ত ভাষণ দিয়েছেন, সে সমস্ত কথাই আবার এখানে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে উল্লেখ করেছেন। তাঁদের ঐ সমস্ত অসত্য ভাষণের ফল হিসাবে লোকসভায় তাঁদের আসন সংখ্যা বিগত নির্বাচনে ৩৮ থেকে ২৬-এ নেমে এসেছে। এইভাবে মিথ্যা চলতে থাকলে আগামী বিধানসভা নির্বাচনে জনগণ নিশ্চয়ই ওদের বিরুদ্ধে উপযুক্ত রায় দেবেন। রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়েছে, পশ্চিমবাংলা এক মরুদ্যানের রূপ নিয়েছে। বিগত সাত বছর ধরে পশ্চিমবাংলা কি রকম মরূদ্যানের রূপ নিয়েছে তা একটু ভেবে দেখা দরকার। পশ্চিমবাংলা এমনই এক মরূদ্যানের রূপ নিয়েছে, যে মরূদ্যানে বিদ্যুৎ নেই, জল নেই, স্কুল নেই, খাদ্য নেই, রাস্তা নেই, চিকিৎসার ব্যবস্থা নেই। কিন্তু হাসপাতাল আছে, সেগুলি ওয়ান ওয়ে হয়ে গেছে, ডাক্তারা কাজ করতে পারছে না, ওষুধ-পত্র নেই। পশ্চিমবঙ্গকে এই

রকম মরূদ্যানে পরিণত করেছেন জ্যোতিবাবু। জ্যোতিবাবুর এই মরূদ্যানে ডাকাতি, রাহাজানি, খুন নিত্য-নৈমিত্তিক ঘটনা। দৈনিক সংবাদপত্রগুলিতে এই সমস্ত ঘটনা পরিবেশন করা নিত্য-নৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। এমন কি এখানে ছেলেকে খুন করে মাকে রক্ত পর্য্যন্ত খাওয়ানো হচ্ছে। এই ঘটনা পশ্চিমবাংলায় ঘটেছে। লক্ষ লক্ষ কর্মঠ যুবক কাজের অভাবে বেকার হয়ে বসে আছে। এখানে শত শত শ্রমিক ক্ষিধের জ্বালায় আত্মহত্যা করছে। পশ্চিমবাংলার মানুষ কি রকম জ্যোতিবাবুর মরূদ্যানে বাস করছে তা তারা হাড়ে হাড়ে বুঝতে পারছে। তারা বুঝতে পারছে যে, তারা মরূদ্যান নয় মরুভূমিতে বাস করছে। স্যার, আমরা রাজ্যপালের ভাষণে লক্ষ্য করছি যে, প্রতিটি লাইনে অসত্য কথা বলা হয়েছে। এই ভাষণে বলা হয়েছে, পশ্চিমবঙ্গে সুন্দরভাবে আইন-শৃঙ্খলা বিরাজ করছে। অথচ আমরা প্রতিদিন সকাল বেলা ঘুম থেকে উঠে দৈনিক সংবাদপত্র খুলে দেখতে পাই যে, আগের দিন পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় ৫টি ডাকাতি হয়েছে, ৬টি রাহাজানি হয়েছে এবং নারী ধর্ষণ হয়েছে। এই সমস্ত সংবাদ পশ্চিমবঙ্গের সংবাদপত্রগুলির নিত্য-নৈমিত্তিক সংবাদ। প্রতি দিন আমরা এই সমস্ত সংবাদ পাই। এর পরেও পশ্চিমবঙ্গের মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী জ্যোতিবাবু তথা বামফ্রন্ট সরকার বলছেন যে, এখানে শান্তি-শৃঙ্খলা আছে। স্যার, আমরা তো চোখের সামনেই দেখতে পাচ্ছি কিছু দিন আগে ২৪ পরগনা জেলার কুলতলিতে কি জঘন্য ঘটনা ঘটেছে।

(ফরোয়ার্ড ব্লক সদস্য আসন হইতে : আবার সেই কুলতলি।)

যদিও ফরোয়ার্ড ব্লক সি.পি.এম-এর কাছে বহু জায়গায় মার খাচ্ছে তবুও ক্ষমতা আঁকড়ে রাখার জন্য জবরদস্ত চামচা-বাজী করছে। স্যার, একটু আগে সরকার পক্ষ থেকে কমল সরকার মহাশয় বক্তব্য রাখলেন, আমি তাঁর বক্তব্য শুনলাম। তিনি বয়স্ক মানুষ, বহুদিন বিধানসভায় আছেন, আমি ভেবেছিলাম তাঁর কাছ থেকে নতুন কিছু শুনব। কিন্তু আমি অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে, তাঁর মুখ থেকে কোন নতুন কথা শুনতে পেলাম না। স্যার, আমি যে কথা বলছিলাম সে কথা হচ্ছে এই যে, পশ্চিমবাংলার আইনশৃঙ্খলা কি রকম দেখুন, কুলতলিতে এস.ইউ.সি'র কর্মীরা সি.পি.এম-এর মদত নিয়ে প্রকাশ্য দিবালোকে দুজনকে খুঁচিয়ে খুঁচিয়ে মেরেছে এবং তাঁদের রক্ত নিয়ে গিয়ে তাঁদের মাকে ভাতের সঙ্গে মেখে খাইয়েছে। স্যার, এর পরেও কি বলতে হবে পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা আছে? স্যার, হাওড়া শহরে দৈনিক একের পর এক খুনের ঘটনা ঘটছে। দৈনিক সংবাদপত্র খুললেই দেখতে পাবেন হাওড়ায় কি ভয়াবহ পানীয় জলের সংকট চলছে। শিক্ষা ক্ষেত্রে পূর্ণ নৈরাজ্য বিরাজ করছে। সি.পি.এম তথা বামফ্রন্ট সরকার আস্তে আস্তে এই রাজ্যকে কোথায় নিয়ে যাচ্ছে, তা আমাদের ভাবতে হবে। স্যার, মূলত আইন-শৃঙ্খলা পরিস্থিতি আজকে যে জায়গায় গিয়ে পৌঁছেছে তাতে পশ্চিমবাংলার মানুষ হাড়ে হাড়ে বুঝতে পারছে যে, বামফ্রন্ট সরকার কি ধরণের জঙ্গলের রাজত্ব পশ্চিমবাংলায় তৈরী করেছে।

**[4.50 – 5.00 p.m.]**

যখন কংগ্রেস সরকার ক্ষমতায় ছিল তখন ওদের বহু ভাষণ শুনেছিলাম যে পূর্ববঙ্গ থেকে যে সমস্ত উদ্বাস্তু ভাইরা এসেছিল তাদরে জন্য ওরা বহু কুম্ভীরাশ্রু বিসর্জন করেছিলেন, অনেক মায়া কান্না দেখিয়েছিলেন। ওরা বলেছিলেন, আমরা ক্ষমতায় এলে তোমাদের সোনার সংসার দিয়ে দেবো। যখন ক্ষমতায় এলেন তখন দেখলাম ওরা কি ধরণের সোনার সংসার দিয়েছেন। আমরা পুর্নবাসনের ক্ষেত্রে বারবার বলে এসেছি পাট্টা দেওয়া দরকার, কোন লীজ্ দলিলের ভাঁওতা দেওয়া চলবে না, পাট্টা দিয়ে তাদের হাতে ক্ষমতা দেওয়ার দরকার আছে। তারা যাতে স্বত্ব পেতে পারে, তারা যাতে নিজেদের মালিক বলে ভাবতে পারে এই ব্যবস্থা করতে হবে। এই লীজ দলিলের ভাঁওতা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এই উদ্বাস্তু ভাইদের ক্ষেত্রে দেখিয়েছেন অথচ রাজ্যপালের ভাষণের ৭ পাতার ২৬ নম্বর

প্যারায় বলা হচ্ছে তাদের জন্য পশ্চিমবঙ্গ সরকার অনেক কিছু করেছেন। তারপর আসুন স্যার শিক্ষার ক্ষেত্রে। পশ্চিমবঙ্গের শিক্ষামন্ত্রী, তিনি ফরোয়ার্ড ব্লকের একজন সভ্য। তিনি লোকসভা নির্বাচনের পর ভেবে দেখেছেন শিক্ষা নীতির পরিবর্তন করা যায় কিনা। কাগজে দেখলাম শিক্ষামন্ত্রীর বিবৃতি হিসাবে বেরিয়েছে, শিক্ষানীতির পরিবর্তনের প্রয়োজন হয়েছে। লোকসভা নির্বাচনে মানুষ কিছুটা শিক্ষা দেওয়ার জন্য তিনি চিন্তা করতে শুরু করেছেন। প্রাথমিক স্তর থেকে ইংরাজী তুলে দিয়ে যে শিক্ষা পশ্চিমবঙ্গের গরীব মা ভাই বোনেদের নাভিশ্বাস তুলেছেন, যেখানে গরীব ছেলেমেয়েরা ইংরাজী শিখতে পারছে না অথচ তার পাশাপাশি মন্ত্রীদের ছেলেমেয়েরা ইংলিশ মিডিয়াম স্কুলে পড়ছে— এই ধরণের শিক্ষানীতির পরিবর্তন পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার নিশ্চয়ই করবেন এটা আমি আশা করবো। এছাড়া যে সমস্ত মাষ্টারমশাইরা যারা পড়াশুনা করায় (প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়) তাঁরা দীর্ঘদিন ১৪ কিস্তি মহার্ঘভাতা পাচ্ছেন না। এরজন্য দায়ী কারা? যারা পশ্চিমবঙ্গের মেহনতী মানুষের দরদী বলে ক্ষমতায় এসেছেন। এই সমস্ত প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকরা মহার্ঘভাতা পাচ্ছেন না, মাহিনা পাচ্ছেন না। আজকে তাদের দায়-দায়িত্ব কি এই অপদার্থ শিক্ষামন্ত্রীর নয়? সে ব্যাপারে উনি নিশ্চুপ হয়ে রয়েছেন, কোন কথা বলছেন না। আজকে বামফ্রন্ট সরকারের তৈরী যে রাজ্যপালের ভাষণ বেরিয়েছে এবং শিক্ষাক্ষেত্রে যে মিথ্যা কথা বলা হয়েছে তার বিরোধীতা করছি। আজকে প্রাথমিক বিদ্যালয়ের ব্যাপারে গ্রামে গঞ্জে দেখেছি, সাইট ফর প্রাইমারী স্কুল বলে পোষ্ট পোঁতা আছে কিন্তু কোথাও স্কুল তৈরী করা হয়নি। ছাত্ররা নেই অথচ ৪/৫ জন্য করে শিক্ষককে এ্যাপয়নমেন্ট দেওয়া হয়েছে। এরা কারা? সি.পি.এম এবং ফরোয়ার্ড ব্লকের লোকদের শিক্ষক হিসাবে পশ্চিমবাংলার সর্বত্র এ্যাপয়নমেন্ট দেওয়া হচ্ছে। এইভাবে ওনারা প্রাইমারী শিক্ষাকে দ্রুত এগিয়ে নিয়ে যাচ্ছে। হাওড়া জেলার ক্ষেত্রে আমি বলতে পারি ৭২ জন বেসিক ট্রেনিং পাশ করেছে। (রবীনবাবুর উলুবেড়িয়াতে এ্যাফেকটেড হবে) অথচ সরকারী নিয়ম অনুযায়ী তারা চাকরী পায়নি। কান্তিবাবু যিনি প্রাথমিক শিক্ষা মন্ত্রী তিনি সি.পি.এমের প্যানেল থেকে নাম পাঠিয়ে যাচ্ছেন। এ ব্যাপারে ওরা কোর্টে গিয়েছিল এবং কোর্টের রায় বেরুলো যে ওদের আগে চাকরী দেওয়া হোক। কিন্তু এই সরকার কোর্টের রায়কে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে পার্টির লোকদের চাকরী দিয়ে যাচ্ছে। এই ৭২ জনকে আজও পর্যন্ত চাকরী দেয়নি এবং কোর্টের অর্ডারও মানলেন না। এর পরেও কি বলবো এনারা প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে এক নজির সৃষ্টি করছে? কমলবাবু বিদ্যুতের কথা বললেন। আলো ঝলমল পশ্চিমবাংলা গত ৭ বছর ধরে মানুষ লক্ষ্য করছে। এই আলো ঝলমল পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী নাম যেখানে জ্যোতি সেখানে কলকারখানার শ্রমিকেরা মার খাচ্ছে, সাধারণ মানুষের বাড়ীতে অন্ধকার থাকছে, সর্বত্র হাহাকার পড়ে গেছে জ্যোতিবাবুর নাম সন্ধ্যার পর থেকে ভোর অবধি সবাই স্মরণ করে।

শ্রমিকরা যখন সকালবেলায় কারখানায় যান গিয়ে দেখেন বিদ্যুতের অভাবে কারখানা বন্ধ, তখন যখন তাঁরা কাঁদতে কাঁদতে বাড়ী ফিরে আসেন, তাঁদের ছেলেমেয়েদের মুখে রুটি দিতে পারেন না, তখন তাঁরা জ্যোতিবাবুকেই স্মরণ করেন। যখন কারখানায় লে অপ লক আউট, ক্লোজার চলতে থাকে তখন তাঁরা জ্যোতিবাবুকে স্মরণ করেন। আমি বলতে চাই আজকে যে বিপর্যয় সৃষ্টি হয়েছে তা এঁদের অকর্মণ্যতা এবং অপদার্থতার জন্য, এঁরা এই পশ্চিমবঙ্গের বিদ্যুৎ প্রশাসনকে ভেঙ্গে চুরমার করে দিয়েছেন। আজকে প্রবীরবাবুকে আঙ্গুল দিয়ে দেখান হয়, কিন্তু এর জন্য প্রবীরবাবু দায়ী নয়, এর জন্য যদি কেউ দায়ী হয়ে থাকেন বিদ্যুতের জন্য পশ্চিমবঙ্গের অর্থনীতিকে যদি কেউ অকেজো করে থাকেন তো তিনি হলেন আমাদের শ্রীযুক্ত জ্যোতি বসু মহাশয়। ৫ বছর বিদ্যুৎ দপ্তর নিজের হাতে নিয়ে মুখ্যমন্ত্রীত্বের পারসোনালিটির জোরে, বিধানসভার সদস্যদের এবং তাঁদের দলের কলিগদের কথা পর্যন্ত বলতে দেন নি। আজ অন্যান্য মন্ত্রীদের দিকে আঙ্গুল দেখিয়ে কি হবে? তারপর এখানে প্রোজেক্টের কথা বলা হয়েছে, এই ভাষণে মাননীয় রাজ্যপাল পড়ে গেলেন অনেক প্রোজেক্টের

কথা, প্রোডাকসান নেই, মেনটেনেন্স হয় না, তা কি করে হবে? পশ্চিমবঙ্গে ৪২/৪৪ জন মন্ত্রী কি করছেন? পশ্চিমবঙ্গের অর্থনীতির সবচেয়ে বড় যে বনিয়াদ সেটা যার উপর নির্ভর করছে তার নাম বিদ্যুৎ, তা এঁরা এই ৭ বছর ধরে কি করছেন? বলতে পারেন অন্যান্য রাজ্যের কথা, তা কোন পরিসংখ্যান তো দিলেন না, কমলবাবুর মত অভিজ্ঞ সদস্য তিনিও তো একটু বিহার, উত্তরপ্রদেশ বলে একটু ছুঁইয়ে গেলেন, কোন রকম পরিসংখ্যান তো দিলেন না। এর জন্য দায়ী এই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার, এঁরাই বিদ্যুৎকে শেষ করেছেন এবং এঁদের সেই অপদার্থতার পূর্ণ তদন্ত করার প্রয়োজন আছে, বলে আমি মনে করি এবং মানুষের সামনে সেই তদন্তের ফল প্রকাশ করার প্রয়োজন আছে। তারপর স্যার, আমি যেটা বলছি যে, কাগজ খুললেই দেখা যাবে যে বিদ্যুতের জন্য ট্যাক্স বেড়ে যাচ্ছে, বিদ্যুৎ নেই, বাড়ীতে বিদ্যুৎ পাচ্ছে না, কল-কারখানায় বিদ্যুতের যেখানে সুইচবোর্ড বন্ধ, সেখানে ট্যাক্স বাড়ছে কি করে? এটা একটা অদ্ভুত ব্যাপার, বিদ্যুৎ নেই অথচ ট্যাক্স বাড়ছে। যেমন পশ্চিমবঙ্গে সরকার আছে, অথচ কোন আইন নেই। এই রকম একটা অদ্ভুত প্রহসনের মধ্যে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের মানুষকে ফেলেছেন।

তারপর স্যার, ওঁরা বর্গা অপারেশনের নামে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির গুণ্ডাদের লেলিয়ে দেন, জমি জবর দখল করার জন্য, পুলিশকে থানাতে নিষ্ক্রিয় করে রেখে দিয়েছিলেন, তার কেস পর্যন্ত নেয় না। দিনের পর দিন আমরা লক্ষ্য করেছি জমি জোর করে জবর দখল করেছে, থানাতে নথিবদ্ধ করা হয়েছে, বামফ্রন্টের বড় বড় নেতাদের অদৃশ্য হস্তক্ষেপে কেস পর্যন্ত নেওয়া হয় না। তারপর কৃষিক্ষেত্রে কংগ্রেস আমলে, বিগত ১৯৭৭ সাল পর্য্যন্ত যে সমস্ত শ্যালো টিউবওয়েল আমরা তৈরী করে গিয়েছিলাম প্রায় ২৬ হাজার শ্যালো টিউবওয়েল সেগুলি অকেজো হয়ে পড়ে আছে, অথচ পশ্চিমবঙ্গ সরকারের কৃষি মন্ত্রী আছেন, পঞ্চায়েত মন্ত্রী আছেন, ভূমি রাজস্ব মন্ত্রী আছেন— তাঁরা নিজেরা তো দিতে পারেন নি, পুরণো যে টিউবওয়েল, সেই ২৬ হাজার শ্যালো টিউবওয়েল সেগুলি সারানোর জন্য কি করেছেন? তারপর স্যার সবচেয়ে বড় কথা কলকাতা কর্পোরেশন— মাননীয় প্রশান্তবাবু— তিনি নির্বাচনের কথা বলেছেন, তিনি হাওড়া কর্পোরেশনের নির্বাচন করিয়েছেন, স্যার একটা হাস্যকর পরিস্থিতির মধ্যে দিয়ে হাওড়া কর্পোরেশনের নির্বাচন হয়েছে। হাওড়া কর্পোরেশনের ৫০টি সিট, মিউনিসিপ্যাল কর্পোরেশন, আমরা দেখেছি যেখানে কংগ্রেসের কাউন্সিলাররা একের পর এক ওয়ার্ডে জিতছেন কি কারণে অদৃশ্য হস্তক্ষেপে কাউন্টিংয়ের সময় আলো নিভে গেল, কংগ্রেস ২৪ আর বামফ্রন্ট ২৬শে উঠে গেল। সেখানে আলো নিভিয়ে অন্ধকার করে দিলেন প্রশান্তবাবু। এইভাবে ১টি সিটের ব্যবধানে এঁরা হাওড়া কর্পোরেশনকে কব্জা করেছেন। কলকাতা কর্পোরেশনের নির্বাচন চান না এঁরা কারণ, আমরা জানি, কলকাতা কর্পোরেশনের মানুষ রায় দিয়েছেন আমাদের পক্ষে এবং সে কারণেই কলকাতা কর্পোরেশনের নির্বাচন করবেন না এঁরা। কলকাতায় এঁদের কোন এম.এল.এ নেই। তাছাড়া মাত্র কয়েকদিন আগে যে উপনির্বাচন হয়ে গেল পশ্চিমবাংলায় তাতে বামফ্রন্ট তথা সি.পি.এমকে মানুষ প্রত্যাখ্যান করেছেন কলকাতায়। সেইজন্যই এরা কলকাতা কর্পোরেশনের নির্বাচন করবেন না। নির্বাচন করবো করবো বলে আমি দরবার করে প্রশান্তবাবু খেলা করছেন। এক একটি এলাকায় যাচ্ছেন, মানুষের কথা শুনছেন। এর আগে শুনেছিলাম চেতলায় প্রশান্তবাবুর কান কামড়ে দেবার কথা। সেইজন্য কলকাতা কর্পোরেশনের নির্বাচন অবিলম্বে করা হোক এই দাবী করছি কংগ্রেসের পক্ষ থেকে। আমরা বলতে চাই, যে ভাষণ মাননীয় রাজ্যপাল এখানে রেখে গেছেন এই ভাষণ পশ্চিমবঙ্গ সরকার তার ব্যর্থতা, অপদার্থতা ঢাকবার জন্য রাজ্যপালকে দিয়ে বলিয়েছেন। সেইজন্য এই ভাষণের বিরোধীতা করছি এবং এই সঙ্গে সঙ্গে এখানে যে কয়টি সংশোধনী আনা হয়েছে তার প্রতি সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ মাননীয় স্পীকার স্যার, আমার মনে হয় যে রাজ্যপালের ভাষণ বলে যেছ জিনিষটা এখানে আসে সেটা টোটাল নয় এটা সত্যি। এখানে সমস্ত কিছুর একটু সূচনা দেওয়া হয় মাত্র এবং বাজেট অধিবেশনের সুরুতে এটা দেওয়া একটা পদ্ধতি। এখানে ওঁরা কয়েকটি কথা বলেছেন, আমি প্রথমে একটি একটি করে তার জবাব দেবো এবং তারপর আমার নিজের বক্তব্য এখানে রাখবো। আমাদের দলের আর কেউ এখানে বলছেন না বলে আমি একাই ২০ মিনিট বলবো।

মিঃ স্পীকার ঃ আর কেউ বলবেন না আপনাদের? তাহলে এখানে মধু ব্যানার্জী মহাশয়ের বলবার জন্য যে ৮ মিনিট সময় ধরা রয়েছে, এটা যোগ হবে। ঠিক আছে, আপনি বলুন।

শ্রী ভক্তিভূষণ মণ্ডল ঃ মিঃ স্পীকার স্যার, এঁরা ল এ্যান্ড অর্ডারের কথা বলছে। যখন হতে পৃথিবীর সৃষ্টি হয়েছে তখন থেকেই মার্ডার, রেপ্ হয়ে আসছে। যাঁরা ইতিহাসের তাঁরা জানেন যে কালে কালে ক্রিমিন্যাল এ্যাক্ট হয়।

[5.00 – 5.10 p.m.]

এখানে দেখতে হবে যে এটার প্লাস পয়েন্ট কি কি। এই জন্য বলছি যে আমাদের রাজ্যে একেবারে কিছুই হয়নি, একেবারে স্বর্গরাজ্য হয়ে গেছে এটা আমরা মনে করি না। ধনতান্ত্রিক রাষ্ট্রে কখনই রামরাজত্ব কায়েম হয়না। সেখানে কিছু কিছু খারাপ লোক থাকে যারা ক্রিমিন্যাল ঘটনা ঘটিয়ে চলে। আমার আজ মনে হয়েছিল, বোধ হয় ওঁরা ল এ্যান্ড অর্ডারের প্রশ্নটা আনবেন না। কারণ কিছুদিন আগে সারা ভারতবর্ষে যে ঘটনা ঘটে গেলো তারপর কি করে এই ল এ্যান্ড অর্ডারের কথা ওঁরা বলবেন? প্রয়াত প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী গত ৩১শে অক্টোবর যেখানে নিজেদের লোকের হাতে নিহত হলেন সেখানে ওঁদের মুখে ল এ্যান্ড অর্ডারের কথা সাজে কি? আপনারা নিজেরাই বিবেচনা করে দেখবেন, ৩১শে অক্টোবব ১৯৮৪ যে ঘটনা ঘটে গেছে তারজন্য শুধু সেন্ট্রাল গভর্ণমেন্টই নয়, গোটা ভারতবর্ষই নিন্দিত হয়েছে বিশ্বের কাছে। সেই জায়গায় ল এ্যান্ড অর্ডারের কথা তাঁরা কি করে বলছেন সেটা বুঝতে পারছ না। হি বিলংস টু দি সেম পার্টি। তাঁরা কংগ্রেস পার্টির লোক হয়ে কি করে ল এ্যান্ড অর্ডারের কথা বলেন? এটা কি ল এ্যান্ড অর্ডারের ভেতর নয়? ওনারা বলেন যে প্রয়াত ইন্দিরা গান্ধী পৃথিবীর মধ্যে সবচেয়ে শ্রেষ্ঠ নায়িকা। স্পাই কেসে তাঁর মতো ইনএফিসিয়েন্ট কেউ ছিল না। ল এ্যান্ড অর্ডারের মধ্যে দেখা গেল দুটো জিনিষ। তা ছাড়া ভরতপুরে মান সিং ঘটনা তো আছেই। এই রকম বড় বড় ঘটনা ঘটে গেল সেখানে এই সব ছোট ছোট ঘটনার কথা উল্লেখ করে লাভ নেই। সুতরাং ল এ্যান্ড অর্ডারের কথা আপনারা না বললেই ভাল করতেন। ওয়েসিসের কথা আপনারা বলেছেন। ওয়েসিস কথাটা এখানে খুবই এ্যাপ্রোপিয়েট হয়েছে। আমি সেইজন্য বলছি যে গভর্ণরস স্পিচে যে কথা বলা হয়েছে তাতে ইনফ্লাটরী কিছু নেই, ইনক্লুয়াস আমরা বলতে পারি। কেবলমাত্র কতগুলি পয়েন্টের কথা এখানে বলা হয়েছে, রিয়ালিটির বাইরে কিছু নেই। এখানে স্পেসিফাই করা বা পিন পয়েন্ট করা বিশেষ কিছু নেই। সেইজন্য বলছি এখানে শুধু হিন্ট দিয়ে গিয়েছেন। ল এ্যাণ্ড অর্ডারের কথা আপনাদের কাছে শুনলাম। সারা ভারতবর্ষ ঘুরে যা দেখলাম আমাদের এখানে ল এ্যান্ড অর্ডার ভাল। আমাদের যে একেবারেই দোষ নেই এই কথা বলছি না। কিন্তু এটা দেখবেন যে এখানে প্লাস পয়েন্ট আছে কিনা। আমি বলছি এখানে প্লাস পয়েন্ট ভারতবর্ষের অন্যান্য জায়গার চেয়ে ভাল আছে। এবার আমি নিজেদের কয়েকটা কথা বলতে চাই। প্রথমে আমি পাওয়ার সম্বন্ধে কয়েকটা কথা আপনাদের সামনে বলবো। পাওয়ার সম্বন্ধে কিছু অসুবিধা আছে। সেটা কি? পাওয়ার কমজামসানের স্পৃহা মানুষের বেড়ে গিয়েছে। সেইজন্য আমরা তাঁদের স্যাটিসফাই করতে পারছি না। এটা ঘটনা। কিন্তু এই ঘটনাটা কেন ঘটছে সেটা আমাদের ভাবতে হবে। সেটা হচ্ছে যে পশ্চিমবাংলায় পাওয়ার

জেনারেসান-এর দিকটা বহু বছর ধরে অবহেলিত হয়ে রয়েছে। সেই জন্য এতো তাড়াতাড়ি এটা মেক-আপ করা যাচ্ছে না। সেইজন্য বলতে চাই গভর্ণরের যে স্পীচ আছে সেটাতে এটা পরিষ্কারভাবে বলা আছে যে পাওয়ারের জন্য আমরা চেষ্টা করছি। আপনারা প্যারাগ্রাফ ১৭তে দেখবেন যে সেখানে বলা আছে— আমরা চেষ্টা করছি যেন পাওয়ারের ব্যাপারে আমরা এগোতে পারি। পাওয়ারের ব্যাপারে আমরা এখন নিশ্চই বলবো যে এগিয়ে যেতে পারিনি। কারণ মানুষের স্পৃহা বেড়েছে। সকলকে দেবার মতো এখনও পর্যন্ত হয়নি। সেইজন্য আমরা কতকগুলি জিনিষ বলেছি যে, কোলঘাট, চোকা এবং ফরাক্কা এই সব করে চেষ্টা করা হচ্ছে। আমরা এই কথা বলছি না যে এর দ্বারা সব কিছু ঠিক হয়ে যাবে।

**[5.10 – 5.20 p.m.]**

গভর্ণরের স্পীচে আমাদের দেখতে হবে প্রোডাকসন সাইডে আমরা কি কি দেবার চেষ্টা করছি। সেই সঙ্গে লক্ষ্য করতে হবে ভারতবর্ষকে— তার অবস্থা কি রকম। বাজেটের মধ্যে বেসিক যে কথাটা বলা হয় তা হচ্ছে প্রোডাকসান সাইডে কি কি দেবার চেষ্টা হচ্ছে। সেই ব্যাপারে আপনাকে দেখতে হবে আমরা কি কি দেবার চেষ্টা করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** Mr. Dy. Speaker, Sir, I rise on a point of order. Shri Mondal is misleading the House.

**মিঃ ডেপুটি স্পীকার :** I will hear your point of order after Shri Mondal finished his speech. Please take your seat.

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** গভর্ণরের স্পীচ যদি আমরা এ্যানালাইজ করে দেখতে চাই, তাহলে আমাদের দেখতে হবে পাওয়ারের ব্যাপারে আমরা কি বলতে চেয়েছি। প্রোডাকসনই হচ্ছে ফাষ্ট। এবং তা করতে হলে কি কি চাই তা আমরা বলার চেষ্টা করেছি। পাওয়ার প্রোডাকসন বাড়লে ইনিগেশান এর জন্য প্রয়োজনীয় পাওয়ার পাওয়া যাবে। সেইজন্য প্রোডাকসনের কথা বলতে গিয়ে আমরা ফাষ্ট ইরিগেশানের কথা বলার চেষ্টা করেছি। এই ব্যাপারে ময়ুরাক্ষীর সঙ্গে অপর একটা প্রকল্পের কথা বলতে হয়। আমার মনে হয় সেটা হচ্ছে সিদ্ধেশ্বরী রিভার প্রোজেক্ট। সেই সাথে সাথে আরও ১৭টা মিডিয়াম সাইজের প্রোগ্রাম, অর্থাৎ যেগুলি ফান্ডামেট্যাল, সেগুলির কথা বলার চেষ্টা করেছি। আমরা জানি, এই ফান্ডামেন্টাল জিনিসগুলো করতে পারলে ক্রপসের উৎপাদন বাড়বে। ক্রপস্ এডিবল এবং ক্রপস সেল— এই দুটো হলে তবেই মানুষের অবস্থা খানিকটা উন্নত করা যাবে বেশী করে। সেজন্যই আমরা বলেছি ইরিগেশানের কথা এবং তারই সাথে সাথে বলেছি পাওয়ারের কথা। কাজেই, এই দুটো জিনিস আমাদের ভালভাবে বোঝবার চেষ্টা করতে হবে। আমরা চাই প্রোডাকসান বাড়ুক এবং সেজন্যই আমরা প্রোডাকসনের উপর জোর দিয়েছি। এরপরেই সাধারণ মানুষের জন্য এ্যামেনিটিস অফ লাইফ কিছু দেওয়া যায় কিনা সে ব্যাপারে আমরা বলেছি। এই ব্যাপারে আমরা চেষ্টা করছি। সাধরণভাবে আমরা এও জানি যে, এই ব্যাপারে সম্পূর্ণভাবে কিছু করা যাবে না। কারণ মানুষের যে চাহিদা এবং তা মেটাতে যে পরিমাণ টাকার প্রয়োজন, তা আমাদের সরকারের কাছে নেই। সেজন্য আমরা এখুনি তা পারছি না। যেমন, আমি আপনার কাছে বলছি ট্রান্সপোর্টের কথা। মাল্টিপারপাস স্কীমস্, আই.সি.ডি.এস.এস. এবং সিডিউল্ড কাষ্ট এ্যান্ড ট্রাইবস্‌কে যা যা দেবার, তা আমরা দেবার চেষ্টা করছি। মানুষকে এ্যামেনিটিস্ দেওয়ার ব্যাপারে আমরা চেষ্টা করছি। এই ব্যাপারে প্রথম বিষয়ই হচ্ছে প্রোডাকসন এবং তার পরেই হচ্ছে এ্যামেনিটিস দেবার কথা। আমরা তা দেবার চেষ্টা করছি। তবে সবটা আমরা দিতে পারছি, একথা বলতে পারছি না। এই

ব্যাপারে আমাদের প্রধান বাধা হচ্ছে ফিনান্সের। এই ব্যাপারে কনষ্টিটিউশান-এর দিক থেকে বাধা আছে। সেখানে আমাদের ক্ষমতা ব্লক করে দিয়েছে। এই কারণে আমাদের ইচ্ছা থাকলেও সবগুলোই আমরা করতে পারছি না। সবগুলো রূপায়িত করতে যে পরিমাণ ফিন্যান্স আমাদের দরকার, কনষ্টিটিউশনে যে ব্যবস্থা রাখা আছে, আজকের কাঠামো অনুযায়ী কেউই সব ভাল করতে পারবেন না। এই কারণেই ষ্টেট বাজেট ভাল হতে পারে না। কেন তা পারে না তা তো আপনি ভাল ভাবেই জানেন। যে সমস্ত ডাইরেক্ট ট্যাক্স আদায় হয়— যেটা হচ্ছে সব চেয়ে বেশী— তার সমস্ত ক্ষমতাই হচ্ছে কেন্দ্রীয় সরকারের হাতে। কতগুলি ক্ষমতা কেন্দ্র তার নিজের হাতে রেখেছে, সেগুলোর দিকে যদি দেখেন তাহলে দেখবেন পশ্চিমবাংলার হাতে কতগুলি ক্ষমতা আছে এবং আমাদের হাতে কি আছে। কেন্দ্রীয় সরকারের একটা ক্ষমতা আছে যা ইনফ্লেশান করে দিতে পারে প্রাইস ষ্ট্রাকচারের বিরুদ্ধে নতুন করে নোট ছাপিয়ে। আরেকটি ক্ষমতা হচ্ছে, কেন্দ্রের টাকা নেই, এই হিসাবে দেশকে বিক্রি করে দেবার। অর্থাৎ এক্সটারনাল এ্যাসিসটেনস্ এ্যাণ্ড এ্যাডস নিয়ে দেশটাকে বিক্রি করে দিতে পারে। ১৯৪৭ সালে ব্যালেন্স অফ ট্রেডে অনেক টাকা ভারতবর্ষের জমা ছিল। ভারত সরকারের এক্সটারনাল ডেট ৩০ হাজার কোটি টাকা। এরফলে ইনফ্রেসান হবেই এবং টাকা না পাওয়ার জন্য ভালো কাজ আমরা করতে পারবো না। সুতরাং এটা আপনাদের বুঝতে হবে, জনসাধারণকে বোঝাতে হবে এবং কি হচ্ছে সেটা ভালো করে উপলব্ধি করার চেষ্টা করতে হবে। এরপরে ডেফিসিট বাজেটে আসুন— তাতে দেখা যাবে এই যে অর্থটা বেরিয়ে গেল এটা পূরণ করার জন্য কেন্দ্র ডিফিসিটি বাজেট দিতে তা পূরণ করতে চেষ্টা করবেন। সেন্ট্রাল গভর্ণমেন্ট ডেফিসিট বাজেটে নোট ছাপিয়ে এক্সটারনাল ডেট্ পূরণ করার চেষ্টা করবেন। কিন্তু আপনাদের অবস্থা কি? আমাদের ডাইরেক্ট ট্যাক্স বলে কিছু হাতে নেই যার উপর আমরা নির্ভর করতে পারি। তাহলে আমাদের নির্ভর করতে হচ্ছে ইনডাইরেক্ট ট্যাক্সের উপর। সেই ইনডাইরেক্ট ট্যাক্স হচ্ছে সবচেয়ে বেশী ইমপরটেন্ট ট্যাক্স এবং সবথেকে বেশী— সো ফার এ্যজ দি স্টেট ইজ কনসার্নড। সবথেকে বেশী পাওয়া যায় সেলস্ ট্যাক্স থেকে, যেটা একমাত্র ইনডাইরেক্ট ট্যাক্স। সুতরাং শুধুমাত্র এই ট্যাক্সের মাধ্যমে কি ডেভোলপমেন্ট করা যাবে, তার চান্স কোথায়? আমরা যতটুকু টাকা পাই তার দুটো পথ দিয়ে পাই। একটা হচ্ছে কমপালসারি, আরেকটি হচ্ছে ডিসক্রিসিনারি। এই সাবসিডি দেওয়া হচ্ছে কমপালসারির মধ্যে দিয়ে। তাঁরা সেই টাকা এমন সময় দেন যখন আমাদের ডেভলপমেন্ট করার কোন উপায় থাকে না। তাছাড়া এই টাকা পেলাম না আর ফেব্রুয়ারী মাসে পেলাম, এতে আমাদের কোন লাভ হয় না। আমাদের গভর্ণমেন্টের কতগুলি প্রসিডিওর আছে। সেই প্রসিডিওরের ভেতর দিয়ে আমদের টাকা খরচ করতে হয়। মার্চের মধ্যে তা খরচ করতেই হবে। মার্চের মধ্যে খরচ না হলে সেই টাকা ফেরৎ দিতে হবে। এই টাকা যদি আরো কয়েকমাস আগে পেতাম তাহলে ভালো হোত। আমি ডিসক্রিসিনারি ফান্ডের কথা বলছি না। তারপরে ওঁরা কমপালসারির কথা বললেন— কমপালসারি ফান্ডের টাকা যা দিচ্ছেন, তা এমন সময় দিচ্ছেন যে, তাতে কোন ডেভোলপমেন্ট হচ্ছে না। সুতরাং ডেভোলপমেন্টের উপায় যদি না থাকে তাহলে অগ্রগতি হবে কি করে? এটা কেন্দ্রের একটা পলিটিক্যাল ডিসিসান যে, এমন সময় টাকা দেব যাতে করে রাজ্য সরকার উন্নতি করতে না পারে। এই পলিটিক্যাল ডিসিসানটা মানুষকে বোঝাতে হবে। আমাদের বোঝাতে হবে যে, ইকনমিক্যালি, পলিটিক্যালি তাঁরা আমাদের সঙ্গে পলিটিক্স করে যাচ্ছেন। অবশ্য পার্লামেন্ট এখানে পলিটিক্স করছে একথা বলতে পারি না। তবে এখনে বুঝিয়ে বলা উচিত যে ইকনমিক্যালি অবস্থা তাঁরা পলিটিক্যালি কিভাবে খারাপ করে দিচ্ছে। এই জিনিষগুলো ভালো করে বোঝান দরকার। আমরা পশ্চিমবঙ্গে পলিটিক্যালি বিরোধী হতে পারি, কিন্তু যেখানে সকলের স্বার্থ জড়িত, সেখানে বিরোধী পক্ষের এই ব্যাপারে কেন্দ্রের কাছে তার প্রাপ্য টাকা চেয়ে নেওয়া উচিত। এরপরে আরেকটি জিনিস আপনি নিশ্চয়ই জানেন, যে টাকা আমরা পাচ্ছি

তাতে কিছু হয় না। কারণ প্রাইস লেবেল এত বেড়ে যাচ্ছে যে সেই টাকায় আর হয় না। ১৯৫৩ সলে বেস ইয়ারে ১০০ টাকার যে দাম ছিল, আজকে ১৯৮৫ সালে সেই টাকা বেড়ে ৮০০ টাকা হয়ে গেচে। অর্থাৎ যে জিনিসের দাম ১০০ টাকা ছিল সেই জিনিসের দাম ৮০০ টাকা হয়ে গেছে। কাজেই ভেবে দেখুন, এই যদি অবস্থা হয় তাহলে কি করে পশ্চিমবঙ্গে কাজের অগ্রগতি করা সম্ভব?

**[5.20 – 5.30 p.m.]**

এছাড়া আর একটি কথা হচ্ছে যে, আজকে গণতান্ত্রিক রাষ্ট্রগুলিতে একটা ওয়ার ইকনমির কথা এসেছে। আমরা পিস বলেও আজকে কোটি কোটি টাকা আমাদের এবং অন্যান্য দেশ থেকে তারা লুণ্ঠন করে নিয়ে যাচ্ছে। এও ওয়ার ইকনমি সৃষ্টি করে আমেরিকা এবং ধনতান্ত্রিক দেশগুলো তারা লুণ্ঠন করে নিয়ে যাচ্ছে। এর ফলে ডেভেলাপমেন্টাল ওয়ার্ক নষ্ট হয়ে যাচ্ছে। এতে ভারত সরকার কিভাবে মদত দিচ্ছেন? এক্সটার্নাল এ্যাসিস্টেন্স ডেট ইত্যাদি নাম করে সমস্ত টাকা নিয়ে যাচ্ছে। রে ফলে বাজেটে ডেফিসিট হচ্ছে। ওয়ার ইকনমির ফলে আমাদের কাছে তারা অনেক জিনিষ বিক্রী করছে এবং এর ফলে ডেভেলামমেন্টের টাকা তারা নিয়ে চলে যাচ্ছে। কাজেই মানুষের জন্য কিছুই করা যাচ্ছে না। এই সমস্যা সমস্ত ষ্টেট ফেস করছে। যারা কৃতদাস তারা এর বিরুদ্ধে কিছু বলতে পারছে না কিন্তু যারা তা নয় তারা পরিষ্কারভাবে বলছে যেমন আমরা বলছি। সুতরাং আমি বলতে চাই এইগুলি আমাদের চিন্তাভাবনা করা উচিৎ। কারণ আজকে ভারতবর্ষকে লুণ্ঠন করে নিয়ে যাচ্ছে। এক্সটার্নাল ডেট যেটা বিশ্বব্যাঙ্ক থেকে আসছে সেটা মেনলি আমেরিকা কন্ট্রোল করছে। তাছাড়া ইন্টারন্যাশনাল মনিটারি ফান্ড, আই.বি.ডিএ. যা আছে তারা আমাদের সর্বনাশ করে দিচ্ছে। এগুলির সঙ্গে আজকে যোগাযোগ রয়েছে সেন্ট্রাল গভর্ণমেন্টের। এ সম্বন্ধে আমি খুব বেশী বলতে চাই না। আর একটি কথা হচ্ছে, আমরা কতকগুলি জিনিষ করার চেষ্টা করছি যেমন আমরা মালটিপল হেলথ স্কিমের কথা বলেছি। কিন্তু আমরা জানি টাকার অভাবে শেষ পর্যন্ত এটাও হবে না। আমরা সমস্তই যে ভাল করছি তা নয়। আমাদের এ্যাডমিনিষ্ট্রেটিভ কিছু ডিফিকাল্টি আছে। বলতে অসুবিধা নেই এই এ্যাডমিনিষ্ট্রেটিভ ডিফিকাল্টির জন্য গ্রামে যে সমস্ত স্কিম চালু আছে, যেমন আই.সি.ডি.এস সেই স্কিমগুলো ঠিকভাবে আমরা এক্সজিকিউট করতে পারছি না। যারা ট্রেজারি সাইডে বসে আছেন তাদের জানাতে চাই যে আপনারা এইগুলি দেখুন। অর্থাৎ এক্সজিকিউট সাইড থেকে এইগুলি পারপোরেট করতে পারে এবং ইমপ্লিমেন্ট করতে পারে সেটার দেখা দরকার। টাকার বেশ ইউটিলাইজেশান যাতে আমরা করতে পারি সেটা আমাদের দেখতে হবে। সাথে সাথে প্রাইভেট মেম্বার হিসাবে ট্রেজারি বেঞ্চকে আমরা বলতে পারি এইগুলি যাতে এক্সজিকিউট হতে পারে সেদিকে আপনারা দৃষ্টি দিন। এমন অবস্থা হয়েছে যে ভাল করা যাবে না। তবে আমরা কি বলতে পারি যে আমরা এই পথ ছেড়ে দিয়ে বিপ্লবের পথে যাব? এটা একটা এক্সপেরিমেন্ট। যদি দেখা যায় পার্লামেন্টারী সিস্টেমে আমরা পাচ্ছি না এবং আমরা যদি নেতৃত্ব নাও দিই তাহলেও দেখবো মানুষ এগিয়ে যাবে সোসালিষ্টের তৈরী করার জন্য। ঐজন্য তারা বিদ্রোহ করবে। বিরোধীপক্ষ মনে রাখবেন তখন হয়ত পার্লামেন্টারী সিস্টেম ধ্বংস হয়ে যাবে এবং এর জন্য সেন্ট্রাল গভর্ণমেন্ট দায়ী হবেন। এটা একটা দেওয়ালের লিখন। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল এখানে যে বক্তব্য রেখে গিয়েছিলেন আজকে তারই পরিপ্রেক্ষিতে আমি কয়েকটি কথা রাখতে চাই। আমরা সকলেই জানি ভারতবর্ষের সংবিধানের ১৭৬(১) ধরা অনুযায়ী মাননীয় রাজ্যপাল বিধানসভাতে যে তাঁর বক্তব্য রাখেন এবং সরকারী বক্তব্যের অনুকুলেই যে সেই বক্তব্য রাখা হয় এটা আমরা সকলেই জানি এবং আমরা বিরোধী দল হিসাবে সেই বক্তব্যের যেগুলির বিরোধীতা করা দরকার সেগুলি করি। স্যার,

আজকে আমরা সরকারকে প্রকৃতভাবে হেয় করবার জন্য যে বক্তব্য রাখছি তা নয়, আজকে সকাল থেকে বিধানসভায় যে অধিবেশন বসেছে সেই অধিবেশনে সরকারী দলের মাননীয় সদস্যারা যেসব বক্তৃতা রাখতে আরম্ভ করলেন— দেবনারায়ণ চক্রবর্ত্তী মহাশয়, আমাদের বিরোধী দলের অবন্তি মিশ্র মহাশয়, অনিল মুখার্জী মহাশয় গ্রামবাংলায় নলকূপগুলির কি অবস্থা হয়েছে সেগুলি বললেন, গ্রামবাংলায় এখন থেকেই যে জলের জন্য হাহাকার শুরু হয়েছে সেকথা বললেন, তাতে জলকষ্ট অনুভব করা যাচ্ছে বলেই তাঁরা সেখানকার দায়িত্বশীল সদস্য হিসাবে সেখানকার অভাব-অভিযোগগুলি রাখলেন। সেখানে কিন্তু রাজ্যপালের ভাষণে যে বক্তব্য আছে সেই বক্তব্যকে এড়িয়ে প্রকৃত চিত্রকে তুলে ধরবার চেষ্টা করলেন। মাননীয় রাজ্যপাল তাঁর বক্তব্যে গ্রামবাংলায় জল সরবরাহের ব্যাপারে যে কথা বলেছেন সেই জল সরবরাহের ব্যাপারটা যে কতটা অসত্য সেটা মাননীয় সদস্যদের বক্তব্যের মধ্যে পরিস্ফুট হয়েছে। গ্রামাঞ্চলে আইন-শৃঙ্খলার প্রশ্নে এবং শহরাঞ্চলে আইন-শৃঙ্খলার প্রশ্নে এই আইন-শৃঙ্খলা যে কতটা সুন্দর সাবলীল গতিতে চলছে সে সম্বন্ধে আমি বিগত দিনের কথায় যাচ্ছি না, এই বিধানসভায় আজকে মাননীয় সদস্যরা যে সব বক্তব্য রেখেছেন— সে সরকারী দলের সদস্য হোন আর বিরোধী দলের সদস্যরা হোন, সেই বক্তব্যের মাধ্যমেই বোঝা যায় যে পুলিশের নিষ্ক্রিয়তা কতটা চলেছে। মাননীয় সদস্য তারক বন্ধু রায় পুলিশ যে কতটা নিষ্ক্রিয় সে সম্বন্ধে তাঁর বক্তব্যে বলেছেন। মাননীয় সদস্য অশোকবাবু তাঁর বক্তব্যে দীপক হালদার এবং তার ফ্যামিলির উপর যে আক্রমণ সে সম্বন্ধে বলেছেন। এইসব বক্তব্য থেকে উপলব্ধি করতে পারা যায় আইন-শৃঙ্খলার পরিস্থিতি বর্তমানে কি অবস্থাতে আছে।

**[5.30 – 5.40 p.m.]**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি এর সঙ্গে আর একটি জিনিস সংযোজন করতে চাই। আমাদের বাঁকুড়া জেলার শিমলাপাল থানায় একই রাত্রে ৪টি ডাকাতি হয়েছে। মল্লভূম গ্রামীন ব্যাঙ্কে ডাকাতদল দরজা ভেঙ্গে ঢুকল কিন্তু কিছুতেই আয়রণ চেষ্ট, লকার ইত্যাদি খুলতে পারল না। তখন ডাকাতদল বাড়ীর মালিককে বলল ব্যাঙ্কের ম্যানেজার কোথায় থাকে? বাড়ীর মালিকের কাছ থেকে ঠিকানা পেয়ে তারা ছুটল ম্যানেজারের বাড়ী এবং তাঁকে দড়ি দিয়ে বেঁধে ব্যাঙ্কে নিয়ে এল। কিন্তু ম্যানেজার এসেও চাবী দিয়ে লকার খুলতে পারল না। তখন ডাকাতরা তাঁর গলার রিভলবার ধরে জিজ্ঞেস করল ক্যাশিয়ারের নাম এবং ক্যাশিয়ারের নাম পেয়ে ছুটল তার বাড়ীতে ডাকাতি করতে। ক্যাশিয়ারকে তারা দড়ি দিয়ে বেঁধে ব্যাঙ্কে নিয়ে এল এবং তাকে দিয়ে লকার খোলান হল। স্যার, এবারে আপনি চিন্তা করুন এই ডাকাতরা কতগুলি বাড়ীতে হানা দিল এবং ম্যানেজার, ক্যাশিয়ারকে বেঁধে নিয়ে এল এবং এইসব কাজ করতে তাদের প্রায় আড়াই ঘন্টা চলে গেল। আপনি শুনলে অবাক হবেন এই ঘটনা যেখানে ঘটল তার থেকে থানা বেশী দূরে নয়। এই ঘটনা থেকেই পুলিশের নিষ্ক্রিয়তার পরিচয় পাওয়া যায়। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় সদস্য কৃপাসিন্ধু সাহা এখানে আলিপুরদুয়ারের কথা বলেছেন। এই ব্যাপারে কলিং এ্যাটেনসনের যে আবেদন জানান হয়েছে আপনি সেটা গ্রহণ করেছেন। সেখানে যে ঘটনা ঘটেছে তাতে আমরা দেখছি একটা গণতান্ত্রিক আন্দোলনে যারা অংশ নিয়ে ছিল পুলিশ তাদের আক্রমণ করেছে এবং নিরীহ মানুষদের উপর গুলি চালিয়েছে। বলা হচ্ছে ৩ জনের মৃত্যু ঘটেছে, কিন্তু আমরা খবর পেয়েছি তাতে অন্তত ১০ জন লোক মারা গেছে। এই ধরণের ঘটনা আজ দেখছি বিভিন্ন জায়গাতে ঘটছে। সরকারের পুলিশ প্রশাসন যে একেবারে নিষ্ক্রিয় হয়ে গেছে এটা একেবারে নিশ্চিত করে বলা যায়। তারপর, দেখুন, গ্রামবাংলায় জল সরবরাহ করা হচ্ছে না এবং টিউবওয়েলগুলো অকেজো হয়ে গেছে। আমরা জানি শিক্ষানীতি মানুষকে একটা নূতন পথ দেখায়। আমি জিজ্ঞেস করছি, এই সরকার কি প্রকৃত শিক্ষা নীতি জনসমক্ষে

তুলে ধরতে পেরেছেন? তাঁরা বলেছেন টোট্যাল বাজেটের একটা বিরাট অঙ্ক অর্থাৎ ৪৬৭ কোটি টাকা ব্যয় করা হচ্ছে এই শিক্ষা খাতে। আমি জিজ্ঞেস করছি এই যে বিরাট অঙ্কের কথা আপনি বলছেন তাতে শিক্ষক, অধ্যাপক এবং অশিক্ষক কর্মচারীদের বেতন বাবদ আপনি কত টাকা ব্যয় করছেন? আমি প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রীকে জিজ্ঞেস করছি প্রাথমিক এবং মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকদের জন্য আপনি কত কোটি টাকা ব্যয় করেন? আমার যতদূর জানা আছে তাতে বলতে পারি ওই ৪৬৭ কোটি টাকার ৬৭ শতাংশ ব্যয় হয় শিক্ষক, অধ্যাপক এবং অশিক্ষক কর্মচারীদের বেতন বাবদ। ৩৩ শতাংশ মাত্র থাকে। এই ৩৩ শতাংশ দিয়ে শিক্ষার মান কিভাবে উন্নয়ন করা হবে? আমরা দেখতে পাচ্ছি তারা এইভাবেই শিক্ষার মান উন্নয়ন করার চেষ্টা করছেন। শিক্ষার মানের যে উন্নতি হয়েছে এই কথা সরকার বলতে পারেন না। এবং রাজ্যপালের ভাষণেও সেটা পরিষ্কারভাবে বলতে পারেন নি। সংবিধানগত ধারার গতানুগতিক পদ্ধতিতে এই ভাষণ দেওয়া হয়েছে। শিক্ষা নিয়ে সরকার যে কি করছেন সেটা আজকে সকলেই জানে। বিগত সরকার যেভাবে রাজ্যপালের বক্তৃতা রেখেছিলেন সেইভাবে এই সরকার তার বক্তব্য রাখতে পারেন নি। এই সরকার যেভাবে নির্দেশ দেখেন ঠিক সেইভাবেই সেই কথা তুলে ধরেন রাজ্যপাল। এই সরকারের বক্তব্য প্রকৃতভাবে দেশের আসল চিত্রটা কি তা পরিষ্কারভাবে তুলে ধরতে পারেনি। আজকে দেশে শিল্পের কি উন্নতি হয়েছে? ছোট বড় মাঝারি শিল্প আজকে বন্ধ হয়ে যেতে বসেছে। কোথায়ও লকআউট কোথাও ক্লোজার এই হয়ে চলেছে। এই সরকারের কোন চেষ্টাই আমরা দেখতে পাই নি। হোসিয়ারী শিল্প তো পশ্চিমবাংলা থেকে উঠে গিয়েছে। কুটির শিল্প মৃত অবস্থায়। এই যদি অবস্থা হয় তাহলে প্রকৃতভাবে দেশকে উন্নয়নের পথে এগিয়ে নিয়ে যাবো? কি শহর কি গ্রাম বাংলা মরুভূমিতে পরিণত হচ্ছে। আপনারা মরূদ্যানের কথা বলেছেন। কিন্তু আমরা তা দেখতে পাচ্ছি না, আমরা দিনের পর দিন হতাশাগ্রস্থ হচ্ছি। এই ভাষণে আমরা পশ্চিমবাংলার প্রকৃত চিত্র দেখতে পাইনি। আজকে পশ্চিমবাংলা সরকারের চিন্তা ধারাটা কি তা আমরা বুঝতে পারছি না। মাননীয় মুখ্যমন্ত্রী বলতে চেয়েছেন যে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামবাংলার উন্নয়ন সম্ভব নয়। আজকে সেই জন্য জে.এল.আর.ও-র উপর নির্ভর করতে হচ্ছে। এইসব জিনিস আমরা সংবাদপত্রে দেখতে পাচ্ছি এবং উপলব্ধি করতে পারছি কি অবস্থা। আজকে পশ্চিমবঙ্গ সরকারের পঞ্চায়েতের প্রতি একটা অন্য ধারণা হয়েছে। মহাত্মা গান্ধীর যে পঞ্চায়েতরাজ করার স্বপ্ন আজকে তা কোথায়? আপনারা বলেছিলেন এই পঞ্চায়েতগুলি হচ্ছে এক একটি ঘুঘুর বাসা। আজকে ঠিক সেই জিনিসই দেখতে পাচ্ছি। আজকে পঞ্চায়েতগুলি সত্যিই একটি ঘুঘুর বাসায় পরিণত হয়েছে, পার্টি অফিস হয়েছে। এবং সেটাই মাননীয় মুখ্যমন্ত্রী উপলব্ধি করেছেন। পঞ্চায়েতের হাত থেকে ক্ষমতা কেড়ে নিয়ে সরকারী আমলাদের হাতে তুলে দেওয়া হচ্ছে। এবং এ করে কি দেশের মানুষের প্রকৃতপক্ষে ভাল করা যাবে? আমরা রাজ্যপালের ভাষণে সেটা উপলব্ধি করতে পারছি না। এইভাবে আজকে আমাদের দেশের অগ্রগতি ব্যাহত হচ্ছে। আমরা জানি পশ্চিমবাংলা সরকারের টাঁকশাল নেই। যে টাকা বাজেট বরাদ্দে ধার্য করা হয়।

**[5.40 – 5.50 p.m.]**

আর্থিক বছরে যে বাজেট ধার্য্য করা হয়, সেই বাজেটের টাকাকে সম্পদ সৃষ্টির জন্য কতটুকু ব্যবহৃত করা হয়েছে? প্রকৃতভাবে আজকে গ্রামবাংলায় যে টাকা বিভিন্নভাবে ব্যয় করা হয়েছে, তার জন্য কতটা সম্পদ সৃষ্টি করে সরকারকে শক্তিশালী করার চেষ্টা করা হয়েছে? একজন মাননীয় সদস্য বলছিলেন সমবায় লোন— ল্যান্ড ডেভেপলমেন্ট ব্যাঙ্ক যেটা আছে তার মাধ্যমে যে ঋণ দেওয়া হয়েছে, সেই ঋণ আজকে কৃষকরা পরিশোধ করতে পারছে না। আমরা নাকি সেটা যাতে পরিশোধ না করতে হয় তার জন্য তাদের উস্কানি দিচ্ছি, এবং উত্তেজনা সৃষ্টি করে, তারা যাতে ঋণ পরিশোধ

না করে, এই কথা নাকি আমরা তাদের বলেছি। আমরা এইটুকু বলতে পারি যে পশ্চিমবঙ্গ সরকার যদি বিগত দিনের ইতিহাসকে একটু খতিয়ে দেখেন, আজকে যারা সরকারে আছেন, বিগত দিনে তদানিন্তন কংগ্রেস সরকার যখন পশ্চিমবাংলায় ছিল তখন বিভিন্নভাবে, বিভিন্ন ক্ষেত্রে যারা লোন নিয়েছিলেন, তাদের তাঁরা কি বলতেন বিরোধী পক্ষ হিসাবে? আজকে কিন্তু আমরা সেই কথা মানুষের কাছে বলিনা। আমরা জানি সরকারকে দেয় যে লোন, সমবায় ব্যাঙ্ক বা রাষ্ট্রায়ত্ত যে সব ব্যাঙ্কের ঋণ, তা পরিশোধ না হলে, সেই ব্যাঙ্ক কোনও ভাবেই লোন বৃদ্ধি করতে পারবে না। আজকে আই.আর.ডিপি-র মাধ্যমে যে সমস্ত লোন দেওয়া হচ্ছে, যদিও সেখানে সরকারের সাবসিডি সেখানে আছে, সেই সাবসিডির পরিমান আজকে বেশ কিছু হলেও, কিছু টাকা সেখানকার ব্যাঙ্ক লোন হিসাবে থেকে যায়, সেই লোন যদি পরিশোধ না হয় তাহলে আই.আর.ডি.পি-র মাধ্যমে গ্রামবাংলার মানুষেরা লোন পাবে না। আমরা বারেবারে বলেছি যে বেনিফিশিয়ারী লিষ্টের মধ্যে ত্রুটি আছে, নিরপেক্ষভাবে বেনিফিশিয়ারী লিষ্ট তৈরী করা হয় না। আজকে আমার বিশ্বাস মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যেটা উপলব্ধি করেছেন যে আই.আর.ডি.পি-তে নিরপেক্ষভাবে বি.ডি.ও- বলুন, এস.ডি.ও-তে বলুন বা অন্য কোন অফিসার বলুন তিনি বেনিফিশিয়ারী লিষ্ট তৈরী করার চেষ্টা করবেন। এই লিষ্টের ব্যাপরে খুব ত্রুটি আছে। এই সব বিষয়গুলো রাজ্যপালের ভাষণের মধ্যে সন্নিবেশিত হওয়া উচিত ছিল। আজকে অনেক মাননীয় সদস্য রাস্তাঘাট সম্বন্ধে বলেছেন, অনেকেই বলেছেন যে পশ্চিমবাংলার রাস্তাঘাট ভেঙ্গে গেছে, খারাপ হয়েছে, আজকে বীরভূমের একজন মাননীয় সদস্য বিভিন্ন যে রাস্তাঘাট খারাপ হয়েছে, ব্রীজ ভেঙ্গে গেছে সেই সম্পর্কে বলেছেন। এই সব প্রশ্নের উত্তর দিতে গিয়ে পূর্ত্তমন্ত্রী বলেছেন যে কেন অসমাপ্ত রয়েছে, কেন ত্রুটি আছে, এই সব বক্তব্য তিনি বলেছেন। এই সব বিষয় রাজ্যপালের ভাষণের মধ্যে পরিস্ফুট হয়নি। রাজ্যপালের যে ভাষণ সেটার সঙ্গে মন্ত্রী মহাশয়ের বা মন্ত্রীমণ্ডলীর বক্তব্যের কিছু পার্থক্য থেকে যাচ্ছে। সেই কারণে ঠিকমতভাবে রাজ্যপালের এই ভাষণকে সমর্থন জানাতে পারছি না। বিদ্যুতের যে অবস্থা— আজকে একজন মাননীয় সদস্য সম্ভবতঃ মাননীয় সরলদেব মহাশয় বিদ্যুতের হাল সম্পর্কে বলছিলেন, পশ্চিমবাংলায় লোডশেডিং একটা চরম অবস্থায় এসে পৌঁছেছে। আজকে পশ্চিমবঙ্গের শিল্পাঞ্চল কতটা বিদ্যুৎ পাচ্ছে, পশ্চিমবঙ্গের প্রকৃত উন্নতি হচ্ছে কি না, স্যালো টিউবওয়েল চলছে কিনা, ডিপ টিউবওয়েল চলছে কিনা, এগুলি যদি দেখা যায় তাহলে এর প্রকৃত চিত্র প্রকাশিত হয়ে পড়বে। রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণে বলেছেন যে বিদ্যুতের উন্নতি হবে। আজকে প্রশ্নোত্তরে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় বলেছেন যে পশ্চিমবাংলার কোলাঘাটের ৩ নম্বর ইউনিট চলছে। ১৫৯.৩ মিলিয়ন ইউনিট বিদ্যুৎ উৎপাদন করেছে, তবে যে পরিমাণ উৎপাদন হওয়ার কথা ছিল তা হয়নি। ৩৩৪ কোটি ৬২ লক্ষ টাকা এর জন্য খরচ হয়েছে। আর দ্বিতীয় ইউনিট চালু হয়নি। আজকে ব্যাণ্ডেলের অবস্থা দেখুন, এটা সবচেয়ে পুরাতন, যেটুকু বিদ্যুৎ উৎপাদন করছে সেটা ব্যাণ্ডেলের থার্মাল পাওয়ার। সাঁওতালডির অবস্থাও সেইরকম। কোলাঘাট বিদ্যুৎ উৎদাপন করতে পারেনি। কয়লা রাখার একটা জায়গা পর্যন্ত তারা করতে পারেনি। প্ল্যানিং যেগুলি করা হচ্ছে তাতে ত্রুটি থাকছে, ডিফেকটিভ হয়ে যাচ্ছে সেটা সরকার উপলব্ধি করতে পারছে না। আমরা বারবার বলছি কিন্তু আমাদের কথায় কর্ণপাত করা হচ্ছে না। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে যে সব বক্তব্য রেখেছেন, আমরা বিরোধী দল শুধু নয়, ট্রেজারী বেঞ্চের মাননীয় সদস্যরাও একবাক্যে বিভিন্নভাবে বলেছেন যে লোডশেডিং, রাস্তাঘাট খারাপ, জল পাওয়া যাচ্ছে না, বিভিন্ন সমস্যা একটা বিরাট আকার ধারণ করেছে। আজকে হাসপাতালে রুগী আছে তো ডাক্তার নেই। একজন ডাক্তারবাবু যদি ৬টি সালফাডাইজিন ট্যাবলেট লিখে দেন তাহলে হাসপাতালে দুটোর বেশী দিতে পারে না। ঔষধ হাসপাতালে থাকে না। স্বাস্থ্যকেন্দ্রগুলির অবস্থা আরো খারাপ। সদরে মহকুমা হাসপাতালগুলির অবস্থাও সেই রকম। সেখানে রুগী আছে তো এ্যাম্বুলেন্স নেই, ঔষধ নেই। অনেক জায়গায় ডাক্তার

**পর্যন্ত নিয়োগ হচ্ছে না। বাঁকুড়ায় একজন ডাক্তারবাবু আছেন, হেড অব দি ডিপার্টমেন্ট তিনি সেখানে নামকাওয়াস্তে আছেন। তিনি বেশীর ভাগ সময়ে কলকাতায় থাকেন। এই ধরণের ঘটনা ঘটছে। তাই, আজকে মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ রেখেছেন, আমি সেই ভাষণকে সমর্থন করতে পারছি না। এই পরিপ্রেক্ষিতে আমাদের তরফ থেকে যে এ্যামেন্ডমেন্ট দেওয়া হয়েছে সেগুলিকে গ্রহণ করার অনুরোধ করে আমার বক্তব্য শেষ করছি।**

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল বিধানসভায় যে মূল্যবান ভাষণ রেখেছেন, তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি এবং পূর্ণ সমর্থন জানাতে গিয়ে আপনার মাধ্যমে এই হাউসে কয়েকটি কথা রাখছি। আমাদের বিরোধী পক্ষের সদস্য জনাব সাত্তার সাহেব, অশোক ঘোষ, কাশীনাথ মিশ্র তাদের বক্তব্য রেখেছেন। তাদের বক্তব্যগুলি চিরাচরিত প্রথায় যেভাবে তারা বক্তব্য রাখেন সেইভাবেই রেখেছেন। গত বছরের বাজেট সেসানে যে বক্তব্য তারা রেখেছিলেন রাজ্যপালের ভাষণের উপরে, এবারেও সেই একই রকম বক্তব্য রেখেছেন, তার কোন হেরফের হয়নি। আমি এতক্ষণ যা শুনলাম তাতে একথাই মনে হয়েছে যে তারা এই ভাষণকে অসত্য ভাষণ, সমস্ত অসত্যে পরিপূর্ণ হয়ে আছে এটাই বোঝাতে চেয়েছেন। কারণ তারা সত্যের কাছে যান না। যেহেতু তাদের মধ্যে সততা নেই সেহেতু তারা কখনও সত্য কথা বলতে পারেন না এবং আমরা আশাও করিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এরা সত্য কথা বলেনা এবং সত্যবাদী লোককে বুঝতে চায়না।

**[5.50 – 6.00 p.m.]**

পাশেই বিহার ষ্টেট। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন বর্তমানে বিহারের মুখ্যমন্ত্রী হচ্ছেন বিন্ধেশ্বরী দুবে। এর আগে চন্দ্র শেখর সিং মুখ্যমন্ত্রী ছিলেন। দুর্ভাগ্যের বিষয় আমি তাদের বিরোধী দলের লোক হলেও যেটা সত্য কথা সেটা স্বীকার করে নিতে আমার কোন বাধা নেই। চন্দ্র শেখর সিং সততার সঙ্গে শাসন কার্য্য পরিচালনা করছিলেন। কিন্তু তাকে বিদায় দিয়ে এমন একজন লোককে নিয়ে আসা হল যিনি জগন্নাথ মিশ্র এ্যাণ্ড কোম্পানীর লোক। যিনি বিরাট ধনী লোক, দুনম্বরী কারবার করেন সেই দলের লোককে প্রতিষ্ঠিত করবার জন্য বিন্ধ্যেশ্বরী দুবে মহাশয়কে নিয়ে এলেন। সুতরাং তাদের যে চরিত্র সেই চরিত্র এই বিধানসভায় প্রতিফলিত করা ছাড়া অন্যকোন গত্যন্তর আছে বলে আমরা মনে করি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জলের অভাব হয়েছে। খরা আসে, আসবে, আবার আসবে। কিন্তু এই বামফ্রন্ট সরকার কি জলের লেয়ার নামিয়ে দিয়েছে, এটাই কি তারা বলতে চাইছেন? জলের অভাব হয়েছে, মোকাবিলা হবে, চিরকাল মোকাবিলা হয়েছে, এবারও হবে। কিন্তু এত কথা কেন? সংবাদ জানিয়ে দেওয়াটাই যথেষ্ট। কিন্তু তাই বলে এত সমালোচনা হচ্ছে কেন? বিষয় বস্তু কিছু নেই, মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার বিরোধিতা করার মত কিছুই নেই, সেই জন্য আজেবাজে কথায় ভরপুর করে দিয়ে চলে যাচ্ছেন। মাননীয় রাজ্যপাল যে মূল্যবান ভাষণ দিয়েছেন তাতে দেখা যাচ্ছে তিনি পশ্চিমবঙ্গের প্রতিটি জিনিসের উপর নজর রাখেন। এ্যাপয়েন্টমেন্ট দিল্লী থেকে পাঠান হয়েছে, অন্য কেউ পাঠায়নি। কাজেই প্রাক্তন রাজ্যপাল যদি থাকতেন তাহলে বোধ হয় ভাল হত। তিনি চলে গেছেন, তাকে পছন্দ হয়নি। একে পছন্দ না হলে তাড়ান। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ সংকট নিয়ে সাত্তার সাহেব, অশোকবাবু, কাশীবাবু অনেক কথা বলে গেলেন। তাদের কথায় মনে হল কেবল পশ্চিমবঙ্গেই বিদ্যুৎ সংকট আছে, আর যেখানে কংগ্রেস রাজত্ব প্রতিষ্ঠিত আছে সেখানে বিদ্যুৎ সংকট নেই। আমরা একটি কমিটির কাজে দিল্লী গিয়েছিলাম। বঙ্গভবনে ছিলাম। সেখানে দেখলাম ঘন ঘন লোড সেডিং হচ্ছে। সেটা হচ্ছে ভারতবর্ষের রাজধানী। কাজেই লোড্ সেডিং কেবল পশ্চিমবঙ্গের ঘাড়ে চাপিয়ে দিয়ে কিস্তি মাত্ করতে চাইছেন কংগ্রেসী বন্ধুরা

পার্লামেন্টের নির্বাচন এই বলে চালিয়ে গেছেন। এখনো কি পার্লামেন্টের নির্বাচন বাকি আছে? মাঠে ময়দানে, ব্রিগেড্ প্যারেড্ গ্রাউন্ডে যেরকম বক্তৃতা দিয়ে বেড়ান হাউসেও কি সেই রকম বিদ্যুৎ সংকট সম্পর্কে বক্তৃতা দিয়ে পশ্চিমবঙ্গের মানুষকে বিভ্রান্ত করতে চান? সেদিন কিন্তু ফুরিয়ে গেছে। স্যার, পশ্চিমবঙ্গে আইনশৃঙ্খলা নেই বলে কংগ্রেসীরা এখানে বার বার চিৎকার করছেন। সেদিন বিহারে নির্বাচন হল, সেই নির্বাচনের সময় অন্ততপক্ষে ২০ জন লোক সেখানে মার্ডার হলেন। মাননীয় কংগ্রেসী সদস্যদের আমি জিজ্ঞাসা করি, সেখানে অর্থাৎ বিহারে কি জ্যোতি বসুর সরকার রাজত্ব করছিলেন? তারপর স্যার, কংগ্রেসের যেখানে জয়জয়কার সেই দিল্লীতে আমরা দেখছি দিনের পর দিন খুন হচ্ছে। স্যার পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা নেই বলে যারা বললেন আমি বলব, তারাই এখানে আইনশৃঙ্খলা বিঘ্নিত করছেন। আমি এ সম্পর্কে দু-একটি উদাহরণ দিতে চাই। আমার এলাকায় সুতী থানার রমাকান্তপুরে ২।। বছরের একটি ছেলেকে হত্যা করা হল। কেতাবুদ্দিন, নওসেদ মাষ্টার এইসব কংগ্রেসীরা এটা করলো তারপর সুতী থানার সজনীপাড়ায় ১৩ টি বাড়ীতে লুটতরাজ করলো এবং রাহাজানি করলো এই কংগ্রেসীরা। স্যার, তারাই অশান্তির সৃষ্টি করছে আর অপর দিকে এই বিধানসভায় এসে পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা নেই বলে চিতকার করছে। স্যার ভারতবর্ষের রাজধানী দিল্লী, যেখানে কংগ্রেসীদের জয়জয়কার সেখানেই ভারতবর্ষের প্রধানমন্ত্রী খুন হলেন। ভারতবর্ষের প্রধামন্ত্রী, যিনি এক সময় বলতেন তিনি ৫ টি বল নিয়ে খেলা করেন, তার দুটি শুন্যে রাকতে পারেন অর্থাত তিনি সমস্ত আনাচে কানাচের খবর রাখতে পারেন স্বয়ং সেই প্রধানমন্ত্রীই খুন হলেন। আমি মাননীয় বিরোধী সদস্যদের জিজ্ঞাসা করি দিল্লীতে কারা রাজত্ব করছিলেন? সেখানে কি পশ্চিমবঙ্গের লোকরা গিয়েছিলেন, না সেখানে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত ছিল? স্যার, সেদিন বম্বেতে ঘুরে এলান। ৫ তারিখে ইলেকসান, ৪ তারিখে সেখানে গিয়েছিলাম। সেখানেও কংগ্রেসীদের দেখেছি, সেই সময় বিরোধীদের পোষ্টার ছিঁড়ে দিচ্ছে, এমন কি কাপড়ের ফেষ্টুনগুলি পর্য্যন্ত তারা সরিয়ে দিচ্ছে। পশ্চিমবঙ্গে এইরকম ভাবে পোষ্টার ছিঁড়ে দেবার এবং কাপড়ের ফেষ্টুন সরিয়ে দেবার নজির অন্ততঃ নেই। স্যার, এবারে আমি আপনার মাধ্যমে কতকগুলি গঠনমূলক সাজেসানস রাখছি। আমি আশা করব যে, ভবিষ্যতে সরকার এই দিকে একটু নজর দেবেন। অর্থ দপ্তর প্রতি বছর বিভিন্ন দপ্তরকে তাদের ব্যয় বরাদ্দের টাকা দিয়ে থাকে, টাকা দেবার পরে প্রচলিত নিয়ম হচ্ছে টাকা ব্যয় করার ক্ষেত্রে অর্থ দপ্তর খবরদারি করে এবং ফ্রম টাইম টু টাইম বিভিন্ন দপ্তরকে অর্থ দপ্তরের সঙ্গে বোঝাপড়া করে, পারমিসন নিয়ে খরচ করতে হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইতি পূর্বে বিভিন্ন ক্ষেত্রে যে সমস্ত সরকারী নীতি ছিল সে সমস্ত নীতির অনেক পরিবর্তন ঘটেছে, সুতরাং এ ক্ষেত্রেও কিছু পরিবর্তন হওয়া প্রয়োজন। এ ক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে, বিভিন্ন দপ্তরকে মোট যে টাকা বরাদ্দ করা হবে তার ৮০ পার্সেন্ট টাকা তারা নিজেরা যাতে খরচ করতে পারে তার জন্য তাদের পূর্ণ অধিকার দেওয়া উচিত। তানাহলে সব সময়ে সব দপ্তরকে অর্থ দপ্তরের সঙ্গে বোঝাপড়া করে, শলাপরামর্শ করে, পারমিসন নিয়ে খরচ করতে গিয়ে বহু ক্ষেত্রেই কাজ হ্যাম্পার হয়। সুতরাং প্রতিটি দপ্তরকে তার মোট ব্যয় বরাদ্দের ৮০ পার্সেন্ট স্বাধীনভাবে খরচ করবার অধিকার দেওয়া উচিত। অপর দিকে সুষ্ঠভাবে সমস্ত পরিকল্পনা রূপায়নের জন্য বিভিন্ন দপ্তরের মধ্যে সমন্বয়ের প্রয়োজন। কারণ এক দপ্তরকে অপর দপ্তরের সঙ্গে পারস্পরিক যোগাযোগের মাধ্যমে একে অপরের পরিপূরক হিসাবে কাজ করতে হয়। অর্থাৎ ইরিগেসনের কাজ করতে জমির প্রয়োজন হয়, সুতরাং সে ক্ষেত্রে উভয় দপ্তরের সহযোগিতার প্রয়োজন। এখানে এখনো আমরা আমলাতান্ত্রিক শাসন ব্যবস্থা থেকে বেশী দূরে যেতে পারিনি। ফলে কাগজে কলমে পারমিসন ইত্যাদি নেওয়ার ক্ষেত্রে পারস্পরিক কোঅর্ডিনেসনের অভাব থাকার জন্য কাজের ব্যাপক ক্ষতি হচ্ছে। এবং জনগন সাফার করছে। সে কারনে আমার বক্তব্য হচ্ছে, প্রত্যিটি কাজের ক্ষেত্রে প্রতিটি দপ্তর যেন একে অপরের দিকে পূর্ণ নজর দেন। বিভিন্ন

দপ্তরের মধ্যে কো-অর্ডিনেসন গড়ে তুলে প্রতিটি কাজকে তরান্বিত করতে হবে। বর্তমানে যে ভাবে কাজ হচ্ছে তাতে আমরা দেখছি যে, কোথাও হয়ত পূর্ত দপ্তর একটা হাসপাতাল করবে, কিন্তু সেখানে জমির পারমিসন এক বছর ধরে পাচ্ছে না। এর ফলে কাজের ক্ষতি হয়, জনগনের ক্ষতি হয়, দেশের ক্ষতি হয়।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময় শেষ হয়ে আসছে, আমি পরিশেষে আর একটি বিষয়ের প্রতি আমাদের সরকারের দৃষ্টি আকর্ষন করে আমার বক্তব্য শেষ করছি। স্যার, আমরা জানি কলকাতা শহরে প্রচুর বেকার আছে, কিন্তু গ্রামাঞ্চলেও বেকারের সংখ্যা খুব একটা কম নয়। আমাদের রাজ্যে গ্রমাঞ্চলই বেশী এবং সেখানকার জনসংখ্যাও বেশী, সুতরাং বেকারের সংখ্যাও বেশী। অর্থাৎ কলকাতার চেয়েও গ্রামাঞ্চলের বেকার সমস্যা তীব্র। সেই তীব্র বেকার সমস্যার প্রতি সরকারের নজর রাখা উচিত। সেই সমস্যার সমাধান করতে হলে প্রথমেই গ্রামে গ্রামে কুটির শিল্প গড়ে তুলতে হবে, সেই সঙ্গে কৃষি ক্ষেত্রেও আরো উন্নতি করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ক'টি দিকে আমি আপনার মাধ্যমে আমাদের মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করে পুনরায় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[ 6.00 – 6.10 p.m.]**

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, বর্তমানে পশ্চিমবাংলায় দারুন অর্থনৈতিক সংকট চলছে। আমরা দেখছি দপ্তরে দপ্তরে সার্কুলার দেওয়া হচ্ছে ব্যয় সংকোচনের জন্য। আমরা খবরের কাগজে দেখতে পাচ্ছি প্রভিডেন্ট ফান্ডের টাকা দিয়ে কর্মচারীদের মাইনে দেওয়ার কথা ভাবা হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি বছরের ৩৬৫ দিনের মধ্যে ২০০ দিন এই সরকার ওভার ড্রাফট নিয়ে চলছে। এই রকম অর্থনৈতিক সংকটের মধ্যে মাননীয় রাজ্যপাল যে বক্তব্য এখানে উত্থাপন করেছেন সেটা খুবই হতাশাব্যঞ্জক।

এর ভিতর সুস্পষ্টভাবে নতুন কোন কৃষি, বানিজ্য, শিল্প এবং শ্রম নীতির কথা দেখতে পাচ্ছি না, কোন বাস্তব ধর্মী পরিকল্পনার কথা দেখতে পাচ্ছি না। আমি মনে করি, মাননীয় রাজ্যপাল যে ভাষণ উৎথাপন করেছেন সেই ভাষনের মধ্য দিয়ে একটা ব্যর্থতার একটা হতাশার চিত্র ফুটে উঠেছে এবং তাকে প্রলেপ দেওয়ার জন্য সুন্দর সাবলীল ভাষায় রম্য রচনা উৎথাপন করা হয়েছে। অত্যন্ত দুঃখের সঙ্গে আমি বলছি, এই ভাষনের মধ্যে সমবায় আন্দোলনের একটি কথাও উল্লেখ করা হয়নি। অথচ মাননীয় সদস্যগণ আপনারা সবাই জানেন, আজকে ৩৮ হাজার গ্রামে শতকরা ৭৫জন কৃষিজীবি মানুষ বাস করে। গ্রামীন অর্থনীতির ক্ষেত্রে সমবায় আন্দোলন এবং সমবায়ের যে প্রভাব সুদূর প্রসারী বিশেষ করে কৃষি ক্ষেত্রে বিনিয়োগ, কৃসি উৎপাদন দ্রব্যের বিকি-কিনির ব্যবস্থা এইসব ক্ষেত্রে সমবায়ের গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। সেই সমবায় আন্দোলনের ধারা, সেই সমবায় আন্দোলনের উদ্যোগ, সেই সমবায় আন্দোলনের পরিধি এই বক্তব্যের মধ্যে স্থান লাভ করেনি। এটা অত্যন্ত দুঃখের বিষয়, কৃষি সম্বন্ধে বক্তব্যের ভিতর বলা হয়েছে, তুলনামূলকভাবে বিগত কয়েক বছরের চেয়ে বাম্পার হারভেষ্ট হয়েছে। এই বাম্পার হারভেষ্টের কথা উল্লেক করে সরকার একটা আত্মসন্তুষ্টির পথ এর ভিতর খুঁজে পেয়েছেন। কিন্তু আমরা জানি, পশ্চিমবাংলায় কৃষির ক্ষেত্রে একটি কথা আছে এগ্রিকালচার অফ ওয়েষ্ট বেঙ্গল এনটায়ারলি ডিপেন্ডস আপন দি গামলিং অফ মনসুন। গত বছর ভাল বৃষ্টি হয়েছিল তারজন্য ভাল প্রডাকসান হয়েছে এটা আমরা অস্বীকার করবো না। কিন্তু দুঃখের সাথে জানাচ্ছি, কোন অঞ্চল বা কোন রাজ্য সেই অঞ্চল বা সেই রাজ্য কৃষিতে কতটা সমৃদ্ধ তা দুটি জিনিসের উপর নির্ভর করে। সেখানকার কৃষি নবীকরণ কতটা করা হয়েছে, কতটা আধুনিকীকরণ করা হয়েছে, সেখানকার বৃক্ষির কর্মাশিয়ালাইজেসান কতটা করা হয়েছে তার উপর নির্ভর করে এবং বিশেষ করে সেখানকার রাজ্যে গড় অর্থাৎ এ্যাভারেজ স্টান্ডার্ড প্রডাকসান কত তার উপর কৃষির মূল্যায়ণ করা যায়। আমি তিস্তা প্রকল্পের

কথা বলি, আগামী বছর ৭৫ হাজার একর জমি সেচ সেবিত এলাকার মধ্যে আনা হবে বলে আশ্বাস দেওয়া হয়েছে। আমার বক্তব্য হচ্ছে, ৭৫ হাজার একর জমি সেচ সেবিত এলাকার মধ্যে আনতে গেলে কতকগুলি প্রকল্পের দরকার। একজিসটিং কতগুলি আছে, নদী সেচ, গভীর, অগভীর নলকূপ কতকগুলি আছে তার কথা কিন্তু উল্লেখ করা হয়নি। আধুনিক পদ্ধতিতে কৃষি উৎপাদন করতে হলে বিশেষ করে মানিওর পেস্টিসাইডিস এবং তার সহজ লভ্যতা এবং তারজন্য কতটা ভরতুকি দেওয়া হবে তার কোন রূপরেখা দেওয়া হয়নি। এর উপর দেখছি এখানে ভূমি সংস্কার কথা বলা হয়েছে। একটা জিনিস লক্ষ্য করছি, বর্গাদার অধিকার মানুষকে দেওয়ার জন্য বর্গাদারের অধিকারের কথা এখানে বলা হয়েছে। আমরা দেখছি ৩ লক্ষ হেক্টর একর অর্থাৎ ৭ লক্ষ একর জমিকে ১৫ লক্ষ মানুষকে বর্গাদারের রাইট দেওয়া হয়েছে। আমি মার্কসীয় দর্শনের কথা বলি, মার্কসীয় দর্শন বলে, জীবিকাই হচ্ছে জীবন। আজকে যদি ১৫ লক্ষ মানুষকে ৭লক্ষ হেক্টর একর জমি দেওয়া হয় তাহলে সহজ কথায় বলি, পার ক্যাপিটা ১৫ কাটা করে জমি দেওয়া হচ্ছে। এখন এই ১৫কাটা জমি পেয়ে কি কর্মাশিয়ালি ভায়াবেল হোলডিং হবে? যত ছোটই পরিবার হোক না কেন সে অর্থনৈতিক ক্ষেত্রে সাবলম্বী হতে পারবে না। তাদের এই অধিকার দিয়ে সমাজে একটী নতুন সংঘাত সৃষ্টি করা হচ্ছে, সামাজিক সমন্বয়ের ক্ষেত্রে বর্গাদারদের এই অধিকার দিয়ে সাবডিভিসন এ্যন্ড ফ্রাগমেনটেসান অফ ল্যান্ড আরোও বাড়িয়ে তোলা হচ্ছে। আমরা দেখছি কমপ্রিহেনসিভ এরিয়া ডেভেলপমেন্ট প্রজেক্টের, যৌথ খামারের সমবায় খামারের কথা বলতে পারি। বৈজ্ঞানিক পদ্ধতিতে খামারকে কৃষি ক্ষেত্রে চাঙ্গা করার কোন পলিসির কথা নেই। এর সাথে সাথে আমি আর একটি কথা বললে চাই, এক টুকরো জমি তে বহু ব্যক্তিকে বর্গাদার অধিকার দেওয়া হচ্ছে।

**[6.10 – 6.20 p.m.]**

মানুষের ভিতর জমির ক্ষুদা আছে। এক টুকরো জমির উপর ৫ থেকে ৭ জন বর্গাদার তাদের স্বার্থ কায়েম করার চেষ্টা করছে। এই রকম ব্যবস্থায় নুতন একটা শ্রেণী সংগ্রামের নামে একটা নুতন শ্রেণী সংঘাতের সৃষ্টি হচ্ছে। যার ফলে সমাজের যে সুকোমল বৃত্তিগুলি ছিল তা নষ্ট হচ্ছে। এর পরে আমরা শিল্পের ব্যাপারে আসছি, এর ভিতর নুতন শিল্পের উদ্যোগের কথা কোথাও বলা হয় নি। রুগ্ন শিল্প অধিগ্রহণ করার ব্যাপারে সরকার খুবই ব্যস্ত। আজকে এই রুগ্নতা একটা সংক্রামক ব্যধি, সরকার যেভাবে এই রুগ্ন শিল্প অধিগ্রহণের জন্য সচেষ্ট হচ্ছেন তাতে রুগ্ন শিল্পের সংক্রামক ব্যধি ধীরে ধীরে সরকারকেও রুগ্ন করে তুলেছে। কেন শিল্প রুগ্ন হচ্ছে সরকার তা জানবার চেষ্টা করছেন না। আমরা জানি, কিছু কিছু শিল্পপতি, কিছু কিছু অসাধু ব্যবসায়ী সংস্থা বিভিন্নভাবে, অর্থবিনিয়োগকারী সংস্থার কাছ থেকে কোটি কোটি টাকা নিচ্ছে। শিল্পটাকে ইচ্ছা করে রুগ্ন করে দিয়ে অন্য রাজ্যে নুতন একটা শিল্প স্থাপন করছেন বা অন্য জায়গায় সেই টাকা ফিক্সড ডিপোজিট করছেন। রুগ্ন শিল্প অধিগ্রহণের ক্ষেত্রে শিল্প কতটা রুগ্ন এবং তার ম্যানেজমেন্ট কতটা সবল ব্যর্থ সে সম্বন্ধে কোন তদন্ত করা হচ্ছে না। এই ভাষণে আমরা দেখতে পাচ্ছি, পশ্চিমবঙ্গের লোহা এবং কয়লা শিল্পের অনগ্রসরতা তার জন্য কেন্দ্রীয় সরকারের শিল্পনীতিকে দায়ী করা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের ইকোয়ালাইজেসন অফ ফ্রেট পলিশি এ রাজ্যে শিল্প সম্প্রসারণের অন্তরায়। আজকে একটা আঞ্চলিক সরকারে বসে হয়ত এ কথা বলা যেতে পারে কিন্তু একটা ফেডারেল ষ্ট্রাকচার অর্থাৎ একটা জাতীয় সরকারে বসে রিজিওন্যাল ইমব্যালেনসের ভাবা যায় না পশ্চিমবঙ্গে যেহেতু চা, লোহা এবং কয়লা উৎপাদন হচ্ছে কাজেই তার সমস্ত সুযোগ পশ্চিমবঙ্গ পাবে, একটা জাতীয় সরকারে বসে একথা ভাবা যায় না। ভারতবর্ষ শুধু পশ্চিমবঙ্গ নিয়ে নয়। যে সমস্ত অনুন্নত এলাকা আছে, বাগ্রদেশ আছে সেখানে কেন কয়লা, লৌহ ভিত্তিক শিল্প গড়ে উঠবে না( কেন্দ্রীয় সরকারের গৃহীত ইকোয়ালাইজেসন অফ ফ্রেট নীতি খুবই যর্থাথ এবং সার্থক। ইকোয়ালাইজেসন অফ ফ্রেট নীতি শিল্প উন্নয়নের ক্ষেত্রে একটা অন্তরায় হয়ে দাঁড়িয়েছে। একথা ঠিক নয়। কেন্দ্রীয় সরকার আর্থিক সাহায্য দিচ্ছে না। আপনারাই স্বীকার করছেন হলদিয়া ট্রেড জোনের কথা। এখানে মাননীয় শিল্প

মন্ত্রী মহাশয় নেই, এটা একটা বাস্তব পদক্ষেপ, এটাকে অস্বীকার করলে চলবে না যে কেন্দ্রীয় সরকার আর্থিক সহযোগিতা করেছেন। আমরা অতীতের অভিজ্ঞতা থেকে বলতে পারি যে আজকে ৪০০ একর জমি ফলতা মুক্ত বাণিজ্য এলাকার জন্য এই সরকার অধিগ্রহন করেছেন। ১৫০০ পরিবারের জমি দিয়েছেন। এই ১৫০০ বাস্তুহীনদের কথা আমাদের স্মরণ রাখতে হবে। একটা ট্রেণিং ইনস্টিটিউট করা৷ জন্য আমাদের চেষ্টা করতে হবে। আজকে কল্যাণী শিল্প নগরী গড়ে উঠেছে, আমরা দেখেছি সেটা একটা গ্রাম ছিল, এ জন্য অতীতে অনেক মানুষের কাছ থেকে জমি অধিগ্রহণ করা হয়েছিল। সেখানে ন্যাশানাল, মালটি ন্যাশান্যাল, ইন্টারন্যাশান্যাল কোম্পানী গড়ে উঠেছে। দুঃখের সঙ্গে আমরা লক্ষ্য করছি সেখানকার ভূমিহীন মানুষগুলি যখন চাকরির জন্য গিয়েছিল আনস্কিলড লেবার হিসাবে তখন তাদের জন্য শিল্পপতিদের হয়েছিল। তারা একদিকে আজ ভূমিহীন অন্যদিকে বেকার। আজকে সেজন্য সরকারের পক্ষ থেকে "ওয়ান ম্যান, ওয়ান ফ্যামিলি" নীতি ভিত্তিক যারা জমি দিয়েছে তাদের জন্য একটা ট্রেণিং ইনস্টিটিউট করার দরকার যাতে পুঁজিপতিরা তাদের অনভিজ্ঞ শ্রমিক আখ্যা দিয়ে প্রত্যাখ্যান করতে না পারে। ভূমিহীনদের শ্মসানে পুঁজিপতিদের স্বর্গরাজ্য যেন না গড়ে উঠে। সেদিকে সরকারের লক্ষ্য রাখা দরকার আছে বলে আমরা মনে করি। এখানে অষ্টম অর্থ কমিশনের কথা বলা হয়েছে। আমরা জানি ষষ্ঠ পরিকল্পনা শেষ হয়েছে ৭ম অর্থ কমিশনের সুপারিশে। ৭অর্থকমিশনের সুপারিশ অনুযায়ী যে টাকা কেন্দ্র দিয়েছিল সেই টাকার ৪০ ভাগের ইউটিলাইজেশন হয় নি। ভক্তিবাবু এখানে অভিযোগ করেছেন যে কেন্দ্র থেকে টাকা দেওয়া হচ্ছে না। অষ্টম অর্থকমিশনের সুপারিশ কেন্দ্র মানছে না। আজকে আমরা জানি কেন্দ্র রাজ্যের অর্থনৈতিক সম্পর্ক কোন ব্যাক্তি ইচ্ছার উপর নির্ভর করে না। ভারতবর্ষের সংবিধানে কেন্দ্র এবং রাজ্যের অর্থনৈতিক সম্পর্কের একমাত্র নিয়ামক গ্যাডগিল থিয়োরী, অনুযায়ী রাজ্যের জনসংখ্যা এবং অনুন্নত ভিত্তিক টাকা বরাদ্দ করা হয়। কমপালসারী যে টাকা সেই টাকা সেখানে নিশ্চয়ই দিতে হবে। তার সাথে সাথে লোকাল রিসোর্স মবিলাইজেসন ও করতে হবে। আজকে লোকাল রিসোর্স মবিলাইজেসনে রাজ্য সম্পূর্ণ ব্যার্থ হয়েছেন। আমরা ভক্তিবাবু এখানে আই.সি.ডি.সি.এন.আর.ডি.পি.র কথা বলেছেন। এসব অনুৎপাদক খরচার কথা বলেছেন। অনুৎপাদক খাতে খরচার কোন সম্পদ সৃষ্টি হয় না। আমরা জানি ১৯৭৭ সালে স্যালারি হেডে ২৪৯ কোটি টাকা খরচ করা হোত। ১৯৮৪ সালে স্যালারি হেড একস্‌পেনডিচার এসে দাঁড়িয়েছে ৭৪৯ কোটি টাকায়। অর্থাৎ ৫০০ কোটি টাকা স্যালারি হেডে বেশী খরচ করা হোল। স্যালারি হেড ব্যায়. থেকে কোন প্রডাকশন হয় না। এটা আনপ্রডাকটিভ একসপেনডিচার। সেইজন্য সরকার চেষ্টা করা সত্ত্বেও কোন রিসোর্স বাড়াতে পারেননি। যদি কোন পরিকল্পনা কার্যকরী করতে হয় তাহলে টোটাল আউট-লে যা হবে তা সরকারকে ২/৩ অংশ লোকাল রিসোর্স থেকে সংগ্রহ করতে হবে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে পশ্চিমবঙ্গ সরকার লোকাল রিসোর্স মবিলাইজ করতে সম্পূর্ন ব্যর্থ হয়েছেন। ভক্তিবাবু দ্রব্যমূল্য বৃদ্ধির কথা বলেছেন। কিন্তু আমি বলছি দ্রব্যমূল্য বৃদ্ধি হয় না যে টাকার মূল্য হ্রাস পায়। ইন্টারন্যাশানাল মনিটারী ফান্ডের কথা বলা হয়েছে। বাজেটারী ইনফ্লেশনারী ট্রেন্ডে দ্রব্যমূল্য বাড়তেই পারে। এখানে যে সমস্ত পরিকল্পনা করা হয়েছে সেগুলো সব আনপ্রডাকটিভ পরিকল্পনা যার ফলে একটা ইনফ্লেশনারী ট্রেন্ডে দেখা দিয়েছে এবং সেটা এই সরকারই বাড়িয়ে তুলেছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল মহোদয়ের ভাষণে তপশিলী আদিবাসীদের সম্বন্ধে বিশেষ কিছু বলা হয়নি। এই রাজ্যে শতকরা এক - তৃতীয়াংশ মানুষ হচ্ছে তপশিলী আদিবাসী সম্প্রদায়ভুক্ত মানুষ। আদিবাসী এলাকায় সার্বিক উন্নয়নের কোন কথা বলা হয়নি। আদিবাসীদের জন্য মাল্টিপারপাস কোপারেটিভ সোসাইটিস্ ল্যাম্প গঠিত হবে বলে আলোকপাত করা হয় নি। সিডিউল্ড কাষ্ট ডেভেলপমেন্ট এন্ড ফিনান্স কর্পোরেশনের কথা বলা হয়নি। কত ব্যক্তিকে সেই সংস্থার আওতায় আনা হয়েছে বা এই সংস্থা থেকে কত আর্থিক সহযোগিতা পেয়ে কত ব্যক্তি অর্থনৈতিক ক্ষেত্রে স্বাবলম্বী হয়ে উঠেছে তা বলা হয় নি। সিডিউল্ড কাষ্ট, সিডিউল্ড ট্রাইবসদের রিজারভেশন অফ সার্ভিস এ্যান্ড প্রমোশনের এ্যাক্ট, ১৯৭৬ আওতায় কতজন

*চাকুরীর সুযোগ পেয়েছে তা বলা হয়নি। এদের শতকরা ২৫ ভাগ চাকরী সংরক্ষিত থাকা উচিত। দপ্তরে দপ্তরে এঁদের জন্য চাকরীর সংরক্ষিত সূচক আইন করা হয়েছে ঠিকই কিন্তু সঠিকভাবে তা পালন করা হচ্ছে না। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই, রাজ্যপাল মহোদয় এখানে যে ভাষণ রেখেছেন তা সরকারের হতাশা এবং ব্যর্থতাকে ঢাকবার জন্য একটা প্রলেপ দেওয়া হয়েছে মাত্র। সমস্ত মৌলিক সমস্যাকে এড়িয়ে যাওয়া হয়েছে। তাই আমি এই ভাষনের বিরোধিতা করে এবং আমাদের দলের তরফ থেকে যে সমস্ত সংশোধনী অনা হয়েছে তা সমর্থন করে বক্তব্য শেষ করছি।*

**[ 6.20 – 6.30 p.m.]**

**শ্রী গুনধর চৌধুরী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি বক্তব্য রাখছি। এখানে ওরা রাজ্যপালের ভাষণে বামফ্রন্ট সরকারের জনকল্যানমূলক কাজ, উন্নয়মমূলক কোন কাজই নাকি দেখতে পাননি। আমি বলি যে সেটা কি করে ওরা দেখবেন? ওদের চোখে যে কলুর বলদের মত জোতদার জমিদার, মুনাফাখোরদের স্বার্থরক্ষার ঠুলি পরান রয়েছে, তাই এই সমস্ত কাজ ওরা কোনদিনই দেখতে পাবেন না। সেইজন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ওনারা নিচের তলার মানুষদের দেখতে পারে না। ওনারা উপর তলার মানুষের কথা চিন্তা করেন। সেই জন্য নিচের তলার মানুষদের জন্য কিছু করা হলে সেটা তাঁরা দেখতে পারেন না। নিচের তলার মানুষরা যুগ যুগ ধরে শোষিত এবং নিপীড়িত হয়ে আসছে। তাদের জন্য কিছু করতে গেলে বা তাদের কিছু দিতে গেলে উপর তলার মানুষের গায়ে হাত দিতেহয়। সেটা করা হচ্ছে বলে ওনাদের এতো গায়ের জ্বালা। তাই ওনারা এখানে বলছেন এখানে আইন-শৃঙ্খলা নেই, এখানে অরাজকতা চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওনারা শুধু পশিচমবাংলার কথা বলছেন। পশিচমবাংলা তো ভারতবর্ষের বাইরের কোন রাজ্য নয়। সমগ্র ভারতবর্ষের রাজনৈতিক পরিস্থিতি সামাজিক এবং অর্থনৈতিক পরিস্থিতির প্রভাব পশ্চিমবাংলাতেও পড়বে। সারা ভারতবর্ষে অর্থনৈতিক পরিস্থিতি অত্যন্ত সংকটজনক স্বাধীনতার পর থেকে ৩৭ বছর এই কংগ্রেস দল ভারতবর্ষকে শাসন করে যাচ্ছে। তাঁদের এই ভ্রন্ত অর্থনীতির ফলে আজ ভারতবর্ষে এতো অর্থনৈতিক সংকট, এতো বেকার। এর থেকে কেউ রেহাই পাচ্ছে না। ওনাদের এই ধরনের নীতির ফলেই এত অর্থনৈতিক সংকট। এই অবস্থার মধ্যেদিয়েও পশ্চিমবাংলার এই বামফ্রন্ট সরকারকে কাজ করে যেতে হচ্ছে। যদি কেন্দ্রীয় সরকারের কিছু সহযোগিতা ও সাহায্য পাওয়া যেত তাহলে আরও অনেক বেশী কাজ করা যেত। গরীবদের কথা ওনারা বলেন, গরীবদের জন্য ওনারা চোখের জল ফেলেন। লোকসভার নির্বাচনের সময় ওনারা গরীবদের জন্য অনেক কথাই বলেছিলেন। আজকে ওনাদের কেন্দ্রীয় সরকারের রেলমন্ত্রী লোকসভায় রেল বাজেট পেশ করেছেন। কি করেছেন জানেন স্যার? সাধারন মানুষের কথা ওনারা বলেন, তাদের উপর কি ধরনের কর বসিয়েছেন জানেন স্যার? ৪৯৫ কোটি টাকা রাজস্ব আদায় করা হবে জনসাধারণের ঘাড় থেকে। রেলের ভাড়া বাড়িয়ে এই টাকা তোলা হবে। যাত্রি ভাড়ার উপর সারচার্য সাড়ে বারো পারসেন্ট ধার্য করা হয়েছে এবং এর থেকে ১৩৫ কোটি টাকা আদায় হবে। পন্য পরিবহন মাসুল বাড়িয়ে ৩৫২ কোটি টাকা আদায় করা হবে। এই ভাড়া বাড়ানোর ফলে এর প্রভাব সমস্ত জিনিষের উপর পড়বে এবং জিনিসপত্রের দাম বাড়বে। এর ফলে মানুষের অভাব বাড়বে এবং বেকার বাড়বে। এরজন্য কে দায়ী ওনাদের তা জবাবদিহি করতে হবে। এই বাজেটে ১৫ই এপ্রিল থেকে কার্যকরী হবে। দ্বিতীয় প্রশ্ন হলো স্লিপারে প্রথম রাত্রের জন্য দিতে হত ১০ টাকা, এখন সেটা করা হবে ২১ টাকা। কলিকাতায় চক্র রেলে ভাড়া ছিল ৫০ পয়সা। সেটা ১ টাকা করা হয়েছে। রেল বাজেট যা পেশ করা হয়েছে তাতে বলা হয়েছে দ্বিতীয় শ্রেণীতে যা সংশোধন করা হয়েছে প্রথম শ্রেণীতে তার ৪ গুন বাড়বে। এটা কি গরীব দরদী কিংবা জন দরদী কাজ? দ্বিতীয় শ্রেণীতে সিজিন টিকিট ৩ থেকে ১২ টাকা পর্যন্ত বাড়িয়ে দেওয়া হবে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে যে কাজ গুলি করছে সেটা যথেষ্ট প্রশংসার দাবি রাখে। এই সরকার গরীবদের জন্য বর্গাদার আইন কার্যকরী করেছেন। এই আইন আগে

হলেও সেটাকে কার্যকরী করার কোন ব্যবস্থা করা হয় নি। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কি হয়েছে? আমাদের বাঁকুড়া জেলার বিষ্ণুপুর থানার ভড়া গ্রামে বিভূতিভূষন মন্ডল জমিদার ছিল। তার জমিতেবর্গাদার রেকর্ড করতে দেওয়া হয়নি। তার জমির বর্গাদার ছিল ই - ন্দ্র লোহার। তাকে সেই জমিদারের জমিতে বর্গাদার রেকর্ড করতে দেওয়া নি। সেই ই - ন্দ্র লোহার কে শুধু বর্গাদার হিসাবে উচ্ছেদ করে দেওয়া হয় নি, তাকে ফৌজদারী এবং দেওয়ানী মামলায় জড়িয়ে দেওয়া হয়েছে। আইনের মাধ্যমে কলিকাতার হাই কোর্ট পর্যন্ত তার বিরুদ্ধে মামলা করা হয়েছে। শুধু মামলা হয়, থানার পুলিশ দিয়ে তাকে মারধোর করা হয়েছে। তার বাড়ি লুট করা হয়েছে, তার সমস্ত ফসল কেড়ে নেওয়া হয়েছে। গুন্ডা দিয়ে. পুলিশ দিয়ে তাদের পরিবারের লোকদের মারধোর করা হয়েছে। তাতেও সেই জমিদার ক্ষান্ত না হয়ে তার বাড়িতে আগুন লাগিয়ে দেয়। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এই কংগ্রেস দল এই কাজ করেছে। বর্গাদার আইন প্রয়োগ করা তো দূরে থাক, এই ধরনের আচরণ করা হয়েছে। সেই জায়গায় আমরা কি করেছি? সেই ইন্দ্রো লোহারের স্ত্রী এবং তার উওরাধিকারীদের বর্গাদার হিসাবে স্বীকৃতি দিয়েছি। গ্রামে যারা জমিদার, জোতদার আছে তাদের জমিতে বর্গাদার রেকর্ড করানো হয়েছে।

**[ 6.30 – 6.40 p.m.]**

এই বামফ্রন্ট সরকার ৭ বছরে এখন পর্যন্ত ১২,৯৬,০০০ হাজার বর্গাদারের নাম নথিভুক্ত করেছেন। বাঁকুড়া জেলা সম্মন্ধে আমি জানি, যখন অপারেশন বর্গা হয়েছিল তখন ওদের দলের নেতৃত্বে জোতদার ও জমিদাররা সেটলমেন্ট ক্যাম্প আক্রমন করেছিলেন। সেটেলমেন্ট অফিসের কর্মচারীদের উপর হামলা করেছিলেন যাতে বর্গা রেকর্ড না করা যায়। বামফ্রন্ট সরকার উল্লিখিত সংখ্যক বর্গাদারের নাম রেকর্ড ভুক্ত করিয়াছেন। শুধুমাত্র বর্গা রেকর্ড করানোই নয়, ব্যাংক্ক থে কে লোন পাওয়ার যে কথা কোন বর্গাদার কখনও সপ্নেও চিন্তা করতে পারেন নি, বর্গাদাররা যাতে তাঁদের জমিতে চাষ করতে পারেন, তারজন্য ব্যাঙ্ক লোনের বন্দোবস্ত এরা করেছেন। বামফ্রন্ট সরকার নানাভাবে ভুরতুকি দিয়ে ঐ সমস্ত বর্গাদারদের ব্যাঙ্ক থেকে লোন দেবার চেষ্টা করেছেন। এরফলে আজ হাজার হাজার বর্গাদার ব্যাঙ্ক থেকে লোনের সুযোগ পাচ্ছেন। এই ব্যবস্থার আগে আমরা জানি, ঐসমস্ত বর্গাদারকে মহাজনের কাছ থেকে চড়া হারে সুদের বিনিময়ে ঋন সংগ্রহ করতে হোত। শুধু তাই নয়, সেই ঋ নের টাকা বর্গাদার কখনই শোধ করতে সক্ষম হতেন না সারা জীবনেও নয়। শুধুমাত্র ব্যাঙ্ক ঋ নের ব্যবস্থাই নয়, এই বামফ্রন্ট স রকারের আমলে শতকরা ২০ ভাগ ঋ নমুক্ত হয়েছেন। সারা পশ্চিমবাংলাতে ১২,৬৭,৮১৯ একর খাস জমি সরকারের হাতে এসেছে। এরমধ্যে ৭,৯০,৫৪,০০০ একর খাস জমির পাট্টা সরকার দিয়েছেন এবং বিলিকরা জমির উপরে অধিকার প্রদান করেছেন। এর ফলে ১৫,২৫,০৭৮ জন উপকৃত হয়েছেন। আরও বেশী সংখ্যক মানুষকে সরকার উপকৃত করতে পারতেন, কিন্তু উপায় নেই। ওদের দলের লোকেরা হাইকোর্টে মামলা ঠুকে দিয়ে ইনজাংশন জারী করাচ্ছেন। হাজার হাজার বিঘা জমির উপর ইনজাংসন করে রেখেছেন। বাঁকুড়া জেলা সম্মন্ধে আমি তো জানি, প্রায় পুরো জেলাতেই মৌজার পর মৌজাতে ইনজাংশন জারী করে রেখেছেন। যাতে জমিতে বর্গা রেকর্ড না হতে পারে তার ব্যবস্থা করে রেখেছেন। কংগ্রেসের মাননীয় সদস্যদের মধ্যে যারা এখানে কালো কোট পরে বসে আছেন, তাঁরাই আবার খাস জমির মালিক, জোতদার জমিদারদের হয়ে হাইকোর্টে মামলা করেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওরা এই ভাবে বামফ্রন্ট সরকারের কাজকে বানচাল করার জন্য প্রথম থেকেই চুড়ান্ত ষড়যন্ত্র করে চলেছেন। সমস্ত জায়গাতেই দেখবেন ওরা সবকারী কাজে নানা ভাবে বাধা দিয়ে চলেছেন। স্কুলে শিক্ষক নিয়োগ করবেন, স্কুলে প্রতিষ্ঠা করবেন, সরকারী কর্মচারীকে ট্রানস্ফার করবেন - সমস্ত বিষয়েই ইনজাংশন জারীর ব্যবস্থা করছেন। অথাৎ সরকারী কাজে যত রকম বাধা সৃষ্টি করা যেতে পারে, তা ওরা করেন। আর এখানে ঠান্ডা ঘরে বসে নানা রকম বক্তৃতা দেন। এখানে এসে বলেন বামফ্রন্ট সরকার অপদার্থ, আইন - শৃঙ্খলা বলে এখানে কিছু নেই ১৯৮১ সালে ভূমি সংস্কার আইনের যে দ্বিতীয় সংশোধনী বিল এখানে পাশ হয়ে ছিল,

*এখনও পর্যন্ত তা রাষ্ট্রপতির অনুমোদন পেল না। ওদের দলের লোকেরা আপত্তি তোলায় তা আজ পর্যন্ত অনুমোদন পেল না। ওদের আশঙ্কা, যদি এই বিলটি রাষ্ট্রপতির অনুমোদন লাভ করে তাহলে পশ্চিমবঙ্গের বুকে ওদের বড় বড় জোতদার - জমিদার তাঁদের নানাভাবে লুকিয়ে রাখা স্বনামে ও বেনামে - জমিগুলো হারাবে।* ঐ সমস্ত জমিগুলো গরীব মানুষ ভূমিহীন কৃষকদের কাছে চলে যাবে। এই কারণেই ওরা বিলটি যাতে অনুমোদন না পায় তারজন্য নানাভাবে চেষ্টা করে যাচ্ছেন। অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী যে ৩২৫ কোটি টাকা পশ্চিমবঙ্গ সরকারের সংবিধানের নিয়ম অনুযায়ী প্রাপ্য ছিল, তা ওরা দিলেন না। একথা এখানে আমি শুধু নই, অনেক মাননীয় সদস্য অনেকবারই বলেছেন।

আমরা অনেক কাজ করতে চাই কিন্তু আপনারা সেই কাজে বাধা দিচ্ছেন। আপনারা পশ্চিমবাংলার মঙ্গল চান, কল্যান চান মুখে বলেন কিন্তু কার্য্যক্ষেত্রে তা আমরা দেখতে পাই না। পশ্চিমবঙ্গের বেকার ছেলেমেয়েদের চাকুরী করে দেওয়ার সুযোগ করতে পারছেন না অথচ এই হিম ঘরে বসে, ঠান্ডা ঘরে বসে বিধানসভায় তাদের স্তোক বাক্য দিয়ে যাচ্ছেন। আপনারা অন্তরের দিক থেকে সর্বদা চান যে কি করে বামফ্রন্ট সরকারের বেকায়দায় ফেলা যায়। সেইজন্য বলতে চাই যে এই ভাবে দিনের পর দিন যাবে না, এই ভাবে কাজ হবে না। এরপরে আপনারা আইনশৃঙ্খলার কথা বলেছেন আপনারা চিন্তা করুন তো প্রধান মন্ত্রী শ্রী মতী ইন্দিরা গান্ধী যখন মারা গেলেন তখন সারা ভারতবর্ষের কি অবস্থা। তখন সারা ভারতবর্ষে খুন হয়েছে ২ হাজার ৯৮৭, আর খোদ দিল্লীতে খুন হয়েছিল ২ হাজার ৪১৬ এটা হচ্ছে হোম ডিপার্টমেন্টের রিপোর্ট। এরপরে আসুন পাবলিক ইউনিয়ন ফর সিভিল লিবার্টির রিপোর্টে কি লেখা আছে, তাতে দেখা যাচ্ছে খোদ দিল্লীতে ৫ হাজারের বেশী খুন হয়েছে। সেখানে পশ্চিমবঙ্গে মাত্র ১৪টি খুন হয়েছিল। কিন্তু কলকাতাতে একজনও শিখ খুন হয়নি। এটা দুঃখের কথা এবং ক্ষোভের কথা যে তেরঙ্গা ঝান্ডা নিয়ে আপনারা দিনের পর দিন লুঠতলাজ করে বেড়িয়েছেন। এমনকি কলকাতাতেও তেরঙ্গা ঝান্ডা নিয়ে লুঠতলাজ করে আপনারা বেড়িয়েছেন। এটা খুবই ঘৃনার কথা এবং লজ্জার কথা যে তখন দিল্লীর প্রশাসন বলে কিছু ছিল না। পশ্চিমবঙ্গে প্রথম দিনে খুন হওয়ার পরেই সঙ্গে সঙ্গে প্রশাসনিক ব্যবস্থা নেওয়া হয়েছিল যার ফলে আর কিছুই এগোতে পারেনি। সেই সময়ে দিল্লীর বহু জায়গায় প্রশাসন বলে কিছু ছিল না। এবং সমস্ত রাজ্য সমাজবিরোধীদের হাতে চলে গিয়েছিল। তারপরে আসুন আপনাদের আমলে আর আমাদের আমলে কি পরিবর্তন হয়েছে। ১৯৭৬ - ৭৭ সালে কংগ্রেস যখন শেষ সময় তখন শতকরা ২০ ভাগ জমিতে সেচ পেত অথচ এই বামফ্রন্ট সরকারের আমলে শতকরা ৪০ ভাগ আবাদি জমিতে সেচ দিতে পেরেছি।

**[ 6.40 – 6.50 p.m.]**

তারপরে আসুন খাদ্যোৎপাদেনর ক্ষেত্রে আপনাদের শেষ সময়ে কংগ্রেসী আমলে ১৯৭৬ - ৭৭ সালে খাদ্যোৎপাদন হয়েছিল ৭৫ লক্ষ টন সেখানে ১৯৭৭ সাল থেকে ৮২ সাল পর্যন্ত আমরা ৮৯ লক্ষ টন খাদ্যোৎপাদন করতে সক্ষম হয়েছি এবং ১৯৮৩ - ৮৪ সালে ৯২ লক্ষ টন খাদ্যোৎপাদন বৃদ্ধি হয়েছে। স্বাধীনতার পর থেকে বিগত সরকার থাকা পর্যন্ত কোনদিন এই ভাবে খাদ্যোৎপাদন বৃদ্ধি করতে পারেনি। তা একমাত্র করতে সক্ষম হয়েছে এই বামফ্রন্ট সরকার তারমধ্যে খরা গেছে, বন্যা গেছে তার মোকাবিলা করে এই ভাবে এগিয়ে চলেছে। আপনাদের চেখে ঠুলি পরে আছেন তাই কিছু দেখতে পাচ্ছেন না। জোতদার জমিদারদের স্বার্থরক্ষা করেন বলে কিছু দেখতে পাচ্ছেন না। সেইজন্য আমরা আহবান জানাই যে বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতায় কেন্দ্রের বঞ্চনা এবং অসহযোগীতা সহ্য করেও জনকল্যানের কাজ করে যাবে। সেইজন্য আমি সকলকে আহবান জানাই যদি বামফ্রন্ট জনগনের কল্যাণ চান, মঙ্গল চান তাহলে কেন্দ্রের কাছে দাবী করুন যে আমাদের আরো অর্থ দিন, ক্ষমতা দিন, এবং আমাদের সঙ্গে সহযোগীতা করুন এবং এখানে যাঁরা বসে আছেন তাঁরা সকলে মিলে একত্রে ভূমিসংস্কারের দ্বিতীয় সংস্করণ বিলে রাষ্ট্রপতির অনুমতি যাতে আদায় করা যায় তারজন্য চেষ্টা করুন, যাতে এর দ্বারা পশ্চিমবঙ্গকে সুখ সমৃদ্ধির পথে আমরা নিয়ে

যেতে পারি। সুতরাং আপনারা সকলে মিলে এই ব্যাপারে এগিয়ে আসুন. এই বলে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় স্পীকার স্যার, আজকে অনেক অভিজ্ঞ বক্তার বক্তব্য শুনলাম। রাজ্যপাল যে ভাষন দিয়েছেন তা খুব সুন্দর ভাষায় ছাপা হয়েছে। বিশেষ করে যেটা ইংরেজী সেটা ইংলিশ ইজ এ ভেরী ট্রিকি ল্যাঙ্গুয়েজ। অবশ্য এরজন্য অভিনন্দন পাওয়ার যোগ্য বুরোক্রাটরা। এমন একটা ভাষার মাধ্যমে এটা লেখা হয়েছে যাতে করে একটা ক্যামোখেলজ করা হয়েছে। আমি শুধু সমালোচনা করতে আসিনি, কয়েকটি কথা বলতে চাই। বামফ্রন্ট সরকার যেটুকুন ভাল কাজ করেছেন তারজন্য তাঁদের আমি অভিনন্দন জানাচ্ছি। সরকার যে একটা ভাল কাজ করবে এটা তাদের কর্ত্তব্য। তারজন্য তাদের বাহবা নেওয়ার জন্য বসে থাকা উচিৎ নয়। কিন্তু যে কাজগুলো হয়নি সেগুলির কথাই আমরা বিরোধী পক্ষ থেকে বলবো। এই সঙ্গে আমি বলবো যে আমাদের গঠনমূলক সমালোচনা করা উচিৎ এবং কি ভাবে ভাল কাজ করতে হবে সেটুকুন বলাও আমাদের কর্ত্তব্য। আমরা জানি কোন স্টেটের অগ্রগতির জন্য নিরাপত্তাবোধ ইজ এ মাস্ট। নিরাপত্তাবোধ ছাড়া কোন স্টেটের অগ্রগতি হওয়া সম্ভব নয়। একটা মাঠের দরকার, গ্রামের লোকজনের মধ্যেও দরকার, শহরের লোকেদের মধ্যেও দরকার , শিল্পের ক্ষেত্রেও দরকার । এই বোধ না থাকলে অগ্রগতি সমভব হবে না। আমার পূর্ববর্তী বক্তা জোরালো ভাষায় বর্গা অপারেশানের সাফল্যের কথা বললেন। বর্গা অপারেশান কংগ্রেস আমলে হয়েছিল কিন্তু সেটা তখন ভালভাবেইমপ্লিমেন্ট হয়নি। আমরা দেখছি অপারেশান বর্গার যে আসল উদ্দেশ্যে প্রোডাকশান করা । সে বিষয়ে কি সত্যিই সত্যিই আপনারা সফল হয়েছেন? তিনি শেষ বছরের কথা বললেন, মাঝের বছরগুলোর কথা বললেন না। খরা বন্যার কথা বললেন কিনতুখরা বন্যা ভারতবর্ষে বা পশ্চিমবাংলায় নূতন কিছু নয়। সেই খরা বন্যা বন্ধ করার জন্য কি করা হয়েছে সেটা বিশ্লেষন করা দরকার। আমি আগে যেটা বলেছি সেই নিরাপত্তাবোধটা ফিরিয়ে আনা দরকার বিশেষ করে ল অ্যান্ড অর্ডার। পুলিশ প্রশাসন যতই শক্ত হোক নিরাপত্তাবোধ না থাকলে কিছুই হবে না। আমাদের দেশের শতকরা ৭৫ ভাগ মানুষকে যদি সঠিক ভাবে চালান যায় তাহলে বাকি ২৫ ভাগ লোককে আমরা ঠিক পথে আনতে পারবো। কিন্তু আমরা সাধারণ মানুষকে সঠিক রাস্তায় আনতে পারছি না। এটা না করতে পারলে ল এ্যান্ড অর্ডার আমরা ভাল করতেপারবো না। পুলিশের হাতে লাঠ বন্দুক ধরিয়ে দিয়েও আমরা কিছু করতে পারবো না। এর উপর বর্তমান সরকারের উদাসীনতা এবং রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত একটা চিন্তা ধারা তারা পুলিশ ডিপার্টমেন্টের মধ্যে ঢুকিয়ে দিয়েছে যার ফলে দুটো ইউনিয়নের মধ্যে ফাইট হতে আমরা দেখেছি। যাদের কাছে আমরা সাহায্যের জন্য যাব তারা যদি ডিসিপ্লিন না হয় তাহলে কিছুই হবে না। তাদের মধ্যে অসন্তোষ রয়েছে।

**[6.50 – 7.00 p.m.]**

আমি একটা উদাহরণ দিই -- মাত্র কয়েকদিন আগে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি গিয়েছিলাম, শিবপুরে পুলিশ লাইনে ১৫০জন কনস্‌টেবল রিক্রুটমেন্ট এর জন্য ইন্টারভিউ লেটার গেছে, হাওড়ায় যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে আছে সেটাকে একটা পার্টি অফিসে পরিণত করা হয়েছে , পার্টির কোন কোন লোকের নামে ইন্টারভিউ লেটার গেছে তাদের নাম দিয়ে স্পেসিফিক কেস দিয়ে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আর্কষন করছি। শিবপুরে পুলিশ লাইনে সিপিএম পুষ্ট যে এ্যাসোসিয়েসান আছে, যেখানে মাপ যোগ নেওয়া হচ্ছে সেখানে এ্যাডিসন্যাল এস.পি.'র পাশে বসে থাকার কথা ডি. এস. পির কিন্তু সেখানে ডি এস পি নেই, সেখানে এ্যাডিসন্যাল এস পি'র পাশে বসে আছেন এ্যাসোসিয়েশানের দু'জন লোক, আরো তিনটি সিটের পরে ডি এস পি বসে আছেন। তারপর সেখানে যে গোলযোগের সৃষ্টি হয়েছে আমার বাড়ি কাছে বলে সেখানে আমি আসার সুযোগ পেয়েছি, সেখানে আমি দেখলাম শুধু লাঠালাঠি নয়, সেখানে রাইফেল নিয়ে আসা হয়েছিল। আমি এই সম্বন্ধে

একটা নিরপেক্ষ তদন্ত করার জন্য মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষন করছি। গিন্তু দুঃখের বিষয় নিরপেক্ষ তদন্ত সেখানে হচ্ছে না, তিনি হোম সেক্রেটারীকে বলেছেন। যার বিরুদ্ধে আমি অভিযোগ করেছি তাঁর উপর তিনি তদন্তের ভার দিলেন। যদি এই ধরনের ঘটনা ঘটে তাহলে সেখানে সরকার কি গৌরবীন্বত হবেন? যদি নিরপেক্ষ তদন্ত না করা হয় তাহলে এমন একটা দিন আসছে যখন সরকারের ডিসগ্রেস হবে। এই ধরণের ঘটনা প্রতিটি ডিষট্রিক্টে ঘটছে, লাল বাজারেও এই ধরণের ঘটনা ঘটছে।

(শ্রী শচীন সেন ঃ অম্বিকা বাবু, আপনি বিহারে যান, সেখানে শান্তিতে থাকতে পারবেন)

বেহালার ঘটনা আমার জানা আছে, আপনার নেতৃত্বে কলকাতা শহরের বুকে যে ঘটনা ঘটে গেছে তার কথা সারা ভারতবর্ষ জেনে গেছে। মাননীয় সদস্য মহাশয়ের বলার আর মুখ আছে বলে আমার মনে হয় না। ভাষণে একটা জায়গা লেখা আছে এটা একটা মরুদ্যান। মানুষ যখন মরুভুমিতে বসে থাকে তখন তার মরুদ্যানের কথা মনে হয়। আমার মনে হয় মাননীয় মুখ্যমন্ত্রী মরুভূমিতে বসে আছেন, মরিচীকার মাধ্যমে তিনি মরুদ্যানের লক্ষ্য করছেন। কুলতলীর কথা যখন প্রিন্টিং হচ্ছে সেই সময় কুলতলীর ঘটনা ঘটে গেছে। আমি জানি এই রকম ঘটনা পশ্চিমবঙ্গে রোজ হচ্ছে। সংবাদপত্রের মাধ্যমে প্রতিদিন আমরা ল এন্ড অর্ডার-এর সিচুয়েশান জানতে পারছি। এই ধরণের ঘটনা যদি চলতে থাকে তাহলে কোনদিন কোনোভাবেই পশ্চিমবঙ্গ কোন কাজে সাফল্যলাভ করতে পারবেন না বলে আমার ধারণা। আমি হাওড়ার লোক, হাওড়াতে এই ধরণের ঘটনা নিত্যনৈমিত্যিক ঘটছে। হাওড়ার পুলিশ সুপারের কথা আমি বলতে চাই না,হাওড়াতে একটা খুনের ঘটনা নিয়ে আলোড়ন হয়েছিল। হাওড়াতে প্রতিদিন খুন হচ্ছে। একদিন একটা অত্যন্ত পরিচিত মানুষ,স্পোর্টস্ম্যান, খুন হয়েছিল, তারজন্য হাওড়াতে আলোড়ন হয়েছিল। সেই কেস১/১।। বছর হতে চলল, আজ পর্যন্ত আসল খুনী ধরা পড়ল না। এ থেকেই পুলিশ প্রশাসনের যোগ্যতার নমুনা জানা যায়। এরকম ঘটনা প্রতিটি জেলায় ঘটছে। আমাদের হাওড়া শহর ওয়াগন ব্রেকার্স -দের প্যারাডাইস হয়ে দাঁড়িয়েছে। এই ব্যাপারে আমি বহুবার মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা সত্তেও সমস্যার সমাধান হয়নি। এরজন্য আজকে সরকারের কোটি কোটি টাকা রেভিনিউ লস্ হচ্ছে। পুলিশের চক্রান্তে এবং সহযোগিতায় মুষ্টিমেয় লোক বহু টাকা রোজগার করছে এই পথে! হাওড়াতে তো দেখছি খুনের ঘটনা রোজই ঘটছে। আমি মনে করি এই জিনিষ কোন সুস্থ সরকারের পক্ষে শোভা পায়না। তারপর, হাসপাতালের ক্ষেত্রে অন্যান্য জেলায় যা ঘটছে আমাদের হাওড়াতেও সেই ঘটনা ঘটছে। হাওড়া হাসপাতালে জিনিষপত্র আছে, ডাক্তার আছে কিন্তু কাজের কাজ কিছুই হচ্ছে না। কিছুদিন আগে আমার পা ভেঙ্গে গিয়েছিল এবং চিকিৎসার জন্য আমাকে নার্সিং হোমে পাঠানো হচ্ছিল। আমি তখন বললাম, সমস্ত লোকদের আমি যখন হাসপাতালে পাঠাই তখন আমি নিজে গিয়ে দেখতে চাই হাসপাতালের কি অবস্থা। আমাকে সেখানে প্রায় অজ্ঞান অবস্থায় নিয়ে গিয়েছিল। কিছুক্ষন থাকার পর দেখলাম সেখানে এমন একটি বাজনা বাজছে যে থাকা দায়। আমি এমন একজন লোক পেলাম না যে গিয়ে ঐ বাজনা থামায়। ডি.এম.ও-র পোস্ট দীর্ঘদিন ধরে খালি পড়ে আছে। ওখানে যে দুটি ইউনিয়ন আছে তাদের কিছু বলতে মেডিকেল অফিসাররা রীতিমত ভয় পান। এ্যাকচুয়ালি ক্লাশ ফোর স্টাফরাই হাসপাতাল কন্ট্রোল করছে। আমি স্বাস্থমন্ত্রী রামনারায়নবাবুকে বলেছিলাম আপনি নিজে অনুসন্ধান করে দেখুন কি ভয়াবহ অবস্থা সেখানে চলছে। কয়েক কোটি টাকা খরচ করে শিবপুরে আর একটা হাসপাতাল তৈরী করা হয়েছে। ঘরবাড়ী সব হয়ে গেছে, ইকুইপমেন্টের ব্যবস্থা হয়েছে অথচ হাসপাতালটি ওপেন করা হচ্ছে না বা ইউটিলাইজেশান করা হচ্ছেনা। আমি তো এর কোন কারণ খুঁজে পাইনা। স্যার, আমি নিজে স্পোর্টস্ খুব ভালোবাসি এবং দেখছি সমস্ত পৃথিবী আজ চেস্তা করছে স্পোর্টস্ -এর উন্নতির জন্য।

**[7.00 – 7.10 p.m.]**

আমি অবাক হয়ে গেলাম গোটা ভাষণের মধ্যে এই স্পোর্টস্ সম্বন্ধে একটা লাইনও নেই। আমাদের একজন স্পোর্টস্ মিনিস্টার রয়েছেন অথচ স্পোর্টস্ সম্বন্ধে কোন কথা বলা হয়নি এই ভাষণে। অবশ্য আমরা জানি স্পোর্টস্ -এর ক্ষেত্রে আমরা তেমন কিছু করতে পারিনি এবং স্টেডিয়াম যেটা হয়েছে সেটা একটা দেউলিয়া স্টেডিয়াম। স্টেডিয়ামের জন্য কোটি কোটি টাকা তোলা হয়েছে পাবলিকের কাছ থেকে সেটা আমরা জানি। আমাদের স্পোর্টস্ মিনিস্টার ইতিপূর্বে অনেক কথা বলেছেন। স্পোর্টস্ কাউন্সিল যেটা করা হয়েছে সেটা উদ্দেশ্য প্রণোদিতভাবে করা হয়েছে। যে সমস্ত সাব-কমিটি করা হয়েছে তাতে দেখা যায় খেলার সংগে যাঁদের কোন যোগাযোগ নেই তাঁরা সেই সাব-কমিটিতে রয়েছেন। শুধু তাই নয়, যে যে বিভাগের লোক সেই বিভাগে না দিয় অন্য বিভাগে মেম্বার করা হয়েছে। আপনারা দেখুন কিভাবে সব সাব-কমিটিগুলো হয়েছে। এই কথা অবশ্য আমি এর আগেও বলেছি। শৈলেন মান্না যিনি একজন ওয়েস্ট বেঙ্গলের বিশেষ ফুটবল প্লেয়ার তাকে দেওয়া হয়েছে সফট্ বল সাব কমিটিতে, পরিতোষ চক্রবর্ত্তী যিনি ফুটবল এবং ভলিবলের ব্যাপারে পশ্চিমবাংলাকে রিপ্রেজেনটেশন করেছিলেন, তাঁকে দেওয়া হয়েছে জুডোতে। তারপর দেখুন রবীনবাবুর কথা চিন্তা করুন, তাঁকে যদি একটা ল্যাঙ্গোট পরিয়ে এই সভায় দাঁড় করানো হয় কি হবে তার চেহারাটা, সেটা আপনারা একটু কল্পনা করুন। সেই মানুষটিকে দেওয়া হয়েছে কুৎসিত সাব কমিটিতে এইভাবে সব স্পোর্টস সাবকমিটি তৈরী হয়েছে। কি আর বলবো। যদি স্পোটস্ মিনিষ্টার থাকতেন তাহলে এ সম্বন্ধে আরও কিছু বলতাম। যা হোক আমার আমর সময় নেই। এই সব কথা বলে আমি এই প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয়, আমাদের সামনে যে অভিভাষণ দিয়েছেন, তাকে আমি পূর্ণ সমর্থন করছি। তাঁর বক্তৃতা দেবার অভিজ্ঞতা আছে এবং এখানে তাঁর বক্তব্য রাখতে গিয়ে প্রথমেই তিনি আইন শৃঙ্খলার কথা বলেছেন। যখন সমস্ত ভারতবর্ষ একটা মরুভূমির আকার ধারণ করেছে এবং আগে যে অবস্থা ছিল ইন্দিরা গান্ধীর সময়ে, ভালভাবেই শান্তি রক্ষিত হয়েছিল। এই শান্তি রক্ষা করার জন্য তিনি পুরোদমে কাজ করে গিয়েছেন। এখানেও সেইরকম পুরোপুরিভাবে শান্তি শৃঙ্খলা যেভাবে রক্ষিত হচ্ছে, তাতে তার বিরুদ্ধে ওঁরা কিছুই বলতে পারছেন না। রাজ্যপাল তাই মরুদ্যানের কথা বলেছেন এবং তাতেই ওঁরা জ্বলে গিয়েছেন। কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলাকে ২০ কোটি টাকা না দিয়ে, তাদের ইচ্ছামত টাকা দিচ্ছেন। এবং একটা বঞ্চনা র মধ্যে আমাদের ফেলা হয়েছে। সেটাই রাজ্যপাল তাঁর ভাষনে তুলে ধরেছেন। এবং তিনি তা তুলে ধরেছেন পশ্চিমবাংলার স্বার্থে। এই বামফ্রন্ট সরকারের স্বার্থে, দেশের জনগণের স্বার্থে। তাই আজকে ওঁদের মনে কাঁটার মত লাগছে। কারণ কেন্দ্রীয় সরকার ওঁদের, কেন্দ্রীয় সরকারকে ওঁরা সমর্থন করেন। অনেক এম.এল.এ এখান থেকে কেন্দ্রে চলে গেছেন। বাকী সকলে চলে গেলেই ভালো করতেন। আমরা জানি এখানে তাঁদের ভালো লাগছে না। যা হোক যাওয়ার বোধহয় সুযোগ পাচ্ছেন না। যা হোক আইন শৃঙ্খলা সম্বন্ধে পশ্চিমবাংলার কথা ওঁরা বার বার তুলে ধরছেন। কিন্তু বিহারে এই কিছু দিন আগে যে নির্বাচন হয়েছিল, সেখানে কত প্রার্থীকে খুন করা হয়েছে, সেটা তো বলছেন না। কিন্তু এই রাজ্যে সেটা সম্ভব হয়নি। পশ্চিমবঙ্গে কি বাম কি কোন পক্ষের কোন প্রার্থীই খুন হয়নি। নকশালের সময় অবশ্য অনেক কিছুই হয়েছে। হেমন্ত বসুকে মারা হয়েছিল। কিন্তু এই যে গত নির্বাচন হয়ে গেল, তাতে একটি লোকও খুন হয়েনি। কংগ্রেস আজকে শান্তি - শৃঙ্খলার কথা বলছেন। কিন্তু উত্তর প্রদেশে, বিহারে এতো লোক যে লোক মরলো তার জন্য তো কিছু বলছেন না? তাহলে কি ভুল বুঝেছেন। এ সব জানতে হলে একটু পড়াশুনা করতে হয়। ওঁরা বলছেন নারী নিগৃহীত হচ্ছে

গ্রাম জ্বালিয়ে দেওয়া হচ্ছে। কিন্তু বিহারের সঙ্গে তুলনা করে দেখেছেন কি? গ্রামকে গ্রাম জ্বালিয়ে দেওয়া হয়েছে। বিরোধীরা অসত্য কথা বলেছেন। তাঁরা বলছেন রাস্তা ঘাট নেই। শ্রমিকদের বেকার করে দেওয়া হচ্ছে শিক্ষক অশিক্ষক কর্মচারীরা বেতন পাচ্ছে না। আর শিক্ষক অশিক্ষক কর্মচারীদের বেতন দেওয়া হচ্ছে না, এই কথা তাঁরা বলছেন। এই ব্যাপারে শুধু এইটুকু বলবো, রাস্তাঘাট কংগ্রেস আমলে ১৯৭৭ সাল পর্যন্ত তাঁরা যেটা করেছিলেন, সেখানে যদি বিচার করে দেখেন, বামফ্রন্টের সময় আমি মনে করি অনেক রাস্তা হয়েছে। পঞ্চায়েতের উপর দোষারোপ করেছেন, আপনাদের আমলে পঞ্চায়েতকে অথর্ব করে রাখা হয়েছিল, সেই পঞ্চায়েতের মাধ্যমে আজকে গ্রামের ভিতরে ভিতরে অনেক রাস্তা হয়েছে, মোরামের রাস্তা হয়েছে, স্লুইশ হয়েছে, নিশ্চয়ই কংগ্রেসী বন্ধুরা এই সব জানেন, কারণ তাঁদের এলাকাতেও এই সমস্ত কাজ হয়েছে। অতএব রাস্তাঘাট হয়নি, এই কথা বলাটা ঠিক নয়। শিক্ষক অশিক্ষক কর্মীদের ওঁদের আমলে মাসের পর মাস বেতন দেওয়া হতো না, তারা বেতন পেতেন না, ৬/৭ মাস পর্যন্ত তারা বেতন পেতেন না। বামফ্রন্ট সরকার এসে এই সব শিক্ষক অশিক্ষক কর্মচারীদের প্রতি মাসের বেতন দেবার ব্যবস্তা করেছেন। শুধু সরকারী কর্মচারীদের বেতন দেওয়া হচ্ছে, আর শিক্ষক অশিক্ষক কর্মচারীদের বেতন দেওয়া হচ্ছে না, এটা ঠিক নয়। এক তারিখে সরকারি কর্মচারীদের যে বেতন দেবার ব্যবস্থা আছে, সেটা আজও সঠিক পথে চলছে। এই ব্যবস্থার কোন রকম পরিবর্ত্তন হয়নি। কোন শিক্ষক অশিক্ষক কর্মচারীদের বেতন সময় মত দেওয়া হচ্ছে না, এই অসত্যকথা কেন বলা হচ্ছে বুঝতে পারছি না। আপনারাই তো বলছেন রাজ্যপাল নাকি অসত্য ভাষণ দিয়েছেন। কিন্তু তাঁরা যেকথা গুলি বলছেন, সেই কথাগুলো অসত্যে ভরা। পেট্রোকেমিক্যাল -এর ব্যাপারে বছরের পর বছর ধরে ছেলেখেলা চলছে। তাঁরা আজকে বলছেন হলদিয়াতে পেট্রো-কেমিক্যাল হবে, আবার পরে বলছেন অনুমোদন করা হচ্ছে না। ১৯৭৭ সালে এই প্রকল্পটি অনুমোদন হয়েছিল জনতা সরকারের সময়। আজকে ১৯৮৫ সাল হয়ে গেল, কিছু হলো না। যদি এই পেট্রোকেমিক্যাল হতো তাহলে পশ্চিমবাংলার হাজার হাজার বেকার ছেলের সেখানে চাকরি হতো। যে বেকারদের জন্য ওঁরা কুম্ভীরাশ্রু বর্ষণ করছেন, আজকে সেই প্রকল্প তাঁরা করছেন না। পূর্বতন কেন্দ্রীয় সরকারের একজন মন্ত্রী ছিলেন, তিনি সারা মেদিনীপুর কাঁপিয়ে দিয়ে এসেছিলেন, তমলুক থেকে দীঘা রেল লাইন হবে এবং হাজার হাজার ছেলেকে চাকরী দেওয়া হবে। আমাদের খাতাতে নাম লিখালেই চাকরি পাবে। হাজার হাজার। ছেলে নাম লিখিয়েছে, কিন্তু রেল লাইন হলো না এবং চাকরিও হলোনা। এই অসত্য কথা তিনি বলেছিলেন। তাদের পার্টির সমস্ত নিজেদের ক্যাডার থেকে আরম্ভ করে নেতারাও এ'একই অসত্য বলেছিলেন, সেই দল থেকে কি করে আজ রাজ্যপালের ভাষণকে অসত্য বলা হচ্ছে? অসত্য বলা ওদের অভ্যাস, তাই আজকে এই রাজ্যপালের ভাষণকে অসত্য বলছেন। সুব্রতবাবু নিজে জানেন, আমার এলাকায় চৌখালি বাজারে সেপ্টেম্বর মাসে সমাজবিরোধীরা দোকান পাঠ লুট করে এবং একজনকে খুন করে এবং ২৫/২৬ জনকে গুরুতরভাবে আহত করে। সেই সমাজবিরোধীদের মধ্যে হিন্দু মুসলমান দুই সম্প্রদায়েরই লোক ছিল। সেই সমাজবিরোধীদের যখন পুলিশ থেকে খোঁজা হচ্ছে তখন কংগ্রেসের বড় বড় নেতাদের বাড়ীতে তাদের আশ্রয় দেওয়া হয়েছিল। এখন আবার ১লা মার্চ তমলুক মহকুমা শাসকের অফিসে ওদের পতাকা নিয়ে মিছিল করে গিয়ে চাপ দেওয়া হচ্ছে যে এই বেআইনি মামলা তুলে নিতে হবে। এবং এইসব সমাজবিরোধীদের ছেড়ে দিতে হবে ওবং এর নেতৃত্ব দেয় ওদের একজন নেতা জাহেরা নামে একজন কুখ্যাত সমাজবিরোধী, ডাকাত, এর নামে ২৭/২৮টা কেস আছে, তাকে এ্যারেস্ট করা হয়েছিল। আজকে এই সব সমাজবিরোধী কংগ্রেসের পতাকা সামনে নিয়ে এ' মিছিলে গিয়ে মহকুমা শাসকের কাছে চাপ দেয় যে এই মামলা তুলে নিতে হবে এবং সকলকে ছেড়ে দিতে হবে। এই তো কংগ্রেসের অবস্থা। আজকে দিল্লী, বিহার, উত্তরপ্রদেশ, এই সমস্ত জায়গায় তো কংগ্রেস সরকার

রয়েছে, সেখানে দেখুন আইন শৃঙ্খলা বলে কিছু নেই। আমার আর সময় নেই, এই বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[7.10 – 7.24 p.m.]**

**শ্রী শেখ ইমাজুদ্দিন :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়,মাননীয় রাজ্যপাল মহাশয় ১১মার্চ এই বিধানসভায় যে ভাষণ দিয়েছেন, সেই ভাষণ আমি পড়েছি। এই ভাষণ অত্যন্ত হতাশাব্যঞ্জক এবং অসত্যে ভরা। বামফ্রন্ট সরকার তাদের মনমত করে লিখেছেন এবং রাজ্যপালকে দিয়ে সেটা পড়িয়েছেন। রাজ্যপাল এই ভাষণ মনেপ্রাণে বিশ্বাস করতে পারেন না। এই যদি পশ্চিমবাংলার ছবি হয় তাহলে কতখানি অবনতি হয়েছে সেটা এই ভাষণের মধ্যে থেকে পরিষ্কার হয়ে যাবে। এই ভাষণে একটা বৈশিষ্ট লক্ষ করছি। সেটা হচ্ছে, এর আগে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে এরা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বিষোদগার করতেন। এবারে রাজ্যপালের ভাষণের মধ্যে তেমন কিছু করা হয়নি। কেন্দ্রের বিরুদ্ধে সামান্য কিছু উল্লেখ রয়েছে। এগুলি দেখে মনে হয় বামফ্রন্ট সরকারের কিছু চৈতন্য উদয় হয়েছে। তারা হয়ত সুস্পষ্টভাবে দেওয়ালের লিখন দেখতে পেয়েছেন। লোকসভা নির্বাচনের পরে তারা এই দেওয়ালের লিখন দেখতে পেয়েছেন ফলে বিষোদগার করতে পারেননি। ভবিষ্যতের অন্ধকারময় দিনের কথা চিন্তা করে তারা হয়ত এই বিষোদগার করতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অনেকে অনেক কথা বলেছেন। আমি একটি বিষয়ে এখানে বিশেষভাবে উল্লেখ করতে চাই। শিক্ষা ক্ষেত্রে এরা যে নৈরাজ্যের সৃষ্টি করেছেন সেই সম্পর্কে আমি এখানে কিছু বলতে চাই। বামফ্রন্ট বলে থাকেন যে শিক্ষাক্ষেত্রে তারা বিপ্লব সৃষ্টি করেছেন, মাধ্যমিক স্তর পর্যন্ত বিনা বেতনে পড়ার ব্যবস্থা করেছেন এবং হাজার হাজার, লক্ষ লক্ষ ছেলে স্কুলে পড়ছে। এই বিপ্লব তারা সৃষ্টি করেছেন বলে দাবী করেন। কিন্তু বাস্তবের চিত্রটা কি ? বাস্তব চিত্র যদি দেখেন তাহলে দেখবেন যে তারা ছোট ছোট ছেলেমেয়েদের তারা সর্বনাশ করেছেন। এদের এডুকেশান পলিসির জন্য এই জিনিস ঘটছে। এদের এডুকেশান পলিসি হচ্ছে ৫ম শ্রেণী পর্যন্ত কোন পরীক্ষা নেই, কোন ফেল নেই। দুই আর দিনে পাঁচ হয়। কিন্তু যদি কোন ছেলে সেটা বলতে না পারে বা যদি দুই আর তিনে সাত বলে তাহলে সেই৭ ছেলে পাশ হয়ে যাবে। এই যে নীতি, এই নীতির ফলে পশ্চিমবাংলার ছেলেমেয়েদের সর্বনাশ হয়ে যাচ্ছে। প্রাথমিক বিদ্যালয় থেকে যখন ছেলেমেয়েরা মাধ্যমিক বিদ্যালয়ে ভর্ত্তির জন্য যায় তখন তাদের একটা এ্যাডমিশান টেষ্ট নেওয়া হয়।সেই পরীক্ষায় আমরা দেখেছি যে বেশীর ভাগ ছেলেরা ফেল করে, কোন উত্তর দিতে পারেনা। এই বিষয়ে আমি আপনার কাছে একটা চিত্র তুলে ধরছি। আমার নিজের স্কুলে ১৭৫ জন ছেলে ভর্ত্তির জন্য পরীক্ষা দিয়েছিল। তার মধ্যে দেখা গেছে যে শতকরা ৪০ জন শুন্য পেয়েছে। আবার আমার পাশের গ্রামের রুপনগর হাই স্কুলে ২৫০জন ছাত্র ছাত্রী পরীক্ষা দিয়েছিল, তার মধ্যে শতকরা ৬৫ জন কোন নম্বর পায়নি। আর শতকরা ৮০ জন ১ থেকে ১৫ নম্বর পেয়েছে। কাজেই আপনারা কি সর্বনাশ করছেন সেটা আপনারা নিজেই জানেন না। আপনারা চিরকাল এখানে থাকবেন না। কিন্তু যে ভয়ানক ক্ষতি আপনারা করে যাচ্ছেন তার পূরণ হতে ২০ বছর লেগে যাবে। আজকে শিক্ষা ক্ষেত্রে এই যে নৈরাজ্য, এই সম্পর্কে বিশেষভাবে চিন্তা করার প্রয়োজন আছে। রাজ্যপালের ভাষণে দেখা যায় এবং আমাদের অর্থমন্ত্রীর বাজেট ভাষণেও বলা হয় যে এতগুলি প্রাথমিক স্কুল হবে - কখনও বলা হয় ১১ শত স্কুল হবে, কখনও বলা হয় ১২শত স্কুল হবে, আবার কখনও বলা হয় ১৩ শত স্কুল হবে। কিন্তু বাস্তবে দেখা যায় সেই রকম কিছুই হচ্ছে না। মাধ্যমিক স্কুল হবে কিনা, কলেজ হবে কি না, সেই রকম কিছুই বলা হয়নি। আজকে বিনা পরীক্ষায় পাশের যে ব্যবস্থা এই সম্পর্কে চিন্তা করা দরকার। এবং এর পরিবর্তন করা দরকার। আজকে মাধ্যমিক বিদ্যালয় খোলার প্রয়োজনীয়তা আছে। আমরা কোথাও দেখচি না

যে এগুলি খোলার কথা বলা হয়েছে। এই স্কুলগুলির অভাবে ছেলেমেয়েরা পড়াশুনার সুযোগ পাচ্ছে না।

এইরকম অবস্থায় সেই সব বিদ্যালয় আছে। শিক্ষাক্ষেত্রে নতুন নতুন সেকসান খোলা হয়েছে। যেখানে ৬টি সেকসান খোলা হয়েছিল, সেখানে ১২টি সেকসান খোলা হয়েছে। ৬টি সেকসানে যে শিক্ষক ছিল সেই ১২ জন শিক্ষকই আছে। অর্থাৎ সেকসান বেড়েছে, শিক্ষক একই আছে, বাড়েনি। একটি ক্লাসে ১০০/১৫০ জন ছাত্র ছাত্রী কোন রকমে বসে আছে, ঘরের মধ্যে জায়গা হয় না তারা বাইরে দাঁড়িয়ে থাকে, এই রকম অবস্থা চলেছে। আপনারা শিক্ষার অগ্রগতির কথা বলছেন কিন্তু শিক্ষার কোন অগ্রগতি হয়নি। বাস্তব চিত্র বিশ্লেষন করলে দেখা যাবে শিক্ষাক্ষেত্রে সাংঘাতিক অবস্থা চলছে। এই শিক্ষার ব্যাপারে বামফ্রন্টের একটি দল ফরোয়ার্ড ব্লকের চৈতন্যের উদয় হয়েছে। এবং তাদের পক্ষ থেকে দাবী করা হয়েচে আবার পরীক্ষা ব্যবস্থা চালু করতে হবে এবং প্রাথমিক স্তর থেকে ইংরেজী চালু করতে হবে। স্যার আমাদের দেশে একটি কথা প্রচলিত আছে, ঘোষ পরিবারের লোকেদের ৬০ বছর বয়স না হলে বুদ্ধি হয় না দেরিতে হলেও এদের বুদ্ধি উদয় হয়েছে। আর বেশী দেরী হলে দেশের সর্বনাশ ঘটে যাবে। সর্বনাশ ঘটে গেলে তবেই এদের বুদ্ধি খোলে। এখন এরা বুঝতে পারছেন পরীক্ষা ব্যবস্থাগুলো তুলে দেওয়া ঠিক হয়নি। আমি আগে থেকেই সাবধান করে দিচ্ছি যে এখন থেকে এই ব্যবস্থা আবার চালু করা হোক। আইন শৃঙ্খলার প্রশ্নে নিয়ে আমি কিছু বলবো না। এই ব্যাপারটা নিয়ে আজকের বিধানসভায় প্রথমেই আলোচিত হয়ে গেল। প্রথম যিনি আলোচনা করতে উঠলেন তিনি আলিপুরদুয়ারে ৩ জন খুন হয়েছে সে কথা তুললেন তিনি বিরোধী পক্ষের সদস্য নন, সরকারের পক্ষের সদস্য। তিনি অভিযোগ করলেন পুলিশ নাকি অরাজকতা সৃষ্টি করেছে। এই কথা আমরা ১৯৭৭ সাল থেকে বলে আসছি, কিন্তু আপনারা ব্যবস্থা গ্রহণ করেননি। আপনাদের দলের লোকরাই আজকে বলতে বাধ্য হচ্ছেন যে, পুলিশ অরাজকতা সৃষ্টি করে চলেছে। এই কথা আপনারা এতদিন স্বীকার করতেন না, আপনাদের দলের লোকেরাই আজকে এটা স্বীকার করেছেন। একজন মাননীয় সদস্য বললেন একটাও ডিবটিউবওয়েল কাজ করছে না, টাকা দরকার। পশ্চিমবঙ্গ কিভাবে চলছে সরকার পক্ষের লোকেরাই সেটা বলছেন। বীরভূমের এম.এল. এ বনমালি দাস বললেন ব্রীজ ভেঙ্গে গেছে মেরামত হয়নি। ব্রীজ ভেঙ্গে যাওয়ার ফলে লোক মারা গেছে। আর একজন মন্ত্রী আহত হয়েছেন। আর রাস্তা ঘাটের অবস্থা যে কি ভয়ংকর হয়ে গেছে, সেটা আপনি নিজেই বুঝতে পারছেন। মাননীয় মুখ্যমন্ত্রী আরামবাগ গিয়েছিলেন। তিনি সাংবাদিকদের বলেছেন, রাস্তার অবস্থা দেখে আমি খুবই উদ্বিগন। রাস্তার হাল এইরকম হয়ে গেছে। কিছুদিন আগে পরিবহন দপ্তরের রাষ্ট্রমন্ত্রী শিবেনবাবু বলেছিলেন উত্তরবঙ্গের রাস্তার অবস্থা যা হয়েছে তাতে উত্তরবঙ্গে আর বাস চালানো সম্ভব নয়। এই সব রাস্তায় নতুন বাস চালানো যাচ্ছে না। সর্বোপরি পশ্চিমবঙ্গের চরম অবনতি হয়েছে। আপনাদের এই কয়েক বছরের রাজত্বে। আপনারা ভবিষ্যতে যে আর আসতে পারবেন না সেটা ভালভাবেই উপলব্ধি করতে পেরেছেন। বিগত লোকসভার নির্বাচনে আপনাদের সেই ওয়ার্নিং দিয়ে দিয়েছে। পরিশেষে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন আমি তার বিরোধীতা করছি এবং আমাদের দলের পক্ষ থেকে যে সব সংশোধনী প্রস্তাব এসেছে সেগুলিকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The House was then adjourned at 7.24 p.m. till 1 p.m. on Friday, the 15th March, 1985 at the "Assembly House", Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 15th March, 1985 at 1.00 p.m.

## P R E S E N T

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 10 Ministers, 12 Ministers of State and 152 members.

**[1.00 - 1.10 p.m.]**

## Starred Questions
## (to which oral answwers were given)

### চিকিৎসকের শূন্যপদ

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩২) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি ঃ—

(ক) বর্তমানে রাজ্যের সর্বস্তরের হাসপাতালগুলিতে কতজন চিকিৎসকের পদ শূন্য আছে; এবং

(খ) প্রাথমিক ও সহায়ক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ঐ শূন্যপদের সংখ্যা কত?

**Shri Ramnarayan Goswami :**

(ক) ৩৫০টি।

(খ) প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে মোট ৮৯টি এবং সহায়ক স্বাস্থ্যকেন্দ্রে মোট ১৭৪টি ডাক্তারের পদ শূন্য আছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলতে পারবেন যে রাজ্য সরকারের সর্বস্তরের স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ৩৫০ জন ডাক্তারের পদ শূন্য আছে, এই পদগুলি পূরণের জন্য কি কি ব্যবস্থা করেছেন?

**শ্রী রামনারায়ন গোস্বামী ঃ** আমরা পাবলিক সার্ভিস কমিশনের কাছ থেকে এর আগে ২৪২টি ডাক্তারের লিষ্ট পেয়েছিলাম। জয়েন করেছেন মাত্র ১৩৬ জন, তার মধ্যে ৯ জনকে এ্যাডহক। যাঁদের সার্ভিস নিয়মিত হয়েছে। তারপর আবার আমরা গত মাসে পাবলিক সার্ভিস কমিশনের কাছ থেকে ৩৫০জনের একটা লিষ্ট চেয়ে পাঠিয়েছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে জানাচ্ছি যে, যেসব সাবসিডিয়ারী এবং প্রাইমারী হাসপাতালে আজ দীর্ঘ ৭/৮ বছর ধরে কোন ডাক্তার নেই - আপনার পাবলিক সার্ভিস কমিশনের পরেও সেখানে ডাক্তার গেছে কিনা সেটা একটু তদন্ত করে খোঁজ নিয়ে জানাবেন?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** আপনি নোটিশ দেবেন, তবে এইটুকু আপনাকে বলতে পারি যে পাবলিক সার্ভিস কমিশন থেকে যে লিষ্ট পেয়েছি তার মধ্যে অল্প সংখ্যক ডাক্তারই জয়েন করেছেন, বেশীরভাগ জয়েন করেননি।

**মিঃ স্পীকার ঃ** উনি তো আপনাকে নোটিশ দিতে বললেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে নোটিশের কোন প্রশ্ন নেই, আমি জিজ্ঞাসা করছি যে, যে সব হাসপাতালে ডাক্তার আজ দীর্ঘ ৭/৮ বছর ধরে নেই সেখানে এখন ডাক্তার গেছে কিনা সেটা একটু খোঁজ করে জানাতে পারবেন কিনা?

**মিঃ স্পীকার ঃ** হ্যাঁ, সেটা উনি বলতে পারেন। দিস ইজ এ পলিসি ম্যাটার।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি - আপনার আজকের বক্তব্যের সঙ্গে আপনার সহকর্মী ডঃ অম্বরীশ মুখার্জ্জীর বক্তব্যের একটা কন্ট্রাডিকশন হচ্ছে কি না? কারণ এই হাউসে তিনি বলেছিলেন যে হাওয়া উল্টো দিকে বইতে আরম্ভ করেছে, ডাক্তারের কোন অভাব নেই। গত সেসনে এই হাউসে উনি এইসব কথা বলেছিলেন। কিন্তু আজকে আপনি উত্তর দিচ্ছেন যে ডাক্তাররা জয়েন করতে চাইছেন না। আপনাদের এইসব বক্তব্য পরস্পর বিরোধী হচ্ছে কিনা?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** এর উত্তর আমার সহকর্মীই দিতে পারেন। তিনি কি বলেছিলেন তা আমার জানা নেই।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি - পাবলিক সার্ভিস কমিশন কর্তৃক পাঠানো লিষ্টের ডাক্তাররা জয়েন করতে চাইছেন না বলে বলছেন, কিন্তু নতুন ডাক্তাররা এড-হক বেসিসে জয়েন করতে চান বলে প্রকাশ। এই এড-হক এ্যাপয়েন্টমেন্টের ব্যাপারে কোন সিদ্ধান্ত নেবেন কিনা?

**শ্রী রামনারায়ন গোস্বামী ঃ** একমাত্র পাবলিক সার্ভিস কমিশন যদি জানান যে আমরা ডাক্তার দিতে পারছিনা তাহলেই কেবল আমরা দিতে পারি। তা না হলে সেটা প্রথা বিরোধী হয়ে যাবে।

**শ্রী সুনীতি চট্টোরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি - সাবসিডিয়ারী হেলথ্ সেন্টার এবং প্রাইমারী হেলথ্ সেন্টারগুলোতে তো ডাক্তার নেই। সে ক্ষেত্রে ঐসব প্রাইমারী হেলথ্ সেন্টার এবং সাবসিডিয়ারী হেলথ্ সেন্টারগুলো কারা চালাচ্ছে? আপনাদের কমরেডরা, না অন্য কেউ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** যেখানে ফার্মাসিস্ট গেছেন সেখানে ফার্মাসিস্টই চালাচ্ছেন যেখানে যায়নি সেখানে সেন্টার বন্ধ হয়ে আছে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি - বিভিন্ন হাসপাতালে যেসব ডাক্তাররা আছেন, তাঁদের অধিকাংশই নার্সিং হোমের সঙ্গে এ্যাটাচড্। সেক্ষেত্রে ঐসব ডাক্তারদের প্রাইভেট প্র্যাকটিস্ বন্ধ করবার জন্য আইন প্রণয়ন করবেন কি না?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** এটা নিয়ে এই হাউসে কিছু বলা যাবেনা কারণ বিষয়টা ১৯৮২ থেকে সাবজুডিস হয়ে কোর্টে আটকে রয়েছে।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি - উত্তরবঙ্গে যেসকল ডাক্তারদের বদলী করা হয় - এটা উত্তরবঙ্গ মেডিক্যাল কলেজসহ বলছি - তাঁরা মাসে ২/১ দিন সেখানে যান এবং বাকি সময়টা কলকাতাতেই থাকেন?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** নির্দিষ্টভাবে প্রশ্ন দিলে জেনে উত্তর দেবো।

**শ্রী সুব্রত মুখার্জ্জী :** মাননীয় স্পীকার স্যার, আপনি দেখুন যে আজকের ৩৪টি কোশ্চেনের মধ্যে ৫টি কোশ্চেন মাত্র আমাদের। এটা ডিফারেনশিয়াল ট্রিটমেন্ট কিনা? এটা প্রি-প্ল্যানড্।

**মিঃ স্পীকার :** এখানে আরো কোশ্চেন আছে দেখুন।

**করণদীঘি উচ্চবিদ্যালয়ে তফসিলী ছাত্রদের ছাত্রাবাস**

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭২।) **শ্রী সুরেশ সিংহ :** তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলার করণদীঘি উচ্চ বিদ্যালয়ে তফসিলী ছাত্রদের জন্য বহুদিন যাবৎ একটি হস্টেল নির্মাণের আবেদন সংশ্লিষ্ট বিভাগের বিচারাধীন আছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে ইহার নির্মাণ কার্যে বিলম্বের কারণ কি ?

**Dr Sambhu Nath Mandi :**

(ক) হ্যাঁ।

(খ) উপরোক্ত ছাত্রাবাসটি নির্মাণের জন্য সরকারী অনুদান এখনও মঞ্জুর করা যায়নি। আয়ব্যয়কে যে পরিমাণ টাকা তফসিলী ছাত্রদের ছাত্রাবাস নির্মাণের জন্য থাকে তা ঐ উদ্দেশ্যে ডিষ্ট্রিক্ট ওয়েলফেয়ার কমিটি অনুমোদিত প্রস্তাবের সংখ্যার তুলনায় খুবই অপ্রতুল। ফলে ডিষ্ট্রিক্ট ওয়েলফেয়ার কমিটি অনুমোদিত সমস্ত প্রস্তাবের ভিত্তিতে অনুদান মঞ্জুর করা সম্ভব হয় না।

**শ্রী সুরেশ সিংহ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি আমরা যে প্ল্যান এসটিমেটস দিয়েছিলাম তাতে যে টাকা ধরা হয়েছিল তারপরে যদি আমরা রিভাইজড প্ল্যান এসটিমেটস দিই তাহলে কি টাকা পাওয়া যাবে?

**[1.10 – 1.20 p.m.]**

**ডঃ শম্ভুনাথ মাণ্ডি :** এখন যা প্ল্যান আছে তাতে ৭৭৯৪৪ টাকা ধরা আছে। রিভাইজড প্ল্যান করলে আরো অনেক বেশী টাকা ধরতে হবে। সেই তুলনায় আমাদের এখন টাকা নেই। প্রায়রিটি বেসিসে আমরা টাকা মঞ্জুর করে থাকি।

**শ্রী সুরেশ সিংহ :** এই এলাকার ইসলামপুর থানায় উন্নয়নমূলক কোন কাজ হয়নি। এখানে এস.সি.এ্যাণ্ড এস.টি-দের কোন গ্র্যান্ট দেওয়া হয়নি। এই অঞ্চলটি বিহার রাজ্যের অন্তভূক্ত ছিল। ১৯৫৬ সালে পশ্চিমবাংলার সঙ্গে অন্তর্ভুক্ত হয়েছে। এই অঞ্চলের অধিকাংশ মানুষ তফসিলী জাতি এবং অপজাতি সম্প্রদায়ের। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি অনুরোধ করে বলতে চাই এটা যদি মন্ত্রী মহাশয় মঞ্জুরী করতে পারেন তাহলে ভাল হয়।

**ডঃ শম্ভুনাথ মাণ্ডি :** এই বছর সম্ভব হচ্ছে না। আগামী বছর এটা চিন্তা করে দেখা যেতে পারে।

**ই এস আই স্কীমে মজদুরদের প্রদেয় হার**

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩) **শ্রী সুমন্তকুমার হীরা :** শ্রমবিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :—

(ক) বর্ত্তমানে ই এস আই স্কীমে মজদুরদের প্রদেয় হারে কোন পরিবর্ত্তন হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে, (১) পরিবর্ত্তিত হার কত? (২) মালিকদের দেয় হার কত? (৩) পূর্বের প্রচলিত হার কত ছিল?

**Shri Santi Ranjan Ghatak :**

(ক) হ্যাঁ, ১৯৮৫ সনের ২৭শে জানুয়ারী থেকে।

(খ) ১। শ্রমিকদের প্রাপ্য মোট বেতনের ২.২৫ পারসেন্ট। যে সকল শ্রমিকদের দৈনিক বেতন ৬.০০ টাকার কম, তাদের উক্ত প্রকল্পে কোন অর্থ প্রদান করতে হবে না।

২। শ্রমিকদের প্রাপ্য মোট বেতনের ৫পারসেন্ট।

৩। ২৫.১.৮৫ তারিখ পর্যন্ত কর্মচারী রাজ্যবীমা প্রকল্পে শ্রমিকদের প্রদেয় হার নিম্নরূপ ছিল ঃ—

| | শ্রমিকদের গড় দৈনিক আয় | সপ্তাহে | প্রদেয় | মোট প্রদেয় |
|---|---|---|---|---|
| ১। | ২.০০ টাকার কম | কিছু না | ৭৫ পয়সা | ৭৫ পয়সা |
| ২। | ২টাকা থেকে ৩টাকার নীচে পযন্ত | ৪০ পয়সা | ৮০ পয়সা | ১.২০ পয়সা |
| ৩। | ৩টাকা থেকে ৪টাকার নীচে পর্যন্ত | ৫০ পয়সা | টা. ১.০০ পয়সা | টা. ১.৫০ পয়সা |
| ৪। | ৪টাকা থেকে ৫টাকার নীচে পর্যন্ত | ৭০ পয়সা | টা. ১.৪০ পয়সা | টা. ২.১০ পয়সা |
| ৫। | ৬টাকা থেকে ৮টাকার নীচে পর্যন্ত | ৯৫ পয়সা | টা ১.৯০ পয়সা | টা. ২.৮৫ পয়সা |
| ৬। | ৮টাকা থেকে ১২টাকার নীচে পর্যন্ত | টা.১.২৫পয়সা | টা.২.৫০ পয়সা | টা. ৩.৭৫ পয়সা |
| ৭। | ১২টা থেকে ১৫টা নীচে পর্যন্ত | টা.১.৭৫পয়সা | টা. ৩.৫০ পয়সা | টা. ৫.২৫ পয়সা |
| ৮। | ১৬টা থেকে ২৪টা নীচে পর্যন্ত | টা.২.৭৫পয়সা | টা. ৫.৫০ পয়সা | টা. ৮.২৫ পয়সা |
| ৯। | ২৪ টাকা ও তদূর্ধে | টা.৩.৭৫পয়সা | টা. ৭.৫০ পয়সা | টা. ১১.২৫ পয়সা |

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ—** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই যে জনবিরোধী আইন কেন্দ্রীয় সরকার করেছেন - কার্যতঃ বেতনের ২.২৫ পারসেন্ট সেটা বাড়িয়ে এখন যে মিনিমাম আয় সেই আয়ের উপর এই অতিরিক্ত বোঝা পশ্চিমবাংলার সমস্ত শ্রমিকদের পক্ষে বহন করা সম্ভব বলে আপনি মনে করেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ—** এটা আমি কি করে বলবো।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** আপনি শ্রমমন্ত্রী হিসাবে পশ্চিমবঙ্গের পক্ষ থেকে জনস্বার্থ বিরোধী এই এ্যাকটের বিরুদ্ধে কেন্দ্রিয় সরকারের কাছে তীব্র কোন প্রতিবাদ জানাবেন কি ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এটা পার্লামেন্টের আইন। আমাদের যে সমস্ত অসুবিধা হয়েছে সেগুলো আমরা বলেছি। এছাড়া আমাদের আর কিছু বলার নেই।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** ই. এস আই. স্কীম বাবদ মালিকদের কাছে কত টাকা অনাদায়ী আছে তা মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি ?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** এ ব্যপারে আপনাকে নোটিশ দিতে হবে ।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** ই. এস আই. এর এই আইন প্রবর্ত্তিত হওয়ার পূর্বে শ্রমিকরা অসুস্থ হলে যে পরিমাণ টাকা পেতেন, আইনটি পরিবর্তনের পর শ্রমিকদের টাকা পাওয়ার ব্যাপারে হারের কোন পরিবর্ত্তন হয়েছে কিনা আপনি জানেন?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** এখানে দুটো জিনিস আছে। একটা হচ্ছে ক্যাজুয়াল বেনিফিটে যাঁরা ৬ টাকা পান, তাদের ক্ষেত্রে কিছু বাড়িয়ে ২-৫০ টাকা করা হয়েছে। ২য় হচ্ছে যাঁরা ৩৬ টাকার উপর পান, তাঁদের ক্ষেত্রে ১৫ টাকা থেকে ২০ টাকা হয়েছে। এই ক্ষেত্রে কিন্তু চিকিৎসা খাতে কোন সুবিধা বাড়ানো হয় নি।

**শ্রী লক্ষ্মন চন্দ্র শেঠ :** ঠিকাদারী শ্রমিক এবং কনষ্টাকশনে যে সমস্ত শ্রমিক কাজ করেন, তাঁদের কি এই ই. এস. আই. স্কীমের মধ্যে আনার কোন পরিকল্পনা আছে?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** এই প্রশ্ন তো এখানে আসে না। এটা অন্য ব্যাপার।

**শ্রী রাজ কুমার মন্ডল :** আগে শ্রমিকরা ৬ মাস অথাৎ ২৬ সপ্তাহে ১৩ টাকা হারে জমা দিলে অসুস্থ থাকাকালীন যে সুবিধা পেতেন - বর্তমানে কেন্দ্রিয় সরকার যে আইন করেছেন, তাদের ক্ষেত্রে যে দিন ধার্য করে দিয়েছেন, অথাৎ কম করে ৬ মাসের মধ্যে ৯১ দিন কাজ করতে হবে - তা তাঁরা পাবেন না। এই ব্যবস্থা তাঁদের পক্ষে ভাল হয়নি বলে আমি মনে করি। এ বিষয়ে আপনি কি বলেন ?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** নতুন আইনের মধ্যে ৯১ দিন নেই, ৯২ দিন কাজ করতে হবে বলা আছে। এই বিষয়ে আমি কিছু কিছু খবর পেয়েছি, ট্রেড ইউনিয়নের নেতারাও বলেছেন। এরফলে টেমপোরারি বা বদলী ওয়ার্কাররা বাদ পড়ে যেতে পারেন। বিষয়টি আমি খতিয়ে দেখছি।

**শ্রী শৈলেন্দ্র নাথ চ্যাটার্জী :** পূর্বের আইন অনুসারে ১৩ সপ্তাহে শ্রমিকদের কাছ থেকে টাকা কাটা হলেও - তারমধ্যে ১ দিন কাজ হলেও তাদের কাছ থেকে টাকা কাটা হত এবং তাঁরা ই. এস. আই এর সুবিধা পেতেন। বর্তমান আইনে কাজের দিন ৯২ করা হয়েছে। এর ফলে জুটমিলে যে শ্রমিকরা বছরে ৯২ দিন কাজ পান না, তাঁরা কোন সুবিধা পাবেন না। এই ব্যাপারে আইন পরিবর্ত্তনের জন্য আপনি কি কেন্দ্রিয় সরকারের কছে জানাবেন ?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** এই আইন টি চালু হওয়ার আগে কেন্দ্রিয় সরকারের কাছ থেকে রাজ্য সরকার কোন বিজ্ঞপ্তি পায় নি। আমরা তাঁদের কাছ থেকে অনেক পরে বিজ্ঞপ্তি পেয়েছি। সেজন্য প্রথম থেকে এটি আমরা খতিয়ে দেখতে পারিনি। এই বিষয়ে আমাদের রিজিওন্যাল কমিটিতে পরে বিস্তৃত আলোচনা হয়েছে। মাননীয় সদস্য যে আশংকার কথা উল্লেখ্য করেছেন, সে সম্মন্ধেও আলোচনা হয়েছে। তাছাড়া আরও কতকগুলি বিষয়ে - ইনফ্রাস্ট্রাকচার ইত্যাদি - ঠিক হয়েছে যে, বিশদ আলোচনা করে শ্রমিকদের যে সমস্ত ক্ষতি হতে পারে, সে বিষয়ে আমরা কেন্দ্রিয় সরকারের কাছে বলব।

### পশ্চিমবঙ্গে প্রয়োজনীয় কেরোসিনের পরিমাণ

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৬) **শ্রী বিশ্বনাথ চৌধুরী :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :—

(ক) ১৯৮৪ সালের জানুয়ারী থেকে ১৯৮৫ সালের জানুয়ারী পর্যন্ত পশ্চিমবাংলায় কত কেরোসিনের প্রয়োজন ছিল? এবং

(খ) উক্ত সময়ে কি পরিমাণ কেরোসিন কেন্দ্রীয় সরকারের তরফ থেকে পাওয়া গিয়াছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জী ঃ**

(ক) জনসংখ্যার ভিত্তিতে হিসাব করে দেখা গেছে যে পশ্চিমবাংলায় কেরোসিনের প্রয়োজন গড়ে প্রতি মাসে একলক্ষ আট হাজার কিলো লিটার। ঐ সময়ের মধ্যে অর্থাৎ তেরো মাসে প্রয়োজন ছিল মোট চোদ্দ লক্ষ চার হাজার কিলো লিটার।

(খ) উক্ত সময়ের মধ্যে মোট সাত লক্ষ চল্লিশ হাজার চার শত ছয় কিলো লিটার কেরোসিন কেন্দ্রিয় সরকার পশ্চিমবাংলার জন্য সরবরাহ করিয়াছে। অর্থাৎ গড়ে প্রতি মাসে ছাপ্পান্ন হাজার নয় শত চুয়ান্ন কিলো লিটার।

**[1.20 – 1.30 p.m.]**

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেরোসিন দেওয়ার ব্যাপারে কেন্দ্র যে পশ্চিমবঙ্গের সঙ্গে বঞ্চনা করে চলেছে সেটা কি জনসাধারণের কাছে প্রচারের কোন ব্যবস্থা করেছেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** আমি পূর্বে বলেছি যে কেন্দ্র যতটুকু দিচ্ছে কেরোসিন আমরা সেইভাবে তা সরবরাহ করছি এবং এতে খুব ভালোভাবে কেরোসিনের চাহিদা পূরণ করতে পারছি না। এরফলে স্বাভাবিক ভাবে সাধারণ মানুষের কাছে এর ঘাটতি থেকে যাচ্ছে। যাতে ভালোভাবে আরো ডিসট্রিবিউট করতে পারি তারজন্য ব্যবস্থা করছি।

**শ্রী অরুন কুমার গোস্বামী ঃ** কেন্দ্র যতটুকু কেরোসিন দিচ্ছে ততটুকু কি ঠিকমত বন্টন হচ্ছে?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** কেন্দ্রে এমন একটি সরকার আছে যে, যে পরিমান কোরোসিন দিয়ে থাকে তাতে ভালো করে রাজ্যের পক্ষে বন্টন করা সম্ভব নয়।

**শ্রী লক্ষ্মন চন্দ্র শেঠ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৮০ থেকে ১৯৮৪ সাল পর্যন্ত এই কেরোসিনের কতবার কত দাম বেড়েছে?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** অনেকবার বেড়েছে, প্রায় ১২, ১৩ বার বেড়েছে। বহুবার বিধানসভায় এই নিয়ে আলোচনা হয়েছে এবং কতবার কত পরিমাণ বেড়েছে সেটা নোটিশ দিন তাহলে সুনির্দিষ্ট ভাবে বলতে পারবো।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, খোলাবাজারে ব্যাপক ভাবে যেহারে কালোবাজারী হচ্ছে কেরোসিন নিয়ে সেটা বন্ধ করার জন্য আপনাদের সরকারের পক্ষ থেকে কোন ব্যবস্থা গ্রহন করেছেন কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** আমরা ব্যবস্থা গ্রহণ সব সময়েই করে থাকি। কলোবাজারী বন্ধ করার জন্য অনেক কালোবাজারীকে ধরেছি এবং আরো যাতে ধরতে পারি তারজন্য যতটা ব্যবস্থা নেওয়া যায় তার চেষ্টা করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেরোসিন সরবরাহ কম আছে এটা আমরা জানি কিন্তু আমরা লক্ষ্য করেছি প্রায় প্রতিটি জেলায় জেলায় অনেকগুলি ডিলার এ্যাপোয়েন্টমেন্ট হচ্ছে, এতে কি আপনাদের প্রবলেম সলভ্ হবে বলে মনে হয়?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** কাছাকাছি ডিলার নেওয়া হলে তাতে সমস্যা বাড়বে কেন বরং কমবে

এতে জনসাধারনের পক্ষে কাছাকাছি জায়গা থেকে কেরোসিন নেওয়া সম্ভব হবে।

**পেরুয়া গ্রামে হ্যাচারী স্থাপন**

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৮১) **শ্রী সাত্ত্বিক রায় :** মৎস্য বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার খয়রাশোল থানার অন্তর্গত পেরুয়া গ্রামে একটি হ্যাচারী স্থাপনের জন্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করিয়াছিলেন;

(খ) সত্য হইলে উক্ত হাচারীটা নির্মাণের কাজ কবে নাগাদ শুরু হইবে; এবং

(গ) উক্ত প্রকল্পের জন্য কত টাকা ব্যয় ও কি পরিমান মৎসের বীজ তৈয়ারী করা হইবে?

**শ্রী কিরণময় নন্দ :**

(ক) একটি প্রাথমিক পরিকল্পনা গ্রহন করা হইয়া ছিল।

(খ) পরিকল্পনা টি পরিত্যক্ত হইয়াছে।

(গ) প্রশ্ন উঠে না।

**শ্রী দেব রঞ্জন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কি কি কারণে এই জায়গাটি পরিতক্ত হল?

**শ্রী কিরনময় নন্দ :** এই এলাকাটি খরা কবলিত। জেলার থেকে জেলা প্রশাসন থেকে রিপোর্ট এসেছে এবং জেলা পরিষদ থেকেও রিপোর্ট এসেছে। সেই রিপোর্ট অনুযায়ী দেখা গেছে যে এই জায়গাটি পরিকল্পনা করার উপযুক্ত নয়।

**শ্রী দেব রঞ্জন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই এলাকাটি দীর্ঘদিন ধরেই জলবিহীন জায়গা, তাহলে এই এলাকাতে আগে করার পরিকল্পনা নিয়েছিলেন কেন?

**শ্রী কিরনময় নন্দ :** আগে যে সরকার করেছিলেন তারা কি বুঝে করেছিলেন আমার জানা নেই তবে পরবর্তীকালে পরীক্ষা করে দেখা গেছে যে এই এলাকাটি উপযুক্ত নয়। সেই জন্য এই এলাকায় না করে জেলা পরিষদ থেকে আরেকটি জায়গায় করার পরামর্শ দিয়েছে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বীরভূম জেলার খয়রাশোলের অন্য কোন ব্লকে এই স্কীম আছে কি ?

**শ্রী কিরনময় নন্দ :** তিলপাড়ায় এই ধরনের স্কীম করার প্রস্তাব আছে।

**শ্রী সরল দেব :** এই স্কীমটাকে বিশ্ব ব্যাংকে টেকনিক্যাল কমিটি যেখানে ভায়াবেল বলে রিপোর্ট দিয়েছেন সেখানে আপনারা তাকে ভায়াবেল নয় বলছেন কেন?

**শ্রী কিরনময় নন্দ :** বিশ্ব ব্যাংকের টেকনিক্যাল কমিটি পরবর্তী কালে আমাদের এই পরিকল্পনাকেই ভায়াবেল বলে রিপোর্ট দিয়েছেন ।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** পরিকল্পনা গ্রহন করা এবং তারপর পরিত্যাগ করার মধ্যে কত টাকা খরচ হল?

**শ্রী কিরনময় নন্দ :** নোটিশ চাই, তবে এমন কোন টাকা খরচ হয়নি।

**হোমিও দাতব্য চিকিৎসালয়ে ঔষধ সরবরাহের নিয়ম**

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭) **শ্রী বিভূতিভূষণ দেঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) সরকারী হোমিও দাতব্য চিকিৎসালয়ে ঔষধ সরবরাহের কোন নিয়মনীতি আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে তাহা কিরূপ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ**

(ক) হ্যাঁ, আছে।

(খ) কলিকাতার সরকারী হোমিওপ্যাথিক চিকিৎসালয়গুলির ক্ষেত্রে হোমিওপ্যাথি অধিকর্ত্তা এবং জেলার সরকারী হোমিওপ্যাথিক চিকিৎসালয়গুলির ক্ষেত্রে মুখ্য স্বাস্থ্য আধিকারিকরাই ঔষধ ক্রয়ের জন্য অনুমোদিত অর্থ হইতে স্থানীয় ভাবে ওষুধ ক্রয়ের ব্যবস্থা করেন।

**শ্রী বিভূতি ভূষণ দে ঃ** ঔষধ গুলি রিকুইজেশানের ব্যাপারে তা যদি হেলথ সেন্টার থেকে আসে তাহলে কি ভাল হয় না?

**শ্রী রাম নারায়ণ গোস্বামী ঃ** জেলার ক্ষেত্রে সি.এম. ও এইচ ঔষধ কিনে হেলথ সেন্টারকে দেন এবং এর জন্য ৯০০ টাকা দেওয়া হয়। তবে যদি কেউ মনে করেন অসুবিধা হচ্ছে তাহলে সরকার বিবেচনা করবেন।

**শ্রী বিভূতিভূষণ দে ঃ** অনেক সময় সি.এম.ও.এইচ যে ঔষধ পাঠান তা প্রয়োজনের সঙ্গে মিলছে না। হোমিওপ্যাথিক ব্যবস্থার ফলে গ্রামের অনেক গরিব জনসাধারন যেখানে উপকৃত হচ্ছে সেখানে আপনি কি বিবেচনা করবেন যে হেলথ সেন্টার থেকেই রিক্যুইজেশান আসা ভাল।

**শ্রী রাম নারায়ন গোস্বামী ঃ** প্রস্তাব টি বিবেচনা করা যাবে।

**শ্রী তারক বন্ধু রায় ঃ** হোমিও চিকিৎসালয় গুলিতে একজন করে ডাক্তার ও জি.ডি. এ আছেন সেখানে ৭৫ টাকা করে যেটা দেওয়া হয় তা বাড়ানোর কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রী রাম নারায়ন গোস্বামী ঃ** এই রকম কোন প্রস্তাব এলে সরকার বিবেচনা করবেন তবে সেটা যদি সরকারের আর্থিক অবস্থার মধ্যে হয়।

**শ্রী সরল দেব ঃ** হোমিওপ্যাথির অধিকর্তা যিনি তিনি কি হোমিওপ্যাথির ডাক্তার, না এ্যালোপ্যাথির ডাক্তার, না আই . এ . এস।

**শ্রী রাম নারায়ন গোস্বামী ঃ** তিনি সার্ভিসের লোক।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** আপনার সঙ্গে হোমিওপ্যাথির ডাক্তারদের যে একটা বিতর্কের সূচনা হয়েছিল যাতে সাধারন মানুষ উদ্বিগ্ন হয়েছিলেন সেটা কি শেষ হয়েছে না এখনো চলছে ?

**মিঃ স্পীকার ঃ** এ থেকে প্রশ্ন ওঠে না।

**গ্রাম পঞ্চায়েত এলাকায় তফশিলী ছাত্রাবাস নির্মাণ**

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** তফশিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) গ্রাম পঞ্চায়েত এলাকার প্রতিটি ব্লকে ১টি করে তফশিলী ছাত্রাবাস নির্মাণের কোন প্রস্তাব আছে কি ; এবং

(খ) থাকিলে কবে নাগাদ উহা কার্যকর হবে?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ**

(ক) না

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী লক্ষ্মন চন্দ্র শেঠ ঃ** বিভিন্ন ব্লকে প্রাথমিক স্তরে যেমন আশ্রম ছাত্রাবাস আছে সেই রকম গ্রাম পঞ্চায়েত এলাকায় ছাত্রাবাস নির্মানের পরিকল্পনা আছে কি না?

**ডাঃ শম্ভুনাথ মান্ডি ঃ** না নেই ।

৩১ *(স্থগিত)

**বন্ধ কল-কারখানা**

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৩) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শ্রম বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) ৩১শে ডিসেম্বর, ১৯৮৪ পর্যন্ত পশ্চিমবাংলায় কতগুলি ছোটবড় কল-কারখানা শ্রমিক অসন্তোষ, বিদ্যুৎ ঘাটতি এবং আর্থিক অনটনের জন্য বন্ধ আছে ;

(খ) উক্ত কল-কারখানাগুলি বন্ধ থাকার জন্য কতজন শ্রমিক ক্ষতিগ্রস্থ হইয়াছে; এবং

(গ) উক্ত বন্ধ কল-কারখানাগুলি পুনরায় চালু করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ**

(ক) এবং (খ)

৩১ . ১২ . ৮৪ তারিখে অবস্থা নিম্নরূপ ছিল ঃ-

| কারখানা বন্ধের কারন | বন্ধ কারখানার সংখ্যা | ক্ষতিগ্রস্থ শ্রমিকের সংখ্যা |
|---|---|---|
| শ্রমিক অসন্তোষ | ২ | ৪৫ |
| বিদ্যুৎ ঘাটতি | × | × |
| আর্থিক অনটন | ৪১ | ১১,৮৯৪ |

(গ) আলাপ আলোচনার মাধ্যমে কারখানাগুলি পুনরায় চালু করার চেষ্টা চলছে।

**[1.30 – 1.40 p.m.]**

**শ্রী লক্ষ্মন চন্দ্র শেঠ ঃ** নির্বাচনের পর কেন্দ্রীয় কংগ্রেস সদস্যরা বলেছিলেন যে তাঁদের হাতে চাবি আছে কারখানা খুলে দেবার, মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কলকারখানা খোলার জন্য তাঁরা কোন উদ্যোগ নিয়েছেন কিনা?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** সেটা ওদের জিজ্ঞাসা করলে ভাল হয়।

*** 33 (held over)**

**রামপুরহাট মহকুমা হাসপাতাল**

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) রামপুহাট মহকুমা হাসপাতালে অন্তর্বিভাগে দৈনিক কতজন রোগী থাকেন;

(খ) ঐ হাসপাতালে মঞ্জুরীকৃত শয্যা সংখ্যা কত ;

(গ) শয্যা সংখ্যা বৃদ্ধি করার কোন পরিকলপনা আছে কি ; এবং

(ঘ) হাসপাতালটি সম্প্রসারণ করার কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :**

(ক) প্রতিদিন গড়ে ২৫০ থেকে ২৭০ জন রোগী থাকেন।

(খ) ১৩১ টি শয্যা।

(গ) এবং (ঘ) - প্রস্তাব সরকারের বিবেচনাধীন।

**শ্রী দেবরঞ্জন সেন :** লোকসংখ্যার হার এবং আশে পাশে এলাকার রোগীদের যেভাবে আগমণ হয় হাসপাতালে তাতে সেই দিকটা বিবেচনা করে মাননীয় মন্ত্রী মহাশয় কি বিবেচনা করবেন ?

**শ্রী রাম নারায়ন গোস্বামী :** এটা যদিও কোয়েশ্চেনের আকারে নেই, তবে রামপুরহাট মহকুমা হাসপাতালের ক্ষেত্রে এবং প্রত্যেকটা মহকুমা হাসপাতালের ক্ষেত্রে আমাদের সরকার সিদ্ধান্ত নিয়েছেন ২০০ থেকে ২৫০ বেডে উন্নীত করার। সেই মর্মে ৭/১১/৮৪ তারিখে পূর্ত বিভাগকে প্ল্যান এবং এসটিমেট পাঠাবার জন্য বলেছি।

**শ্রী অনিল মুখার্জ্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় সাব-ডিভিসন্যাল হাসপাতাল সম্বন্ধে বললেন ২০০ থেকে ২৫০ বেডে উন্নীত করার কথা, প্রাইমারী হেল্‌থ সেন্টার সম্পর্কে এই রকম কিছু ভাবছেন কি ?

**শ্রী রাম নারায়ন গোস্বামী :** আপনারা জানেন যে গোটা স্বাস্থ্য ব্যবস্থা কনকারেন্ট লিস্‌টে আছে। কেন্দ্রীয় সরকারের কতকগুলি নিয়ম-নীতির ভিত্তিতে আমাদের চলতে হয়। কেন্দ্রীয় সরকার আমাদের একটা নতুন নর্মস দিয়েছেন, তাতে বলেছেন সহায়ক স্বাস্থ্যকেন্দ্র বলে কোন স্বাস্থ্যকেন্দ্র আর থাকবে না, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে কোন বেড থাকবে না, শুধু কমিউনিটি হেলথ সেন্টারে যেটাকে আমরা বলি রুরাল হাসপাতাল সেখানে বেড থাকবে। সেজন্য আমরা কেন্দ্রের কাছে আবার পাঠিয়েছি বিবেচনা করার জন্য যে আমাদের হেলথ সেন্টারে যে বেডগুলি আছে সেগুলি আমরা ছাডতে পারব না। সেই মর্মে ক্যাবিনেটে আমরা একটা রেজলিউসান পাশ করিয়ে নিয়েছি। প্রাইমারী হেলথ সেন্টারে বেড বাড়াবার কোন প্রস্তাব নেই।

**নর্থব্রুক চটকল খোলার ব্যবস্থা**

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৭) **শ্রী শৈলেন চ্যাটার্জ্জী :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) নর্থব্রুক চটকল কতদিন যাবৎ বন্ধ আছে ; এবং

(খ) কারখানাটি খোলার ও অধিগ্রহণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :**

(ক) ২৬.১.৮২ থেকে।

(খ) না।

**শ্রী শৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই কারখানার জন্য জয়পুর-বিকানীর ব্যাংক থেকে যে লোন নেওয়া হয়েছিল সেই টাকা পাওয়ার জন্য তার রিসিভার হাইকোর্টে কেস দায়ের করে। রিসিভার এবং পুলিশ হাইকোর্টের রায় অনুযায়ী ২৭শে ফেব্রুয়ারী এবং ১০ই মার্চ ঐ কারখানায় যে সওয়া কোটি টাকার মাল আছে সেটা বের করিয়েছে। এই ব্যাপারে শ্রমিকদের যে কোটি কোটি টাকার প্রভিডেন্ট ফান্ড, গ্রাচুইটি বাবদ পাওনা আছে সে সম্বন্ধে সরকারের পক্ষ থেকে কোন সুরাহার ব্যবস্থা করা হচ্ছে কি ?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** প্রভিডেন্ট ফান্ড, গ্রাচুইটি সেগুলি আদায় করার জন্য আমাদের হাতে নতুন কি ক্ষমতা আছে? যেটুকু ক্ষমতা আছে তা আমরা প্রয়োগ করেছি। তারা হাইকোর্টের অর্ডার নিয়েছে এই সমস্ত জিনিষপত্র বের করার জন্য।

**শ্রী শৈলেন্দ্র নাথ চট্টোপাধ্যায় :** এই কারখানায় রিসিভারের পক্ষ থেকে যে ৭২ জন দারোয়ানকে রাখা হয়েছিল মালগুলি পাহারা দেবার জন্য তারা জানুয়ারী মাস থেকে পেমেন্ট পাচ্ছে না। এই কারখানার বোর্ড অফ ডাইরেক্টর্স, ডাইরেক্টরস্ বোর্ড সকলেই পদত্যাগ করেছেন। এই দারোয়ানরা মাইনে যাতে পায় সেই ব্যবস্থা না করলে কারখানার ভেতর যে মেশিন, জিনিষপত্র আছে সেগুলি চুরি হয়ে যাবে। সেজন্য দারোয়ানরা যাতে টাকা পায় সেই ব্যপারে চিন্তা করেছেন কি ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** আপনারা যদি আমার কাছে লেখেন বা সংশ্লিষ্ট কর্মচারী যারা রয়েছে তারা যদি লেখেন তাহলে রিসিভারের সঙ্গে যোগাযোগ করে বা অন্য যারা রয়েছে তাদের সঙ্গে কথা বলে মাইনে দেওয়াবার ব্যবস্থা করতে পারি। ইলেকট্রিসিটি যাতে চালু থাকে এবং মাল চুরি না হয় তারজন্য ইতিপূর্বে আমাদের দৃষ্টি দিতে হয়েছে। কাজেই লিখলে মাইনের ব্যপারটাও আমরা দেখব।

**শ্রী অম্বিকা ব্যানার্জ্জী :** এই কোম্পানী যে প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেয়নি তাতে সরকারের কি কিছু করণীয় নেই? আমরা তো জানি প্রভিডেন্ট ফানডের টাকা জমা না দেওয়া একটা ক্রিমিন্যাল অফেন্স। আমি জানতে চাই সরকার এই ব্যপারে কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** শুধু তাঁরাই নন, চটকলের মালিক যারা প্রভিডেন্ট ফান্ডের টাকা জমা দেয়নি সেগুলি আমরা আইন মাফিক দেখছি।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই কারখানাটি কেন বন্ধ রয়েছে এবং এখানে শ্রমিকের সংখ্যা কত ?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক :** এই কারখানা কয়েকবারই বন্ধ হয়েছে এবং চালু করার চেষ্টাও হয়েছে। ব্যাংকের সংগে যোগাযোগ করে, টাকা পয়সার আশ্বাস দিয়ে আমরা কারখানাটি চালু করবার চেষ্টা করেছি। পরবর্ত্তীকালে যে ঘটনাটি ঘটেছে সেটা মালিকদের জন্য নয়। ব্যাংক বলছিল তারা টাকা দেবেন, ব্যাংক অফ বরোদার হেড কোয়ার্টার জয়পুরে আমি তাদের সঙ্গে যোগাযোগ করেছিলাম, কিন্তু কোন ফল হয়নি। সাড়ে চারহাজার থেকে পাঁচহাজার লোক সেখানে কাজ করে। তারা এটা বিক্রি করবার চেষ্টা করেছিল, আমরা চেষ্টা করেছি যাতে এটা বেহাত না হয়।

**শ্রী অরুন কুমার গোস্বামী ঃ** আমরা শুনেছি এই বন্ধ কারখানা থেকে র্ মেটেরিয়ালস্ বার করে নেবার জন্য কিছু কিছু লোক যাচ্ছে এবং তাদের সংগে পুলিশ কর্মচারীরাও যাচ্ছে মাল বার করার জন্য। আমি জানতে চাই, আপনি কি পুলিশ কর্মচারীদের বলে দেবেন যারা মাল কিনতে যাচ্ছে তাদের সংগে তাঁরা যেন না যান।

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** হাইকোর্ট থেকে রিসিভার অ্যাপয়েন্টেড হয়েছে এবং হাইকোর্ট থেকেই অর্ডার দিয়েছে এই সমস্ত মাল বার করতে হবে। পুলিশ সেই জন্য গেছে।

**শ্রী অনিল মুখার্জী ঃ** শোনা যায় প্রভিডেন্ট ফাণ্ডের টাকা যারা জমা দেয় নি তারা কমিশনারের তরফ থেকে যে সমস্ত ইন্সপেক্টররা যায় তাদের ঘুষ দেয় এবং তার ফলে এগুলো চাপা পড়ে যায়। আমি জানতে চাই এই ব্যাপারে রাজ্য সরকারের কি করণীয় আছে?

**শ্রী শান্তি রঞ্জন ঘটক ঃ** আমার এ সব জিনিষ জানা নেই।

**পশ্চিমবঙ্গে প্রয়োজনীয় কয়লার পরিমাণ এবং কেন্দ্রীয় সরবরাহের পরিমাণ**

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭০) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) পশ্চিমবঙ্গে প্রতি মাসে কত টন কয়লার প্রয়োজন; এবং

(খ) গত ১৯৮০ সাল থেকে ১৯৮৫ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত কোন্ বছরে কত টন কয়লা কেন্দ্রীয় সরকার সরবরাহ করেছেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জ্জী ঃ**

(ক) পশ্চিমবঙ্গে প্রতিমাসে কয়লার প্রয়োজন একলক্ষ মেট্রিক টন। অর্থাৎ বাৎসরিক বার লক্ষ মেট্রিক টন।

(খ) ১৯৮০ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত কেন্দ্রীয় সরকার কর্ত্তৃক পশ্চিমবঙ্গে কয়লা সরবরাহের পরিমাণ নিম্নরূপ।

১৯৮০ সাল ১০,৩১,১৭৩ মেট্রিক টন।

১৯৮১ * ৯,৭৫,৫১৩ * *

১৯৮২ * ৭,৬৪,৪৩৮ * *

১৯৮৩ * ৪,৬৪,৪৯২ * *

১৯৮৪ * ৬,১২,৬৩১ * *

১৯৮৫ * ৬৮,২২৫ * *

(জানুয়ারী মাস পর্যন্ত)

**[1.40 – 1.50 p.m.]**

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মন্ত্রী মহাশয় এই যে হিসাব দেখালেন তাতে দেখা যাচ্ছে সরবরাহ দিনের পর দিন কমে যাচ্ছে এবং তা কমবার জন্য পশ্চিমবঙ্গের সর্বত্র সাধারণ মানুষের দারুন অসুবিধার সৃষ্টি হচ্ছে। এবং কোল ইন্ডিয়া যে ডামপিং সেন্টার করেছে, সেখান থেকে ঠিকমত সরবরাহ হচ্ছে না এবং এতে যে মানুষের অসুবিধার সৃষ্টি তার জন্য আপনি কি করেছেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জ্জী ঃ** কেন্দ্রীয় সরকারর হাতে সমস্ত কয়লা এবং আমাদের তাদের উপর নির্ভর করতে হয়। পশ্চিমবাংলার যা পাওয়া উচিত তা যদি পাওয়া না যায়, তাহলেও আমরা বাইরে থেকে জোগাড় করতে পারিনা। সেই কারণে বিতরণের ক্ষেত্রে মানুষের যা প্রয়োজন কয়লা তা যদি কম হয় তাহলে আমরা অন্যান্য ব্যবস্থা করে থাকি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে গত ৫ বছরে কেন্দ্রীয় সরকার কতবার কয়লার দাম বাড়িয়েছেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জ্জী ঃ** অনেকবার বাড়িয়েছেন, কবে কবে বাড়িয়েছেন তা যদি সঠিকভাবে জানতে চান তাহলে আমাকে নোটিস দেবেন- আমি জানিয়ে দেব।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** কেন্দ্রীয় সরকার থেকে যে কয়লা দেওয়া হয় সেই কয়লা যে সমস্ত মাধ্যম দিয়ে জনসাধারণের কাছে সরবরাহ করা হয় তাদের দুষ্কর্মের ফলে কেন্দ্রীয় সরকারের নির্ধারিত দামে জনসাধারণ কয়লা পায় না। যেখানে ক্যারিং কস্ট সমেত ১৫টাকা হওয়া উচিত সেখানে ৯৫ টাকা আবার অনেক জায়গায় ১০০ টাকা দামে কয়লা বিক্রি হচ্ছে। এটা কি মন্ত্রীমহাশয় জানেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জ্জী ঃ** মাননীয় সদস্যের আওতাভুক্ত সর্বত্র এই ঘটনা ঘটে নি। তবে দু একজায়গায় এই রকম ধরণের ঘটনা ঘটলে আমরা তার ব্যবস্থা গ্রহণ করে থাকি।

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় ঃ** মন্ত্রী মহাশয় বললেন সরবরাহ কম হওয়ার জন্য অসুবিধা হচ্ছে। কিন্তু বিভিন্ন যে ডাম্প আছে এবং সেই সব ডাম্পের মালিকদের শতকরা ৯৫ ভাগ দুর্নীতিগ্রস্ত এবং এদেরই সেন্ট্রাল গভর্ণমেন্ট দিয়েছেন। তারা যে কয়লার চোরাই চালান করছে এ সম্বন্ধে কিছু করতে পারেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জ্জী ঃ** নিশ্চয় কেন্দ্রীয় সরকারকে জানানো হয়েছে যাতে এই ধরণের ঘটনা ঘটতে না পারে এবং খুব শীঘ্রই একটা প্রতিবাদ পত্র দেওয়া হচ্ছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মন্ত্রী মহাশয় বলেছেন যে প্রত্যেক মাসে ১লক্ষ মেট্রিক টন কয়লার প্রয়োজন হয় এবং সেই অনুপাতে বাৎসরিক প্রয়োজন ১২ মেট্রিক টন। কিন্তু যে হারে সরবরাহ হচ্ছে সেই অনুপাতে ঘাটতি থেকে যাচ্ছে। এই ঘাটতি পূরণের জন্য তিনি যে যে বছরগুলির কথা উল্লেখ করেছেন সেই সেই বছরের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জ্জী ঃ** নোটিশ দেবেন, জানিয়ে দেব।

**শ্রী সুভাষ বোস ঃ** বর্ত্তমানে পশ্চিমবাংলায় যে কয়লা সরবরাহ করা হচ্ছে, তা অত্যন্ত নিম্ন মানের, উচ্চ মানের কয়লা পাওয়ার কোন সম্ভাবনা বর্ত্তমানে আছে কি ?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জ্জী ঃ** নিম্ন মানের কয়লা যদি সরবরাহ করা হয়, তাহলে সেই নিম্ন মানের কয়লাকে উচ্চ মানের কয়লায় রুপান্তরিত করার কোন ব্যবস্থা পশ্চিমবঙ্গ সরকারের হাতে নেই।

**শ্রী সৈয়দ মোয়াজ্জেম হোসেন ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, কয়লা বাবদ কেন্দ্রীয় সরকারের কাছে থেকে পশ্চিমবঙ্গ সরকার যে রয়্যালটি পেয়ে থাকে, তা কি পাওয়া যায়, না, এখানেও বঞ্চিত করা হচ্ছে।

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জ্জী ঃ** এটা আমার বিভাগের বিষয় নয়।

**সিউড়ী সদর হাসপাতাল সম্প্রসারণ**

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২৩) **শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

বীরভূম জেলার সিউড়ী সদর হাসপাতালটিকে ত্রিতল করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রীমহাশয় দয়া করে বলবেন কি, বর্ত্তমানে সদর হাসপাতালের মেডিকেল মেল ওয়ার্ডে কটা বেড আছে এবং কটা করে পেশেন্ট এক একটা বেডে থাকে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** সুনির্দিষ্টভাবে না জানালে, কিছু বলা সম্ভব নয়।

**শ্রী সুনীতি চট্টোরাজ :** সিউড়ী সদর হাসপাতালে বর্ত্তমানে একটা বেডে তিনটি করে রোগী এবং একটি করে কুকুর গড়ে থাকার জন্য হাসপাতাল প্রশাসনের কোন অসুবিধা হচ্ছে কি না?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** আমার কাছে এইরকম কোন খবর নেই। হাসপাতাল কর্তৃপক্ষ তাদের এইসব অসুবিধার কিছু জানাননি। ওখানকার স্থানীয় বিধায়ক হিসাবে আপনি যদি নির্দিষ্টভাবে জানান তাহলে নিশ্চয়ই ব্যবস্থা নেওয়া হবে।

**ডব্লু বি, টি, ডি সি, সি, কর্তৃক অত্যাবশ্যক পণ্য**
**সরবরাহের জন্য অর্থ বিনিয়োগ**

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫৮) **শ্রী উপেন্দ্র কিস্কু :** তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) ১৯৮০-৮১, ১৯৮১-৮২ এবং ১৯৮২-৮৩ আর্থিক বৎসরে ওয়েস্ট বেঙ্গল ট্রাইবাল ডেভলপমেন্ট কো-অপারেটিভ কর্পোরেশন অত্যাবশ্যক পণ্য সরবরাহের জন্য কত টাকা বিনিয়োগ করেছিলেন;

(খ) (১) কতগুলি ল্যাম্পস্-এ উক্ত দ্রব্য সরবরাহ করা হয়েছে; এবং

(২) কত টাকা লাভ হয়েছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :**

(ক) এই কর্পোরেশন কখনও অত্যাবশ্যক পণ্য সরবরাহে অর্থ বিনিয়োগ করে নাই। তবে অত্যাবশ্যক পণ্য সরবরাহের জন্য অর্থ বিনিয়োগ করা হয়।

বিনিয়োগ পরিমাণ

১৯৮০-৮১ - কিছু না,

১৯৮১-৮২ - ৮,৫৬,৬৬০ টাকা

১৯৮২-৮৩ - ২০,৩৮,০৮৪টাকা

(খ) (১) ১৯৮১-৮২ সালে ৩১টি ও ১৯৮২-৮৩ সালে ৪৭টি ল্যাম্পস্কে।

(২) ১৯৮১-৮২ সালে ১১,৫১৩ টাকা ও ১৯৮২-৮৩ সালে ১,২১,৮৮২ টাকা।

**শ্রী শুখেন্দু খান :** এই ল্যাম্প হওয়ার ফলে সাধারণ মানুষ এবং আদিবাসীদের কি উপকার হয়েছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডিঃ** মাননীয় সদস্য জানেন এবং আমরাও জানি, যে বামফ্রন্ট সরকার আসার আগে বনজ সম্পদ নিয়ে সাধারণতঃ ঠিকাদার, কন্ট্রাক্টর, এবং মহাজন, এরাই ব্যবসা করতো এবং অসহ্য শোষন

চালাতো আদিবাসীদের উপর। এখন এই ব্যাবসা ল্যাম্পের আওতায় আসার জন্য অন্ততঃ সেই মহাজনের শোষণটা রদ করা গেছে। এই উপকার হয়েছে।

**শ্রী শুখেন্দু খান ঃ** এই ল্যাম্পের মাধ্যমে কত শ্রম দিবস সৃষ্টি হয়েছে এবং কতজন আদিবাসী ছেলের কর্ম সংস্থান হয়েছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** বেকার যুবকদের কর্ম সংস্থানের হিসাব নোটিশ দিলে দিতে পারি। তবে এইটুকু বলতে পারি যে ১২লক্ষ শ্রম দিবস এই ল্যাম্পের সাহায্যে সৃষ্টি হয়েছে।

**কমিউনিটি হেলথ্ গাইডদের ভাতা**

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৩০১) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে কমিউনিটি হেলথ গাইডদের অনিয়মিত ও নগণ্য পরিমাণে ভাতা দেওয়া হয়; এবং

(খ) সত্য হইলে সরকার এ অভিযোগ দূরীকরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) হেলথ গাইডদের মাসিক ভাতার পরিমান বৃদ্ধির জন্য রাজ্যের ভারপ্রাপ্ত স্বাস্থ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্য মন্ত্রীমহাশয়কে সুপারিশাকারে পত্রের মাধ্যমে অনুরোধ রেখেছিলেন। কিন্তু কেন্দ্রীয় সরকার এবং কেন্দ্রীয় স্বাস্থ্য ও পরিবার কল্যানের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় পত্রের মারফতেই এই ভাতা বৃদ্ধির ব্যাপারে তাদের অক্ষমতা রাজ্য সরকারকে জানিয়ে দিয়েছেন। নিয়মিত গ্রান্টের জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে দফায় দফায় যোগাযোগ করা হয়।

**[1.50 – 2.00 p.m.]**

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, কেন্দ্রীয় সরকার অক্ষমতা জ্ঞাপন করলেও, রাজ্য সরকারের তরফ থেকে তাদের ভাতা বৃদ্ধি করা সম্ভব হবে কিনা?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** গোটা স্কীমটা কেন্দ্রীয় সরকারের। এই ব্যাপারে আমাদের কোন অধিকার নেই। এটা সব রাজ্যেরই ব্যাপার - এ্যালাইয়েন্স কমান বা বাড়ানো - এই ব্যাপারে আমাদের কোন অধিকার নেই।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন যে কমিউনিটি হেল্থ গাইডদের যে ওষুধপত্র সরবরাহ করা হয়, সেটা কারা করেন?

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** এই স্কীমটা কেন্দ্রীয় সরকারের। এই কমিউনিটি হেল্থ গাইডদের দায়িত্বও কেন্দ্রীয় সরকারের। এদের এ্যালাইয়েন্সও তারা দিচ্ছেন এবং ওষুধও তারা দিচ্ছেন। আমরা বাজেটে পাঠিয়েছিলাম ৬ কোটি ৫ লক্ষ টাকা। কেন্দ্রীয় সরকার প্রথম দফায় ২ কোটি ১৮ লক্ষ টাকা এবং দ্বিতীয় দফায় মার্চে ১ কোটি ৫০ লক্ষ টাকা দিয়েছেন। বাকীটা আমাদের কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নিতে হবে। এখনও পর্যন্ত কেন্দ্রীয় সরকার টাকা দিচ্ছেন না। সে কারণে এই অসহনীয় অবস্থার মধ্যে পড়তে হচ্ছে। এর জন্য আমাদের কিছু করার নেই। আমরা কেন্দ্রীয় সরকারকে চিঠি পাঠিয়েছি, অফিসার পাঠিয়ে জানিয়েছি।

**শ্রী রাইচরণ মাঝিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই হেল্‌থ গাইডদের যে ভাতা দেওয়া হয়, সেটা তারা নিয়মিত পায় না। এটা শীঘ্র দেওয়া সম্ভব কিনা?

**শ্রী রামনারায়ণ গোস্বামীঃ** আমি আগেই বলেছি যে আমরা দুটো দফায় মাত্র ৩ কোটি ৬৮ লক্ষ টাকা পেয়েছি। আমাদের প্রয়োজন ৬কোটি ৫লক্ষ। আমরা কেন্দ্রীয় সরকারকে বারে বারে চিঠি দিয়েছি, অফিসার পাঠাচ্ছি কিন্তু টাকা না দিলে আমরা কি করবো।

**শ্রী কৃপাসিন্ধু সাহাঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এদের যে সমস্ত ওষুধ দেওয়া হয়, আমরা লক্ষ করেছি যে এই ঔষধগুলি সব সময় প্রয়োজন হয়না। পশ্চিমবঙ্গে সাধারণত যে সমস্ত ঔষধ প্রয়োজন হয় সেই জাতীয় ঔষধ দেবার কোন নির্দেশ দেবেন কিনা?

**শ্রী রামনারায়ণ গোস্বামীঃ** রাজ্য সরকারের কোন অধিকার নেই কোন বাড়তি ও'ষুধ ঢোকান। তবে বিধায়কেরা যদি সেই রকম প্রস্তাব দেন তাহলে আমি সেটা কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে পাঠিয়ে দিতে পারি।

**শ্রী দেবরঞ্জন সেনঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কমিউনিটি হেল্‌থ গাইডদের যখন আপনারা নিয়োগ করেন তখন তো জনসংখ্যার ভিত্তিতে করেন। এখন দেখা যাচ্ছে জনসংখ্যা অনেক বেড়ে গেছে। কাজেই এই হেল্‌থ গাইডদের সংখ্যা বাড়াবার কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রী রামনারায়ণ গোস্বামীঃ** আমাদের পশ্চিমবাংলায় মোটামুটি রাউন্ড ফিগারে ৪১ হাজার কমিউনিটি গাইড আছে। প্রথমে এক হাজারের জনসংখ্যায় একজন করে নেওয়া হয়। যদি কেন্দ্রীয় সরকার স্কীম বন্ধ করে না দেয় তাহলে এটা কনটিনিউ করবো যেভাবে করা হচ্ছে।

**ডাঃ সুশোভন ব্যানার্জ্জীঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি দয়া করে জানাবেন কি এই যে কমিউনিটি হেলথ গাইডরা আছেন, এদের কাজ কোন দপ্তর দেখাশুনা করেন, এরা এ্যাট অল পশ্চিমবাংলার গাঁয়ে গঞ্জে যায় কিনা সে বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে।

**শ্রী রামনারায়ণ গোস্বামীঃ** মাননীয় সদস্যকে আমি জানাচ্ছি যে এদের দেখার দায়িত্ব স্বাস্থ্য দপ্তরের। তবে আপনি যদি সুনির্দিষ্টভাবে বলতে পারেন যে কমিউনিটি হেল্‌থ গাইড কোন গ্রামে যাচ্ছে না তাহলে ইনকোয়ারী করে ব্যবস্থা নেওয়া যেতে পারে।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ—** এই কমিউনিটি হেলথ গাইডদের স্থায়ী করার ব্যাপারে আপনি কি কিছু ভাবছেন?

**শ্রী রামনারায়ণ গোস্বামীঃ—** এই প্রশ্ন ওঠে না পশ্চিমবাংলার মানুষ চান এই কমিউনিটি হেলথ গাইডরা স্থায়ী হোন। কেন্দ্রীয় পরিকল্পনার ঠেলায় পশ্চিমবাংলার বেকার সমস্যা যে অবস্থায় এসে দাঁড়িয়েছে তাতে আমরা সবাই চাই যে ওরা স্থায়ী ভাবে থাকুক, কিন্তু এটা আমাদের হাতের বাইরে। আগে শঙ্করানন্দ যখন মন্ত্রী ছিলেন তখন বারে বারে এদের স্থায়ী করার জন্য বলেছি, আমার নিজের কোন উপায় নেই। তবে আপনি সুনির্দিষ্ট প্রস্তাব দিলে সেটা পাঠিয়ে দেব।

## Profit of W.B.E.C.S.C. Ltd.

*42. (Admitted question No. *787) **Shri Somendra Nath Mitra :** (Will the Minister-in-Charge of the Food & Supplies Department be pleased to state that :–

(a) What was the profit earned by the West Bengal Essential

Commodities Supply Corporation Ltd. during the period between 1981-82 to 1983- 84 as percentage to the paid up capital of the Corporation;

(b) What is the main source of profit earnings of the Corporation?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** (a) Profits earned by the West Bengal Essential Commodities supply Corporation as percentage to the paid up capitaal during the said period are as follow :--

| | | |
|---|---|---|
| 1981-82 | --- | 326.93% |
| 1982-83 | --- | 317.00% |
| 1983-84 | --- | 259.43% |

(b) Profits have been earned by the Corporation from its total business activties.

**শ্রী সোমেন্দ্র নাথ মিত্র :** Sir, what were the causes behind the variation of percentage?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** ১৯৮১-৮২ সালে পেড আপ ক্যাপিটাল ছিল ৭৯ লক্ষ টাকা, ১৯৮২-৮৩ সালে পেড আপ ক্যাপিটাল ছিল ৮৯লক্ষ টাকা এবং ১৯৮৩-৮৪ সালে সেটা ১ কোটি ৩ লক্ষ টাকা হয়েছে। এরই উপর পারসেন্টেজ কষলে এই হিসাব দাঁড়ায়।

**শ্রী আবদুল মান্নান :** আপনি যে উত্তর দিলেন তাতে দেখা যাচ্ছে ক্যাপিটাল আর্নিং বেড়েই যাচ্ছে। ১৯৮২-৮৩ সালের চেয়ে ১৯৮৩-৮৪ সালের পারসেনটেজ অনেক বেড়ে গেছে এবং এই হিসাবে দেখা যাচ্ছে ১০১ পারসেন্টেজ হচ্ছে - এর কারণ কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জি :** ১৯৮৩-৮৪ সালে ১ কোটি ৩লক্ষ টাকা পেড আপ ক্যাপিটাল হওয়ায় ২৫৯.৪৩ পারসেন্ট প্রফিট হয়েছে। আমাদের এই যে প্রফিট হয়েছে এর থেকে ১ কোটি ২৭ লক্ষ ৬২ হাজার ৭০১.৪৭ পয়সা এ্যাডমিনিস্ট্রেটিভ চার্জ গভর্নমেন্টকে দেওয়া হয়েছে। তার ফলে আমাদের পেড আপ ক্যাপিটাল ৭৩ লক্ষ ১৬ হাজার ৫২২.৯৮ পয়সার পানসেন্টেজ দাঁড়িয়েছে ২৫৯.৪৩ পারসেন্ট।

**ডাঃ জয়নাল আবেদিন :** Will the Honourable Minister be pleased to answer what were the principal aims and objects of setting up of this Corporation? Was it a profit earning concern or was it expected to play a major role in the public distribution system?

**[2.00 – 2.10 p.m.]**

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** এটা প্রফিট আর্নিং কনসার্ন নয়, এর মাধ্যমে পাবলিক ডিসট্রিবিউসান সিস্টেমকে আমরা সাহায্য করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, এটা প্রফিট আর্নিং কনসার্ন নয় অথচ আমরা দেখছি ২০০ থেকে ৩০০ পারসেন্ট তারা প্রফিট করছেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি বলতে পারবেন, ভারতবর্ষের আর কোন ট্রেড বা ইনডাষ্ট্রিজ এটা করে? মাননীয় মন্ত্রী মহাশয় যদি ভালো ভাবে এটা খতিয়ে দেখেন তাহলে দেখবেন, বেসিক্যালি এটা প্রফিট আর্নিং বিজনেস, যেটা ডাঃ আবেদিন বলেছেন , এটা

পাবলিক ডিস্ট্রিবিউসান সিস্টেমকে হেল্প করার জন্য নয়। মাননীয় মন্ত্রীমহাশয় এটা ভালোভাবে খতিয়ে দেখবেন কি ?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** আপনি এক রকম মনে করছেন, আমি অন্য রকম মনে করছি কাজেই আপনার সঙ্গে আমার মতের মিল হচ্ছে না।

**শ্রী প্রফুল্ল কান্তি ঘোষ :** ১৯৭৩ সালে এসেনসিয়াল কমডিটিস কর্পোরেশন করা হয় একটি মাত্র উদ্দেশ্য নিয়ে যে বাজার দর তুলতে দেব না। মাননীয় মন্ত্রীমহাশয় বললেন, এরা ২০০ থেকে ৩০০ পারসেন্ট প্রফিট করছেন। আমার মনে হয় মাননীয় মন্ত্রীমহাশয় এসেনসিয়াল কমোডিটিস কর্পোরেশনের উদ্দেশ্যটা ভালোভাবে বিচার করে দেখেন নি। আপনার কাছে আমার বিনীত নিবেদন,

**মিঃ স্পীকার :** মিঃ ঘোষ, প্লীজ পুট ইয়োর সাপলিমেন্টারী।

**শ্রী প্রফুল্ল কান্তি ঘোষ :** স্যার, আমার বিনত নিবেদন হচ্ছে, এই এসেনসিয়াল কমোডিটিস কর্পোরেশনের উদ্দেশ্য হচ্ছে, চোরাকারবারীরা যখন জিনিসপত্রের দাম বাড়াবার চেষ্টা করে তখন সরকার মাল বাজারে ছেড়ে দিয়ে প্রমান করবে যে দাম এত বেশী হবে না।

**মিঃ স্পীকার :** মিঃ ঘোষ, প্লীজ টেক ইয়োর সিট। ইট উইল নট বি রেকডেড।

* ৪৩ (হেল্ডওভার।)

**বাগদা গ্রামীণ হাসপাতাল উদ্বোধন**

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫২) **শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস :** স্বাস্থ ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) ইহা কি সত্য যে ২৪ পরগণা জেলার বাগদা গ্রামীণ হাসপাতাল শীঘ্রই উদ্বোধন করা হইবে; এবং

(খ) সত্য হইলে কতদিনের মধ্যে উদ্বোধন করা হইবে এবং ঐ সম্পর্কে কোন নির্দিষ্ট তারিখ স্থির হইয়াছে কি ?

**শ্রী রামনারায়ন গোস্বামী :** (ক) বাগদা গ্রামীন হাসপাতাল উদ্বোধনের জন্য প্রয়োজনীয় সরকারী আদেশ বাহির করার উপযুক্ত ব্যবস্থা অবলম্বিত হচ্ছে।

(খ) সঠিক বলা সম্ভব নয়।

**শ্রী সরল দেব :** এই হাসপাতালটি উদ্বোধনের দিনটি ঘোষনা করার ক্ষেত্রে বাধা কোথায় মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** বিল্ডিং কম্পিলিট হয়ে গিয়েছে, ওপিনিং অর্ডার ইস্যু হয়ে গিয়েছে, এখন একটা ডেট ঠিক করে স্থানীয় এম. এল. একে প্রধান অতিথি করে উদ্বোধন করা হবে। কমলাক্ষীবাবু থাকবেন।

**মিঃ স্পীকার :** Question hour is over.

## Starred Questions

## (to which oral answers were laid on the Table)

**ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়ার মজুত গমের পরিমান**

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৫) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত

**মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—**

**(ক) জানুয়ারী '৮৪ ও জানুয়ারী '৮৫তে পঃ বঙ্গে ফুড কর্পোরেশন অব ইন্ডিয়ার মজুত গমের পরিমাণ কত ছিল এবং**

**(খ) সম্প্রতি উক্ত মজুত গমের পরিমাণ হ্রাস পাইয়াছে কি ; এবং**

**(গ) 'খ' প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে ইহার কারণ কি?**

Minister -in-charge of Food and Supplies Department.

(ক)জানুয়ারী '৮৪ ও জানুয়ারী '৮৫ তে ফুড কর্পোরেশন অব ইন্ডিয়ার মজুত গমের পরিমান ছিল যথাক্রমে চার লক্ষ সাতচল্লিশ হাজার আটান্ন মেট্রিক টন এবং এক লক্ষ ছেষট্টি হাজার পঁয়ত্রিশ মেট্রিক টন।

(খ) না, সম্প্রতি মজুত গমের পরিমান সামান্য কিছু বাড়িয়াছে। ২২-২-৮৫ তারিখের হিসাব অনুযায়ী এফ. সি. আই এর গুদামে মজুত গমের পরিমান হইল এক লক্ষ আশি হাজার নয়শত ছেষট্টি মেট্রিক টন।

(গ) প্রশ্ন উঠে না।

**মেডিকেল কলেজ হাসপাতালে জন্ম নিয়ন্ত্রণ খাতে ব্যয়**

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৩) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে (১) ১৯৮০-৮১ ও ১৯৮১-৮২ তে কলিকাতা মেডিক্যাল কলেজ হাসপাতালে জন্ম নিয়ন্ত্রণ খাতে কেন্দ্রীয় সরকার প্রদত্ত সাড়ে সাত লক্ষ টাকা খরচ করা হইয়াছে, এবং

(২) উক্ত সময়ে পশ্চিমবঙ্গ সরকারের প্রদেয় ২.৫০ লক্ষ টাকা অদ্যাবধি দেওয়া হয় নি; এবং

(খ) সত্য হইলে তাহার কারণ কি?

Ministeer in charge of the Health and Family Welfare Department.

(ক) (১) ও (২) ইহা সত্য নহে।

(খ) প্রশ্ন উঠে না।

**বগুলা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ হাসপাতালে রূপান্তকরণ**

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৮) **শ্রী সতীশচন্দ্র বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) নদীয়ার বগুলা প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রানীণ হাসপাতালে রূপান্তরের কোন পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে, কতদিনে উক্ত কাজ শুরু হবে বলে আশা করা যায়?

Minister - in charge of the Health and Family Welfare Department.

(ক) আছে।

(খ) সঠিক বলা সম্ভব নয়।

### মধ্যমগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তকরণ

*৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৪।) **শ্রী সরল দেব:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) মধ্যমগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে রূপান্তর করা হয়েছে কি ; এবং

(খ) না হয়ে থাকলে তাহার কারণ কি ?

Minister-in-charge of the Health and Family Welfare Department.

*(ক) মধ্যমগ্রাম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে ৩০ শয্যাবিশিষ্ট গ্রামীন হাসপাতালে রূপান্তরের জন্য প্রয়োজনীয় নির্মান কার্য্যের প্রশাসনিক অনুমোদন দেওয়া হয়েছে।*

*(খ) প্রশ্ন ওঠে না।*

### কলিকাতা স্বাস্থ্যমেলা অনুষ্ঠান

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৫) **শ্রী নীরোদ রায়চৌধুরী:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) ১৯৮৫ সালে কলিকাতায় স্বাস্থ্যমেলা অনুষ্ঠিত হচ্ছে কি এবং হলে তার উদ্দেশ্য কি ;

(খ) বহিরাগত কোন দেশ এতে যোগদান করছে কি না ; এবং

(গ) কত দিন ধরে এই মেলা চলবে ?

Minister-in-charge of the Health and Family Welfare Department.

(ক ) না।

(খ ) প্রশ্ন উঠে না।

(গ ) প্রশ্ন উঠে না।

### উলুবেড়িয়া মহকুমা হাসপাতালের শয্যা সংখ্যা

*৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৯) **শ্রী রবীন্দ্র ঘোষ:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) উলুবেড়িয়া মহকুমা হাসপাতালটিতে বেড বাড়াইবার কোন পরিকল্পনা আছে কি ;

(খ) থাকিলে কত দিনের মধ্যে উহা কার্যকারী হইবে ?

Minister-in-charge of the Health and Family Welfare Department.

(ক ) হ্যাঁ।

(খ ) সঠিক বলা সম্ভব নহে।

### কাঁথি হাসপাতাল উন্নয়ন

*৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭০) **শ্রী শিশির অধিকারী:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) কাঁথি হাসপাতালের শয্যা সংখ্যা কত ;

(খ) উক্ত হাসপাতালটি উন্নয়নের কোন পরিকল্পনা আছে কি না ; এবং

(গ) থাকিলে কি কি ও কবে নাগাদ ইহা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায় ?

*Minister-in-charge of the Health and Family Welfare Department.*

(ক) ১৩৫ টি।

(খ) হ্যাঁ।

(গ) ১। হাসপাতাল সম্প্রসারন।

২। শয্যাসংখ্যা বৃদ্ধি ।

৩। সরকারী কর্মচারীদের বাসস্থান ।

৪। শীততাপ নিয়ন্ত্রিত মর্গ নির্মান ।

৫। ব্লাড ব্যাংক নির্মান । এখনই সঠিক বলা সম্ভব নয় ।

**মুরারই-এ যক্ষা হাসপাতাল নির্মাণ**

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৪) **ডাঃ মোতাহার হোসেনঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) বীরভূম জেলার মুরারই-এ যক্ষা হাসপাতালটির নির্মাণকার্য আরম্ভ হয়েছে কি ;

(খ) না হয়ে থাকলে বিলম্বের কারণ কি ;

(গ) কবে নাগাদ উহার নির্মানকার্য শুরু হবে আশা করা যায় ?

Minister-in-charge of the Health and Family Welfare Department.

(ক) না।

(খ) ও (গ) -- সংশ্লিষ্ট হাসপাতাল নির্মানের জন্য ভূমি অধিগ্রহন এখনও সম্পূর্ন হয়নি। এই কাজ সম্পন্ন হলে হাসপাতাল গৃহ নির্মানের ব্যবস্থা গ্রহন করা হবে ।

## Adjournment Motion

**Mr. Speaker :** To day I have received two notices of Adjournment Motion. The first one is from Shri Kashinath Mishra on the subject of acute necessity of drinking water in West Bengal and the second one is form Shri Deba Prasad Sarkar on the subject of increase in Railway fares and freights.

With regard to first motion, the Member will get early oppertunity of raising the matter during the discussion on Governor's Address. The subject matter of the other motion is not primerily the concern of the State Government.

I, therefore, withhold my consent to both the motions.

The Members, may, however, read out the text of the motions as amended

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক কালের একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হ'ল-

পশ্চিমবঙ্গে শহর ও গ্রামাঞ্চলে ব্যাপক ভাবে জলঃ কষ্ট দেখা দিয়েছে। বাঁকুড়া, পুরুলিয়ার মত খরাপ্রবন জেলা ছাড়াও দক্ষিনবঙ্গে ব্যাপকভাবে পানীয় জলের সমস্যা দেখা দিয়েছে। বিদ্যুৎ সংকটের ফলে গভীর নলকূপগুলি অচল। অগভীর নলকূপগুলিও আজ জলস্তর স্পর্শ করতে পারছে না। কলকাতা মহানগরীতেও ব্যাপক জলাভাব দেখা দিয়েছে। নাগরিকরা জলকষ্টে জর্জরিত। বিভিন্ন রোগের প্রাদুর্ভাবও ঘটেছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়,জনসাধারণের পক্ষে গুরুত্ব পূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হ'ল --

নব নির্বাচিত কেন্দ্রীয় সরকারের প্রস্তাবিত '৮৫ -- '৮৬ সালের রেল বাজেট অনুযায়ী রেলের ভাড়া ও মাশুল বাড়িয়ে জনগনের ওপর যেভাবে বাড়তি ৪৯৫ কোটি টাকার বোঝা চাপিয়ে দেওয়া হচ্ছে তা খুবই উদ্বেগজনক। এই বাজেট প্রস্তাব অনুযায়ী যাত্রী ভাড়া ১২.৫০ শতাংশ বৃদ্ধি পাবে, মান্থলি টিকিটের দাম ৩ টাকা থেকে ১২ টাকা হারে বৃদ্ধি পাবে। চক্র রেলের ভাড়া হবে দ্বিগুণ - ৮ আনার স্থলে ১ টাকা। উল্লিখিত যাত্রী ভাড়া বৃদ্ধির ফলে যেমন জনগণের ওপর প্রত্যক্ষ আঘাত নেমে আসবে তার সাথে সাথে এই বিপুল পরিমাণ মাশুল বৃদ্ধি বা মালের ভাড়া বৃদ্ধির ফলে অবশ্যম্ভাবীভাবে জিনিসপত্রের দাম বাড়বে। মুদ্রাস্ফীতি ঘটবে এবং সামগ্রিকভাবে এই প্রস্তাবিত রেল বাজেট দেশের অর্থনীতি ও জনজীবনকে বিপর্যস্ত করে তুলবে।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 14 notices of Calling Attention, namely :--

1) Malpractice in correction of Voters' list - Shri Nirode Roy Chowdhury,

2) Acute scarcity of drinking water in Kharagpur -- Shri Gyan singh Sohanpal,

3) Boycott of pay by the Government engineers- Shri Subrata Mukhopadhyay,

4) Acute sarcity of drinking water at Bolepur and its adjoining villages - Dr Sushovan Banerjee,

5) Non-availability of Mathematics text book of class x - Shri Abdul Mannan,

6) Critical condition of a little girl in R. G. Kar Medical College and

Hospital due to transfusion of blood of odd group - Dr. Manas Bhunia.

7) Scarcity of drinking water everywhere in West Bengal - Shri Jayanta Kumar Biswas,

8) Dead lock condition in all sorts of development works inthe State - Shri Satyapada Bhattacharya,

9) Surrender of fund allotted for construction and repair of National Highway by P.W.D. - Shri Shish Mohammad,

10) Death injury and loss caused by the recent incidents at Asansol area - Shri Subhas Goswami,

11) Reported financial crisis in West Bengal- Shri Anil Mukherjee,

12) Reported incident in Ekbalpur area, Calcutta - Shri Anil Mukherjee,

13) Trace of dead body of a young lady in a Hotel near Howrah Station on 4.3.85 - Shri Asok Ghosh,

14) Deplorable condition of the workers of Bengal Paper Mill of Raniganj due to closure of the mills - Shri Kashinath Misra,

I have selected the notice of Shri Gyan Singh Sohanpal on the subject of acute scarcity of drinking water in Kharagpur. The Minister-in-charge may please make a statement to-day, if possible, or give a date.

Shri Santi Ranjan Ghatak : On the 21st.

**[2.10 – 2.20 p.m.]**

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বির্ষয়ের প্রতি এই হাউসের দৃষ্টি আর্কষন করছি।

(নয়েজ)

(সেভেরাল মেম্বারস রোস্ ইন দেয়ার সিটস্)

আমাদের বাঁকুড়া জেলায় এবং পশ্চিমবাংলায় যে সমস্ত কমিউনিটি হেলথ্ গাইড নিযুক্ত হয়েছে সেই সমস্ত কমিউনিটি হেলথ্ গাইডদের মাহিনা গত ৪।৫ মাস ধরে বাকি পড়ে আছে। কংগ্রেসীরা গ্রামে গ্রামে গিয়ে বলে বেড়াচ্ছে যে ৮ কোটি টাকা, ১০ কোটি টাকা কেন্দ্র থেকে পশ্চিমবঙ্গ সরকারকে দেওয়া হয়েছে। তা সত্বেও পশ্চিবঙ্গ সরকারের স্বাস্থ্য বিভাগ থেকে তোমাদের টাকা দেওয়া হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই কংগ্রেসিদের অপপ্রচার বন্ধ করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে এই হাউসের সামনে বিবৃতি দিতে অনুরোধ করছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, তিনি এ বিষয়ে বক্তব্য রাখলে ভাল হয়।

**মিঃ স্পীকার ঃ** এবার শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় বলবেন । কিন্তু আপনার মেনসানটা ঠিক টেকনিক্যালি মেনসান হয়নি । কারণ আপনি "আমাকে বাঁচতে দিন" বলে একটা স্লোগান উল্লেখ করেছেন, এটা টেকনিক্যালি মেনসান হয়নি, তবু ও আমি বলতে দিচ্ছি।

**শ্রী কাশী নাথ মিশ্র ঃ** স্যার, ওটা যুগান্তর পত্রিকায় লেটারস টু দি এডিটর কালামে বেরিয়েছিল, সেইজন্য উল্লেখ করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি ক্লাস নাইনের ছাত্রী-তার আজ অসহনীয় অবস্থা, সে বাঁচবার জন্য আবেদন করেছে। ছাত্রীটির নাম হচ্ছে শ্রীমতী কৃষ্ণা সিংহ । ঝাড়গ্রাম ননীবালা বালিকা বিদ্যালয়ের ক্লাস নাইনের ছাত্রী। স্যার, এই মেয়েটি ষ্টুডেন্ট হেলথ্ হোম, ঝাড়গ্রাম শাখায় চিকিৎসা করাচ্ছে। তার বুকের দুটি ভ্যাল্ব নষ্ট হয়ে গেছে । সেই ভ্যাল্বগুলি অবিলম্বে চেঞ্জ করা দরকার । মেয়েটির পিতা একজন শ্রমজীবি মানুষ । মেয়েটির চিকিৎসা জন্য পয়সা পাচ্ছে না । সেই পরিপ্রেক্ষিতে মেয়েটি বলেছে "আমাকে বাঁচতে দিন"। "আমাকে ভ্যাল্ব কেনার পয়সা দিন"। "আপনারা আমাকে সাহায্য করুন"। আমি আপনার মাধ্যমে মন্ত্রী মন্ডলী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের যে ত্রাণ দপ্তর আছে এই দপ্তর থেকে টাকা - পয়সা সাহায্য করার জন্য অনুরোধ জানাচ্ছি। এই মেয়েটিকে বাঁচাবার জন্য, দুটি ভ্যাল্ব কেনার জন্য প্রয়োজনীয় অর্থ ষ্টুডেন্ট হেলথ্ হোম, ঝাড়গ্রাম শাখার মাধ্যমে দিয়ে মেয়েটির জীবন বাঁচাবার চেষ্টা করবেন। এবং যুগান্তর পত্রিকায় লেটারস টু এডিটরে তার এই আবেদন ক্ষুদ্র হলেও তাঁরা যে এটা প্রকাশ করেছেন সেইজন্য আমি কৃতজ্ঞতা জানাচ্ছি।

**মিঃ স্পীকার ঃ** মিঃ রামনারায়ণ গোস্বামী, আপনি কি কোন ষ্টেটমেন্ট দেবেন ?

## Statement under Rule 346

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে মাননীয় সদস্য শ্রী অনিল মুখার্জী মহাশয় হেলথ্ গাইডের সর্ম্পকে কিছু কথা বলেছেন । তিনি বলেছেন যে আমাদের কংগ্রেসী বন্ধুরা প্রচার করছেন যে কেন্দ্রীয় সরকার না'কি ৮-১০ কোটি টাকা দিয়েছেন রাজ্যসরকারকে, রাজ্য-সরকার সেই টাকা খরচ করছেন না। যার জন্য হেলথ গাইডের কর্মচারীরা মাইনে পাচ্ছে না। প্রশ্নোত্তরের সময়ে এখানে এই নিয়ে অনেক আলোচনা হয়েছে। আমি আগেও বলেছি যে আমাদের মোট বাজেট প্রভিসন হচ্ছে ৬ কোটি ৫ লক্ষ টাকার, এর মধ্যে কেন্দ্রীয় সরকার আমাকে প্রথম দফায় ২ কোটি ১৮ লক্ষ টাকা দিয়েছেন এবং পরে আমি ১ কোটি ৫০ লক্ষ টাকার আর একটা চালান পেয়েছি। তাহলে আমি মোট ৩ কোটি ৬ লক্ষ টাকা পেয়েছি, অথচ আমার প্রয়োজন ৬ কোটি ৫ লক্ষ টাকার। স্বভাবতঃ এই জন্য কর্মচারীদের অনারেরিয়াম বাড়ান যাচ্ছে না । আমি এই সর্ম্পকে কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছ থেকে একটা চিঠি পেয়েছি, আপনার অনুমতি হলে তিনি আমাকে যে চিঠি দিয়েছেন সেটা পড়ে দিতে পারি।

**মিঃ স্পীকার ঃ** না, পড়বার দরকার নেই।

## MENTION CASES

**শ্রী মুকুল বিকাশ মাইতিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই । আমাদের শহরের মধ্যে দিয়ে অনেক বাস যাতায়াত করে, এজন্য এখানে একটা বাইপাশ রাস্তার ব্যবস্থা করা হয়েছিল। রাজ্যসরকার কাজ আরম্ভ করেছিলেন, অল্প একটু কাজ করার পর তা বন্ধ হয়ে গেছে। এজন্য কাঁথি শহরে যানবাহন চলাচল এবং জনজীবন দুর্বিষহ হয়ে উঠেছে । অনেক দিন ধরে এই সর্ম্পকে মাননীয় মন্ত্রী মহাশয়ের, দৃষ্টি আর্কষণ করা হয়েছে কিন্তু তাঁরা এ সম্বন্ধে কোন ব্যবস্থা করছেন না। যদি অবিলম্বে ব্যবস্থা গ্রহন না করা হয় তাহলে হয়ত সেখানে একটা পথ অবরোধ আন্দোলন গড়ে উঠতে পারে বলে আশা করা যাচ্ছে। সেজন্য আমি আপনার মাধামে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তারক বন্ধু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্ব পূর্ণ বিষয়ের প্রতি

মুখ্যমন্ত্রী মহাশয় এবং ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজ থেকে এক মান আগে গত ১৫ই ফেব্রুয়ারী ময়নাগুড়ি ব্লকের প্রায় ১০ টি গ্রাম পঞ্চায়েতের উপর দিয়ে প্রচন্ড শিলাবৃষ্টি হয়ে যায় । এই শিলাবৃষ্টিতে সেখানে পুকুরে জল জমে এবং খাল বিলের মাছ মরে যায়। গাছের পাতা পর্য্যন্ত ঝড়ে যায়। সেখানকার মেন ফসল হচ্ছে গম এবং তামাক, সে সবই বিধ্বস্ত হয়ে গেছে। ৭২ ঘন্টা ধরে এই শিলাবৃষ্টির ফলে বরফ জমে ছিল। আমি মেসেজ পাঠিয়েছিলাম মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে, দুঃখের বিষয় আজ পর্য্যন্ত তার গোন খবর পাওয়া যায় নি। প্রায় ৬০ হাজার কৃষক এই শিলাবৃষ্টিতে ক্ষতিগ্রস্ত হয়। আমি রিলিফ মিনিষ্টারকে এ ব্যপারে রিলিফের জন্য অনুরোধ জানাচ্ছি এবং অচিরে সেখানে রিলিফ ওয়ার্ক চালু করার জন্য মুখ্যমন্ত্রী এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সোমেন্দ্রনাথ মিত্র :** মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবার জন্য একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উত্থাপন করছি। গত ৪ দিন ধরে অল ইন্ডিয়া উর্দু কো-অর্ডিনেশন কমিটি এসপ্ল্যানেড ইষ্টে হাংগার ষ্ট্রাইক করেছে। তাদের দাবী যে তাদের লেখাপড়া করার মাধ্যমে হচ্ছে উর্দু, তারা পরীক্ষায় উত্তর দেয় উর্দুতে, কিন্তু মাধ্যমিক এবং হায়ার সেকেন্ডারী পরীক্ষার প্রশ্ন পত্র উর্দুতে করা হয়না। যখন ইংরাজী, বাংলা, নেপালী প্রভৃতি বিভিন্ন ভাষায় পরীক্ষার প্রশ্নপত্র করার নিয়ম আছে তখন তাদের দাবী উর্দুতেও কেন তা করা হবেনা। এই জন্য তারা আজ ৪ দিন ধরে হাঙ্গার ষ্ট্রাইক করে বসে আছে। এ দাবী তাদের ন্যয় সংগত দাবী, প্রফেসর সৈয়দ হায়দার হাসান গাজী সহ ৮ জনের অবস্থা অত্যন্ত সংকটাপন্ন। তাই আমি উচ্চাশিক্ষামন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করব তিনি যেন এই বিষয়টির উপর যথেষ্ট গুরুত্ব আরোপ করে এবং ওঁদের সঙ্গে আলাপ আলোচনা করে এ বিষয়ে একটি ব্যবস্থা গ্রহণ করেন।

**[2.20 - 2.30 p.m.]**

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামাঞ্চলে যে সমস্ত এন.আর.ই.পি., আর.এল.ই.জি.পি-র কাজকর্ম চলছিল সেগুলো হঠাৎ বন্ধ হয়ে গেছে। আপনি জানেন যে অর্থ দপ্তর থেকে সম্প্রতি যে রেষ্ট্রিকশন করা হয়েছে তাতে করে কর্মচারীদের মায়নাপত্র বা হাসপাতাল পরিচালনা ছাড়া অন্য সব খাতে টাকা বন্ধ করে দেওয়া হয়েছে। এর ফলে আমরা আশঙ্কা করছি এই সমস্ত কাজ যদি যথাসময়ে শেষ না হয় তাহলে অধিকাংশ ক্ষেত্রেই কাজ সম্পূর্ণ করতে অনেক বেশী টাকা প্রয়োজন হবে। অনেক ক্ষতি স্বীকারও করতে হবে। তা ছাড়া এর সঙ্গে মানবিক প্রশ্নও জড়িত আছে কারণ যে সমস্ত অঞ্চলের এখন ক্ষেতের কাজ নেই সেখানকার ক্ষেতমজুররা অন্য কোন কাজ পাচ্ছে না। ফলে তাদের মধ্যে একটা অসন্তোষ দেখা দিয়েছে। তাই আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীকে গ্রামাঞ্চলে এই এন.আর.আই.ই.পি, আর.এল.ই.জি.পি-র মাধ্যমে ডেভেলপমেন্ট কাজে টাকা খরচ এর রেষ্ট্রিকশন তুলে নিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউসে মাননীয় পুলিশ মন্ত্রী উপস্থিত নেই কিন্তু আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করতে চাইছিলাম। যেদিন রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণ দিয়েছেন তারপরই ১৩.৩.৮৫ তারিখে ডায়মণ্ডহারবার থানার অন্তর্ভুক্ত অঞ্চলে সুদর্শণ মণ্ডল এবং বিনোদ মণ্ডল নামে দুই ব্যক্তির জোড়া খুন হয়েছে সি.পি.এম সমর্থকদের হাতে। আর একজন হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। এখানে মাননীয় রাজ্যপাল শান্তির কথা শুনিয়েছেন কিন্তু তারপরই শুনলাম জোড়া খুনের সংবাদ, চারিদিকেই এই খুনের ঘটনা ঘটছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে চাইছি, কারণ আপনাকে বলে লাভ হবেনা, ঐ খুনেদের কেউ গ্রেপ্তার হয়নি। যাতে অবিলম্বে গ্রেফতার হয় তার ব্যবস্থা করতে আপনাকে অনুরোধ করছি। আমি ওখানকার এম.এল.এ-র সঙ্গে কথা বলেছি, এখনও পর্যন্ত কেউ গ্রেপ্তার হয়নি। ওখানকার এস.ডি.পি.ও যিনি আছেন তিনি একটি অপদার্থ, কিছুই করছেন না। আপনি মাননীয় মুখ্যমন্ত্রীকে

***Note* : * [Expunged as ordered by the chair]**

বলুন অবিলম্বে দোষীদের গ্রেপ্তার করতে। তা নাহলে এইভাবে জোড়া জোড়া কুলতলির মত খুন হয়ে যাবে। দোষীরা সাজা পাবেনা। তাই আপনাকে অনুরোধ করছি অনুগ্রহ করে এ-ব্যাপারে মুখ্যমন্ত্রীকে বলুন।

**শ্রী দেবীপ্রসাদ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সরকারকে এবং হাউসের সমস্ত সদস্যকে একটি নতুন সংবাদ পরিবেশন করছি এবং তারপর আমাদের যা করণীয় কাজ আছে সে সম্পর্কে সকলের সহযোগিতা প্রার্থনা করে সংবাদটি পরিবেশন করছি। পৃথিবীর পশ্চিম গোলার্ধে ইষ্ট জর্জিয়া নামে এক অস্তিত্ববিহীন বিশ্ববিদ্যালয়-এর এক দেহবিহীন উপাচার্য এক কুক্ষিগত বসন্তের সন্ধ্যায় নীলরংয়ের সুগন্ধি খাম পেয়ে পরম পুলকিত হলেন। তিনি সন্তর্পনে খামটি খুলে একটি চিঠি বের করে পড়ে মমতায় দয়াবিগলিত হলেন। তাতে লেখা আছে যে পূর্বদেশের এক বঙ্গ ললনা তাঁকে চিঠি লিখে জানিয়েছে যে তিনি ডক্টরেট হতে চান কিন্তু গবেষণার বিষয়বস্তু খুঁজে পাচ্ছেন না।

(গোলমাল)

একটা আনন্দ সংবাদ দিচ্ছি। আপনারা শুনুন, আপত্তি থাকলে পরে বললেন।

(গোলমাল)

আপনারা ওই রকম হয়ে গেলেন কেন? আপনারা একটু চুপ করুন। আপনারা শুনে উত্তর দেবেন। সাধ্য থাকে আমার বক্তব্য শুনে উত্তর দেবেন।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** Please sit down. Let him finish his speech first.

(গোলমাল)

**শ্রী দেবীপ্রসাদ বসু ঃ** আমার বক্তব্যের উত্তর দেবার সাধ্য থাকলে উত্তর দেবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** Sir, on a point of order.

**মিঃ স্পীকার :** No point of order, please sit down. আমাকে ঘটনাটা শুনে বুঝতে দিন কি আছে না আছে।

(গোলমাল)

**শ্রী দেবীপ্রসাদ বসু ঃ** আপনাদের আপত্তিটা কিসের?

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, আপনি আইনটা পড়ে দেখুন।

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে।

**মিঃ স্পীকার :** No point of order.

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমি একটা মেনসান আপনাকে দিয়েছিলাম। সেই মেনসানটা আপনি পড়ে বললেন এটা বিতর্কের বিষয়। এই সাবজেক্টের উপর মেনসান করা যাবে না। আপনি রাইটলি সেটা করেছেন। আমার পয়েন্ট অব অর্ডার হচ্ছে, "উনি কি বিষয়ের উপর মেনসান করছেন,

সেটা আমরা জানতে চাই।" সেটা যদি জনস্বার্থে গুরুত্বপূর্ণ বিষয় হয় তাহলে আপনি নিশ্চয়ই এ্যলাউ করবেন।

**Mr. Speaker :** Please sit down. Let him make his statement first. Let me hear as to what he want to say. If it is not allowed according to rules then I will expunge it.

**শ্রী দেবী প্রসাদ বসু :** এক বঙ্গললনা ডক্টরেট হবার ইচ্ছা প্রকাশ করেন। কি বিষয়ে তিনি গবেষণা করবেন সেটা খুঁজে পাচ্ছেন না। সে তখন দেহহীন উপাচার্যের পরামর্শ চাইলেন।

**[2.30 - 2.40 P.M.]**

সেই দেহবিহীন উপাচার্য তার উত্তরে লিখলেন, ওগো শিহরণ জাগানিয়া, ওগো *, শুনেছি তোমার দেশে * একটি পবিত্র বস্তু। সেই * এর উপরে থিসিস্ লিখে তুমি পেশ কর। এই বঙ্গ ললনা * এর উপরে থিসিস্ লিখে পেশ করলেন। ঐ দেহ বিহীন উপাচার্য তৎক্ষণাৎ তাঁকে ডক্টরেট অফ * ডিগ্রি দিলেন এবং সার্টিফিকেটি একটি গোলাপী রংয়ের সুগন্ধী খামে করে প্রেরণ করলেন। ঐ খামের মধ্যে ঐ সার্টিফিকেটটি ছাড়াও একটি সুবর্ণ খচিত সুতিকা ভরে দিয়ে লিখলেন, ওগো বিদেশিনী, সুদূরের পিয়াসী, তুমি সুবর্ণখচিত সুতিকার মধ্যে একটু বিশুষ্ক * গ্রথিত করে কণ্ঠে ধারণ কর, তাহলেই তুমি বিজয়িনী হবে। ইতিহাস জানে তারপরে কি ঘটনা ঘটেছে।

**Dr. Zainal Abedin :** Sir, on a point of order. I invite your attention to rule 351 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. The rule states, "A member who wishes to bring to the notice of the House any matter which is not a point of order shall give notice to the Secretary in writing stating briefly the point which he wishes to raise in the House together with reasons for wishing to raise it, and he shall be permitted to raise it only after the Speaker has given his consent and at such time and date as the Speaker may fix". Sir, I bring to your conscience what was the subject you permitted him to raise. He could only be permitted in the galaxy of Nabadwip Haldar's. He cannot raise this question in this August House.

**Mr. Speaker :** Let me clarify. The question as far as I have followed in this noise is that he was saying something relating to a fake degree of a person. The question is, whether the issue of a fake degree is a public importance or not.

**Dr Zainal Abedin :** He was speaking on a comedy.

**Mr. Speaker :** It is on a fake degree. Whether the subject is on public importance or not, I have to see.

(Noise)

---

***Note* : * [Expunged as ordered by the chair]**

**Dr Zainal Abedin :** *Sir, will it go on record ?*

**Mr. Speaker :** I have not heard it. I will go through the proceedings. If I find anything wrong I will expunge it.

(Noise)

**Dr Zainal Abedin :** Sir, he has given a notice and you have examined it.

**Mr. Speaker :** I have allowed him to raise it.

(Noise)

**Dr Zainal Abedin :** Will you allow him to continue this comedy ?

(Noise)

**Mr. Speaker :** I would like to draw the attention of the honourable members that when any member is making his submission he should not be disturbed.

(Noise)

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** আপনারা যদি এইভাবে কাদা ছোঁড়াছুড়ি আরম্ভ করেন তাহলে আমরাও শুরু করবো এবং মুখ্যমন্ত্রীকে সোমবার রাজ্যপালের ভাষণ আলোচনার সময়ে থাকতে বলবেন।

**Shri Abdul Karim Chowdhury :** मिस्टर स्पीकर सर, मै आपके माध्यम से चीफ मिनिस्टर जो पुलिस मिनिस्टर भी है, उनका ध्यान एक जरुरी घटना की ओर आकर्षित करता चाहता हुं। मेरा वक्तव्य है, मेरी शिकायत है कि इसलामपुर टाउन आउट पोस्ट के अन्दर होली के दिन मुस्लिम बेकसूर लोगो को पुलिस ने पीटा। इसका कारण यह था कि सलाउद्दीन नामक एक लडका जो साइकिल से जा रहा था, उससे एक होम गार्ड की जी होम गार्ड के ड्रेस मे नही था, धक्का लग गया। इसके बाद ही वहा का पुलिस जमादार जिसका नाम दिलीप सिंह है, जो शराब पीकर मस्त रहता है, मारना शुरु कर दिया। यह खबर चारो तरफ फैलने लगी ओर पुलिस के खिलाफ लोग जमा होने लगे। इसी बीच जब मुझे खबर लगी तो मै वहॉ फोरन पहुँचकर लोगो को शान्त किया, नही तो अलीपुर दुआर की तरफ से घटना घट जाती। लोग पुलिस के खिलाफ स्लोगान लगा रहे थे और हवलदार के ट्रान्सफर की मांग कर रहे थे। यह हवलदार पहले भी कई लोगों की मार चुका है। एस० डी० पी० ओ०, ओ० सी०, सी० सी० आइ० सभी आये ओर एस० डी० पी० ओ० ने कहा कि पुलिस के खिलाफ इन्वकायरी की जायगी। दोषी पाने पर सजा दी जाएगी। और जमादार को ट्रान्सफर कर दिया जाएगा। लेकिन इसके बाद ही एस० डी० पी० ओ० ने अपनी कही हुई बात को वापस ले लिया और हवलदार का ट्रान्सफर नही किया। इससे वहा के लोबों मे बडी नाराजगी है, भय है कि पुलिस के खिलाफ वहॉ के लोग बिगड सकते है। इसलिए मै पुलिस मिनिस्टर से कहना चाहता हुं कि वे फोरन इधर ध्यान दें और हवलदार का ट्रान्सफर करवा दे।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় স্পীকার স্যার, আমার একটা গুরুতর অভিযোগ আছে সত্য বাপুলী মহাশয়ের কথার উপরে। একটু আগে মাননীয় সদস্য এই বেঞ্চের দিকে তাকিয়ে বললেন রাজ্যপালের ভাষণের উপর যখন আলোচনা হবে তখন থাকতে বলবেন...................... (গোলমাল)

**[2.40 – 2.50 p.m.]**

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** স্যার, আমি যে গুরুত্বপূর্ণ বিষয় আজকে এই সভায় উত্থাপন করছি, সেই বিষয়টা নিয়ে পশ্চিমবাংলার সাধারণ মানুষ প্রচণ্ডভাবে বিক্ষুব্ধ এবং এর প্রতিক্রিয়া সুদূরপ্রসারী। পশ্চিমবাংলার সাধারণ মানুষ প্রতিনিধি সভা হিসাবে এই সভায় বিষয়টা উত্থাপন করা জরুরী বলে মনে করে। গতকাল যে রেল বাজেট পেশ করা হয়েছে তার মধ্যে দিয়ে আমরা দেখেছি সর্বস্তরের সাধারণ মানুষ থেকে আরম্ভ করে ছোট ছোট ব্যবসায়ীদের জীবনযাত্রা বিপর্যস্ত হবে, মুদ্রাস্ফীতি ঘটবে। জনস্বার্থ বিরোধী এই রেল বাজেটের বিরুদ্ধে সাধারণ মানুষের তীব্র প্রতিক্রিয়া হচ্ছে। আমার দক্ষিণ দিকে যারা জো হুকুমের দল বসে আছেন তারা কথা বলতে পারবেন না। কিন্তু এ বিষয়ে বিধানসভায় আলোচনা করা হউক এবং আমরা পশ্চিমবাংলার মানুষেরা কেন্দ্রীয় রেল মন্ত্রীর পদত্যাগ দাবী করছি। আমরা জানতাম যে বাঁশ থেকে বংশী হয় কিন্তু এখন দেখছি বংশী থেকে বাঁশ হয়ে গেছে। সেইজন্য আমরা বলছি এটা বিধানসভায় আলোচিত হউক এবং এই আলোচনার মাধ্যমে পশ্চিমবাংলার সাধারণ মানুষের প্রতিক্রিয়া আমরা জানাতে চাই।

**শ্রী আবদুল মান্নান :** আপনি জানেন গৃহবধূ হত্যা আমাদের দেশে নিত্য-নৈমিত্তিক ঘটনা হতে চলেছে। বহু জায়গায় তরুণী গৃহবধূ হত্যা করার পর হত্যাকারীরা সেই গৃহবধূ আত্মহত্যা করেছে বলে চালিয়ে দেবার চেষ্টা করা হয়। এই রকম একটা ঘটনা ৮৫ সালের ১৯শে জানুয়ারীতে হয়েছে ৫৭/৬, বি.টি. রোড, কলকাতা-২। কাশীপুর থানা এলাকায় গীতা দেবী নামে ২০ বছরের একজন মহিলা ৮৩ সালে বিয়ে হয়েছিল সেই মহিলার বাবার কাছ থেকে তার শ্বশুর পক্ষরা একটি পাঁচতলা ওজনের সোনার গহনা চায় সেটা দিতে অস্বীকার করায় গত ১৯শে জানুয়ারী তাকে হত্যা করা হয়। হত্যাকারীরা সেই গৃহবধূ আগুনে পুড়ে মরেছে বলে থানায় এজাহার দেয়। যদিও সেই তরুণীর বাবা ডি.সি.র কাছে এবং মুখ্যমন্ত্রীর কাছে জানিয়েছেন যে তাঁর কন্যাকে হত্যা করা হয়েছে তবুও পুলিশ আজ পর্যন্ত কোন ব্যবস্থা নেননি। আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি এই লজ্জাজনক ঘটনাকে কঠোর হস্তে দমন করার জন্য হত্যাকারীর বিরুদ্ধে ব্যবস্থা নিন এবং আগামী দিনে এই রকমভাবে গৃহবধূদের আত্মহত্যা করতে না হয় তার ব্যবস্থা করুন।

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে আমি কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টা হচ্ছে পশ্চিমবঙ্গের সমস্ত ক্ষুদ্র ও প্রান্তিক আলু চাষী একটা অত্যন্ত সংকটজনক অবস্থার মধ্যে পড়েছে। প্রথমতঃ হিমঘরে আলু রাখার ব্যাপার সরকারী যে সমস্ত নির্দেশ তাদের কাছে গেছে সেই নির্দেশ বেশীর ভাগ হিমঘরের মালিকরা মানছে না। এখানে নির্দেশ রয়েছে শতকরা ৪০ ভাগ চাষীকে শতকরা ৪০ ভাগ আলুর যে সার্টিফিকেট পঞ্চায়েত সমিতির সদস্য, জে.এল.আর.ও, বি.ডি.ও দিচ্ছে সেই সার্টিফিকেট সব সময় তারা গ্রাহ্য করছে না। অন্য দিকে আর যে ৪০ পার্সেন্ট আলু রাখার সার্টিফিকেট দেবার কথা সেটারও সুনির্দিষ্ট কোন নির্দেশ না থাকার জন্য হিমঘরের মালিকরা ব্যাপকভাবে এই সমস্ত চাষীদের বঞ্চিত করে চলেছে। তারপর উত্তর ভারত থেকে ব্যাপক পরিমানে আলু আসার ফলে পশ্চিমবঙ্গের বাজারে সাংঘাতিকভাবে আলুর দাম কমে গেছে। সেজন্য ক্ষুদ্র ও প্রান্তিক আলু চাষীরা ন্যায্য দাম থেকে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এই যে জিনিষটা ঘটছে এরজন্য রাজ্যসরকার ৭০/৭২ টাকায় আলু যাতে কিনতে পারে তারজন্য একটা নির্দেশ দিয়েছেন, কিন্তু সেই নির্দেশও কার্যকরী করার কোন সুনির্দিষ্ট ব্যবস্থা নেই। অন্যদিকে কাগজে দেখছি ৫০ টাকা কুইন্টল আলু কিনবেন কেন্দ্রীয় সরকার এই রকম একটা হাস্যকর নির্দেশ তাঁরা দিচ্ছেন। কিন্তু আমরা যে জিনিসটা বলতে চাই সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকার অন্যান্য জিনিষ যেমন বিদেশে রপ্তানী করছেন,

আজকের বাজেটে দেখছি হরিয়ানার ভাগচাষীদের ক্ষেত্রে একটা ভাবনা-চিন্তা হচ্ছে, সেই রকম পশ্চিমবঙ্গের আলু চাষীদের ক্ষেত্রে আলু কেনার জন্য একটা ব্যবস্থা করা হোক।

**শ্রী সুব্রত মুখার্জী :** [ *** *** ***]

**মিঃ স্পীকার :** সুব্রতবাবু, আপনি যে উদ্ধৃতি দিচ্ছেন সেটা আগে আমার নোটিশে আনেননি। প্লিজ টেক ইওর সিট। আই উইল নট এ্যালাউ ইট। এভরি থিং উইল বি এক্সপাঞ্জড। এখন শীশ মহম্মদ বলুন।

**[2.50 – 3.00 p.m.]**

**শ্রী সুব্রত মুখার্জী :** আমি তো কারুর নাম করিনি কাজেই আমার বক্তব্য এক্সপাঞ্জ করবেন কেন? যদি এক্সপাঞ্জ করতে চান তাহলে ওঁনার বক্তব্য এক্সপাঞ্জ করুন— উনি এখানে নাম করে বলেছেন। ইউ ক্যানট কার্টেল মাই রাইট।

**Mr. Speaker :** Mr. Mukherjee, for the last five minutes I am telling you to take your seat. So please take your seat.

**Shri Abdus Sattar :** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। আপনি সুব্রতবাবুকে তাঁর বক্তব্য রাখতে দিচ্ছেন না কেন?

**Mr. Speaker :** Mr. Mukherjee, your mention case is related to occupation of cultivated lands in different villages of Dhaniakhali P.S. by C.P.M. supporters, but you are making your submission on another point. It cannot be a mention case.

(noise)

Mr. Mukherjee, please take your seat. For the last time I am giving warning to you. I will not allow you to speak.

(noise)

**Shri Satya Ranjan Bapuli :** স্যার, আপনি যদি আমাদের বক্তব্য রাখতে না দেন তাহলে এখানে থেকে আমাদের কি লাভ?

**Mr. Speaker :** What do you think ? You cannot continue in this way. I will not allow you to stall the proceedings. I will not allow you to speak. Please take your seat. Now Shish Mohammad.

(noise)

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের প্রাক্তন কেন্দ্রীয় রেলমন্ত্রীর দয়ায় বি একেলুপ লাইন তো প্রায় বন্ধ হবার উপক্রম হয়েছে এবং তার ফলে আমাদের প্রাইভেট বাস—এর উপর নির্ভর করতে হচ্ছে। কিন্তু সেই প্রাইভেট বাস পাবার ব্যাপারে যে নিদারুন অসুবিধা সৃষ্টি হয়েছে সেটিই আমি আপনার মাধ্যমে সরকারকে জানাতে চাই। আমরা প্রায়ই দেখি রুটের বাস বিভিন্ন উৎসবে এবং অন্যান্য কারণে রুট থেকে তুলে নিয়ে মালিকরা ভাড়া খাটায়। এমনিতেই বাস-এর সংখ্যা কম তার উপর যদি এইভাবে বাইরে নিয়ে যায় তাহলে যাত্রীসাধারণের দুর্গতির আর সীমা থাকে না। কাজেই আমি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ

***Note :* * [Expunged as order by the chair]**

করে অনুরোধ করছি তিনি যেন বাস-এর মালিকদের জানিয়ে দেন, যে বাস রুট পার্মিট পেয়েছে তাকে সেই রুটেই চলতে হবে— অন্য কাজে ভাড়া দেওয়া চলবে না। বাসের অসুবিধার জন্য সাধারণ মানুষকে অনেক সময় ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে থাকতে হয় এবং এই অসুবিধা থেকে আমরা এম এল এ-রা পর্যন্ত রেহাই পাচ্ছি না। গত ১০ তারিখে এইরকম ঘটনা ঘটেছে এবং যার ফলে আমি ফরাক্কা থেকে ট্রেণ ধরতে পারিনি। আমি আশা করি অবিলম্বে পরিবহনমন্ত্রী এই ব্যাপারে দৃষ্টি দেবেন।

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের মুখ্যমন্ত্রীকে একটা কথা জানাতে চাই.........

**শ্রী আবদুস সাত্তার :** স্যার, আমার পয়েন্ট অব অর্ডারটা বলতে দিন।

**মিঃ স্পীকার :** আমি দেখেছি যে আপনার বক্তব্যে কোন পয়েন্ট অব অর্ডার আছে কিনা। কোন পয়েন্ট অব অর্ডার নেই। I have heard every-body and I have passed my ruling.

**শ্রী আবদুস সাত্তার :** কিছুই বলতে দিচ্ছেন না।

(গোলমাল)

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রেলের ঘাটতি বাজেট পূরণ করার জন্য ৪৯৫ কোটি টাকা রেলের মাশুল বাড়ানো হয়েছে তাতে যে লোকের অসুবিধা হচ্ছে হবে মানুষ আরও দুর্দশার মধ্যে পড়বে সেই প্রশ্নে আমি এখন যেতে চাইছি না। আমার প্রশ্ন হচ্ছে রেলে যে হকাররা রয়েছে তাদের উপর কেন্দ্রীয় সরকারের রেল দপ্তর এবং রেলওয়ে বোর্ড যেভাবে অত্যাচার করছে................

(গোলমাল)

(সমস্ত কংগ্রেস (ই) সদস্যরা সভাকক্ষ ত্যাগ করলেন)

আমি যে কথা বলছিলাম, আর পি এফ এই হকারদের উপর ভীষণভাবে অত্যাচার চালাচ্ছে। আপনি জানেন এই গত দিনে ব্যাণ্ডেলে তারা হকারদের উপর গুলি চালিয়েছে, হাওড়ায় ঝামেলা করেছে, ২৪ পরগণা জেলার হাবড়ায় ঝামেলা করেছে যদিও রেলের হকাররা অভাবের তাড়নায় বিপদে পড়ে তারা এই কাজ করে। প্রাক্তন রেলমন্ত্রী শ্রী গণি খান চৌধুরী মালদায় ৩০ টাকা নিয়ে লাইসেন্স দিয়েছিলেন। তিনি এখন বিতাড়িত হয়েছেন। এখন হকাররা সর্বত্র দাবী করছে যে তাদের লাইসেন্স দেওয়া হোক। কিন্তু বর্তমান যিনি রেলমন্ত্রী তিনি লাইসেন্স দেওয়া তো দূরের কথা তাদের লাঠিপেটা করতে শুরু করেছে। আমি বড় বড় ব্যাবসায়ীর কথা বলছি না। যারা ছোট ছোট ব্যবসায়ী যারা ঘাড়ে করে মালপত্র নিয়ে ব্যবসা করে নিজের রুজিরোজগার জোগাড় করে তাদের জন্য বিকল্প ব্যবস্থা না করে তাদের উপর যাতে এই অত্যাচার না হয় তার ব্যবস্থা করা হোক। আমি বড় বড় ব্যবসায়ীদের কথা বলছি না। যেমন বারুইপুরের ষ্টেশনে আছে একটা হোটেল করে বসে পড়েছে। আজকে যদি তাদের ৩০ টাকা করে লাইসেন্স নিয়ে তাদের এই কাজ করতে দেওয়া হল তাহলে জনসাধারণের কাছ থেকে ৪৯৫ কোটি টাকা কর ধার্য করতে হোত— এইভাবে জনসাধারণের পকেট কাটবার দরকার হোত না। আমি আপনার মাধ্যমে রেল দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। জানি না এইভাবে আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করা যায় কিনা।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া-বাবুঘাট যে ফেরী সার্ভিস আছে তাতে এই বাবুঘাট দিয়ে বহু লোক আসা যাওয়া করে এবং তার পাশে চক্ররেলও আছে। এখান দিয়ে বহু মহিলারাও যাওয়া আসা করে। এবং রাস্তায় অত্যন্ত ট্রাফিক ট্রাম বাস লরি যাতায়াত করে। এখানে কোন ট্রাফিক নাই যার জন্য মানুষের ভীষণ কষ্ট হচ্ছে।

**[3.00 – 3.10 p.m.]**

সেইজন্য আমি বলছি, ওখনে পুলিশ চৌকি বসান হোক ট্রাফিক কন্ট্রোল করার জন্য। আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে এই আবেদন রাখছি।

**শ্রী সুরেশ সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিম দিনাজপুর জেলার একটি অত্যন্ত গুরুতর সমস্যার কথা মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন পশ্চিম দিনাজপুর জেলার এক অংশ বাংলাদেশের সীমান্তবর্তী অঞ্চল। প্রতি অন্ধকার পক্ষগুলোতে বাংলাদেশ থেকে হামলাকারীরা এসে করণদীঘি বিধানসভা কেন্দ্র এবং ইসলামপুর মহকুমার গ্রামগুলোতে হামলা করে সর্বস্ব লুঠ করে নিয়ে যায়, বিশেষ করে গবাদি পশু লুঠ করে নিয়ে যাচ্ছে। এই ব্যাপরে কিছুদিন আগে আই.জি. বি.এস.এফ-এর সঙ্গে কথা বলেছি, কিন্তু দুঃখের বিষয় এখনও পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। যাতে এই হামলা ভবিষ্যতে আর না ঘটে তার জন্য আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সামান্য ক্ষুদ্র চাষী, যাবা ক্ষতিগ্রস্ত হয়েছে, যাদের গবাদি পশু লুঠ করে নিয়ে গেছে, তাদের আর্থিক সাহায্য দেওয়ার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। চটকল মালিকরা কাঁচা পাটের অভাব দেখিয়ে আজ পর্যন্ত ১৩টি চটকল লক আউট করে রেখেছে। এই লক আউট মিলগুলোর সঙ্গে প্রায় ৬০/৭০ হাজার শ্রমিক জড়িত। এছাড়া বাকী যে চটকলগুলো চলছে, সেইগুলো অর্ধেক উৎপাদন ক্ষমতা নিয়ে চলছে। তার ফলে সেখান থেকে প্রায় ৬০/৭০ হাজার শ্রমিক বেকার হয়ে যাচ্ছে। অন্য দিকে এই যে সমস্ত শ্রমিকরা, অর্থাৎ যে কলগুলো চালু আছে, তাতে যে সমস্ত শ্রমিকরা কাজ করছে, তাদের উপর অমানুষিক কাজের বোঝা চাপানো হচ্ছে। আমাদের চটকল শ্রমিকরা ৮৪ দিন আন্দোলন, ধর্মঘট করে যে সমস্ত দাবী আদায় করেছিল, যে সমস্ত চুক্তি হয়েছিল, সেইগুলোকে পর্য্যন্ত লঙ্ঘন করা হচ্ছে। কাঁচা পাটের যে অভাব, সেটা যথার্থ নয়। প্রতি বছর এই সময় চটকলগুলোকে বন্ধ করে দেওয়া হয় নানা অজুহাতে। নূতন পাট ওঠার সময় পর্য্যন্ত তারা এইভাবে চালিয়ে যান। এই অবস্থায় চটকলগুলোকে জাতীয়করণ করার ব্যবস্থা করা হোক, যাতে শ্রমিকরা বাঁচে।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয়ের একটি গুরুতব বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। হুগলি জেলার জনৈক কংগ্রেস এম.এল.এ গত ২৬/২/৮৫ তারিখে বন্দীপুর গ্রামে একদল গুণ্ডা এবং দুষ্কৃতকারীদের নিয়ে প্রায় রাত ৯টার সময় ঐ বন্দীপুরে গ্রামের সি.পি.এম কর্মী এবং বিগত গ্রাম পঞ্চায়েতের নির্বাচনের প্রার্থী, নিমাই দিগের, তার বাড়ী আক্রমণ করে। তাকে বাড়ীতে না পেয়ে বাড়ির অন্যান্য মেয়েদের আক্রমণ করে এবং অন্যান্য আরও ৮/১০টা বাড়ি আক্রমণ করে। এছাড়া যেখানে বাড়ির মধ্যে মেয়েরা ছিল, তাদের সম্ভ্রমহানিও করা হয়েছে। গর্ভবতী মেয়ে ছায়ারাণী আদকের পেটে লাথি মারা হয়। ঐ এলাকার মানুষ দোষীদের উপযুক্ত শাস্তি দেবার জন্য থানায় দাবী জানায় এবং মহকুমায় আবেদন নিবেদন করে। কিন্তু তবুও দুষ্কৃতকারীদের এখনও পর্য্যন্ত ধরা হচ্ছে না। যাতে প্রকৃত দুষ্কৃতকরীরা উপযুক্ত শাস্তি পায়, তার জন্য আপনার মাধ্যমে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। গত লোকসভা নির্বাচনের পর থেকে চাকদা শহরে এই জাতিয়তাবাদী কর্মী কংগ্রেসের গুণ্ডারা প্রকাশ্যে পাইপগান, বোমা নিয়ে দুটো গ্রুপের মধ্যে মারামারি করছে। দোলের দিন থেকে এটা শুরু হয়েছে। কল্যাণীতে কংগ্রেসের গুণ্ডাদের দুটো গ্রুপের মধ্যে মারামারি হচ্ছে। এমন অবস্থার

সৃষ্টি হচ্ছে যে তারা মারামারি করতে করতে সিনেমা যখন হচ্ছে তখন সিনেমা হলের মধ্যে ঢুকে যাচ্ছে। এইভাবে এরা আইনশৃঙ্খলার অবনতি ঘটাবার চেষ্টা করছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে অবিলম্বে এদের শাস্তির ব্যবস্থা করা হোক। যারা হাসপাতালে আছে তাদের গ্রেপ্তার করা হোক এবং যারা বাইরে ঘুরে বেড়াচ্ছে তাদের অবিলম্বে গ্রেপ্তার করে শাস্তির ব্যবস্থা করা হোক। এই অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের মাননীয় পৌর মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৬/২/৮৫ তারিখে দৈনিক বর্তমান কাগজ একটা চিঠি বের হয়েছে। এই চিঠি অত্যন্ত মর্মান্তিক। সে জন্য এই বিষয়ে আমি দৃষ্টি আকর্ষণ করছি। এই চিঠি লিখেছেন অনিলা রায় চৌধুরী, শিবপুর হাওড়া। তিনি একজন রিটায়ার্ড শিক্ষিকা। তিনি ১৯৪৫ সাল থেকে হাওড়া পৌরসভার প্রাইমারী স্কুলে চাকুরী করতেন। ১৯৮১ সালে তিনি রিটায়ার্ড করেছেন কিন্তু আজ পর্যন্ত তার গ্রাচ্যুইটি ইত্যাদির কোন টাকা-পয়সা তিনি পাননি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বিধানসভাতেও এই রকম একটা মর্মান্তিক চিঠি নিয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম। তিনি একটা জায়গায় লিখেছেন যে আমি বিধবা এবং বৃদ্ধা। আমি রোগগ্রস্থা এবং শয্যাশায়ী। আজ পর্যন্ত আমি মন্ত্রী এবং বিভিন্ন নেতৃবৃন্দের দৃষ্টি আকর্ষণ করেছি এবং বলেছি যে আমি অসহনীয় অবস্থার মধ্যে রয়েছি। তাই, এই চিঠির মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে আমার মৃত্যুর পূর্বে আমার গ্রাচুইটি, পেনশনের টাকাটা পাই সেই ব্যবস্থা করার জন্য। গত বিধানসভায় এই রকম একটা মর্মান্তিক চিঠির কথা আমি বলেছিলাম। সেই শিক্ষিকা মারা গেছেন, তার পেনশনের টাকা পান নি। তাই সরকারের কাছে অনুরোধ করছি যে এই বিষয়ে তৎপর হয়ে অবিলম্বে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী লক্ষণ বাগদী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্ব মন্ত্রী এবং মুখ্যমন্ত্রী ও মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। বিষয়টি হচ্ছে, দুর্গাপুব আসানসোল মহকুমায় যে খনি অঞ্চল আছে, সেখানে দীর্ঘদিন ধরে কোল ইণ্ডিয়া লিমিটেড, ইষ্টার্ণ কোল্ড ফিল্ড লিমিটেড সমস্ত গ্রামে যেভাবে কয়লা কাটছে তাতে তারা খনি আইন মানছে না। ফলে ঐ সমস্ত গ্রামগুলিতে ধ্বস নামছে এবং গ্রামগুলি ধ্বসে পড়ে যাচ্ছে। তাদের বারবার বলা সত্ত্বেও তাদরে কোন ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করা হচ্ছে না। যদি ঠিক মত খনি আইন মেনে কাজ না করে তাহলে অদূরভবিষ্যতে কয়লা অঞ্চল মরুভূমিতে পরিণত হয়ে যাবে এবং হাজার হাজার গ্রামবাসী উদ্বাস্তু হবে। যে সব গ্রামগুলি ধ্বসে পড়ছে আমি সেই অঞ্চলের কয়েকটি নাম এখানে বলছি— রানীগঞ্জ থানার অন্তর্গত নিমচা, জামুরিয়া থানার অন্তর্গত কেন্দা ও ফুলডাঙ্গা, অন্ডাল থানার অন্তর্গত ভান্ডাডিহি, ফলাকাজোড়া কোলিয়ারীর আশেপাশে বস্তীগুলি এবং আরো অনেক গ্রাম ধ্বসে মাটির নীচে চলে গেছে। কেন্দ্রীয় সরকারের খনি দপ্তরের মন্ত্রী ও কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে ঐ সব জায়গায় গ্রামবাসীরা যাতে ক্ষতিপূরণ পায় তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**[3.10 – 4.00 p.m.]**
**(Including adjournment)**

**শ্রী শচীন সেন** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গতকাল এই বিধানসভায় একটি বক্তব্য উপস্থিত করেছিলাম, কিন্তু আপনি আমার বক্তব্য লিপিবদ্ধ করতে দেন নি, এক্সপাঞ্জ করে দিয়েছিলেন। আমার মনে হয় আপনি রুলস ৩২৮ অনুযায়ী বোধহয় এটা এক্সপাঞ্জ করেছেন। ৩২৮(২) অনুযায়ী আমার মনে হয় আপনি ঠিকই করেছেন। কিন্তু আমাকে সেই বক্তব্য বলতেই হবে। মাননীয় সদস্য যার সম্পর্কে বলব, সেই আবদুল রউফ আনসারি সাহেবকে আমি লিখিত নোটিশ দিয়েছিলাম। যে নোটিশ তাকে আমি দিয়েছিলাম সেটা পড়ে শোনাচ্ছি।

"Dear Shri Ansari — I would request you to be present in the Assembly session to be held on 15.3.85 when I shall raise the question regarding signing of a passport by you in favour of one Shri Raj Kumar Sethia".

আমি যখন এটা দিতে যাই তিনি তখন গ্রহণ করেন নি, আমি রিসিপ্ট ও তৈরী করে নিয়ে গিয়েছিলাম। কারণ, তাকে এটা জানানো উচিত এবং সেইভাবেই আমি বক্তব্য রেখেছি, আপনি গ্রহণ করেন নি। এখন আমি আপনার সাহায্য চাই। আমি মনে করি বিষয়টি গুরুতর, আমাকে বলতেই হবে। এই বিষয়টি জনস্বার্থে বলা উচিত এবং আমাকে বলতেই হবে।

**মিঃ স্পীকার ঃ** মিঃ সেন, এ্যাজ এ ম্যাটার অব প্রিনসিপল আমি বলেছি কোন মেম্বারের বিরুদ্ধে অভিযোগ আনতে হলে তাকে আগে নোটিশ দিতে হবে। কোন ডকুমেন্ট র‍্যাটিফিকেসন করতে চাইলে ডকুমেন্টের কপি আগে দিতে হবে। কখনই এক তরফা করতে পারেন না, নিজেকে ডিফেন্ড করার সুযোগ দিতে হবে, তার বক্তব্য বলার সুযোগ দিতে হবে। এই জন্য আমি বলছিলাম নোটিশ দিয়ে আপনি জিনিষটি তুলবেন, আইনানুগ হবে প্রশ্নটা। এখন প্রশ্ন হচ্ছে উনি নোটিশ নেন নি। পার্টি অফিস প্রস্তাব করুন, সোমবার নোটিশ দিন, সেদিন এ্যালাও করব, আজকে এ্যালাও করছি না।

**শ্রী শচীন সেন ঃ** স্যার, আপনি ঠিকই করেছেন। আমি আবার চেষ্টা করব। প্রয়োজন হলে আমি আণ্ডার সার্টিফিকেট অব পোষ্টিং পাঠাব, প্রয়োজন হলে রেজিষ্টার্ড উইথ এডি পাঠাব।

**মিঃ স্পীকার ঃ** এটি আপনি করবেন না। উনি যদি না নেন, পার্টি অফিসে দেবেন তারপর সোমবার বলবেন, কি আছে, না আছে সোমবার দেখা যাবে। আজকে ছেড়ে দিন।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুতর বিষয় বলতে চাই, এটা আপনি আগেই হাউসে শুনেছেন। বর্তমান রেল বাজেট সারা ভারতবর্ষের অর্থনীতির উপর একটা বিরাট আঘাত হেনেছে। এই রেল ভাড়া বৃদ্ধির ফলে পশ্চিমবাংলার গরীব সাধারণ মধ্যবিত্ত মানুষ দারুন অসুবিধার সম্মুখীন হবে। জিনিসপত্রের দাম বাড়বে, সঙ্গে সঙ্গে অন্যান্য জিনিসপত্র, যানবাহনের ভাড়াও বৃদ্ধি পাবে। এর ফলে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম বেড়ে যাবে। এই অবস্থায় পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ হিসাবে আমরা মনে করি আমাদের পশ্চিমবঙ্গ রাজ্য বাজেটের উপরেও তার প্রতিক্রিয়া এসে পড়বে। আমরা কোন পরিকল্পনা সুষ্ঠুভাবে কার্যকরী করতে পারব না, কেন্দ্রের এই রেল ভাড়া বৃদ্ধির ফলে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার সাধারণ গরীব মধ্যবিত্ত মানুষের পক্ষ থেকে, বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে, আমাদের পার্টির পক্ষ থেকে আপনার কাছে আবেদন রাখছি, আপনি আমাদের এই প্রতিবাদটি কেন্দ্রের কাছে পাঠিয়ে দিন।

**শ্রী নিরোদ রায়চৌধুরী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, গতকাল সংসদে যে রেল বাজেট পেশ করা হয়েছে সে সম্পর্কে এই সভার মনোভাব কি তা আজ আপনি সকাল থেকে লক্ষ্য করেছেন। স্যার, এই রেল বাজেট জনস্বার্থবিরোধী এবং তার প্রতিক্রিয়া সারা পশ্চিমবাংলায় কিছু না কিছু হয়েছে। স্যার, আমি একজন রেলযাত্রী এবং দৈনন্দিন যাতায়াত করি। আজকেও যখন আসছিলাম তখন দেখলাম প্রতিটি ষ্টেশনে এই রেল বাজেটের বিরুদ্ধে বিক্ষোভ, অবস্থান ইত্যাদি হচ্ছে। স্যার, আপনি ভাবুন, একজন ডেলি প্যাসেঞ্জার বনগাঁ থেকে শিয়ালদহে আসতে ১০০ টাকা দিয়ে মান্থলি কাটতে হবে। মান্থলি টিকিট, ডেলি টিকিট ইত্যাদির দাম তো বাড়ছেই এমন কি একরাত্রি শোবার জন্য এখন থেকে ২১ টাকা দিতে হবে। স্যার, এই অসহনীয় অবস্থার বিরুদ্ধে আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি এবং এই জনস্বার্থবিরোধী বাজেট প্রত্যাহারের দাবী জানাচ্ছি।

**শ্রী ননী কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইলেকশন কমিশন থেকে যে ভোটার লিষ্ট সংশোধনের কাজ হচে সে বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমি জানি এ ব্যাপারে আপনার কিছু করার নেই কিন্তু যেহেতু বিষয়টিতে এ পক্ষ ও পক্ষ সকলেই আমরা জড়িত সেইহেতু বিষয়টি উত্থাপন করছি। স্যার, আপনি জানেন, লোকসভার নির্বাচনের পর আবার ভোটার লিষ্টে নাম ইনক্লুসান করার জন্য আবেদন করার সুযোগ দেওয়া হয়। আমার নির্বাচন কেন্দ্র অশোকনগরে ২২ হাজার মানুষ দরখাস্ত করেছেন, হাবড়ায় ২৪ হাজার মানুষ দরখাস্ত করেছেন, আপনার কেন্দ্র আমডাঙাতে ২০ হাজার মানুষ দরখাস্ত করেছেন। এইসব দরখাস্ত দাখিল করার পর ইলেকসান কমিশনের নির্দেশে এখানকার জেলা লেভেলে মনকুমা লেভেলে এবং ব্লক লেভেলে অফিসাররা বিভিন্ন রাজনৈতিক দলের সঙ্গে আলোচনা করে হিয়ারিং-এর দিন ঠিক করেন। গতকাল অশোকনগর নির্বাচন কেন্দ্রের কল্যাণগড় বালিকা বিদ্যালয়ে এবং বনবনিয়া বাঁশপুল গ্রামপঞ্চায়েত অফিসে এইরকম হিয়ারিং করার ব্যবস্থা ছিল। সেখানে ব্লক কংগ্রেসের সভাপতির নেতৃত্বে বিক্ষোভ প্রদর্শন করা হয় যাতে তদন্ত না হতে পারে। স্যার, আপনার মাধ্যমে আরো বলতে চাই যে ৫/৬ বছরের বাচ্ছা বাচ্ছা সব ছেলেদের নাম দিয়ে দরখাস্ত করা হয়েছে। তারা নিজেরা বলছে তারা দরখাস্ত করেনি অথচ এইভাবে সব দরখাস্ত জমা পড়েছে। যখন এনকোয়ারী হচ্ছে তখন কোনটা টিকছে না। স্যার, অফিসারদের ইনফ্লুয়েন্স করে পশ্চিমবঙ্গে একটা বাজে ভোটার লিষ্ট তৈরী করার যে চেষ্টা কংগ্রেস করছে তারই প্রকাশ ঘটেছে গতকাল। স্যার, আমি জানি না আপনি এ বিষয়টি কাকে দেখবার জন্য বলবেন, তবে আমি বলব, ইলেকশান কমিশনের পক্ষ থেকে বিষয়টি দেখা দরকার এবং একটা বাজে ভোটার লিষ্ট এইভাবে যাতে তৈরী না হয় সে বিষয়ে নজর দেওয়া দরকার।

**ডাঃ হরমোহন সিন্‌হা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৩.৩.৮৫ তারিখে কাটোয়া দু নং পঞ্চায়েত সমিতির কার্যালয়ে কংগ্রেস (ই)-র তিনটি গ্রুপের একটি গ্রুপ যার নেতৃত্বে ছিল আজিজুর, তপন ব্যানার্জী, তারা প্রায় ১০০ সমাজবিরোধী নিয়ে হামলা করে এবং অফিস ঘর ভাঙ্গচুর করে। সভাপতির নেম প্লেটটি খুলে ফেলে দেয় এবং অফিসের ক্ষতিসাধন করে। ডেপুটেশানের নাম করে এই রকম হাঙ্গামা তারা প্রায়ই করছে। স্যার, অবিলম্বে ব্যবস্থা না নিলে এদের উত্শৃঙ্খলতা আরো বেড়ে যাবে।

## Presentation of the Twenty-Sixth Report of the Committee on Estimates, 1984-85.

The Chairman (**Shri Birendra Narayan Ray**) : Sir, I beg to present the Twenty-Sixth Report of the Committee on Estimates, 1984-85 on the 'Presentation of the White Book not along with Budget Papers but on a later date with some modifications for making its meaningful.'

## LAYING OF RULES

### Amendment to the West Bengal Panchayat (Constitution) Rules, 1975

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to lay the amendment to the West Bengal Panchayat (constitution) Rules, 1975, issued under modification No. 534/1/Panch dated 10th January, 1984.

(At this stage the House was adjourned till 4 p.m.)

(বিরতির পর)

**[4.00 – 4.10 p.m.]**

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্য শ্রী দেবী বসু আজকে যে মেনশন'টি করেছেন তার মধ্যে থেকে দু'টি শব্দ বাদ যাবে, "মমতা" এবং "কাউ ডাং" শব্দ দুটি বাদ যাবে।

**শ্রী সুব্রত মুখার্জ্জী :** স্যার, আমাকে এক মিনিট সময় দেবেন।

**মিঃ স্পীকার :** No further debate on this subject. I have already given my ruling.

## DISSUSSION ON GOVERNOR'S ADDRESS

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মহামান্য রাজ্যপাল এই সভায় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে আমি সবিনয়ে মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতিবাবুর কাছে নিবেদন রাখতে চাই যে, এই ভাষণ অসত্যে ভরা, টিসু অফ ট্রুথ, এ্যানড্ লাইস এবং তার চেয়ে মারাত্মক দোষে দুষ্ট — গ্রেট অমিশন অফ্ ন্যাশনাল ইমপর্টেনস্ এ্যানড্ ষ্টেট ইমপর্টেনস্। এই গ্রেভেষ্ট অমিশন এই ভাষণে আমরা লক্ষ করেছি। স্যার, সময়টা আন্তর্জাতিক এবং জাতীয় জীবনে অত্যন্ত গুরুত্বপূর্ণ বলে আমরা মনে করি, কিন্তু যে দৃষ্টিভঙ্গী নিয়ে এই সরকার এই রাজ্যের শাসনব্যবস্থা পরিচালনা করছে, এই রাজ্যে মানুষের ভাগ্য নিয়ে ছিনিমিনি খেলছে তাতে আমাদের ঘোর আপত্তি। সেই জন্য রাজ্যপালের ভাষণের প্যারা ২, পার্ট অফ প্যারা ১৩ এ্যান্ড প্যারা ৩১ ছাড়া কোথাও আমরা একমত হতে পারছি না। বাংলার চিত্র এতে ফুটে ওঠেনি, কি অর্থনীতির চিত্র, কি সামাজিক চিত্র, কি আজকের পরিকল্পনার চিত্র, কিংবা শিক্ষা ক্ষেত্রের চিত্র, কিংবা সোসাল সার্ভিসের, কোন চিত্রই এতে ফুটে ওঠেনি। বরঞ্চ It is a document of most disappointing document ever presented in this House by any governor to discharge the Constitutional obligation. কেন এই কথা বলছি? স্যার, এই সরকারের কার্যকালে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার পরিকল্পিত অর্থনীতি ব্যর্থ হয়ে গেছে। এটা হচ্ছে এক নম্বর কথা। এখানে পরিকল্পনা সার্থক রূপ লাভ করতে পারেনি। What was the size of the 6th Five Year Plan ? Rs. 3500 Crores. What has been spent so far? Less than Rs. 1700 crores. What is the contribution for the next year ?

এদের এসিমেটস ৭৪৮ কোটি টাকা হতে পারে আর কফারে কত আসতে পারে? মাত্র ৪৩ কোটি টাকা। রাজ্য যদি মবিলাইজ করে তাহলে ৪১১ কোটি টাকার প্ল্যান হলেও হতে পারে। আজকে বক্তৃতা করছি মার্চ,১৫ তারিখে। পরিকল্পনা সব ভেস্তে গেছে। একটা (আনডার) ডেভেলপ ইকনমীর পরিকল্পনা যদি ভেস্তে যায় তাহলে সম্মুখে যে জিনিষটা দাঁড়াচ্ছে তার নাম হচ্ছে দারিদ্র। এই দারিদ্রতা আমাদের এ্যগ্রাভেট করছে। They have so long created liquidation, brought about liquidation of the economy both in the industrial and in the agrarian sectors making the state economy to downward trend. Sir, improvement of economy depends on agriculture and on industry. In the field of industry, the output here is zero. In the field of small scale sectors, more than thirteen thousand units are closed. In the case of medium and large scale sectors, more than 200 units are

closed. Recently, in the Parliament Election, they have been thrown away by the verdict of the people. After the election, ten jute mills have been closed down. As a result, thirteen thousand people have been thrown out in the streets. What is the remedy ? The government is bankrupt in contemplating any remedy. Sir, I extend my sympathy for the bankruptcy of this government - both in their ideas, in their thinking and in their implementation. There are certain elements of them, number one is infrastructure. In this modern age, first comes electricity in the infrastructure. The government has been squandering away the money in the installation of capacity, but equally we find the inverse ratio. The actual generation and distribution of power is such that industrial units here have been closed, and cost of production has gone up very high and nowhere in India, it is such, as in the State of West Bengal. Next, in the case of transport, there are two systems - railways and road transport. What we find ? The road condition is not negotiable outside the capital and even in the periphery of Calcutta / metropolitan areas it is not negotiable. Hence, there is no incentive. Even after the package incentive formulated by the Congress regime, they have not been able to attract the prospective entrepreneurs here. this is a total failure. What is the result ? The net result is - there is a geometrical increase in the number of registered unemployed in the State. What is the figure ? When we left, it was below fifteen lacks, i.e. 1.5 million. During the successive regime of Shri Jyoti Basu, in denegrading the State, the figure has gone upto 4 million, that is, 40 lacks unemployed registered in the employment eachange. What is the net result ? It has affected the socioeconomic and agricultural affairs of the State. Hence, there is a geometrical increase in the incidents of crime, loot and murders committed by the Ruling Front cardres. In respect of murder, it is highest here in West Bengal. In respect of incidents of dacoities, loot and robberies, it is highest here in West Bengal. What is the effect? the effect is - that the police administration and the general administration have been politicalised. With a partisan outlook thay are dealing with the crimes which are increasing in number. Hence, we find everyday more than five/six persons are being murdered in this State for which they feel shy to report.

**[4.10 - 4.20 p.m.]**

You find, sir, what hapened in Kultali and what happened re-

cently in Diamond Harbour. Again, Sir, other factor is here. The labour, both in agricultural and industrial sectors, has been rendered idle as the Government followed a wrong policy. The workers have so long been advised not to work. As such the atmosphere of work in West Bengal has gone away. Nobody works here, but the claims and demands are increasing. It is the wrong teaching to the working class and ultimately they are the victims of their wrong policy.

In the field of agriculture, inspite of tall talks of Agriculture Minister and inspite of the record production of foodgrains in West Bengal, we find that the State Government is running to the Centre with a beggar's bowl for 4 metric tonnes of foodgrains every months. What is the actual requirment? It is 50 lakh metric tonnes. Moreover if you are self sufficient in foodgrains, why are you running to the Centre for begging four metric tonnes ? You have degenerated the State to beggary. Who are responsible for this ? Under the leadership of Shri Jyoti Basu there is no increase in irrigation potentialities. The major irrigation project like Teesta Project is not working. Deep tubewells are not working, as there is none to supervise them. There is no successfull irrigation project. On the other hand, Sir, there is a Minor Irragation Corporation. There is none to supervise the irrigation schemes. On the other hand, the schemes of the Central Government are not meticulously followed, and as such what do we find ? We find there is indiscrimenate fall in the price of raw jute. There is indiscriminate fall in the price of potato this year inspite of tall talks of the Agriculture Minister to procure potato by Providing support price.But it has not been translated into action. It was his election slogan and now they are silent on this aspect.

Now I would say about the agricultural land reforms and distribution policy. The Minister-in-charge of Panchayet and Land Reforms is a veteran administrator. Once he was a congress man and we have every respect for him. But he is creating a party cadre amongst the tillers. The land reforms systems was formulated and started during the Congress regime but its implementation is being done otherwise. We find that you failed to distribute the land which has been vested in the State, particularly the lands which have not been injuncted by the High Court. I charge you that you have parposefully done so. You are bringing about a machine in the land distribution system amongst the people who are dependent. The very

object of the implementation has been nullified by your purposeless idea. You will see jotedars and the rural electorates have subscribed to the coffer of CPM. They are the safe custodians under the second umbrella and they have become your mercenaries. It should be interpretated that CPM has become the mercenary of the rural elites.

As such we do not feel that you can take pride in it. There is less harvesting class this time but what is there ? They subscribe to your registered coffers which are under C.P.M. party. On the other hand, what do we find ? We find that the widows and minors have been rendered as destitutes. The other day I went at Kultali in 24 Paraganas. A widow come and fell to the feet of Shri Pranab Mukherjee for only nine beghas of land which she did not so far get. Why? Is she a Neta, is she rich ? Then why did you not give this relief to her ? why have you deluded her ? Why Shri Chowdhury has remailed silent on this point because that does not serve your purpose? So in your regime widows and minors are also being deluded of their relief. I am again bluffed of the subterfuge in the name of Barga Operation. My God! What is going on, sir ? I would say that it is an instrument to party interest and party influence amongst the rural people and as such it is unsuccessful. It is misguiding them and creating tension amongst the rural people - it is Barga Operation! It is vague. I would say that C.P.M. has become the mercinary of rural people. Their aim is if you do not subscribe, your land will not be recorded in the Barga but it will be recorded in the name of Tom, Dick and Harry. The greatest indictment that has so far been done in the name of Barga Operation is that they try to liquidate the influence of the Opposition in the rural area. What is the verdict here ? Mr. Chowdhury the seniormost member of the Cabinet is here. I respectfully submit through you to him that if you calculate the result of the Parliamentary Election, you will find that the total number of votes polled by the entire Left Front constituents consisting of 8 or 9 parties is more of less lesser than the votes polled by the Opposite Party. This has become possible inspite of your cries that family planning would have created a great impact on the election results. Here also we find that valid votes polled in favour of Left Front is lesser than what is polled by the party opposed to the Left Front - I mean Congress(I) and some independents. So take lession from the writings on the walls. There is subsequent bye-election too and here also we have seen the differences between the Left Front and other

parties both in the rural and urban areas.

Next, Sir, they take pride in Education and other Social Services. The learned and most distinguished Finance Minister is here. I refuse to acknowledge that there is any increase qualitalively and quantitavely in the system of Education to-day and I quote, "A substantial part of the developmental expenditure was spent on building up economic and social overheads: except for famine relief and amelioration of special groups, the welfare component was rather small. Properly conceived, even expenditure on human capital formation have important long term egalitarian implication,but these have not been realized. Mere expansion - I repeat mere expantion and extension of free education and health services does not bring about better distribution of economic opportunities: the likelihood is that in the absence of special safeguards, the weaker sectors will not have a fair share in them.It would be worthwhile if an effort were made to lay down the detailed targets in an 'equal opportunity' programme and fill in the lacuna in the current programmes from that point of view." - Dr. Ashoke Mitra, Why do you take pride for expansion? There is no pride. You are using the services of different parties and furthering your party interest. That is why we find in my district just before the Parliamentay Election, there were 750 appointments of primary teachers. Was it authorised ? And now we find that there is constraint on the State Exchequer of West Bengal. You cannot defray the expenses necessary for day to day administration.

**[4.20 – 4.30 p.m.]**

Next Sir, Mr. Chowdhury will appreciate, I think, the health servics of his Government. The Minister of State of Health Department has given a picture as to how many health centres are without medical officers or without any medical care and he has also said that the quantum of medicine supplied to the primary health centres is of the worth of Rs. 900/- per anum. Do you justify this amount? But you take pride in it. He was again repeating that some of those health centres and hospitals were being run by pharmacists. You introduced the three-year course, I mean the barefooted doctors, and you were prompt within your regime to withdraw them affecting hundreds of people. What does it indicate? You are not definite about your policy. Your ultimate object was to further the party, expend the party and party interest and nothing else. If you are withdrawing it then

*why did you introduce the course at all inspite of the opposition by* the Indian Medical Association, inspite of the opposition by other bodies ? Sir, I may casually mention about the recognition of the North Bengal Medical College. The recognition of the Medical College is being threatened for want of fulfilment of minimum requirement necessary for recognition of a medical institution.

Then, Sir, they have claimed for increasing the supply of fish. Is there any reflection of it ? Is there any reflection of it in the day to day market ? Not all of us are vegetarian, sir...প্রলয় তো তুমি প্রলয় ঘটিয়েছ। আজকে তোমরা যে বিভিন্ন ক্ষেত্রে গৌরবের দাবি করছো সেই ব্যাপারে তোমরা সম্পূর্ণ ব্যর্থ। কোন জায়গায় ঠেকাবার ক্ষমতা নেই। তোমার দপ্তর নিয়ে আমি আগেই বলেছি - সেই ব্যাপারে একেবারে একেবারে ব্যর্থ হয়েছ। কত এমপ্লয়মেন্ট জেনারেট করা হয়েছে? এখানে ফিগার দিয়ে বলা হয়েছে ৯৮ হাজার ছিল সেটাকে ১লক্ষ ৭০ হাজার করেছেন। এখন অবস্থা কি দাঁড়িয়েছে? এখন প্রতি মাসে ১২ হাজার ইউনিট বন্ধ হয়ে যাচ্ছে রানিং দি পিপ্‌ল আইডিল আমি আশা করি এই ব্যাপারে নূতন উদ্দীপনা নিয়ে কাজে লাগবে। Sir, the next thing is, if the Press Report is correct, that Government has stopped works for rural development so long. I accuse the Government of neglecting the rural people upon whom they stand, upon whose support they stand. Sir, the Press report is such that all rural development works including NREP and LREGP are stopped for want of fund. This Government has been pleased to divert funds subsidised by the Central Government to certain other heads of accounts because they have not been able to mobilise their own resources so long. It is again a tragedy that this government is totally neglecting the people who have supported them, who have voted them to power. 30 crores of rupees have not been spent towards that account which I have mentioned just now, Another point, Sir, is that the government depends much on the Panchayati system contemplated by Gandhiji, and I am happy, I feel proud that the Left Front, the Marxists are depending on the contemplation and themes of Gandhiji. That is very good. Incidents of corruption in the Panchayat have been mentioned several times. The Panchayati system has failed to create durable assets for the society so far. They have sqandered away the money ; they have looted the exchequer. There is no check and audit of this. They are accountable to nobody. There is none to check as regards this draining of public exchequer and some of these amounts are being subsidised by the Central Government. But Mr. Chowdhury does not put his eyes on that and on that and on the other hand the Government is contemplating to bring in certain legislation to curb the power again for gagging the

opposition to put public support on certain authority. Sir, the overall picture in West Bengal is gloomy and dark.

Sir, before the elections they promised to correct the regional imbalances. What steps did they take ? They appointed the Administrative Reforms Committee under the chairmanship of Dr. Ashok Mitra. The Committee submitted as many as 91 recommendations but the Government only picked and chose some recommendations overriding certain other recommendations. In the recommendation No.4 of the Administrative Reforms Committee they said that the seat of administration for West Dinajpur might be shifted from Balurghat to Raigunj.The Government has mentioned in the Governor's Address that the district of 24-Paraganas is going to be bifurcated. This was done on political consideration. Why did the government override the recommendation No. 4 of the Administrative Reforms Committee ? Sir, they say that this government is a people's government. So, under what estimation they are overriding recommendation No.4 of Administrative Reforms Committee and crossing over to certain other parts ?It is again for political convenience and not for the interest of the people, not for the benefit of the people here. So, it is again a farcical exercise. They have made a farcical decision to ignore certain recommendations of the Administrative Reforms Committee which were vital for removing the regional imbalance. Have they done anything to remove the regional imbalance? What is the idea? What is the expenditure in North Bengal ? Nothing has been done so far. I repeat, nothing has been done so far. Sir, the Minister for Urban Development is present here. Sir, in North Bengal only one Municipality is taken care of by the congress viz. the Raging Municipality and fund allotted for it has been withheld by Writers' Buildings because it is being managed by a Congress Chairman. Sir, the Minister made an attempt to supersede it but it is only the Hon'ble High Court which has prevented the forcible action for supersession of this Municipality.

**Shri Prasanta Kumar Sur** : Your Statement is not correct.

**Dr. Zainal Abedin** : Absolutely correct. We find several acts here but my friends opposite are manufacturing and preparing tissue of lies.

Sir, now, I come to the incident of police firing. A friend from

the R.S.P. bench raised the question of firing by the police in Alipurduar while the Assembly was in session. Sir, you can well imagine what is the dreadful condition that while the Assembly is in session the police has gone so far as to fire upon the innocent public because the police was asked to extend help to the house which was being looted by the dacoited only a furlong away from the police camp.What is the explanation of the government? Whatis the difficulty then? The people occupying seat of power here, exercising administrative authority here, has so long been successful in creating agitation and lawlessness but now under the parliamentary democratic system the constitutional obligations are there. They have occupied the seat of power but there is great difficulty in balancing their agitational activities withe their responsibilities thrust upon them by the Constitution.They failed to keep the balance either way and as such there is flow of chaos, the State is full of chaos. West Bengal is passing through a State of chaos and anarchy, I should say. Then Sir, I find that West Bengal has been blessed with the largest ministry. Some of the Ministers have made frequent tours and travels sbroad in the name of serving the people of the State, and we find what is result ! There is no improvement in the particular sphere of the Minister-in-Charge who visited abroad. On the other hand, they are returning touring several countries by turning 180 degress. Sir, the Hon'ble Chief Minister, Shri Jyoti Basu was pleased to visit China. Subsequently returning from China, turning 180 degrees, he rushed to America begging to the World Bank leaders for things, for investment by the capitalists here. What is this?

**[4.30 - 4.40 p.m.]**

But Mr. Jyoti Basu did not allow the World Bank President Mr. Macnamara to land at the Calcutta Airport during the Congress Regime. After the Second World WAR certain western countries had developed their economy with the World Bank assisance and India also had tried to do so. But the present Chief Minister did not allow him even to land at the airport. Now what is happenign ? Our Chief Minister is trying to get the world bank's assistance and he is making interviews with the third rank officer Mr. Hopper.

Sir, I find here one or two Ministers present. Mr. Prasanta Sur is here. What he has done ? He is looking after the interests of the industrialists. The Government has taken a decision to lease out the

parks to the industrialists and monopoly houses.We all know that a portion of the Zoological Garden is being leased out to one industrialist for construction of a hotel. We have mentioned here about Satyanarayan Park. Thus corruption multiplies here. Will Mr. Sur take care of all these things, which we have mentioned here ? I don't think so. May I know what civic amenities you have extended to the people here ? Nothing. Even in this House the Hon'ble members are clamouring for drinking water. The Minister has failed to supply drinking water even to the people of the metropolitan areas. You are doing all these things in a parisan manner and for the party gain. What result are you geting? During your regine for over seven and a half years you did not have the courage to hold the election of Calcutta Corporation. Why are you there ? Have you got courage to call for election after lolling the result of Parliamentary Election?

........(Noise).........

Sir, let me quote here -"Individual or nation that refuses to see his or its lapses or fears to admit them can never progress. So long as we refuse to see the evil around us, we do not acquire the strength to fight it and the evil goes deep. Moreover, we have no right whatsoever either to notice or condemn other peoples faults so long as we do not roundly denounce our own."

This is exactly what is happening in West Bengal under the Left Front regime. They have totally failed to look after the interests of the poor and unfortunate people of West Bengal.

Then Sir, last but not the least let me quote what appears in the Report of the 8th Finance Commiaaion -"It will be seen that at the end of the next five year period pertaining to the 8th Finance Commission the excess of expenditure over receipts in the revenue account will be of the order of rupees 7419 crores, compared to an excess of Rs, 2359 crores on the same account during the current five years period."

So we are all bankrupt. This is the ultimate result what you have gained so far. This has been done by you.

....(At this stage the redlight was lit.)....

So Sir, I refused to agree with the contention submitted by the Left Front Government in the Governor's Address and I beg to move

all amendments. With these words I condemn this Government once again. Thank you, Sir.

**শ্রী যামিনী ভূষণ সাহা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকাল এবং আজকে প্রাক্তন দুই মন্ত্রীর আমি বক্তব্য শুনলাম। সেই বক্তব্যের মধ্যে তারা বামফ্রন্টের নীতি রাজ্যপাল যা ব্যক্ত করেছেন তা সম্পূর্ণভাবে সমস্ত ব্যাপারেই তারা বলেছেন। সাত্তার সাহেব বলেছেন রাম রাজত্ব চলছে, প্রকৃত অবস্থা গোপন, কেন্দ্রের ঘাড়ে দায়িত্ব চাপান, প্রতিটি কেন্দ্রে ব্যর্থতা, আইন-শৃঙ্খলা অবনতি ইত্যাদি। মরুভূমির মধ্যে মরুদ্যান বলে যে কথাটা বলা হয়েছে সেটা ঠিক ভাবেই বলা হয়েছে কারণ, সারা ভারতবর্ষের চিত্র এর মধ্যে দিয়ে তোলা হয়েছে। আইন শৃঙ্খলার কথা বলতে গিয়ে অনেক কথা বলেছেন। কিন্তু খুন-খারাপি পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় থাকবে।প্রশ্ন হচ্ছে অন্যান্য রাজ্যে যে সমস্ত ঘটনা ঘটছে তার তুলনায় পশ্চিমবাংলার অবস্থা কি এই বিষয়ে আমি দুটো উদাহরণ দিতে চাই। ১৯৮৩ সালে দিল্লিতে খুন হয়েছিল ২৪১ জন,পশ্চিমবাংলায় সেই সময় খুন হয়েছিল ৯৫ জন। অতএব তুলনামূলকভাবে এটা বিচার বিবেচনা করতে হবে যে পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় অন্য রাজত্ব যারা চালাচ্ছেন তাদের চেয়ে এখানে বামফ্রন্ট সরকার যে রাজত্ব চালাচ্ছে তার চেয়ে উন্নত কিনা? নির্বাচন এখানে হয়েছে ৩টা বিধানসভার উপনির্বাচন হয়ে গেল এখানে, কিন্তু সম্প্রতি বিহারের নির্বাচনে প্রায় দুই দিনে ৪২।৪২ জন নিহত হল। এবং প্রশাসনিক ব্যবস্থা এমন হল যে ব্যাপক কারচুপি করতে গিয়ে সেখানে রিটার্নিং অফিসার গ্রেপ্তার হলেন। এই সব কথা তারা কিন্তু বললেন না। পশ্চিমবাংলায় কি এই চিত্র আছে? কিছুদিন আগে ইন্দিরা গান্ধী নিহত হবার পর সারা ভারতবর্ষে কি ঘটনা ঘটেছিল? আইন-শৃঙ্খলা অবস্থা যদি বিচার করতে হয় তাহলে দিল্লিতে ওই ৪।৫ দিন প্রশাসন বলে কিছু ছিল না। সেখানে হাজার হাজার মানুষ খুন হয়েছে এবং কংগ্রেস এম.পি.রাও তার সঙ্গে জড়িত ছিলেন। শিখ যারা হত্যা হয়েছিল তাদের ব্যাপারে তদন্ত চাওয়া হলে বল হল সেই তদন্ত করতে দেওয়া হবে না কারণ তারাই এর মধ্যে জড়িত আছে। আরো এই রকম উদাহরন দিয়ে আমি ভারাক্রান্ত করতে চাই না। গতকাল ভক্তি বাবু বলেছেন যে দল প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীকে রক্ষা করতে পারে না এবং যিনি তাঁর বাড়ীতেই খুন হন সেখানে সেই দলের ছোট ছোট নেতাদের আইন-শৃঙ্খলার কথা বলা মানে বাতুলতা। অথচ তারাই এখানে আইন-শৃঙ্খলার কথা বলে গলাবাজী করছেন যারা প্রধানমন্ত্রীকে বাঁচাতে পারে না।

**[4.40 – 4.50 p.m.]**

স্যার, আমি ওদের সময়ের একটা উদাহরণ দিচ্ছি। ১৯৭৩ সালের ৬ই জুলাই গভর্ণর স্পীচের উপর বক্তব্য, সেখানে আনন্দবাজারকে কোট করা হচ্ছে ১৯৭৪ সালের বাজেট অধিবেশনে, বক্তব্য হচ্ছে - 'পুলিশ সূত্রে সংবাদ এই বছরে প্রথম ৬ মাসে ৩৯৪ জন খুন হয়েছে, তার মধ্যে বেশ কিছু মহিলা আছে। তখন জয়নাল সাহেবরা মন্ত্রী ছিলেন। আর তাঁদের সময়ে ১৯৭৫ সালে প্রফুল্ল বাবুর নাম শুনলে রেগে যেতেন যদিও প্রফুল্লবাবু এবারে তাঁদের সঙ্গে নির্বাচনে নেমেছেন, ১৯৭৫ সালে প্রফুল্লবাবু বিধানসভায় বক্তৃতা দিলেন - "শান্তি কোথায় আছে, পশ্চিমবাংলায় শান্তি নেই যদি কিছু থেকে থাকে তাহলে সেটা শ্মশানের শান্তি, সেটা কবরের শান্তি"। এই কথা শাসকদলের একজন মাননীয় সদস্য শান্তি কুমার দাসগুপ্ত বলেছেন, প্রফুল্ল সেন ১৯৭৫ সালে রাজ্যপালের ভাষণের উপর ২৭শে ফেব্রুয়ারী বক্তৃতা দিয়েছেন। আমি বিধানসভার প্রোসিডিংসের ২৭৬ পৃষ্ঠা থেকে বলছি, তখন আপনারা ছিলেন। এখন সেই স্তর থেকে বামফ্রন্ট সরকারের আমলে শান্তি-শৃঙ্খলার অনেক উন্নতি হয়েছে কিনা সেটা রাজ্যপালের ভাষণে বেরিয়েছে। দ্বিতীয় কথা হচ্ছে সুব্রতবাবু যে সমস্ত এ্যামেন্ডমেন্ট দিয়েছেন তার মধ্যে আমি ৩টি এ্যামেন্ডমেন্টের কথা বলছি, এইটুকু আমি ডিল করব। তিনি বলেছে,

"বর্তমান সরকারের শ্রম নীতিতে বহু কারখানায় লক আউট ও ক্লোজার ইত্যাদির ফলে শ্রমিক শ্রেণী আজকে অসহায় অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে, তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই"। দ্বিতীয় হচ্ছে-"মাসাধিককাল ব্যাপী রাজ্যের চটকল শ্রমিকরা দারুণ দুর্দশার মধ্যে দিন কাটাচ্ছেন। বহু চটকল শ্রমিক আজ অনাহার অর্ধাহারে দিন কাটাচ্ছেন। অভাবের তাড়নায় অনেকে আত্মহত্যা করতে বাধ্য হয়েছে। রাজ্যসরকার চটকল সমস্যা সমাধানের কোনরূপ সক্রিয় প্রচেষ্টা চালায়নি, মাননীয় রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কোন উল্লেখ নেই"। তৃতীয় কথা হচ্ছে - "কেন্দ্রীয় সরকারের পূর্ণ সহযোগিতা সত্ত্বেও, এটা আমি মাননীয় সদস্যদের লক্ষ করতে বলেছি - কেন্দ্রীয় সরকারের পূর্ণ সহযোগিতা সত্ত্বেও শিল্পক্ষেত্রে রাজ্য সরকারের শোচনায় ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই*। প্রথমতঃ বন্ধ কলকারখানা সম্পর্কে যদি বলতে হয় তা হলে বলব বামফ্রন্ট সরকারের শ্রম নীতিতে বহু কলকারখান বনধ হয়েছে, লক আউট ক্লোজার হয়েছে, এমন চিত্র যেন সারা ভারতবর্ষে আর নেই !

পশ্চিমবঙ্গে নির্বাচনে প্রকাশ করে মানুষকে আপনারা বিভ্রান্ত করেছিলেন যে পশ্চিমবঙ্গে সমস্ত অন্ধকার। কয়েকজন এম. পি. তো বললেন সমস্ত কলকারখানা খুলে দেব, তার জন্য কমিটিও হল। এখন পশ্চিমবঙ্গে ১১ হাজারেরও মত ছোট বড় কারখানা বন্ধ এবং রুগ্ন। সারা ভারতবর্ষে কত, না ৬০হাজারের মত্তে বন্ধ এবং রুগ্ন কারখানা। সেটা আপনারা চেপে যান কেন। আমি একটা উদাহরণ দিচ্ছি - সারা ভারতচবর্ষে ৮৬৫ টি সুতো কল আছে। সেই ৮৬৫ টি সূতা কলের মধ্যে পশ্চিমবঙ্গে হচ্ছে ৩৫টি তার মধ্যে ১৬টি এন.টি.সি, কেন্দ্রীয় সরকার পরিচালিত। পশ্চিমবঙ্গে বন্ধ হচ্ছে ৪টি,আর সারা ভারতবর্ষের সুতা কল বন্ধ হচ্ছে ৮০ থেকে ৯০ টি শিল্পের দিক থেকে সবচেয়ে উন্নয়নের শিখরে চলে গেছে যে গুজরাট এবং মহারাষ্ট্র সেই গুজরাটে আজকে ২১ টি সুতা কল বন্ধ, কয়েক লক্ষ শ্রমিক রাস্তায় ঘুরে বেড়াচ্ছে।

মহারাষ্ট্রে ১৭টি কারখানা বন্ধ হয়ে রয়েছে। সারা ভারতবর্ষের যে ৯০টি কারখানা রয়েছে তার মধ্যে পশ্চিমবাংলায় মাত্র ৪টি এবং বাকীগুলো কংগ্রেস রাজত্বে। এর কারণ কি? আজকে আমাদের রেলওয়ে বাজেটের যে চেহারা দেখছি তাতে মনে হয় আরো কারখানা বন্ধ হবে। আপনারা মানুষের দারিদ্রের কথা বলেন অথচ রেলওয়ে বাজেট যেভাবে মানুষের উপর চাপান হচ্ছে তাতে সমস্ত জিনিষপত্রে দাম বাড়বে আজকে বেঙ্গল চেম্বার অফ কমার্স এবং ইন্ডাস্ট্রিয়ালিষ্টরা এই ব্যাপার নিয়ে হৈ চৈ করছে। এই রেলওয়ে বাজটের ফলে সাধারণ মানুষের জীবন দুর্বিষহ হয়ে উঠবে। সারা ভারতবর্ষে আরও কারখানা বন্ধ হবে। প্রধানমন্ত্রী বলেছেন হার্ড ডিভিশন। এর মানে হচ্ছে কারখানা যেগুলো বন্ধ হয়ে গেছে সেক্ষেত্রে নো ডিভিশন এবং যেগুলো মরতে বসেছে তাকে বন্ধ করে দাও। এতে তো বেকারী আরও বাড়বে। আপনাদের নীতির ফলে এই জিনিস হচ্ছে এবং আমরা এর বিরুদ্ধে প্রচেষ্টা চালাচ্ছি। সুব্রতবাবু আই এন টি ইউ সি - লিডার তিনি কি জানেননা লক আউট,ক্লোজার কেন হচ্ছে, কত হয়েছে? তিনি কি জানেননা চটকলগুলো কেন বন্ধ হয়েছে? আমরা ইতিপূর্বে জনতা সরকারের আমলে এবং ইন্দিরা গান্ধীর আমলে এই এ্যাসেম্বলীতে দু- দুবার প্রস্তাব এনেছিলাম চটকল জাতীয়করণ করার জন্য। সুব্রতবাবুরা এবং আমরা একসঙ্গে মিলে ইন্দিরা গান্ধীর সঙ্গে আলোচনা করে প্রস্তাব দিয়েছিলাম, মত প্রকাশ করেছিলাম চটকল জাতীয়করণ করা হোক। সুব্রতবাবুরাও গিয়েছিলেন এবং তিনি জানেন কেন সেটা করা হল না। আজকে মালিকরা চটকল বন্ধ করে দিচ্ছে কাজেই জাতীয়করণের প্রস্তাব যদি গৃহীত হত তাহলে এই জিনিষ বন্ধ হত। তাঁরা বলছেন, "বামফ্রন্ট সরকার কিছুই করিতেছেন না"। জিনিষটাকে ওইভাবে দেখলে হবেনা। উনি তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন, কেন্দ্রীয় সরকারের পূর্ণ সহযোগিতা সত্ত্বেও বামফ্রন্ট সরকার ব্যর্থ হয়েছেন শিল্প ক্ষেত্রে।

নূতন শিল্প গঠণের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের সহযোগিতার নমুনা আমি আপনাদের কাছে বলছি। এঁদের কথায় মনে হয় কেন্দ্রীয় সরকার যেন আমাদের সব দিয়ে দিয়েছেন। আমাদের মুখ্যমন্ত্রী গত ৮ বছরে পশ্চিমবাংলার শিল্পায়নের ব্যাপারে যে সমস্ত করেসপণ্ডেন্স করেছেন সেগুলি সব একত্র করে একটা বই বার করেছেন। এই বইতে আমরা ধেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় নূতন শিল্প সংস্থাপণের জন্য কেন্দ্রকে অর্থাৎ প্রয়াত প্রধানমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীদের যতবার অনুরোধ জানান হয়েছে তাতে তাঁরা কানে তালা লাগিয়ে বসে রইলেন। ১৯৮৩ সালের জানুয়ারী মাসে পেট্রোলিয়াম এবং ফার্টিলাইজার্স বিভাগের কেন্দ্রীয় মন্ত্রী হলদিয়ায় পেট্রোকেমিক্যাল কারখানা যুক্তভাবে গড়ে তোলার সম্ভাবনা সম্পর্কে রিপোর্ট প্রস্তুত করার জন্য প্রস্তাব দেন। কিন্তু ১৯৮৪ সালের জুলাই মাসে কেন্দ্রীয় সরকারের ওই দপ্তর রাজ্য সরকারকে জানায় আমরা যুক্তভাবে তৈরী করবনা, রাজ্য সরকারের টাকা থাকলে তাঁরা করুন। কে বাধা দিয়েছিল? বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর এই ব্যাপার নিয়ে বার বার লেখা হয়েছে এবং তাঁরা সেই প্রস্তাব প্রত্যাখ্যান করেছেন। শুনলে অবাক হবেন মহারাষ্ট্রে ১২০০ কোটি টাকা ব্যয় করে পেট্রোকেমিক্যাল কারখানা খুলে দেওয়া হল।

**[4.50 – 5.00 p.m.]**

আর আপনারা এখানে চুপ করে বসে আছেন? কই এর জন্য লড়াই করেন নি তো। আপনারা পশ্চিমবাংলার উন্নয়নের কথা তো আপনারা বলেননি। আর আমাদের মুখ্যমন্ত্রী কিভাবে লড়াই করেছেন? এবার শুনুন। ক্রোকিং ক্যাটালিষ্ট কারখানা তৈরী করার জন্য, যেখানে ১০ হাজার টন উৎপাদন হবে, তিনি তৎকালীন মন্ত্রী মিঃ রথকে চিঠি দিয়েছিলেন এবং তিনিও বলেছিলেন যে এই কারখান এখানে খোলা হবে। হিন্দুস্থানের লিভার কোম্পানী রাজী ছিল। কিন্তু অদ্ভুত কথা, ১৯৮২ সলে ডিসেম্বর মাসে আবেদন পত্র দেওয়া হোল এবং তখন আর কোন ষ্টেটই দরখাস্ত করেনি। কিন্তু ১৯৮৩ সালে বলা হোল মুখ্য মন্ত্রীকে জানানো হল যে এই প্রস্তাব প্রত্যাখ্যান করা হয়েছে। আর সেই কারখানা হোল যে গুজরাটে । সেখানে করার জন্য অনুমতি দেওয়া হোল। পুনরায় ১৯৮৪ সালে এই দপ্তরকে চিঠি দিয়ে জানানো হোল সরকারী এবং বেসরকারী উদ্যোগে হলদিয়ায় কোন কারখান তো হচ্ছে না। গুজরাটে ঐ কারখানা করার জন্য অনুমতি দেওয়া হোল এবং এই সমস্ত কারখান মাদ্রাজে ভাইজাকে , মথুরায় এবং পূর্বউপকূলে যে আরও কারখানা রয়েছে, তার শোধনাগারের যে প্রয়োজন হবে তার জন্য হলদিয়ায় আর একটি কারখানা খোলার অনুমতি দেওয়া হোক । কিন্তু তাও দেওয়া হোল না। তাহলে জয়নাল সায়েব, বলুন আমরা কিভাবে শিল্পায়ন করবো? ১৯৮০ সালে ইলেকট্রনিক্স কারখানা খোলার জন্য অনুমতি চাওয়া হোল। তখন ইন্দিরা গান্ধী বলেছিলেন যে বর্ডার এরিয়ায় এই কারখানা খোলা হবে কি করে? অদ্ভুত কথা পশ্চিমবাংলা বর্ডার ষ্টেট । কিন্তু ঐ কারখানা ২।৩ জায়গায় হল এবং কেন্দ্রীয় সরকার তার সিদ্ধান্তও নিয়েছেন। ই.এল.এ.বি.ই.এল এই রকম কয়েকটি কারখানা চণ্ডীগড়ে, পাড়ুকুলায়, হরিয়ানায়, গাড়োয়ালে খোলা হোল। কিন্তু পশ্চিমবাংলায় এই কারখানা খোলার অনুমতি দেওয়া হোল না। বেকারের কথা বললেন। আমাদের এখানে বেকারদের নাম এমপ্লয়মেন্ট এক্সচেনজে লেখানো হয় বলে এখানে বেকারের সংখ্যা এত বেশী দেখায়। আপনারা তো আমাদের সংগে বিভিন্ন ষ্টেটে গিয়েছিলেন এ্যাসেম্বলী কমিটির সাথে। আপনারা তো জানেন যে অন্য বেকারদের নাম লেখানোই হয় না। হাজার হাজার ছেলের নাম লেখানো হয় না। অন্য দৃষ্টি-ভঙ্গীতে সেখানে চাকুরী দেওয়া হয়। আমরা একটা নীতি স্থির করেছি বলে আজকে বেকারের সঠিক চিত্রটা বেরিয়ে এসেছে। ভারতবর্ষের অন্য কোন রাজ্যে এইভাবে নাম লেখানে হয় না। সরকারী হিসাবে দেখা যায় আড়াই থেকে তিন কোটি লোক বেকার। আজকে যদি হলদিয়াতে পেট্রোকেমিক্যাল কারখানা হোল তাহলে তো আপনাদের ভাল হোত বাঙালী ছেলেদের চাকুরী হোত। কিন্তু আপনারা

তা হতে দিলেন না। এটা হলে ১ লক্ষ বেকারদের চাকুরী হোত। সুব্রতবাবু বলেছেন যে কেন্দ্রীয় সরকারের সহয়োগিতা সত্ত্বেও বামফ্রন্ট্র সরকার কিছু করতে পারেননি। সুব্রতবাবু এখানে নাই। তিনি এ্যামেন্ডমেন্ট দিয়েছেন। কিন্তু তিনি দেখুন এইভাবে কেন্দ্রীয় সরকার সহযোগিতা করেছেন শিল্প সংস্থাপন করার জন্য। এখানে ওভার ড্রাফট্ সম্বন্ধে বলা হয়েছে যে বাজ্য সরকার ওভার ড্রাফট নিয়ে নিয়ে একেবারে দেউলিয়া হয়ে গিয়েছে। তিনি তো একদিন মন্ত্রী ছিলেন - তো মন্ত্রী হয়েও তিনি এই সব কথা বলেন? সব রাজ্যকেই ওভার ড্রাফট্ নিয়ে চলে। এইসব কি তিনি জানেন না। আজকে ওভারড্রাফটের পোজিসানটা কি ? যদি ওভারড্রাফট্ নিয়ে পশ্চিমবঙ্গ শেষ হয়ে গিয়ে থাকে তাহলে উত্তর প্রদেশ কেরালাও তো শেষ হয়ে গিয়েছে। কেরালা ওভারড্রাফট্ নিয়েছে ২৪০ কোটি টাকা। উত্তর প্রদেশ নিয়েছে ৩৬০ কোটি টাকা আর পশ্চিমবাংলা ওভারড্রাফট্ নিয়েছে ২১৭ কোটি টাকা। আর পাঞ্জাবে একটা মজা হয়েছে। পাঞ্জাব ৫০০ থেকে ৬০০ কোটি টাকা ওভারড্রাফট্ নিয়েছে।

পঞ্জাব সরকার ব্যাঙ্ক থেকে টাকা ধার নিয়েছে খাদ্য সংগ্রহ করা হবে বলে, সেই ব্যাঙ্কের টাকা তারা ফেরত্ দেয়নি। খাদ্য কিনে, খাদ্য বিক্রি করে, আর টাকা দেয়নি, জয়নাল সাহেব এই ব্যাপারে নিশ্চয়ই জানেন। আর এই ওভার ড্রাফটের টাকা, আমাদের যে ২১৭ কোটি টাকা আছে, এই নিয়ে এত চেঁচামেচি হচ্ছে। পঞ্জাব সরকার যে ৩০০ কোটি টাকা মেরে দিল — কেন মেরে দেওয়া হলো? আজকে ঐ টাকাটা থাকলে তো আমাদের ওভারড্রাফটের প্রশ্নটা আসতো না। আমার কাছে হিসাব আছে, সব রাজ্যই ওভার ড্রাফট নেয়, কিন্তু এখানে ওঁরা চেঁচাচ্ছেন, ওভারড্রাফট নিয়ে নিয়ে নাকি সব শেষ করে দেওয়া হচ্ছে, নানার যুক্তিহীন কথাবার্ত্তা ওঁরা বলছেন। ওঁরা যা করেগেছেন, তার কৃতকর্মের ফল আমাদের অনেক কিছু বইতে হচ্ছে। ধরুন, এই খাদ্যের ব্যাপারে কালকে কমল বাবু বলেছেন, ১৯৭৬-৭৭ সালে ওনাদের রাজত্বের সময় যেখানে ৭৪ লক্ষ টন খাদ্যশষ্য উৎপাদন হয়েছিল, আজকে ১৯৮৩-৮৪ সালে সেখানে ৯২ লক্ষ টন খাদ্যশষ্য উৎপাদন হয়েছে, এটা কি কোন প্রগ্রেস নয়? শিক্ষা এবং অন্যান্য ক্ষেত্রে যা কর্মসূচী দেওয়া হয়েছে — ১৩০০ নতুন স্কুল খোলা হবে নূতন করে হবে, আগামী বছরে। এছাড়া রাজ্যপালের ভাষণে আছে এই প্রাথমিক স্কুলগুলোকে অনুদান দিয়ে যাতে ভালভাবে গড়ে তোলা যায় তার ব্যবস্থা করা হবে। বিনয়বাবু ল্যান্ড রিফর্মস মন্ত্রীকে অনেক কিছু বলা হয়েছে, বর্গাদারদের ব্যাপারে । আপনারা তো এত বছর ধীরে ধীরে কিছু করতে পারেন নি, আপনার আইন করেছেন জমিদারী প্রথা উচ্ছেদ অত্মইন, কিন্তু প্রয়োগ কি কোথায় করেছিলেন? সবাই তো জমি চুরি করে রেখেছে আজকে সেই জমিগুলো উদ্ধার করে প্রকৃত ভূমিহীন চাষীদের পাট্টা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। এই কয়েক বছরে চাষীরা প্রভূত পরিমানে উপকৃত হয়েছে। কয়েক লক্ষ চাষীকে পাট্টা দেওয়া হয়েছে এবং আরও ১৩ লক্ষ ভাগচাষীকে আজকে অধিকার দেওয়া হয়েছে। আরও ২০/২২ লক্ষ ভাগচাষীকে অধিকার দেওয়া হবে। এতদিন তো আপনারা দেননি। এটা কি উন্নয়ন নয়?

**[5.00 – 5.10 p.m.]**

আমাদের প্রশ্নটা হচ্ছে অন্য রাজ্যের তুলনায় আমরা কতখানি এগিয়েছি, আমরা বলছি না যে আমরা সব করে দেব। কিন্তু অন্য রাজ্যের তুলনায় সমস্ত দিক থেকে আমরা অগ্রগতির পথে এগিয়েছি। উনি ভোটের কথা বললেন। আমি একটু বলি, লোকসভার নির্বাচনে ওরা খুব চেঁচিয়েছিলেন, লোকসভার নির্বাচনের পর বিভিন্ন রাজ্যের বিধানসভার নির্বাচন হয়ে গেল। সেখানে দেখা গেল সব মন্ত্রীরা হেরে গেছেন। এবারের বিধানসভা নির্বাচনে ওরা বাজার মাত্ করার চেষ্টা করেছিলেন, আমি বলি, এই যে বিধানসভার নির্বাচন হলো, সেই নির্বাচনের ফলাফল আগে কি ছিল

এখন কি হলো, সেটা একটু শিক্ষা নেওয়া দরকার। উত্তরপ্রদেশে ১৯৮০ - ৮১ সালে কংগ্রেসের সদস্য সংখ্যা ছিল ৩১৯ জন, ১৯৮৫ সালে সেটা দাঁড়ালো ২৬৬তে, মাইনাস ৫৩। তবুও ওখানে বিরোধী দলের ঐক্য হয়নি। কর্নাটক ১৯৮১ সালে ৮১ জন কংগ্রেস্য সদস্য ছিলেন, এবারের সেটা দাঁড়ালো ৬৬তে, মাইনাস১৫, গুজরাট ১৪৭ ছিল, এবার সেটা ১৪৯ হয়েছে, প্লাস ২। রাজস্থান আগে ছিল ১৪৮ এবার সেটা ১১৩ তে দাঁড়ালো, মাইনাস ৩৫ উড়িষ্যা আগে ছিল ১২১ এবারে ১১৭ মাইনাস চার, অন্ধ্রে আগে ছিল ৫৯ এবারে হয়েছ ৪৯ মাইনাস ১০, মহারাষ্ট্র আগে ছিল ২৩৮ এবারে সেটা কমে দাঁড়িয়েছে ১৬২, মাইনাস ৭৬, বিহার আগে ছিল ১৯০ এবং ১৯২ প্লাস ২। বিহার কি ভাবে পেয়েছে সেটা তো কাগজে সমস্ত বেরিয়েছে। সুতরাং টোটালিটির দিক থেকে ভারতবর্ষে শ্রীমতি ইন্দিরা গান্ধীর মৃত্যুকে ক্যাপিটাল করে , আপনারা জনগনের সমস্যা কিছু না বলে, মানুষকে বিভ্রান্ত করে ভোটনিয়েছিলেন, কিন্তু দুমাস পরে আজকে প্রমান হয়ে গেছে এবং বিধানসবার ২০০'র বেশী সিটে আপনারা পরাজিত হয়েছেন। কর্নাটক, অন্ধ্র ইত্যাদি এই সব জায়গায় গিয়ে প্রধানমন্ত্রী বক্তৃতা দিয়েছেন। আমাদের দুভার্গ্যের বিষয়, কেন্দ্র রাজ্য সম্পর্কে বলা হচ্ছে যে কেন্দ্র যদি কংগ্রেস সরকার থাকে এবং রাজ্যগুলিতে যদি কংগ্রেস সরকার হয় তাহলে উন্নতি হবে। ভারতবর্ষের সংবিধানের ফেডারেল ক্যারেকটার কি? ভারতবর্ষের সংবিধানে, ইন্ডিয়ান ইউনিয়নে সমস্ত জাতিগুলি সমষ্টিগত ভাবে বক্তৃব্য রাখার সুযোগ দেওয়া আছে। তথাপি আজকে এই রকম দায়িত্বহীন কথা বলা হচ্ছে। অন্ধ্র কর্নাটক নাক উল্টিয়ে দিয়েছে। মধ্যপ্রদেশে ৩৬০ টি স্টেটমেন্টে জিতেছিলেন লোকসভার ইলেকশানে। আজকে মধ্যপ্রদেশে ২৫০টি সীট পেয়েছেন। কাজেই লোকসভার নির্বাচন, আর বিধানসভার নির্বাচন দেখিয়ে কোন লাভ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সমস্ত পশ্চিমবঙ্গে কলকারখানা বন্ধ। আমরা কলকারখানা খুলতে পারছিনা। আজকে এরজন্য নিশ্চয়ই কেন্দ্র দায়ী, কারন তাদের হাতেই সমস্ত ক্ষমতা হয়েছে। আমাদের এখান থেকে নতুন করে বিল এনে যখন রাষ্ট্রীয়করন করবো তখন ওখান থেকে চিঠি দিয়ে জানিয়ে দেওয়া হচ্ছে যে রাষ্ট্রীয় করন করার আগের সমস্ত দায় দায়িত্ব অথাৎ প্রিটেক ওভারের দায়দায়িত্ব আমাদের নিতে হবে। মালিকরা যে মুনাফা করে লুটেপুটে খেয়েছে, সেই সমস্ত দায়িত্ব আমাদের নিতে হবে। ব্যাঙ্ক টাকা দেবেনা কেন্দ্রের ব্যাপার অই. আর. সি. আই টাকা দেবেনা কেন্দ্রর ব্যাপার। আর আজকে বাধা দেবে এবং বলবে যে মালিকরা যা নষ্ট করে গেছে তার দায়দায়িত্ব আমাদের নিতে হবে। এই নীতি তারা ঘোষনা করছেন। আজকে অবস্থা এমন হয়েছে যে সমস্ত শিল্প কারখানা বন্ধ হয়ে যাচ্ছে এবং সেই বন্ধের ব্যাপারে যখন আমরা বলছি যে জাতীয়করন করা হোক, টেক্সটাইল, চটকল জাতীয় করন করা হোক, সেটা হবেনা। সুতরাং এর বিরুদ্ধে আমাদের লড়াই করতে হবে। বিভিন্ন রাজ্য থেকে এই নীতির পরিবতন করার জন্য সংগ্রাম করতে হবে। এছাড়া অন্য কোন পথ নেই। যেখানে ৫০ ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে বাস করে, যাদের আয় ৪০ টাকাও নয়, তাদের হাতে যদি পয়সা না থাকে তাহলে সমস্ত শিল্প ধ্বংস হবে, সংকট আরো গভীর হয়ে উঠবে। সেই সমস্ত মানুষের হাতে যদি পয়সা দেওয়া যায়, ভূমি রাজস্বের আমূল সংস্কার করা যায়, কৃষকের হাতে যদি বিনা মূল্যে জমি দেওয়া যায় তাহলেই শিল্প বাঁচবে। তানাহলে শিল্প ধ্বংস হতে বাধ্য এবং সংকট আরো ঘনিভূত হয়ে উঠবে। আজকে রেল বাজেটে যে কর চাপান হয়েছে তাতে শিল্প আরো ধ্বংস হবে, মানুষ মরবে। রেলে যাতায়াতের সময় যে সব লোক বামফ্রন্টের সমালোচনা করেছে, তারা আজকে অন্য কথা বলছে। মানুষের মোহ ভেঙ্গে গেছে আপনাদেরও দিন ঘনিয়ে এসেছে। ৪/৫ রাজ্যে হয়েছে এবং আগামীদিনে আরো অব্যবস্থা খারাপ হবে। এই কথা বলে রাজ্যপালের ভাষনকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ মানস ভূঁইএ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষনের পরিপ্রেক্ষিতে তার বক্তব্যে উপর যে ডিবেট শুরু হয়েছে তার দ্বিতীয় দিনে এই সভার অত্যন্ত প্রবীন এবং শ্রদ্ধাবান

সদস্য যামিনীবাবু তাকে সমর্থন করতে গিয়ে কতকগুলি প্রশ্নের অবতারনা করেছিলেন যেগুলির সঙ্গে ভারতবর্ষের সংবিধানিক কাঠামো এবং রাজনৈতিক চিন্তাধারার দ্বন্দ্ব মূলক একটা দিক তিনি খুঁচিয়ে তুলে ধরার চেষ্টা করেছেন। এটাকে ডিবেট হিসাবে ধরে নিয়ে পূর্ববর্তী বক্তার কিছুকিছু বক্তব্যের উত্তর দিয়ে আমি আমার নিজের বক্তব্য উপস্থাপন করার চেষ্টা করব। যামিনীবাবু খুঁচিয়ে যে দৃষ্টিভঙ্গির দিকে আলোকপাত করেছেন আমি সেটাই প্রথমে একটু উল্লেখ্য করছি। একজন সদস্য হিসাবে এটা আমার খুব লেগেছে। তিনি বলেছেন, যে দল তার নিজের বাসভবনে প্রধানমন্ত্রীকে রক্ষা করতে পারে না, সেই দল সারা ভারতবর্ষের মানুষকে কি করে রক্ষা করবে? মহামান্য রাজ্যপাল তার লিখিত ভাষনে বলেছেন ভারতবর্ষের ভিতর পশ্চিমবাংলার বুকে তিনি মরুদ্যান দেখতে পেয়েছেন। তার মুখে এই কথা শোভা পায় কিনা এ একটা অদ্ভুদ ব্যাপার। মাননীয় যামিনীবাবু তাদের মন্ত্রীসভার অন্যতম প্রবীন সদস্য বিনয়বাবু এখানে উপস্থিত আছেন। আমি তাদের কাছে প্রশ্ন করছি, মার্কসবাদী কমুনিষ্ট পার্টি ১৯৬৪ সালে জন্ম গ্রহন করার পর থেকে ভারতবর্ষের সংবিধানের প্রতি আপনাদের বিশ্বাস আছে কিনা আপনারা ভারতবর্ষের সংবিধান বিশ্বাস করেন কিনা, এটা বুকে হাত দিয়ে বলুন। ১৯৫০ সালে এই " আজাদি ঝুটা হ্যায় " বলে আপনারা শ্লোগান তোলেন নি? পর্লামেন্টের ভিতরে ভারতবর্ষের সংবিধান পুড়িয়ে দেবার শ্লোগান তোলেন নি? কলকাতা শহর থেকে শুরু করে গ্রামবাংলার বুকে দেওয়ালে দেওয়ালে ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গাঁন্ধীর কুৎসিত ছবি এঁকে তার হাতের ৫ আঙুলের নখ এঁকে দিয়ে তার বিরুদ্ধে ব্যাক্তিগত আক্রমন করেন নি? দিনের পর দিন কুৎসিত ভাষায় গনমাধ্যম ব্যবহার করে জনসংযোগ - এর মাধ্যমগুলি ব্যবহার করে তথা কথিত ট্রেজারী বেঞ্চের এই ভদ্রলোকের দল তার বিরুদ্ধে কুৎসিত ভাষায় ব্যক্তিগত আক্রমন করেছেন। এই যদি হয় তাহলে পশ্চিমবাংলার সেই সব দরিদ্র, অশিক্ষিত মানুষ যাদের পেটে জ্বালা আছে, ক্ষোভ আছে, বেদনা আছে, তাদের মানসিক প্রতিক্রিয়া পশ্চিমবাংলার বুকে কি যে হয়েছে, তার জন্য ওরা দায়ী নন? ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে যখন বার বার করে সাবধান করা হয়েছিল যে, আপনার বাড়ীর ভিতর কোন বিশেষ সম্প্রদায়ের লোককে রাখবেন না, তখন তিনি বলেছিলেন আমি ভারতবর্ষের প্রধানমন্ত্রী, আমার বাড়ীর ভিতর এ থাকবে না, ও থাকবে না, এটা বলার আমার নৈতিক অধিকার নেই। কেন না ভারতবর্ষ হচ্ছে সেকুলার কান্ট্রি এবং আমি সেই ভারতবর্ষের প্রধানমন্ত্রী। এই কথা ভুলে গিয়েছিলেন? অথচ এদেরই মুখ্যমন্ত্রী এসপ্লানেড্ ইষ্ট-এ তথাকথিত উগ্রপন্থী শিখ সমাবেশে এসে গাঁদা ফুলের মালা পরে তিনি এদের সমর্থন করেছিলেন এবং শ্রীমতি ইন্দিরা গাঁন্ধীর বিরুদ্ধে কথা বলেছিলেন। এই কথা কি ওরা ভুলে গেছেন? সারা ভারতবর্ষের তথাকথিত সমস্ত দজ্জাল রাজনৈতিক কতকগুলি দলের লোককে নিয়ে এসে এই কলকাতার বুকে সরকারী অধিগৃহীত হোটেল গ্রেট ইষ্টার্ন হোটেলে রেখে রাজকোষের টাকায় কনক্লেভ করলেন। এই কথা আপনারা ভুলে গেছেন? রুশ বিপ্লবের পরে মহামতী লেনিনকেও আততায়ীর হাতে গুলি খেয়ে মরতে হয়েছিল। যামিনীবাবু, বিনয়বাবু প্রশান্তবাবু এই কথা ভুলে গেছেন? স্যার, রাজ্যপাল মরুদ্যানের কথা বলেছেন। আমাদের হাসি পাচ্ছে। মরুভূমিতে কিছু ক্যাকটাস্ কাঁটা জাতীয় গাছ দেখতে পাওয়া যায়। পশ্চিমবাংলায় সেই কাঁটাওয়ালা গাছ নেই , শুধু মরিচিকা চকচক করছে। এই ট্রেজারি বেঞ্চে তথাকথিত কিছু চকচকে ভদ্রলোক বসে আছেন, এদের ছাড়া , আর মরিচিকা ছাড়া কিছুই দেখতে পাওয়া যাচ্ছে না।

**[5.10 – 5.20 p.m.]**

যামিনীবাবু বললেন,কয়েকলক্ষ লোককে জমির পাট্টা দেওয়া হয়েছে। হ্যাঁ হয়েছে, অস্বীকার করছি না। স্যার, এই প্রসংগে আমি বিনয়বাবুর কাছে গত বছর যে প্রার্থনাটা রেখেছিলাম সেটা আবার আপনাদের স্মরণ করিয়ে দিচ্ছি। মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী একজন বয়স্ক অভিজ্ঞ মন্ত্রী, তার

যথেষ্ট নামডাক আছে, এই বিধানসভার পবিত্র কক্ষে তার কাছে আমি বিচার প্রার্থনা করে বলেছিলাম, ১৯৭২/৭৭ সালের মধ্যে যে সমস্ত উপজাতি এবং তপশিলি সম্প্রদায়ের মানুষকে পাট্টা দেওয়া হয়েছিল সরকারীভাবে তাদের জোর করে আপনাদের দলের লোকেরা উৎখাত করে দিয়েছেন শুধু মাত্র মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি করে না এই অপরাধের জন্য। স্যার এই বিধানসভায় দাঁড়িয়ে মাননীয় মন্ত্রী মহাশয় কথা দিয়েছিলেন আপনার সামনে যে তিনি এটা এনকোয়ারী করবেন এবং তা করে তাদের পাট্টা দিয়ে জমিতে বসিয়ে দেবেন। একটা বছর পেরিয়ে গিয়েছে বলতে পারেন যামিনীবাবু, বিনয়বাবু এবং মার্কসবাদী কমিউমিষ্ট পার্টির বড় বড় কমরেডরা যে সেই সমস্ত অসহায় তপশীলী জাতি এবং উপজাতির মানুষ,যারা আপনাদের পার্টি করে না এই অপরাধের জন্য তাদের পাট্টা কেড়ে নিয়েছিলেন এক বছরের মধ্যে তাদের সেই পাট্টা ফিরিয়ে দিয়ে তাদের সেই জমিতে বসিয়ে দিয়েছেন কিনা? আমি জানি এর উত্তর হচ্ছে , 'না'। এই যেখানে অবস্থা সেখানে সেইসব কথা না বলে যামিনীবাবু ফিরিস্তি দিচ্ছেন উত্তরপ্রদেশে কংগ্রেসের সিট কমে গিয়েছে, ভোটের পারসেনটেজ কমে গিয়েছে, মধ্যপ্রদেশে কমে গিয়েছে, উড়িষ্যায় ৪টি কমে গিয়েছে ইত্যাদি। হ্যাঁ কমেছে, অস্বীকার করবার উপায় নেই কিন্তু পার্লামেন্টে আপনাদের অবস্থা কি হয়েছে? অন্ধ্রপ্রদেশে, বিহারে আপনাদের অবস্থা কি হয়েছে? আপনারা এখানে দুই কমিউনিষ্ট পার্টি পাশাপাশি বসে আছেন অথচ আপনাদের দুই কমিউনিষ্ট পার্টি- ভারতীয় কমিউনিষ্ট পার্টি এবং মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির কেন্দ্রীয় নেতৃত্ব পরস্পরেব সংগে খেয়োখেয়ী করছেন, খিস্তি খেউর কবছেন। তা ছাড়া স্যার, গতকালই কাগজে দেখলাম বি জে.পি'র অন্যতম সদস্য মিঃ মাথুর, তিনি বলেছেন বলেছেন, সি.পি.এম আমাদের বন্ধু লোক তাই বি.জে.পি'র জাতীয় কর্মসমিতির বৈঠকে আমরা কোলকাতা মহানগরীর বুকে করতে চাই। বি জে.পি. এখন মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির বন্ধু হয়ে গিয়েছে। এই রকম একটা রাজনৈতিক অবস্থার মধ্যে দাঁড়িয়ে যামিনীবাবু অনেক বক্তব্য রাখলেন। যামিনীবাবু শিল্পনীতির কথা বলেছেন, বেকারত্বের জ্বালার কথা বলেছেন। স্যার কিছুক্ষন পূর্বে একটি প্রশ্নের উত্তরে মাননীয় শ্রমমন্ত্রী মহাশয় বললেন, এই রাজ্যে নাকি বিদ্যুতের অভাবে কোন কলকারখানা বন্ধ হয়নি। এসব কথা শুনলে হাসি পায়। এরকম অসত্য কথা দু বছরের ছেলে শুনলেও বিশ্বাস করবে না, হাসবে, আপনারা অবশ্য বিশ্বাস করতে পারেন। ভারতের সংবিধান রচয়িতারা যে ক্ষমতা আপনাদের হাতে তুলে দিয়েছেন - যদিও ভাবতীয় সংবিধান এবং পার্লামেন্টারী ডেমোক্রাসী আপনারা বিশ্বাস করেন না, কোন কমিউনিষ্ট পার্টিই তা বিশ্বাস করতে পারে না, মুখ্যমন্ত্রীও থাকবো, বিধানসভায় বক্তৃতা দেব আবার বিপ্লবের করবো কমিউনিষ্ট পার্টির নামে এই দুটি জিনিষ একসঙ্গে পৃথিবীর বুকে আজ পর্য্যন্ত হয়নি। তাই আমি বলব, যে সমস্ত কথাগুলি নাটকীয় ভঙ্গীতে কংগ্রেস দলের নেতৃত্বে কটুক্তি করার জন্য আপনারা বলবার চেষ্টা করছেন তা শুধু বাক-স্বাধীনতার অপ প্রয়োগ ছাড়া আর কিছু নয়। তারপার আইন শৃঙ্খলার কথায় আসি। আপনারা বলেছেন, তপশীলি জাতি এবং উপজাতি মানুষদের উপর আক্রমন এখানে হয়নি। কিন্তু মেদনীপুরে আমরা কি দেখলাম? এই তো আমার পাশেই সরকারী দলের মেদনীপুরের এম.এল.এ 'রা বসে আছেন, তাঁরাও জানেন শম্বরী মূর্ম নামে একটি ২২ বছরের আদিবাসী মেয়ে তার উপর কি অত্যাচার হয়েছিল। ৯ই ফেব্রয়ারী মেদিনীপুরের সব চেয়ে বড় হাট পাঁচকুড়িয়া হাটে তার মায়ের সঙ্গে সে জিনিস পত্র কেনা বেচা করতে গিয়েছিল, বিকেল পাঁচটার সময়ে ডি. এম. 'এর বাংলো থেকে এক কিলোমিটার দূরে, এস.পি.'র বাংলো থেকে এক কিলোমিটার দূরে তাকে ১০/১২ জন মানুষ ধর্ষণ করে এবং পরবর্তীকালে সেখানে তাকে অজ্ঞান অবস্থায় পাওয়া যায়। একজন আদিবাসী মহিলার সম্মান পর্যন্ত আজকে এই সরকার রক্ষা করতে পারছে না, অথচ আদিবাসী দপ্তর রয়েছে এবং শম্ভু বাবু সেই দপ্তরের মন্ত্রী। শম্ভুবাবু আমার জেলার মন্ত্রী, আমি তাঁর কাছ জিজ্ঞাসা করছি, তিনি কি এ বিষয়ে খোঁজ নিয়েছেন? এই ঘটনায় আজ পর্যন্ত কাউকে কি

গ্রেফতার করা হয়েছে? এই সে দিন টেক পাঁজা এবং সেকন্দ্রপুর গ্রামের মইবুল বিবি এবং রোকেয়াবিবিকে মন্দির বাজারে বোমা মারা হলো ধর্ষণ করা হলো, রোকেয়া বিবির স্বামীর গলা কেটে নিয়ে কাটা মুন্ডু দিয়ে ফুটবল খেলা হলো। এরপরেও বামফ্রন্টের সদস্যরা পশ্চিমবংগের সংঙ্গে বিহার উত্তরপ্রদেশের তুলনা করছেন। উত্তরপ্রদেশের মখ্যমন্ত্রী বিশ্বনাথ প্রতাপ সিং ডাকাতির ঘটনায় নিজের ব্যর্থতাকে স্বীকার করে নিয়ে পদত্যাগ করেছিলেন। এই সাহস একজন কংগ্রেসী মুখ্যমন্ত্রী উত্তরপ্রদেশে দেখিয়েছেন। আজকে এখানে জ্যোতি বাবুর কি সেই হিম্মত আছে, বিনয় বাবুর কি সেই হিম্মত আছে? আজকে কি তারা পশ্চিমবংগের সাধারন মানুষদের বলতে পারবেন যে, ' আমরা অসহায়, আমরা পারলাম না, আমরা বেরিয়ে যাচ্ছি মন্ত্রী সভা থেকে, আমরা বিপ্লবের পথে যাচ্ছি '? তাঁরা কি এ কথা বলতে পারবেন যে, ' আমরা মন্ত্রীত্ব ছেড়ে দিচ্ছি, আমরা এখন কলকাতা মহানগরীর বুকে এবং গ্রামে গ্রামে বিপ্লবকে সংগঠিত করবো '? না, তাঁদের এই কথা বলবার বা এই কাজ করবার হিম্মত নেই। অবশ্য আমরা জানি তাঁরা লেনিন যে কথা বলেছিলেন সে কথা অনুসরন করে পার্টি বাড়াবার চেষ্টা করছেন। সেটা হচ্ছে, you can utilise the parleamentary system to propagate a party machinery and for the acceleration and enhancement of the party through administrative measures. পার্টি কর্মীর সংখ্যা বৃদ্ধি করবার জন্য, নিজেদের মেশিনারী বাড়াবার জন্য, নিজেদের লক্ষ্যে পৌছাবার কাজে প্রশাসনকে ব্যবহার করছেন। অথাৎ প্রশাসনকে পার্টির কাজে লাগিয়ে নিজেদের লক্ষ্যে পৌছাবার চেষ্টা করছেন। সেই কায়দায় আজকে তারা রাজ্যকে চালাচ্ছেন। আজকে তাঁরা পার্টির কথা ভাবছেন, পশ্চিমবাংলার মানুযের কথা তাঁরা ভাবছেন না, পশ্চিমবাংলার মানুষের বেকারত্ব নিয়ে তাঁদের কোন ভাবনা নেই। বামফ্রন্টর সরকারের মন্ত্রীরা পাট্টা বিলির বড়াই করছেন। আমি তাঁদের জিজ্ঞাসা করি, বুকে হাত দিয়ে বলুন তো যত পাট্টা বিলি করেছেন বলছেন তার শতকরা কত গুলি ঠিক, এই নিয়ে হাই কোর্টে কতগুলি মামলা আছে এবং বে - আইনি - ভাবে কতগুলিপাট্টা বিলি করেছেন? রায়তের জমি ধরে পর্যন্ত পাট্টা দিচ্ছেন। স্পীকার স্যার, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সঙ্গে যে যোগাযোগ রাখছে না, সহযোগীতা করছে না তারই জমি ধরে নিয়ে -- রায়তের জমি - - ল্যান্ড রিফর্মস কমিটির মাধ্যমে, জে. এল. আর. ও. কে. জি. ও ইত্যাদির মাধ্যমে এই জিনিষ করা হচ্ছে। আর এখানে কাগজে কলমে বড় বড় কথা বলা হচ্ছে এই করা হচ্ছে, সেই করা হচ্ছে। স্পীকার স্যার, আজকেই মাননীয় সদস্য জয়ন্ত বিশ্বাস মহাশয়ের একটি প্রশ্নের উত্তরে স্বাস্থ্য মন্ত্রী যা বলেছিলেন তার এপর আমি একটা সাপ্লিমেন্টারি করতে চেয়েছিলাম, আপনি আমাকে এ্যালাও করেন নি। প্রশ্নটি ছিল, রাজ্যে কতগুলি ডাক্তারের পদ শুন্য হয়েছে? মাননীয় স্বাস্থ্য মন্ত্রী উত্তর দিয়েছিলেন ৩৫০ টি। আপনি শুনলে চমকে উঠবেন সারা পশ্চিমবাংলায় এই মহুর্তে সাড়ে পাঁচ হাজার এম.বি.বি.এস গ্রাজুয়েট বেকার বসে আছে - তারা পাশ করে বসে আছে। এখানে পোষ্ট খালি আছে মাত্র ৩৫০ টি! গতবছর পাবলিক সার্ভিস কমিশন ৪০০০ জনকে ইন্টারভিউতে ডেকেছিল। অথচ এই সরকার তথা সরকারী দল চিৎকার করে সংবাদপত্রে এবং নিজেদের মুখপত্র (সংবাদপত্র) - এর মধ্যে দিয়ে বলছে যে, এই পশ্চিমবংগের সমস্ত ডাক্তাররা কংগ্রেসী হয়ে গেছে, ওরা পশ্চিমবংগে বামফ্রন্ট সরকারের রাজত্বে কাজ করতে চাইছে না। এ সব কথা বলতে লজ্জা পর্যন্ত হচ্ছে না! স্পীকার স্যার, আপনি বলুন আমি আগামী ২৪ ঘন্টার মধ্যে ৫০০ ডাক্তারের লিষ্ট সাবমিট করতে পারি যারা আগামী কালই চাকরীতে যাবে। কিন্তু তারা স্বাস্থ্য মন্ত্রীর কথায় যাবেননা, কেন যাবেন না জানেন, ১৯৮১ সালে বামফ্রন্ট সবকারের গুরুদেবর উর্বর মস্তিষ্ককে থেকে একটা নতুন জিনিষ বেরিয়েছিল -- চীন থেকে ঘুরে এসে তার মাথায় আইডিয়া এসেছিল যে, খালি পা-য়ের ডাক্তার করতে হবে। পশ্চিমবঙ্গের ৬'টি জায়গায় মেদিনীপুর, বালুরঘাট, পুরুলিয়া, বহরমপুর, জলপাইগুড়ি এবং দার্জিলিং - এ ডি.সি.এম.এস

সেন্টার চালু হয়ে গেলো। কেন এই জিনিশ করা হলো? না, পশ্চিমবঙ্গে তথা আমাদের দেশে বুর্জোয়া ঘরের ছেলেরা, বড়লোকেদের ঘরের ছেলেরা এম.বি.বি.এস ডাক্তার হয় তার পার্টির ক্যাডার হয় না। এই ছিল তার ধারনা এবং এই ধারনার বশবর্তী হয়ে নিজেদের দলের ক্যাডারদের ডাক্তারের কবরের জন্য এ' জিনিষ চালু করলেন। লেফট ফ্রন্ট সমর্থক ডাক্তার তৈরী করার জন্য তাদের শেখাতে লাগলেন এই টেবলেটা জ্যোতিবাবু, এই ইঞ্জেকশানটা বিনয়বাবু, তোমরা বামফ্রন্টকে সমর্থন কর এবং গ্রামে গ্রামে ছড়িয়ে পড়।

**[5.20 – 5.30 p.m.]**

তাদের কি প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল? আমরা এরজন্য আবেদন করেছিলাম জয়েন্ট এ্যাকসান কমিটি করে এবং ইন্ডিয়ান এ্যাসোসিয়েসানের পক্ষ থেকে, হেলথ সার্ভিসেস এ্যাসোসিয়েসানের পক্ষ থেকে, জুনিয়ার ডাক্তারের পক্ষ থেকে বারে বারে বলেছি এবং অনুরোধ করেছি ডোন্ট বি প্রেজেডিস ইন দ্যাট ওয়ে ইন দিজ ম্যাটার। এইভাবে একরোখা মনোভাব নেবেন না। আগামী দিনের পশ্চিমবঙ্গের কথা চিন্তা করুন। কিন্তু কি হলো? ৬ টি সেন্টারে ১৬০ টি ছেলেমেয়ে নিয়েছেন। ৩ বছরে কোর্সের জন্য সেই সমস্ত ফার্ষ্ট ডিভিসানে পাশ করা ছেলেমেয়েদের ঢুকিয়ে দিয়েছেন। যারা জয়েন্ট এন্ট্রাস পাশ করেও এম. বি. বি. এস কোর্সে ঢুকতে পারেন নি সেই সমস্ত ফার্ষ্ট ডিভিসানে পাশ করা ছেলেমেয়েরা এই বামফ্রন্ট সরকারের মন্ত্রীর প্রলোভনে ৩ বছরের কমিউনিটি মেডিকাল কোর্সে ভর্তি হলো। তাদের কি বলা হয়েছিল? ৩ বছরের মধ্যে ডাক্তারী সার্টিফিকেট দিয়ে দেওয়া হবে। তাদের সার্টিফিকেট দিয়ে প্রাকটিশ করতে দেওয়া হবে। ফর্ম দি ভেরী বিগেনিং ইণ্ডিয়ান মেডিক্যাল কাউনসিল অবজেকট করেছে। যে ষ্টেটে সারপ্লাস ডাক্তার রয়েছে, আন-ইউটিলাইট ডক্তরস অফ দি ন্যাশনাল হেলথ্ সার্ভিসেস রয়েছে সেখানে এই ধরণের কোর্স চালু করে ছেলে মেয়েদের ভবিষ্যৎ নষ্ট করবেন না। কাগজে দেখলাম, এই কোর্সটা তুলে দেবার কথা চিন্তা করছেন। আমি এই হতভাগ্য ছেলে-মেয়েদের কথা চিন্তা করে আপনাদের কাছে অনুরোধ করবো, মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করবো, যে সমস্ত ছেলে-মেয়েদের প্রলোভন দেখিয়ে এই কোর্সে ঢোকালেন সেই সমস্ত ভাল ভাল ছেলে-মেয়েদের -তারা যাই হোক না কেন, যে ক্যাটেগরির হোক না কেন কোর্সটা আপনারা তুলে দিলেও - তারা যাতে আগামী দিনে সুষ্ঠভাবে কনডেনসড এম.বি.বি.এস ডাক্তার হিসাবে অধিকার পান এই অনুরোধ করছি। ২৩ নম্বর এবং ২৪ নম্বর পরিচ্ছেদে শিক্ষা এবং স্বাস্থ্যের কথা মাত্র ৪।৫ লাইন দিয়েই শেষ করে দিয়েছেন। এই কথা বলতে গিয়ে মানসিক চাপ সত্বেও তাঁকে পড়তে হয়েছিল এবং তার এত কষ্ট হয়েছে যে শেষ পর্যন্ত তাকে চিকিৎসার জন্য দিল্লী যেতে হয়েছে। তাঁর ইচ্ছার বিরুদ্ধেও তাঁকে পড়তে হয়েছে। জ্যোতিবাবুর তৈরী করা স্পীচ, বিনয়বাবুর তৈরী করা স্পীচ, অম্বরীশ বাবুর তৈরী করা স্পীচ এবং শান্তিবাবুর তৈরী করা স্পীচ এবং শিক্ষা মন্ত্রীর তৈরী করা স্পীচ তাঁকে জোর করে পড়তে হয়েছে সাংবিধানিক কারণে। এবং এরজন্য তিনি দৈহিক ভারসাম্য হারিয়ে ফেলেছেন। এরপর আসি ফসলের ক্ষেত্রে, চাষের ক্ষেত্রে....

**Mr. speaker :** Mr. Bhunia, under the rule the name of the Governor cannot be used. You are influencing your speech by using his name. I cannot allow this.

**Dr. Manas Bhunia :** I did not mention his name.

**Mr. Speaker :** Your inference points to that. The Governor is constitutional head. It is a constitutional post. You cannot use his name.

আপনি বললেন স্পীচ দিয়েই উনি দিল্লী চলে গেলেন। দিল্লী গিয়েছেন চিকিৎসার জন্য ওটা বাদ দিয়ে দেবেন।

**ডাঃ মানস ভূঁঞ্যা ঃ** মহামান্য রাজ্যপাল মহাশয় ফসল উৎপন্নের ক্ষেত্রে তিনি তাঁর ভাষণে বলেছেন এ বছর যে ফসল উৎপন্ন হয়েছে তা সরকারের একটা বিরাট আত্ম-লাঘব ব্যাপার। কৃষি ক্ষেত্রে বিপ্লব হয়ে গেছে। যে সমস্ত মেহনতী মানুষ এই ৯৪ লক্ষ মেট্রিক টন খাদ্য উৎপন্ন করলো তাদের একটি কথাও তাঁর ভাষনের মধ্যে নেই। এই সমস্ত মেহনতী মানুষ যারা সেচের জল পায়নি, বিদ্যুৎ পায়নি, সার পায়নি, যারা অপারেশন বর্গার নামে বর্গীদের আক্রমণ সহ্য করে, নানা রকম অত্যাচার সহ্য করে, সামাজিক বয়কট সহ্য করে, রাস্তায় রাস্তায় নানা রকম অত্যাচার সহ্য করে নিজেদের পরিশ্রমে এই ৯৪ লক্ষ মেট্রিক টন খাদ্য উৎপন্ন করলো সেই সমস্ত মেহনতী মানুষের কোন কথা মহামান্য রাজ্যপালের ভাষনের মধ্যে নেই। সেইজন্য মহামান্য রাজ্যপাল যে ভাবে তাঁর ভাষন পড়েছেন তা সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে গিয়ে আমি ২/৪টি কথা বলতে চাই। গত দুদিন ধরে আমি এই সভার পুরণো মন্ত্রী এবং প্রবীণ সদস্যদের কথা শুনলাম। তাঁদের দল কেন্দ্র পরিচালনা করছেন, এবং সারা ভারতবর্ষের মধ্যে একমাত্র দল হিসেবে যাঁরা দাবী করেন তাঁরা এত দায়িত্বজ্ঞানহীন হতে পারেন সেটা আজকে আমার কাছে প্রমাণিত হল। গত কাল সাত্তার সাহেব বললেন যে দলের চেয়ে দেশ বড়, নিশ্চয়ই, তাঁর কথাটা আমি সমর্থন করতাম যদি তিনি দেশের কথা চিন্তা করে বক্তব্যটা রাখতেন। স্যার, আমার সময় খুবই কম, কাজেই আমি ২/৩টি পয়েন্টের মধ্যেই আমার বক্তব্য সীমাবদ্ধ রাখব। সংবাদপত্রগুলিতে যেসব সংকটের কথা প্রকাশিত .. ওঁরা সেইসব সংকটের কথা বলছেন। আমি ওভার ড্রাফটের সম্পর্কে বলছি, এটা আজকে নূতন কথা নয়, ১৯৮৫ সালের জানুয়ারী মাসে ওভার ড্রাফটের পরিমাণ ছিল সমস্ত রাজ্যগুলি মিলে ২৫৬১ কোটি টাকা। তার মধ্যে - কিছুক্ষণ আগে মাননীয় যামিনীবাবু যে কথা বললেন— এই রাজ্যে ২১০ কোটি টাকা এবং কেন্দ্রীয় সরকারের ও ৮ হাজার কোটি টাকার উপরে ঘাটতি আছে। ওঁরা নূতন করভার চাপিয়ে এবং নোট ছাপিয়ে তা পূরণ করতে পারবেন কিন্তু রাজ্যগুলির সে এক্তিয়ার কোথায়? শানতনম, শীতলবাদ, রাজমান্নান এঁরা এ সম্বন্ধে কেন্দ্রকে অবহিত করেছিলেন। এঁরা তো বামপন্থী দলের সদস্য নন। ওঁদের কথা হচ্ছে আমরা নাকি কেন্দ্রের ঘাড়ে দোষ চাপাচ্ছি, স্যার, আমি এই কথা বলতে চাই যে, যেমন সারাদেহে রক্ত না থেকে, যদি শুধুমাত্র মুখমণ্ডলে রক্ত থাকে তাহলে সেই মানুষকে যেমন সুস্থ মানুষ বলা যায় না তেমনি রাজ্যগুলিকে দুর্বল করে কেন্দ্রকে শক্তিশালী করা যায় না। সেজন্য রাজ্য ও কেন্দ্রের মধ্যে যে সম্পদ বন্টনে বিষয়টি আছে, সেটা নূতন পদ্ধতিতে গ্রহণ করা উচিত, তা না করার ফলেই আজকে এই অবস্থা দাঁড়িয়েছে। স্বর্গত মুখ্যমন্ত্রী ডাঃ বিধানচন্দ্র রায়, যিনি ওদেরই দলের লোক ছিলেন তিনিও এই নিয়ে ক্ষোভ প্রকাশ করিয়া তৎকালীন প্রধানমন্ত্রী স্বর্গত জওহরলাল নেহেরুকে এই বিষয়ে চিঠি লিখেছিলেন। প্রথম, দ্বিতীয় ও তৃতীয় পরিকল্পনায় রাজ্যগুলি ৬০ ভাগ পেত, এখন সেটা কমতে কমতে প্রায় ৩০ ভাগে এসে দাঁড়িয়েছে। আজকে সেকথা অনুভব করতে পারবেন। আগে ষষ্ঠ পরিকল্পনায় ২২ হাজার কোটি টাকা খোলা বাজার থেকে কেন্দ্র ঋণ পেত এবং রাজ্যগুলি মাত্র ৫ হাজার কোটি টাকা পেত। সেটা কমতে কমতে ১৯৮৩ এবং ৮৪ সালে এসে দাঁড়িয়েছে মাত্র ১০.৫ শতাংশ। কংগ্রেসের তরুণ সদস্য ডাঃ মানস ভূঁইয়া মহাশয়, পাওয়ারের কথা বললেন, বিদ্যুত, শিল্প, এবং কৃষি এরা কো-রিলেটেড এর একটাকেও কি অস্বীকার করা চলবে? না করা যায় না। ১৯৮৫ সালে যে ষষ্ঠ পরিকল্পনা, সেই ষষ্ঠ পরিকল্পনায়— ওঁরা স্বীকার করবেন কিনা জানিনা - প্রফুল্লবাবু এখানে আছেন, প্রবীন ব্যক্তি; উনি জানেন স্বাধীনতার

প্রাক্কালে আমরা বিদ্যুতের পথিকৃত ছিলাম। স্বাধীনতার পরে আমাদের উপেক্ষা আর বঞ্চনা করা হয়েছে আর তারফলে আজকে এই অবস্থা হয়েছে। আমি ষষ্ঠ পরিকল্পনার শুধু একটা নমুনা দেখাচ্ছি। ১৯৮০ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত সেখানে বিদ্যুতের ক্ষত্রে মহারাষ্ট্রকে ২১৫৭ কোটি টাকা, গুজরাটকে দেওয়া হল ২১২৫ কোটি টাকা সেখানে পশ্চিমবঙ্গকে দেওয়া হল ৮৬৬ কোটি টাকা। অর্থাৎ মহারাষ্ট্র উৎপাদন করছে ৬১৯৫ মেগাওয়াট গুজরাট ৫৩১১.৭৬ মেগাওয়াট সেখানে পশ্চিমবঙ্গ মাত্র ২২৭৮ মেগাওয়াট। তাহলে অবস্থাটা কি দাঁড়াচ্ছে?

বিদ্যুতের ক্রমবর্ধমান চাহিদা, সেই চাহিদা শিল্পে, কৃষিতে বেড়ে চলেছে, সেই চাহিদা মোতাবেক পূর্বতন সরকার গুরুত্ব দেননি এবং তাঁরা সে কাজ করেননি। ওঁদের আমলে — ১৯৬৫ সাল থেকে ১৯৭৫ সালেই — সেই উৎপাদন কমে গেছে। আমরা যখন ১৯৭৭ সালে ক্ষমতায় এলাম তখন থেকেই আমরা বার বার উপলব্ধি করেছি যে বিদ্যুতের উপর যদি গুরুত্ব না দেওয়া হয়, তাহলে সংকট দেখা দেবে। ওঁরা ৩০ বছরে ৯০০ কোটি টাকা বিদ্যুতের জন্য খরচ করতে পারেননি, আর আমরা ৭ বছরে তা করেছি এবং আজ মহারাষ্ট্র সেটা খরচ করেছে ফলে অন্যান্য রাজ্যের তুলনায় মহারাষ্ট্র আজ ২০০০ মেগাওয়াট উৎপাদনের পরিকল্পনা রচনা করছে। সেখানে ওদের উপেক্ষার জন্য পশ্চিমবঙ্গে আজকে ১১০০ মেগাওয়াট উৎপাদন হচ্ছে না।

**[5.30 – 5.40 p.m.]**

আজকে অতীতের কৃত অপকর্মের জন্য আমাদের প্রায়শ্চিত্ত করতে হচ্ছে। পশ্চিমবঙ্গে বিদ্যুৎ সঙ্কট আছে, শিল্পে এবং কৃষিতে সম্পদ আছে। কিন্তু তা সত্ত্বেও আমরা বলতে পারি, ৩০ বছরে ওঁরা যেখানে ৯০০ কোটি টাকা খরচ করতে পারেননি আমরা সেখানে ৭ বছরে ৯২০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করতে পেরেছি। আরো ৩৫০ মেগাওয়াট বিদ্যুৎ আমরা উৎপাদন করতে পারব, তবে চাহিদা তাতেও মিটবে না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁরা শিল্পের কথা এখানে বলেছেন। আমার বন্ধুবর যামিনী সাহা এ সমপর্কে বলেছেন। আমি তুলনা দিয়ে বলছি, ওঁদের আমলে ১৯৭০ সালকে যদি উৎপাদনের গড় হিসাবে ১০০ ধরি তাহলে বলবো যে ১৯৭৬ সাল যেটা নাকি কংগ্রেসের সুবর্ণযুগ বলে পরিচিত। সেইসময় ১০৮.৮ ছিল শিল্পের উৎপাদন গড়। আজ ১৯৮৩ সালে সেটা বেড়ে দাঁড়িয়েছে ১২২.২তে। সে সময় ক্ষুদ্র শিল্পের সংখ্যা ছিল ৯৬ হাজার, বর্ত্তমানে সেটাও বেড়ে দাঁড়িয়েছে ১লক্ষ ৭০ হাজারে এবং এটা রেজিষ্ট্রিকৃত। তারপর, বড় শিল্প্য প্রায় ২ হাজার বেড়েছে। ১৯৭৬-৭৭ সালে যেখানে এর সংখ্যা ছিল ৫ হাজার ৮৩৭টি, তার সংখ্যা ১৯৮২। ৮৩ সালে বেড়ে দাঁড়িয়েছে ৬হাজার ৯৫৪তে বিগত ৭ বছরে বড় শিল্প করতে চেয়ে যেখানে ২ হাজার ১৫৫টির অনুমোদন চাওয়া হয়েছিল, সেখানে অনেক টালবাহনা করে মাত্র ৭৬৩ টি লেটার অফ ইনটেন্ট ওরা দিয়েছেন। তাছাড়া শিল্পপতীরা তো ওঁদের লোক। তাই এক সঙ্গে ৪টি রাজ্যে লেটার অফ ইনটেন্ট নিল- বিহার, দিল্লী, বোম্বাই, মাদ্রাজ রাজ্যে। তা সত্ত্বেও আমাদের এখানকার লেটার অফ ইন্টেন্ট নিয়ে এ রাজ্যে শিল্প স্থাপন না করে ইন্ডাষ্ট্রি গড়লো বোম্বাইতে। সেজন্যই বলছি যে পশ্চিমবঙ্গের ইতিহাস বঞ্চনার ইতিহাস, লুন্ঠনের ইতিহাস। কিন্তু কেন এই বঞ্চনা? দেশটা যখন ভাগ হয়েছিল, পণ্ডিত নেহরু বলেছিলেন ওপার বাংলা থেকে যাঁরা আসবে তাঁদের রক্ষা করবার মূল দায়িত্ব আমাদের। আজকে ওঁরা বলছেন, জমি নাকি আমরা সবটাই আমাদের ক্যাডারদের দিয়েছি। এত ক্যাডার থাকলে তো বিপ্লব করা যেত! আমরা ১২ লক্ষ ৭৯হাজার ৯৪০ জনকে জমি দিয়েছি। এঁরা সবাই বামফ্রন্টের লোক হলে তো বিপ্লব হয়ে যেত। ওরা তপসিলী ও আদিবাসীদের দিতে বলছেন। তপশীলিদের মধ্যে ৩লক্ষ ৭৬হাজার জনকে

অবং আদিবাসীদের ১ লক্ষ ৫৪ হাজার জনকে এই জমি দেওয়া হয়েছে। বাস্তু জমি দেওয়া হয়েছে ১ লক্ষ ৭৫ হাজার জনকে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৮ম অর্থ কমিশন তো আমরা নিয়োগ করিনি। এ ক্ষেত্রে কেন্দ্রে যেহেতু ওদের সরকার সেহেতু এখানে বিরোধী দলেরও দায়িত্ব রয়েছে। কিন্তু ৮ম অর্থ কমিশন সমস্ত রাজ্যের জন্য যে সুপারিশ করেছিলেন তার পরিমাণ ছিল ১৫০০ কোটি টাকা কিন্তু তা থেকে সমস্ত রাজ্যকে বঞ্চনা করলেন কেন্দ্রীয় সরকার। আমাদের রাজ্যের প্রাপ্য টাকাটা যদি দিয়ে দিতেন তাহলে বাজেট বরাদ্দের ১৫ শতাংশ বাড়ানো যেত। ফলে ঘাটতি হোল। আজকে ওরা আইন-শৃঙ্খলার কথা বলছেন। ভূতের মুখে রাম নাম যেন। বিহারে বুথ দখল, প্রিসাইডিং অফিসার যিনি গেজেটেড অফিসারও বটে তিনি রিগিংয়ের দায়ে গ্রেপ্তার হলেন, সেখানে ৪৯ জন খুন হোল। রাজস্থানের ভরতপুরের দিগ শহরের রাজা মানসিং যিনি ১৯৫২ সাল থেকে নির্বাচিত হয়ে আসছিলেন তাঁকে মুখ্যমন্ত্রী মাথুরের সামনে এস.পি গুলি করে মারলো। শ্রীমতী ইন্দিরা গান্ধীও আজ প্রয়াত, তিনি পর্যন্ত খুন হলেন। দিল্লীর চোপরা ভাই বোন খুন হলো। বোন ছিল স্কুলের ছাত্রী, ১৪ বছরের মেয়ে। তাকে দিল্লী শহরের উপকণ্ঠে ধর্ষন করে খুন করা হোল। লজ্জা করেনা? লজ্জা পাওয়া উচিত ছিল। আজকে মায়াত্যাগীর ধর্ষণের উপরে একটা বই বিক্রি হচ্ছে এলাহাবাদ শহরে, নাম ' মেরা ইজ্জৎ লুট লিয়া'। পুলিশ সেখানে স্বামীর সামনে স্ত্রীকে ধর্ষণ করে স্বামীকে হত্যা করেছে। আইন-শৃঙ্খলার কথা আপনাদের মুখে মানায় না। সম্প্রতি আমাদের নির্বাচন কেন্দ্রে লোকসভার নির্বাচন হবার পর কংগ্রেসের যিনি নতুন কেন্দ্রীয় মন্ত্রী হয়েছেন তিনি সেখানে বিজয় সভা করেছিলেন। এই এলাকার কুখ্যাত গুণ্ডা, যার বিরুদ্ধে মার্ডারের কেস আছে তাকে বলছেন যে "আয় বাবা, বোস"। এই [*] বিরুদ্ধে ৭-৮টি মার্ডারের কেস আছে।

**শ্রী সুনীতি চট্টরাজ** :- Mr. Speaker, I rise on a point of order. উনি এখানে লোকের নাম করেছেন।

**মিঃ স্পীকার** :- নামটা বাদ যাবে।

**শ্রী সরল দেব** : সেই জন্য বলতে চাই স্যার যে ওনাদের এই কথা মুখে বলা মানায় না যে আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে। সেই দিন দেখেছিলাম প্রধান মন্ত্রী হত্যার পর দিল্লীতে কি অবস্থা হয়েছিল। সেখানে প্রায় ৬ হাজার লোককে হত্যা করা হয়েছিল। এর জন্য কারা দায়ী? ইন্দিরা গান্ধীর হত্যার ব্যাপারে রাজনীতির স্বার্থে বিরোধী দলকে দায়ী করা হয়েছিল। কিন্তু এই হত্যার ব্যাপারে বিরোধী দল দায়ী নয়। কারা বিচ্ছিন্নতাবাদী শক্তিকে মদত দিয়েছিল? কারা [*] হাতে পায়ে ধরেছিল? কারা তাকে প্রণাম করে বলেছিল তুমি আমাদের গুরু। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথা চাড়া দিয়ে উঠেছে, আইন-শৃঙ্খলার অবনতি ঘটেছে এর জন্য মূলত কারা দায়ী? আমাদের দেশে এই কংগ্রেস দল। আজকে গোটা ভারতবর্ষ একটা পুঁজিবাদী সমাজ ব্যবস্থার মধ্যে দিয়ে চলছে। ভারতবর্ষের ২২টি অঙ্গ রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গ একটা। বিহার, উড়িষ্যায় কি হচ্ছে? উড়িষ্যাতে একজন সাংবাদিককে হত্যা করে তাঁর স্ত্রীকে ধর্ষণ করা হয়েছে।

**মিঃ স্পীকার** : নামটা বাদ যাবে।

**শ্রী সরল দেব** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে গোটা ভারতবর্ষ জুড়ে যে বিশৃঙ্খলা চলছে তার জন্য ওনারা দায়ী। লোকসভা নির্বাচনের সময় ওনারা বলেছিলেন যে এখানে নূতন শিল্প খুলবেন

---

***Note :*** *** [Expunged as ordered by the chair]**

এবং যত সিক ইন্ডাস্ট্রি আছে সেইগুলি খোলার ব্যবস্থা করবেন। লোকসভা নির্বাচনের পর আমরা কি দেখেছি? দেশ একটা গভীর সংকটের মধ্যে দিয়ে চলছে। কেন্দ্রে লোকসভায় রেল বাজেট পেশ করা হয়েছে। সেই রেল বাজেটে ৪৯৫ কোটি টাকা বৃদ্ধি করা হয়েছে। এর ফলে গরীব, মধ্যবিত্ত এবং নিম্ন মধ্যবিত্ত মানুষের উপর নতুন করে বোঝা চাপতে চলেছে। শুধু মাত্র গরীব, মধ্যবিত্ত উপর টিকিট ভাড়াই নয়, এর ফলে শিল্পের উপর এবং কৃষিজীবীদের উপর প্রভাব পড়বে। এর ফলে সংকট তীব্র আকার ধারণ করবে এবং সমস্যা আরো প্রকট হয়ে দেখা দেবে। ওনারা একটা কথা বার বার বলেন যে পশ্চিমবাংলা দেউলিয়া হয়ে যাবে। এটা তো কেন্দ্রীয় সরকারের অনুসৃত নীতির ফলেই এই জিনিষ হয়েছে। এর জন্য সম্পূর্ণ দায়ী ওই বিরোধী পক্ষ কংগ্রেস দল। এই কথা বলে রাজ্যপালের ভাষণের সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় মাননীয় রাজ্যপালের ভাষণটা খুব সুন্দর হয়েছে, কিন্তু অসত্য। এটা যে অসত্য ভাষণ তা আপনার ডান পাশের ভদ্রলোক বার বার স্বীকার করে নিয়েছেন। তা যদি না হয় তাহলে তাঁরা বলতে পারতেন না উত্তর প্রদেশে এই হয়েছে, দক্ষিণ প্রদেশে এই হয়েছে, পশ্চিম প্রদেশে এই হয়েছে এবং পূর্ব প্রদেশে এই হয়েছে অতএব পশ্চিমবাংলায় এই হয়েছে তো বেশ হয়েছে। দিল্লীতে বেলা ১০টার সময় ধর্ষণ হয়েছে সেই জায়গায় মেদিনীপুরে ৫টার সময় হয়েছে, অতএব এটা সমর্থনযোগ্য। এই ভাষণ সম্পর্কে কয়েকটা কথা বললেই সব কথা বলা হয়ে যাবে। সেটা হলো পশ্চিমবাংলার জনসাধারণের যে বিভিন্ন রকম সমস্যা আছে সেই সমস্যা সমাধান সম্পর্কে কোন সুনির্দিষ্ট পরিকল্পনা নেই।

**[5.40 – 5.50 p.m.]**

মাননীয় রাজ্যপালের ভাষণ যদি মাননীয় সদস্যরা একটু লক্ষ করেন, তাহলে দেখবেন; আশা করা 'হয়' কথাটা ১১ বার বলা হয়েছে। 'আশা করা যাচ্ছে, আশা করা যেতে পারে, আশা করা হয়, আশা করি' ১১ বার বলা হয়েছে। 'প্রয়াস চালিয়ে যাওয়া হচ্ছে,চেষ্টা হচ্ছে, চেষ্টা করা হবে' বার চারেক আছে। 'আগের মত, আগের রকম, আগের বারের মতন' ৩বার আছে। 'দ্রুত গতিতে এগিয়ে চলছে, অতীতের লক্ষমাত্রা অতিক্রম করেছে' ৩বার আছে। 'লক্ষমাত্রা অতিক্রম করেছে' বলা হয়েছে। লক্ষমাত্রাটা কি তা বলা হয় নি। বাস্তব লক্ষমাত্রাটা কি ত বলা হয়নি। প্রথমেই ওঁরা বলেছেন, আগের মতই - পরে বলেছেন আইন-শৃঙ্খলা অব্যাহত আছে। এ আমাদের শ্লাঘার বিষয়, কোন বড় রকমের বিপর্যয় ঘটেনি। এ নিয়ে ওঁরা গর্ববোধ করছেন। বড় রকমের বিপর্যয় কি ২০০,৩০০,৪০০,৫০০ খুন হলে ঠিক বলা হোত? এই বামফ্রন্টের আমলে ৫ বৎসরে ৬,০০০ হাজারের মত খুন হয়েছে। কি দেখেছেন আপনারা? আপনাদের চীৎকার করা ছাড়া বলবার আর কিছুই নেই, যুক্তি কিছুই নেই। দেওয়ালের লেখা আপনারা পড়তে শিখুন। আমার এখানে আসার সম্ভাবনা আপনাদের যাওয়ার সম্ভাবনাকেই সূচিত করছে। জেনে রাখুন, গত ৮ বছরে আমার জানা নেই যেদিন খবরের কাগজে ১টা, ২টা, ৩টা, ৪টা, ৫টা করে খুনের কথা নেই। এমন একটা মাস যায়নি, যে মাসে দু দশটা ব্যাংক ডাকাতি, চুরি, রাহাজানি বা ছিনতাই হয়নি। এখানে একজন কংগ্রেস আমলের হিসাব দিয়েছেন- ৬ মাসে ৩০০ টি খুনের। তাহলে ১২ মাসে ৬০০ হয়। এদের বার মাসে সেখানে হয় ১৩০০। এঁরা আবার কংগ্রেস আমলের কোন বিশেষ কয়েকটি মাসের হিসাব দাখিল করে বলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বামফ্রন্ট সরকার হচ্ছে খুনের প্রশ্রয়দাতা। আপনি যদি আমাকে অনুমতি দেন, তাহলে এই খুনের উৎস কোথা থেকে তা আমাকে আরম্ভ করতে হয়। তৎকালীন মাননীয় মন্ত্রী বিচারাধীন বন্দীকে নির্বিচারে জেল থেকে ছেড়ে দেন। যারা খুনের আসামী, হত্যা ও লুটের আসামী - কেউ ডাকাতি কেসের আসামী, কেউ বা নারী ধর্ষণের আসামী - তাদের তিনি ছেড়ে দেন। যেদিন থেকে

এই ভাবে বিচারাধীন আসামীদের ছেড়ে দেওয়া হয়েছে, সেইদিন থেকে পুলিশ প্রশাসন জেনে নিয়েছে, এই সরকার থাকতে খুনীদের ধরা চলবে না। এই সরকারের পৃষ্ঠপোষকতায় এই চোর, ছিনতাইকারী নারী ধর্ষণের গান গেয়ে বেড়াবে। 'খুন করেছি বেশ করেছি, কোরবই তো।' এই তো আমাদের রাজ্যপালের ভাষণ! মাননীয় রাজ্যপালের ভাষণে এই দিকটা উল্লেখ করা উচিত ছিল। যে সমস্ত সদস্যরা এখানে এসেছেন, তাঁদের বলি - বাড়িতে গিয়ে আপনারা মেয়েদের কাছে জিজ্ঞাসা করে দেখবেন তো গত ৮ বছরে পাশের বাড়িতে তাঁরা ক'দিন গায়ে গহনা পরে বেরিয়েছেন? এই সরকারের রাজ্যত্বে খুন, ছিনতাই কিছুই নেই? এখানে নিরাপত্তা বলে কিছু নেই? অরাজকতা এখানে সবচেয়ে বেশী। রাজ্যপালের ভাষণে এই কথা লেখা উচিত ছিল। বিদ্যুতের কথা বলতে গিয়ে বলেছেন - এত মেগাওয়াট, অত কিলোওয়াট ইত্যাদি সবই বলেছেন। কত উন্নতি হয়েছে তাও বলেছেন। এই সরকার ৬মাস আগে পর্যন্ত প্রতিদিন কত বিদ্যুৎ পাওয়া গেছে, কত যায়নি বলতেন। মাস চারেক ধরে 'প্রায়, পর্যন্ত' বলেছেন। বিদ্যুৎ চলে গেলে আমরা জানিতে পারি, কিন্তু আসবে কখন তা জানি না। এই তো হচ্ছে বিদ্যুতের হাল। কলগুলি বিকল, কারখানায় এক কাণ্ডকারখানা হয়ে আছে। শিক্ষাক্ষেত্রে বিপর্যয়, জনজীবনে বিপর্যয়, ট্রেন হামেশাই বন্ধ হয়ে যায়, কলকাতায় ট্রাম চলতে চলতে বন্ধ হয়ে যাচ্ছে। এই তো বিদ্যুতের অবস্থা অথচ এই সরকারই বিদ্যুতের গর্ব করেন। শিক্ষাক্ষেত্রে ১৩০০প্রাথমিক ইস্কুল হয়েছে। হাওড়ায় বারিসাহেব এই স্কুলে ইস্কুলগুলি দেখে গিয়ে সাংবাদিকদের বলেছিলেন যে ১৩০০ কেন ওই রকম ১৩০০০ স্কুল খুলে দেওয়া যেতে পারে। এইতো বামফ্রন্টের কায়দার স্কুল। ওই স্কুলে গরু থাকে, ঘুটে থাকে কয়লা থাকে, তাতে ছাত্র থাকে না শিক্ষক থাকে না। এটা আর কারও কথা নয় স্বয়ং বারিসাহেবের কথা। রাজ্যপালের ভাষণে উল্লেখ করা উচিত ছিল যে কুচবিহারে যে ১১জন ব্যক্তি খুন হলো, বীজন সেতুতে যে ১৭জন আনন্দমার্গীকে পুড়িয়ে মারা হয়, বর্ণালী দত্তের কাহিনী, রমানন্দীর কথা বলা উচিত ছিল। বলা উচিত ছিল যমুনা দেবীর কথা, জানকী দেবীর কথা - কিন্তু এগুলোর কিছুই তো উল্লেখ পেলাম না। শিক্ষা ক্ষেত্রে দেখা যাচ্ছে যে মাধমিক শিক্ষকরা অনেকে এখনো বেতন পাননি। এদের বয়সসীমা শিক্ষাক্ষেত্রে ৩টি পর্যায়ে করা হয়েছে - কোথাও ৬০ বছর, কারুর ৬২ আবার কারুর ৬৫ বছর। আবার কলেজের বেলায় নিধ্যারিত হয়েছে বয়সসীমা-৬৫ অথচ ইস্কুলের বেলায় ৬০ বছর বয়সসীমা। এর দুটি কারণ থাকতে পারে- এক কলেজে যারা যাচ্ছেন তারা ভীষণ মেধাবী আর স্কুলে যারা যাচ্ছেন তারা সমান পর্যায়ের মার্কস পেলেও মেধাবী নয়। অথবা কলেজে পড়াতে হয়না যতখুশী বয়েসই হোক না কিন্তু ইস্কুলে পড়াতে হয় বলে অল্প বয়েসের দরকার। সুতরাং শিক্ষাক্ষেত্রে শিক্ষকদের বয়সক্রম ঠিক হয়নি। তারপরে পাঠক্রমের দিকে তাকালে দেখা যাবে যে দুরকমের ব্যবস্থা এখানে চলছে। আমি ইংরাজির বিরুদ্ধে, ইংরাজীকে ঝাড় মেরে দিতে চাই এবং এই ব্যাপারে ওঁদের সঙ্গে আমি একমত। কিন্তু [**] পৌত্রি যখন ইংলিশ মিডিয়ামে পড়ে আর আমাদের ছেলেমেয়েরা কর, খল, ঘাট, জল ইত্যাদি পড়ে তখনই হয় বিভ্রান্তি। অর্থাৎ তার মানে হল এইসব পড়াশুনা করে খলকার্য করা, ধরা পড়লে ঘাটে জলে ডুবিয়া মর। আমাদের ছেলেরা অ-চ-ল পড়ে অচল হবে, অ-ধ-ম পড়ে অধম হবে কিন্তু মন্ত্রীদের উপমন্ত্রী এবং এম.এল.এ. এবং এম. পিদের ছেলেমেয়ে ইংলিশ মিডিয়ামে পড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যদি অনুমতি দেন তাহলে দাখিল করতে পারি ৭দিনের মধ্যে যে এখানকার মন্ত্রী, উপমন্ত্রী, এম. এল. এ. এবং এম. পিদের ছেলেমেয়েরা, নাতি নাতনীরা ইংলিশ মিডিয়ামে পড়ে। তাদের ছেলেমেয়েরা Humpty Dumpty sat on a wall. Humpty dumpty had a great fall পড়বে আর আমাদের ছেলেমেয়েরা অ-চ-ল, অ-ধ-ম পড়বে। আপনাদের যদি ইংরাজী উঠাতে ইচ্ছা থাকে তাহলে শিক্ষামন্ত্রীকে জানাই আপনি আমার সঙ্গে চ্যালেঞ্জ করুন এবং হিম্মৎ রাখুন যে

---

***Note :*** *** [Expunged as ordered by the chair]**

বাংলা প্রবর্ত্তন করবেন প্রাথমিক স্তর থেকে, কোন জায়গায় ইংলিশ চলবে না। ইংলিশ মিডিয়ামের নাম দিলে এমন কিছু তুলসী পাতা গলায় দেওয়া হল না। যে তাকে ছোঁয়া যাবে না। সুতরাং কোথাও বাংলা, কোথাও ইংরাজী এই পার্থক্য বা বিভেদ রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ থাকা উচিত ছিল। আর্ত্তের কথা আমার আগেই আমাদের সাত্তার সাহেব বলে দিয়েছেন। সাত্তার সাহেব বলেছেন যে এই রাজ্য জঙ্গলের রাজত্বে পরিণত হয়েছে । আর বেশী কথা না বলে এটুকু বলতে চাই যে দ্বিতীয় বিশ্বযুদ্ধের সময়ে একটি কাহিনী পড়েছিলাম - এক খবরের কাগজের ফিরিওয়ালা দৈনিক খবরের কাগজ ফিরি করতে করতে বলতো যে পড়ুন সোজা কিন্তু ধরুন উল্টো সেই রকম আমাবও ধারণা রাজ্যপালের ভাষণে রাজ্যের যে চিত্র তুলে ধরেছেন তাতে সকলকে এই কথা বলা উচিৎ যে আপনারা এই ভাষণ পড়ুন সোজা কিন্তু ধরুন উল্টো তাতে পশ্চিমবঙ্গের যথার্থ চিত্র সেখানে পাওয়া যাবে। সুতরাং সেইজন্য আমাদের মাননীয় সদস্য যে সংশোধনী প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের সমর্থনে এবং এই রাজ্যপালের ভাষনে যে বৈপরিত্য দেখলাম সেই বৈপরিত্যের বিরুদ্ধে আমার প্রতিবাদ জ্ঞাপন করছি, ধন্যবাদ নয়, নিন্দাবাদ জ্ঞাপন করে আমি এর বিরোধীতা করছি।

**মিঃ স্পীকার :** এখানে বলে রাখি জ্যোতি বসু এই নামটি বাদ যাবে।

**[5.50 – 6.00 p.m.]**

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, মাননীয় রাজপালের ভাষণের মাধ্যমে রাজ্য সরকার এই রাজ্যে এর যে চিত্র তুলে ধরেছেন সেই ভাষণ সম্পর্কে আমি আমার প্রতিক্রিয়া এই বিতর্কে অংশ গ্রহম করতে গিয়ে উপস্থাপনা করবো। যে কোন বিষয় সম্পর্কে একটা সার্বিক চিত্র তুলে ধরতে গেলে দুটি দিকের উপস্থাপন করা বাঞ্ছনীয়। কিন্তু সেদিক থেকে আমি যেটা দেখলাম এই ভাষণে বলা হয়েছে সরকারের প্রধান প্রধান তৎপরতা এবং সাফল্যের একটা পর্যালোচনা। গত কাল এই বিতর্কের উপর আলোচনা করতে গিয়ে মানে সরকার পক্ষের যে প্রবীন সদস্য মাননীয় কমল সরকার মহাশয় যে কথা বলতে চেয়েছিলেন আমি সেই সম্পর্কে এক মত। এবং সেটা হচ্ছে যে এই রাজ্যসরকারকে দুটি সীমাবদ্ধতার মধ্যে কাজ করতে হচ্ছে। এটা আমি আরও সুস্পষ্টভাবে স্বীকার করে নিয়ে বলছি এটা তিনি বলেননি সেটা হচ্ছে সীমাবদ্ধতা হচ্ছে দুটি- একটি হচ্ছে সংবিধানগত সীমাবদ্ধতা এবং আর একটি হচ্ছে পুঁজিবাদী শোষনমূলক কাঠামোবদ্ধ সীমাবদ্ধতা যার মধ্যে দিয়ে রাজ্য সরকারকে কাজ করতে হচ্ছে। ফলে এই রাজ্য সরকার জনগণের মৌলিক সমস্যার সমাধান করে ফেলবেন, ইতিহাস এবং বিজ্ঞানের ছাত্র হিসাবে আমি মনে করি এটা ঠিক নয়। কিন্তু তা সত্বেও এই সীমাদ্ধতার মধ্যে যে কাজগুলি কবা সম্ভব ছিল বামফ্রন্ট সরকার সেই কাজগুলি কি সম্পন্ন করতে পেরেছেন? যদি না পেরে থাকেন তাহলে এই ভাষণে কি ক্রটি বিচ্যুতি সীমাদ্ধতা উল্লেখ করা বাঞ্ছনীয় ছিল না? আমি মনে করি এইগুলি উল্লেখ করলে বামফ্রন্ট সরকারের মর্যাদা বাড়তো। যেমন বিদ্যুৎ সংকট আছে এটা অস্বীকার করার উপায় নেই। লোডশেডিং বাস্তব সত্য, এর জন্য আমরা সকলেই ভুক্তভুগী। বামফ্রন্ট সরকারের আমলে জনগণের আশাআকাঙ্খার উপর সঙ্গতি রেখে সমস্যার সমাধান আশানুরুপ করতে পারেননি এটা স্বীকার করলে ভাল হতো। এই স্বীকৃতির সঙ্গে তারা এই সমস্যার সমাধান করবার কি ব্যবস্থা করছেন তা থাকলে যুক্তিবাদী মন হিসাবে এটা গ্রহণ করা যেতো। তারপর ধরুন পরিবহণ সমস্যা। পশ্চিমবাংলার খোদ মহানগরীতে পরিবহণ সমস্যা যে জায়গায় গেছে তাতে জনজীবন একেবারে বিপর্যস্ত। তারা জনগণের আশা আকাঙ্খার সঙ্গে সঙ্গতি রেখে পরিবহণ সমস্যা দূর করতে পারেন। এই স্বীকারোক্তি যদি রাজ্যপালের ভাষণে থাকতো তাহলে একটা ভারসাম্য বজায় থাকতো। যেটা থাকা বাঞ্ছনীয় ছিল। জনস্বাস্থ্যের প্রশ্নে জনস্বাস্থ্য পিপুলের একটা বিরাট কনসার। কলকাতা হাসপাতাল থেকে আরম্ভ করে স্বাস্থ্য কেন্দ্রগুলির কি অবস্থা। ডাক্তার, ওষুধ শয্যা সেখানকার নোংবা

পরিবেশ ইত্যাদি সমস্ত দিক থেকে একটা বিভৎস পরিস্থিতি। এই হাউসে এই বিষয়ে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষ থেকে বারবার বলেছি। যেমন স্বাস্থ্যকেন্দ্রে প্রয়োজনীয় যে পদক্ষেপ যেগুলি গ্রহণ করা যায়নি এই স্বীকার উক্তিটি করা বাঞ্ছনীয় ছিল। যেমন শিক্ষা ক্ষেত্রে সরকারের ভাষা নীতি শিক্ষা নীতি নিয়ে পশ্চিমবঙ্গের শিক্ষাবিদ, বুদ্ধিজীবী, বহু স্তরের সাধারণ মানুষ, রাজ্য সরকারের স্তরে বামফ্রন্টের যে বড় শরিক সিপিএম দলের মধ্যে প্রশ্ন দেখা দিচ্ছে। এই প্রশ্নে ফ্রন্টাল ইউনিট, কো-অর্ডিনেশান কমিটির মধ্যেও মত পার্থক্য রয়েছে, অনেকেই বলছেন যে আবার ইংরাজী পড়ানো দরকার। এই যে রিথিংকিং এটা আশা করা গিয়েছিল, রাজ্যসরকার এটা প্রেসটিজ, ইসু না করে পুনর্বিবেচনা করবেন এই রকম একটা ইংগিত রাজ্যপালের ভাষণে থাকবে এটা আশা করা গিয়েছিল। এগুলি থাকলে ভাল হত। একটা প্রশ্ন হাউসের মধ্যে তুলেছেন, অনেকে হৈচৈ করেছেন, সেটা হচ্ছে আইন-শৃঙ্খলার প্রশ্ন। আইন-শৃঙ্খলার প্রশ্নে আমি বলবো যে এইরকম একটা সুইপিং রিমার্ক যে শান্তির মরুদ্যান এটা বলা শ্রুতিকটু সকলের কানে হয়েছে। নিশ্চয়ই ভারতবর্ষের সর্বত্র সমাজবিরোধী কার্যকলাপ বেড়েছে, পশ্চিমবঙ্গ বাদ পড়েনি। ফলে এই যে শান্তির মরুদ্যান এই এক্সপ্রেসান না দিলেই ভাল হতো। সমাজবিরোধী কার্যকলাপ বাড়ছে, খুন জখম হচ্ছে এটা অস্বীকার করার উপায় নেই। আমি এখানে বলতে বাধ্য হচ্ছি যে কংগ্রেস (আই) বন্ধুদের ল এ্যান্ড অর্ডার সম্পর্কে কোন প্রশ্ন তোলার নৈতিক অধিকার নেই। আমি ভুক্ত ভোগী হিসাবে বলছি, যে জিনিস আমি গতকালও বলেছি, দক্ষিণ ২৪ পরগণায় কুলতলী এলাকায় কি ঘটনা ঘটেছে। ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যেসব প্রশ্ন এখানে উত্থাপিত হয়েছে সেইসব প্রশ্নের মধ্যে আমি যাব না, কিন্তু বিগত লোকসভার নির্বাচনের পর কংগ্রেস (আই) দল তাদের রাজনৈতিক প্রতিপক্ষকে উৎখাত করার জন্য যেভাবে খুন সন্ত্রাসের রাজনীতি বেছে নিয়েছেন সেটা খুবই উদ্বেগজনক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বিগত ১।। মাস ধরে কি ঘটনা সেখানে চলছে। গত ১৫ইজানুয়ারী জন-রোষে কুলতলীতে ২ জন বলি হল। এই দুটি মৃত্যু যেটা জনরোষের বলি তার আগের দিন ১৪ই জানুয়ারী একটি অঞ্চল পঞ্চায়েতের প্রধান, বসুদেব পুরকায়েত তার নাম, তাকে কংগ্রেসীরা হত্যা করার ষড়যন্ত্র করেছিল। ১৪ইজানুয়ারী কিছু এস.ইউ. সি. কর্মী যখন একটা চ্যারিটিশো এর প্রচার করে ফিরছিল তখন একজনকে গুলি করে যার চেহারা অনেকটা বাসুদেবের মত ছিল। তারপর তার যখন গলা কাটতে যায় তখন দেখে সে বাসুদেব পুরকায়েত নয়। তখন তার গলা না কেটে চলে যায়। এর ফলে একচুয়ালি যাকে মার্ডার করতে গিয়েছিল সেই এ্যাটেম্পটা ফেল করেছে । কিন্তু এই ধরণের ঘটনার পরিণতি হিসাবে জন-রোষে ঐ আততায়ীদের মধ্যে ২ জন অস্ত্রশস্ত্র সহ জনসাধারণের সামনে ধরা পড়ে জনসাধারণের হাতে তাদের জীবন চলে যায়। কিন্তু ১৫ই জানুয়ারীর এই ঘটনার পরে বিগত ১।। মাস ধরে সেখানে কনটিনিউয়াস, অর্গানাইজড্ রেন অব টেরর কংগ্রেসীরা চালাচ্ছে, দিনের পর দিন সন্ত্রাস সেখানে চলছে, একেবারে অবাধে লুন্ঠন, দৈহিক নির্যাতন, সমস্ত দিক থেকে জবরদস্ত আক্রমণ, এমণকি তাদের অত্যাচারে সন্ত্রাসে কুলতলির পুরুষরা গ্রাম ছেড়ে চলে গেছে, সেখানকার মহিলারা অসহায় অবস্থায় আতংকের মধ্যে দিন কাটাচ্ছে।

**[6.00 – 6.10 p.m.]**

তাদের উপর বর্বর পৈশাচিক অত্যাচার এবং এমন কি নারী ধর্ষণকারী পর্যন্ত বাদ যাচ্ছেনা। গত ২৪শে ফেব্রুয়ারী কুলতলী থানার পূর্ব রাধাবল্লভপুর গ্রামের করিমা নস্কর এবং রোশেনারা নস্কর এই দুটি নাবালিকাকে ৪জন কংগ্রেসী দুবৃত্ত ধর্ষণ করল। এই ৪জন দুবৃত্তের নাম হল- রজ্জাফ মোল্লা, আবেদালি খাঁন, আমজেদ পিয়াদা, এবং সাহাবুদ্দিন মোল্লা। এই দুটি নাবালিকা সংশ্লিষ্ট থানায় গিয়ে এজাহার দিয়েছে এবং তাদের মেডিকেল একজামিনের জন্য কোলকাতায় আনা হয়েছে। নাবালিকা দুটি

এখন প্রেসিডেন্সী জেলে আছে। আপনারা যদি কেউ প্রত্যক্ষ দেখতে চান দেখে আসুন। দিনের পর দিন কুলতলীতে এই জিনিস ঘটছে। এই ব্যাপারে আমরা ডেপুটেশনের মাধ্যমে মুখ্যমন্ত্রীকে ৫বার বলেছি এবং কুলতলীর ঘটনা তুলে ধরেছি। জনরোষেরে ফলে যে দুজন লোক বলি হল সেই ঘটনাকে কেন্দ্র করে সব সংবাদপত্র নয়, সংবাদপত্রে একটি অংশ কুলতলীর ঘটনাকে বিকৃত করে এস ইউ সি আই দলের নাম জড়িয়ে, আমাদের দলের বিধায়কের নান জড়িয়ে যেভাবে কল্পিত স্টোরি ছড়াতে শুরু করল সেটা অদ্ভুত ব্যাপার। কুলতলীর ঘটনা সম্পর্কে কংগ্রেস অফিস থেকে যে সমস্ত বিবৃতি দিচ্ছে সেগুলি তারা একতরফা ভাবে বার করছে। ঘটনার পরের দিন কাগজে যা বেরিয়েছিল তাতে এই সমস্ত কথা ছিলনা। কিন্তু ৭ দিন পর একটি দৈনিক কাগজে প্রথম ওইভাবে লিখল এবং সন্ত্রাসের রাজনীতি সৃষ্টি করল। আসল ঘটনা কিছু লিখল না, এবং যারা খুনের রাজনীতি চালিয়ে যাচ্ছে তাদের সম্বন্ধেও কিছু লিখলনা। গত এক বছরের কম সময়ের মধ্যে আমাদের দলের ৪টি লোককে কংগ্রেসীরা খুন করেছে এবং এগুলি পরিকল্পিত খুন। গত ১০ই জুলাই কুলতলী থানার মেরিগঞ্জ ১নং গ্রাম পঞ্চায়েতের প্রধান মোকারাম খা রাত্রে যখন মিটিং করে ফিরছিল তখন কুলতলী কেন্দ্রের অধীন বেলেদুর্গা নগরে দুষ্কৃতকারীরা তাদের উপর বোমা ছুড়ল এবং তার ফলে আমাদের দুজন কর্মী - রাধাকান্ত প্রামাণিক এবং বিদ্যাধর হালদার মারা গেল। লোকসভা নির্বাচনের দুদিন আগে কুলতলী কেন্দ্রের দেউলবারি অঞ্চলে আমাদের পার্টির কর্মী নুরুউদ্দীন মোল্লাকে খুন করা হল। জনরোষের ফলে মৃত্যুর ঘটনাকে কেন্দ্র করে আজকে যাদের খুন বলে বর্ণনা করা হচ্ছে সেটা কিন্তু আসল ঘটনা নয়। কুলতলী অঞ্চলে আমাদের পার্টির ইতিহাস কি ? ৫০ দশকের আগে থেকে ওখানকার ভাগচাষী, গরীব চাষী এবং ক্ষেতমজুরের পাশে দাঁড়িয়ে কংগ্রেসী মহাজন, জোতদার এবং পুলিশ প্রশাসনের বিরুদ্ধে আমাদের এস ইউ সি আই দল সংগ্রাম চালিয়ে যাচ্ছে। এবং আমরা গরীব মানুষদের চোখের মনি করে দেখি। তাই আজকে এস.ইউ.সি সংগঠনকে জোতদারদের মহাজনদের স্বার্থে বিভ্রান্ত করার জন্য এই অবস্থার সৃষ্টি তারা করেছে। কারণ তারা হচ্ছে কায়েমী স্বার্থের দালাল। আজকে সংবাদপত্রেও প্রচার হচ্ছে। আমি সাংবাদিক বন্ধুদের বলবো তাঁরা যেন এটা একটু চিন্তা করে দেখেন। অনেক সাংবাদিক বন্ধু সেখানে গিয়েছিলেন। যদিও আমি জানি এই মিথ্যা অপপ্রচার হয়েছে তাতে বেশীর ভাগ সাংবাদিকই যুক্ত নয়, এমন কি যে সংবাদপত্র এর সঙ্গে যুক্ত তার সব সাংবাদিক এই মিথ্যা অপপ্রচারের সঙ্গে যুক্ত নয়। আমি এই কথা বলতে চাই এবং একটি ঘটনার কথা স্মরণ করিয়ে দিতে চাই যে ১৯৩৩ সালে জার্মানীতে হিটলার চেয়েছিলেন কমিউনিষ্টদের নিধন করতে হবে। তাই পরিকল্পনা নিয়েছিলেন এবং সেখানকার পার্লামেন্টকে পড়িয়ে দেবার জন্য কমিউনিষ্টদের নিধন করবার জন্য তিনি নাতসী বাহিনীকে নিয়োগ করছিলেন। তাদের হাতে লাল ঝাণ্ডা ধরিয়ে দেওয়া হোল, তাদের কমিউনিষ্টএর ফ্লাগ দিয়ে দেওয়া হোল। তারপর ইতিহাস কি তা আপনারা জানেন এবং সংবাদপত্রেও সেদিন প্রকাশিত হয়েছিল এবং তার মাশুল ইতিহাসকে গুনে গুনে দিতে হয়েছিল। ফ্যাসিবাদ কি অবস্থার সৃষ্টি করেছিল তা আপনারা জানেন। আজকে সেইভাবেই এস.ইউ.সি-র বিরুদ্ধে অপপ্রচার হচ্ছে। এই আক্রমণ শুধু এস.ইউ.সি-র বিরুদ্ধে নয় আগামী দিনে ফ্যাসিবাদ প্রতিষ্ঠা করবার জন্য এটা সাহায্য করবে। আমি সাংবাদিক বন্ধুদের বলবো তাঁরা যেন সঠিক ভূমিকা গ্রহণ করেন। এই যে অপপ্রচার এর বিরুদ্ধে তাঁরা যেন যথাযথ ভূমিকা পালন করেন। কেন না ফ্যাসিবাদ যদি একবার দেশে প্রতিষ্টা হতে পারে তাহলে তারা কাউকে ক্ষমা করবে না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল থেকে রাজ্যপালের ভাষণের উপর যে বিতর্ক চলেছে আমি মুখ্যত বিরোধী দলের নেতা আবদুস সাত্তার সাহেবের বক্তৃতা খুব মনোযোগ সহকারে শুনেছি। এবং তা শুনে এই ধারণা হয়েছে যে সাত্তার সাহেব মুর্শিদাবাদ জেলাতেই প্রধানত

রাজনীতি করেন। তিনি আইন শৃঙ্খলার প্রশ্ন তুলেছেন। এখানে আমার খুব বিশেষভাবে মনে হয়েছে, যে তিনি যে প্রথা ধরেছেন, ইতিহাসের সেই চিরাচরিত পথ বার বার মিথ্যা প্রচার করতে করতে সেটা সত্যে পরিণত হয় এবং তা থেকে আখের গোছানোর যে রাজনীতি সেই পথ তিনি ধরেছেন। মুর্শিদাবাদ জেলাতে যত গুণ্ডা আছে, নোটেড গুণ্ডা তারা সবাই ওদের সঙ্গে জড়িত। তিনি যখন বহরমপুরে ফেরেন, লালগোলায় যেন তাদের জন্য ওকালতি করতে এবং এদের জন্য থানায় যেতে হয়, এস. পি. ডি. এম. এদের কাছে যেতে হয় আমি সে প্রসঙ্গে যাচ্ছি না। আজকে রাজ্যপাল যে প্রেক্ষাপটে তাঁর ভাষণ দিয়েছেন সেই প্রেক্ষাপটটা মনে রাখা দরকার। এবং তাহলে তাঁর কথা বুঝতে সুবিধা হবে। এমন একটা রাষ্ট্র কাঠামোর মধ্যে থেকে তাঁর ভাষণ তিনি রচনা করেছেন যে অর্থনৈতিক ও সামাজিক কাঠামোর মধ্যে থেকে জনগণের সহস্র সহস্র সমস্যার সমাধার হতে পারে না। ভারতবর্ষের যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থার মধ্যে থেকে একটা অঙ্গ রাজ্যের বামফ্রন্ট সরকার জনগনের যতটুকু কল্যাণ করা যায় তার ব্যবস্থা নিয়েছেন।

**[ 6.10 – 6.20 p.m.]**

সেই সম্পর্কে তিনি সংক্ষিপ্ত ভাবে তাঁর বক্তব্যের মধ্যে রেখেছেন। স্বাভাবিক ভাবে এ'শান্তির মরুদ্যান এই কথাটা নিয়ে ওরা যে তীব্র সমালোচনা করছেন, এই মরুদ্যান কথাটা এই জন্য বলা হয়েছে, ভারতবর্ষের যে চিত্র ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের আইন শৃঙ্খলার অবস্থা এবং বিভিন্ন ধরনের সমস্যা এবং সংকট তার পরিপেক্ষিতে পশ্চিমবাংলার যে সাফল্য , সেই সাফল্যের কথাটাই বলতে চাওয়া হয়েছে। মরুদ্যান মানে এটা নয় , -- মরুদ্যান মানে মরুভূমির মধ্যে একটা জায়গা বৃন্দাবন গার্ডেন বা কমলা নেহেরু পার্ক হয়, সমস্ত ভারতবর্ষের ভেঙ্গে পড়া যে একটা অবস্থা জনগনের যে দুরবস্থা , সেই পরিপেক্ষিতে এই কতাটা বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা বামফ্রন্টে সাফল্যকে কখনই প্রকৃত পরিসংখ্যানের ভিত্তিতে বিচার করছেন না। যাঁর যেমন মনে হচ্ছে, নিজস্ব মন গড়া পরিসংখ্যান দিচ্ছেন, তার ভিত্তিতে তাঁদের বক্তব্য রাখার চেষ্টা করছেন। আমরা কি দেখেছি, রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ্য আছে যে ১৯৬৫ সাল থেকে ১৯৭৫ সাল পর্য্যন্ত এই রাজ্যে শিল্পৎপাদন অর্ধেক নেবে গিয়েছিল, এই ক্ষেত্রে যেটা বাস্তব, সেটা হলো, বামফ্রন্টের ৭/৮ বছরের রাজত্বে শিল্পৎপাদন বেড়েছে, ধর্মঘটের সংখ্যা কমছে। শ্রম দিবস ১৯৭২ থেকে ১৯৭৮ সাল পর্যন্ত যে পরিমান নষ্ট হয়েছিল সেই পর্য্যায় থেকে বেড়েছে। সমস্ত অগ্রগতির স্মারক হিসাবে দেখানোর জন্যই বলা হয়েছে। আজকে মাননীয় কৃষিমন্ত্রী তাঁর বক্তব্যের মধ্যে বারবার যে কথা বলেছেন, জয়নাল সাহেব অস্বীকার করতে পারেন কি, চাল উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে দ্বিতীয় স্থান অধিকার করেছে? এই কথা বিরোধী পক্ষের বন্ধুদের জেনে রাখা ভাল, খাদ্য উৎপাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান চতুর্থ এবং পাট উৎপাদনের ক্ষেত্রে এই দেশে যা পাট উৎপাদন হয় তার ৬০ ভাগ পশ্চিমবঙ্গ উৎপাদন হয়। স্বাভাবিক ভাবে বিগত ৭/৮ বছরে যে কর্মসূচী নেওয়া হয়েছে, সেই কর্মসূচীর মধ্যে এই সাফল্য এনে দিয়েছে। আজকে ওরা বারবার যে একটা দপ্তরের বিরুদ্ধে আক্রমন করছেন, সেটা হচ্ছে স্বাস্থ্য দপ্তর। এই কথা বাস্তব, পশ্চিমবাংলার বিভিন্ন শহরের হাসপাতালগুলোতে এবং বিভিন্ন গ্রামের স্বাস্থ্য কেন্দ্রগুলিতে যে অবস্থা চলছে, সেটা সন্তোষ জনক নয়। এই কথা জেনে রাখা ভাল জনসংখ্যা যে ভাবে বেড়েছে, জনসংখ্যার যে চাহিদা, সেই অনুপাতে স্বাস্থ্য কেন্দ্র গড়ে ওঠেনি। তাসত্তেও পশ্চিমবাংলায় স্বাস্থ্য খাতে যা বরাদ্দ হয়, গোটা ভারতবর্ষে তা হয় না। মাথা পিছু বার্ষিক ব্যায়ের পরিমান স্বাস্থ্য খাতে ৩৭.৮ টাকা। এখানে শিক্ষার কথা বারবার বলা হয়েছে। রাজ্য বাজেটের মোট ব্যয়ের ২৬ শতাংশ শিক্ষা খাতে ব্যয় করা হচ্ছে। স্বাভাবিক ভাবে নতুন নতুন প্রাথমিক বিদ্যালয়, মাধ্যমিক বিদ্যালয় নানা জায়গায় গড়ে উঠছে । নানা দিকে সর্ব স্তরের শিক্ষার

সুযোগ বৃদ্ধি পেয়েছে। শিক্ষাকে মানুষের কাছে পৌছে দেবার জন্য বামফ্রন্টসরকার দৃঢ় পদক্ষেপ গ্রহন করেছেন। গ্রামের মানুষ এবং শহরের দরিদ্র মানুষ এর শিক্ষার সুযোগ সম্প্রসারিত হয়েছে। তবে কিছু স্বার্থান্বেসী লোক, কংগ্রেস এবং কিছু ভাড়াটে বুদ্ধিজীবি, তারা সাধারন ভাবে এই শিক্ষা নীতির বিরুদ্ধে আক্রমন করেছেন। শিক্ষাকে কেন্দ্র করে পশ্চিমবাংলার সাধারণ মানুষ, মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত মানুষের মধ্যে একটা বিভ্রান্তির সৃষ্টি হয়েছে। তাতে আমরা মনে করি বামফ্রন্টের যে শিক্ষা নীতি সেটা ঠিক। ইংরাজী তুলে দেওয়া বিজ্ঞান নির্ভর, কিন্তু আমাদের মনে ঔপনিবেশিক যে মানসিকতা, তার প্রতিফলন থেকে গেছে। যার ফলে নানা দিক থেকে যে চিতকার, নানা দিক থেকে যে প্রচার, সেই প্রচারের মাধ্যমে শিক্ষাকে কেন্দ্র করে সাধারণ মানুষের মধ্যে একটা বিভ্রান্তিকর পরিবেশ চলছে এবং যে কারণেই হোক না কেন এটা আমি উপলব্ধি করেছি। কাজেই আমি মনে করি এই যে শিক্ষা নীতি, এই শিক্ষা নীতির ক্ষেত্রে কিছু পুনর্বিবেচনা করার প্রয়োজনীয়তা আছে। প্রয়োজনীয়তা আছে এই কারণে বলছি যে মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত সমস্ত মানুষকে এই ব্যাপারটায় আচ্ছন্ন করেছে, প্রভাবিত করেছে। গ্রামীণ সাধারণ কৃষক যে কোন বিদ্যালয়ে পড়েনি, তার মধ্যে এই ধরণের উপলব্ধি হয়েছে, তারাও একথা বলছে যে ইংরাজী শিক্ষা তুলে দেবার জন্য ক্ষতি হয়ে গেল। বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে যে মূল আক্রমন শিক্ষাকে কেন্দ্র করে এটা তারই প্রতিফলন। আমি সে জন্য বামফ্রন্টের নেতৃবৃন্দের কাছে আবেদন জানাবো যে তারা যেন এই বিষয়টি পর্যালোচনা করেন এবং আরো বিজ্ঞানসম্মত ভাবে এটা দেখেন আজকে জনমত যে ভাবে গড়ে উঠেছে তাদের বক্তব্যের উপরে নির্ভর করে কিছু পরিবর্তনের পদক্ষেপ গ্রহণ করার প্রয়োজনীয়তা আছে কিনা সেটা খুঁটিয়ে দেখা দরকার। আমার মনে হয় এর মধ্যে অনেক অবৈজ্ঞানিক চিন্তা-ভাবনা আছে। আমি মাধ্যমিক শিক্ষক হিসাবে জানি যে ছেলে কখনও এ, বি, সি, ডি শিখলো না, যে বই ষষ্ঠ শ্রেণীতে পাঠ্যক্রম করা হয়েছে তার পক্ষে সেই পাঠ্যক্রম কখনই গ্রহণযোগ্য হতে পারে না। কাজেই এই পাঠ্যসূচীতে পাঠ্যক্রমের পরিবর্তনের ব্যাপারে বিভিন্ন শিক্ষক সংগঠনের মতামত গ্রহণ করা হোক। আমি অভিজ্ঞতা থেকে বলছি, আমার সহকর্মী শিক্ষক বন্ধুরা অনেক সময়ে প্রশ্ন করেন যে এই পাঠ্যক্রম যারা কখনও এ, বি, সি, ডি শিখলো না, জানলো না তাদের কিভাবে পড়ান যাবে? কাজেই এই বিষয়টা ভেবে দেখা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা হচ্ছে বামফ্রন্ট সরকারের ব্যাপক সফলতা। আজকে শ্রমজীবী মানুষ, নিম্নমধ্যবিত্ত, মধ্যবিত্ত মানুষ বামফ্রন্টের পক্ষে আছে। আজকে এই সমাজ ব্যবস্থার মধ্যে পীড়িত মানুষ যারা তারা বামফ্রন্টের পাশে এসে দাঁড়িয়েছে। এই সাংবিধানিক সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়েছে, এই কাঠামোর মধ্যে দাঁড়িয়ে যেটুকু জনকল্যাণমূলক কাজ তাদের জন্য করা যায় সেটা আমাদের করতে হবে। কিন্তু এই কাজগুলি করতে গেলে সাধারণ প্রশাসনকে আরো গতিশীল করতে হবে। আমরা দেখেছি যে বামফ্রন্ট সরকারের জনমুখী কর্মসূচীকে ব্যহত করতে এই সাধারণ প্রশাসন। একেবারে রাইটার্স বিল্ডিংস থেকে শুরু করে ব্লকস্তর পর্যন্ত যে প্রশাসন আছে, সেই প্রশাসন আজকে ভেঙ্গে পড়েছে। সেই প্রশাসনের মধ্যে কোন গতি নেই। এই প্রশাসনের মধ্যে দেখা যাবে যে একটা লোক ১০ বছর, ৩০ বছর ধরে একটা জায়গায় থেকে গেছে। এক একটা ব্লকে ১৫ বছর, ২০ বছর ধরে এক একজন কর্মচারী বিভিন্ন অফিসে থেকে গেছে এবং সেখানে তারা একটা কায়েমী স্বার্থের গোষ্ঠিতে পরিণত হয়েছে, তারা অনড়ভাবে সেখানে বসে আছে। কাজেই এদের বদলি করতে হবে। এদের মধ্যে যে সকলেই খারাপ তা বলছি না। আমার অভিজ্ঞতা থেকে বলতে পারি যে বিভিন্ন সরকারী প্রতিষ্ঠানের মধ্যে যুক্ত হয়ে তারা বামফ্রন্ট সরকারের সমর্থকের ছদ্মবেশ ধারণ করে প্রশাসনের সর্বনাশ করছে। সে জন্য এই জিনিসগুলি আজকে নেতৃবৃন্দকে ভাবতে হবে এবং গোটা প্রশাসনকে এই অবস্থার মধ্যে যতটুকু সম্ভব তার খোলনলচে বদল করে নতুন ভাবে একটা গতিশীল প্রশাসনে যাতে পরিণত করা যায় সেদিকে দৃষ্টি দিতে হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষনের মধ্যে দিয়ে এই কথা বলতে চাই যে প্রশাসন সংস্কার কমিটি যে সুপারিশগুলি করেছিলেন, সেগুলিকে কার্যকরী করতে হবে। যদিও অনেকগুলি করা হয়েছে কিন্তু এই সুপারিশগুলি আক্ষরিক অর্থে কার্যকরী করা হলে হবেনা। আজকে যে পচন দেখা দিয়েছে, আজকে সুবিধা বাদের যে প্রবণতা দেখা দিয়েছে, সেই সুবিধাবাদের প্রবনতা থেকে মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত মানুষকে রক্ষা করতে গেলে , সেই প্রবণতাকে দূর করতে গেলে সাধারণ প্রশাসন সম্পর্কে আরো গভীর ভাবে চিন্তা ভাবনা করতে হবে। এছাড়াও আজকে লোকসভার নির্বাচন যখন হয়ে গেল, নির্বাচনে যখন ওরা জিতলেন তখন ওদের পক্ষ থেকে লোকসভার সদস্যরা বললেন যে রুগ্ন শিল্পের দায়িত্ব তারা নেবেন। কিন্তু কিছু দিন পরে তাদের বোধদয় হল যে এই রুগ্ন শিল্প, ভগ্ন শিল্প গুলি খুলতে গেলে কেন্দ্রর সহায়তা দরকার এবং একথাও বুঝলেন যে কেন্দ্রের প্রশাসকশ্রেনী, ক্ষমতাসীন যে দল তাদের যে চরিত্র সেই চরিত্রে এই কাজ করা যাবে না। সুব্রতবাবু এখনই বলতে শুরু করেছেন যে এই দায় দায়িত্ব আমরা নিতে পারবো না।

**[ 6.20 – 6.30 p.m.]**

সুব্রতবাবু সঙ্গে সঙ্গে বলছেন এটা কৌশলগত ভাবে সংবাদপত্রের সম্পাদকীয় স্তম্ভে লেখা হচ্ছে, যারা বামফ্রন্টকে ভেঙে দিতে চায়, যারা পশ্চিমবাংলার লক্ষ লক্ষ শ্রমজীবি মানুষের সংগ্রামের হাতিয়ারকে ভেঙে দিতে চায়, বামফ্রন্ট এই দায়িত্ব কংগ্রেসের উপর ঠেলে দিচ্ছে। আজকে ঠিক উল্টো কথা বলতে শুরু করেছেন, যেকোন কারনেই হোক। তাই আজ এই বিষয়ে বামফ্রন্ট সরকারকে ভাবতে হবে, বামফ্রন্টকেই নেতৃত্ব দিতে হবে। সাধারন মানুষকে সংগঠিত করে কেন্দ্রের বিরুদ্ধে আন্দোলন কেন্দ্রর বিরুদ্ধে সংগ্রাম গড়ে তুলতে হবে। কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের কথা আমরা বারবার বলে আসছি। ভারতবর্ষের যক্তরাষ্ট্রীয় কাঠামোকে পরিপূর্নভাবে বিকশিত করে তোলার জন্য কেন্দ্র রাজ্য সম্পর্গের পুনবিন্যাসের আওয়াজ তুলে ধরা হয়েছে। একে বাস্তবায়িত করার জন্য জনগনকে সংগ্রামের সামিল করে আনতে হবে এবং তার মধ্য দিয়ে আগামী দিনে ভারতবর্ষের শ্রমজীবি মানুষের সংগ্রামের নতুন পথ নির্দেশিত হবে। বিগত ৭/৮ বছরে কিছু কিছু কাজ করে আমরা গতানুগতিক ভাবধারার সঙ্গে যুক্ত হয়ে পড়েছি। এই অভীষ্ট ভাবধারার বাইরে যদি আমরা যেতে না পারি তাহলে যে সন্ত্রাস ফ্যাসিবাদী কায়দায় গোটা ভারতবর্ষকে কজ্বা করার চেষ্টা চলেছে এখানেও সেই চেষ্টা করা হবে। পশ্চিমবাংলায় স্বভাবতঃই সেই ফ্যাসিবাদী শক্তির অনুপ্রবেশ বাধা পড়েছে। পশ্চিমবাংলা সেই ফ্যাসিবাদকে প্রতিহত করেছে। সেদিক থেকে পশ্চিমবাংলা মরুদ্যানের ভূমিকা গ্রহন করেছে। সেদিক থেকে রাজ্যপাল যে ভাষন এখানে উপস্থাপিত করেছেন তারমধ্যে সত্যিকারের বাস্তব রাজনৈতিক অবস্থার প্রতিফলন ঘটেছে। সেই জন্য আমি তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, rising to speak on the Govornor's Address, I want to say that the people of West Bengal were anxiously counting the days when the Budget Session will start because, when it starts, it starts with the Speech of the Governor. The Governor's speech reflects the future of West Bengal. Sir, you know, there are two types of flowers. Of them, one kind of flowers carrying good smell are used for making garlands and the other kind of flowers, which has got no good smell.

তার মধ্যে কোন গন্ধ থাকে না, মানুষ তাকে ফেলে দেয়। তাই আজ পশ্চিমবাংলার মানুষ এই ফুল, ফ্লাওয়ারকে ফেলে দিয়েছে। রাজ্যপালের ভাষণে যদিও একে ফুল বলা হচ্ছে, কিন্তু এর মধ্যে

কোন গন্ধ নেই। পশ্চিমবাংলার মানুষের যেসব সমস্যা রয়েছে তার সমাধানের কথা কোথাও উল্লেখ নেই, কোন সমাধান করতে পারেন নি। এই ফুলের কোন পাবলিক ইউটিলিটি নেই। আমি পাবলিক আন্ডারটেকিং কমিটির মেম্বার। পাবলিক আন্ডারটেকিং কমিটির মিটিং-এ বললেন ২৪শে ডিসেম্বর পার্লামেন্ট ইলেকসান আছে। তাই আর ৩ সপ্তাহ মিটিং হবে না। পার্লামেন্টে ইলেকশানের এক সপ্তাহ পরে ৮ তারিখে আমাদের বিজয় উৎসব হবে, তারপর মিটিং হবে। আমি তখন মেম্বার হিসাবে সব চুপ করে শুনছিলাম। কারণ, ওরা সাধারণ মানুষের কাছে যান, তাদের খোঁজ খবর রাখেন। তারপর আরো শুনুন— আমাদের মুখ্যমন্ত্রী বিগেষ্ট ষ্টলওয়ার্ট, পলিটিসিয়্যান। তিনি বললেন যে এটা কোন ফ্যাকটরই নয়, কংগ্রেস একটি সিটও পাবে না, কংগ্রেস উইল নট গেন এ সিঙ্গল সিট। সরলবাবু বললেন, আমরা বিজয় উৎসব করব। পশ্চিমবাংলার মানুষ কি জবাব দিল? কংগ্রেস ৪টি জায়গায় ১৬টি সিট পেয়েছে। তাহলে বিজয় উৎসব কোথায় গেল? তারপর আমরা মিট করেছিলাম। সরলবাবুকে বললাম বিজয় উৎসবের কি হল?

আজকে মানুষ থেকে তাঁরা দুরে সরে গিয়েছেন, মানুষ আজকে এঁদের ঘেন্না করে, মানুষ তাদের মনের কথা এঁদের বলতে চায় না। মানুষ আজকে পরিবর্তন চায় তার কারণ হচ্ছে স্যার, তাঁরা সর্বক্ষেত্রে ব্যর্থ। Sir, in the field of Commerce , in the field of Industry, in the field of Cottage and Small Industries and in the field of economy they have totally failed because they are banckrupt in their thinking and in their implementation. They have failed completely in every sphere. আজকে শিফটিং অব ক্যাপিট্যাল হচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বারবার চেম্বার অব কমার্সের প্রতিনিধিদের সঙ্গে বৈঠক করে বলছেন, তোমরা এখানে টাকা খাটাও, ব্যবসা বাড়াও, ফ্যাক্টরি কর কিন্তু তারা তা শুনছেন না। তাঁরা বলছেন, এখানে খুন বেশী হচ্ছে, তাই পুঁজি এখান থেকে সরিয়ে নিচ্ছেন। তারপর দেখলাম ওঁরা এখানে শ্রীমতী ইন্দিরা গান্ধীর সিকিউরিটি নিয়ে অনেক কথা বললেন, ইন্দিরা গান্ধীর ব্যাপারে বড় দরদ দেখালেন। অথচ স্যার, এঁরাই গত ২০ বছর ধরে দেওয়ালে লিখে রাখতেন, 'ইন্দিরা গান্ধীর কালো হাত ভেঙ্গে দাও, গুঁড়িয়ে দাও।' ইজ ক্রিয়েটিং ভায়োলেন্স? স্যার আজকে যদি, if the confidential report comes out before the eyes of the world, then everything will be known.

এরপর আমরা ল এ্যান্ড অর্ডারের কথায় আসছি। স্যার, আমি এই প্রসঙ্গে বলতে গিয়ে আমার নির্বাচনী কেন্দ্রের একটি ঘটনার কথা বলছি। স্যার, আমার কনসটিটিউয়েনসিতে এক ভদ্রমহিলা থাকেন, তার ছেলের নাম হচ্ছে সুনীলকুমার শূর— এখানে অবশ্য একজন মন্ত্রী আছেন তিনিও শূর— সে মারা যায় ৩০.৮.৭৭ তারিখে, ৩১ তারিখে তার মা অর্থাৎ সেই ভদ্রমহিলা চিফ মিনিষ্টারের কাছে দরখাস্ত করলেন। চিফ মিনিষ্টারের দপ্তর থেকে সেই চিঠি রিসিভও করা হয়, তার রিসিট আছে কিন্তু আজ ১৯৮৫ সালের ১৫ই মার্চ, আজও কোন ব্যবস্থা হয়নি, সেই ভদ্রমহিলা তার পুত্রের কোন হদিস পাননি। এই হচ্ছে আইনশৃঙ্খলার অবস্থা।

**Mr. Speaker :** Mr. Ansari, are you quoting from the letter ? You can't quote from that.

**শ্রী আবদুল রউফ আনসারি :** স্যার, এরপর আমি করাপসানের কথায় আসি। Corruption is the order of the day. আজকে এক টেবিল থেকে অন্য টেবিলে ফাইল যাবে সেখানেও করাপসান। আপনারা যে সমস্ত এ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন সেগুলি দিয়েছেন not on the basis

of the quality but on the basis of loyalty. এই কাজ করে আপনারা এ্যাডমিনিষ্ট্রেশানের বারোটা বাজিয়ে দিয়েছেন। কোন কাজ আজকে আর হচ্ছে না। আপনাদের ক্যাডার হলে প্রমোশন পাবে, মিনিবাসের পারমিট পাবে, এবং অন্যান্য সমস্ত সুযোগ সুবিধা পাবে কিন্তু তা না হলে সে আর কোন সুযোগ সুবিধা পাবে না। দেয়ার ইজ নো ডেমোক্র্যাসি। এরপর আমি আনএমপ্লয়মেন্টের কথায় আসি। As on 31st December, 1984 the number of unemployed person is more than 41 Lakhs accordingly to the employment Exchange record. আপনারা আপনাদের দল বাড়িয়ে যাচ্ছেন কিন্তু বেকার যুবকদের জন্য আসল কাজ কিছু করছেন না। আপনাদের মন্ত্রীরা বলে বেড়াচ্ছেন যুবকদের কর্মসংস্থানের জন্য কুটির শিল্প করা হবে কিন্তু সত্যিকারের তা করে আপনারা কি যুবকদের সাহায্য করছেন? না, তা করছেন না। You are discouraging the youth to establish small industries. কংগ্রেস আমলে কি ছিল? There was a holiday of sales tax in the CMDA Area for five years. When the Left Government came to power, what they did? In order to discourage the unemployed youths to establish industries, the sales tax holiday have been reduced to two years.

**[6.30 – 6.40 p.m.]**

গ্রাম বাংলার যুবকরা যাতে ক্ষুদ্র শিল্প গড়ে তুলতে পারে তার জন্য পূর্বেকার কংগ্রেস সরকার তাদের ক্ষেত্রে ৭ বছর পর্যন্ত সেলস ট্যাক্স ছাড়ের সুযোগ দিয়েছেন এবং সেই সঙ্গে শহরের বেকার যুবকদের ক্ষুদ্র শিল্প গড়ার ক্ষেত্রে ৫ বছর পর্যন্ত সেলস ট্যাক্স ছাড় দিয়েছিলেন। কিন্তু আমরা দুর্ভাগ্যের সঙ্গে লক্ষ্য করছি যে, বর্তমান বামফ্রন্ট সরকার তাদের সেই সুযোগ কমিয়ে দিয়েছেন। গ্রামবাংলার নতুন ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে সেলস ট্যাক্স ছাড়ের মেয়াদ কমিয়ে তাঁরা করেছেন ৫ বছর এবং শহরের ক্ষেত্রে করেছেন ৩ বছর। পূর্বেকার সরকার যে সুযোগ দেওয়ার ব্যবস্থা করেছিলেন তাতে নিশ্চয়ই বেশী সংখ্যায় ক্ষুদ্র শিল্প গড়ে উঠত এবং কর্মসংস্থানের সুযোগ বৃদ্ধি পেত। কিন্তু বামফ্রন্ট সরকার বড় ক্যাপিটালিষ্টদের মদত দেওয়ার জন্য এই কাজ করলেন। ক্ষুদ্র শিল্পে ক্ষেত্রে সুযোগ কমিয়ে দেওয়ার ফলে তারা বড় শিল্পের সঙ্গে প্রতিযোগীতায় পারবে না, ফলে ক্ষুদ্র শিল্প গড়ে উঠবে না। স্যার, আমি আপনার মাধ্যমে সরকার পক্ষকে বলছি, So, you have not done a good thing প্রতিটি ক্ষেত্রে আজকে আপনারা একই জিনিষ করেছেন, যেমন Now I would say about Thikd Tenancy Act. আপনারা যখন ক্ষমতায় ছিলেন না তখন বলেছিলেন যে 'কংগ্রেস সরকার একজন'ও বস্তিবাসীকে উচ্ছেদ করলে আমরা তাকে রক্ত দিয়ে বাঁচাব। তখন আপনারা অত্যন্ত গরীব দরদী ছিলেন, কিন্তু এখন আপনারা কি করছেন দেখুন। সবচেয়ে বেশী গরীব মানুষ কলকাতা এবং হাওড়ায় বস্তিগুলিতে বাস করে। I think there are three and half lakhs of people living in Calcutta who are thika tenanta. You have done injustice to them. They are representing to the Government because you have passed the law to take land from them. They have shown that you have made them thika owner but at the same time you have said that you cannot sell it for charitable purpose. There is no scope for economic rehabilitation in the Act. আপনারা পাওয়ারে এসে ক্যালকাটা ঠিকা টেনেনসি এ্যাক্ট ১৯৮১ পাশ করে বস্তিবাসীদের শেষ করে দিয়েছেন। বস্তিবাসীদের পক্ষ থেকে আপনাদের কাছে বার বার আবেদন করা হচ্ছে ঐ এ্যাক্টকে এ্যামেন্ড করার জন্য। কিন্তু আপনারা তা

করছেন না, জানিনা এরকম ভাবে আর কতদিন চালাবেন। আপনারা এ সব কাজ না করার ফলে এই সমস্ত মানুষেরা বার বার নির্বাচনে আপনাদের বিরুদ্ধে জবাব দিচ্ছে। তারপরে আমি সে দিন সংবাদপত্রে দেখলাম আপনাদের ফিনান্স মিনিষ্টার সমস্ত বিভাগকে বাজে খরচ বন্ধ করতে বলেছেন, because there is acute shortage of money. তাঁর এই কথা থেকে পরিষ্কার বোঝা যাচ্ছে, ওয়েষ্টেজ অফ্ মানি হচ্ছে। একদিকে আপনারা বলছেন টাকার অভাব, টাকার অভাবে কাজ করতে পারছেন না, দিল্লীর কাছে টাকা চাইছেন, অপর দিকে আপনাদের ফিনান্স মিনিষ্টার নিজেই বলছেন, "বাজে খরচ বন্ধ করুন।" আপনারা যে বাজে খরচ করছেন তা আপনারা নিজেরাই স্বীকার করছেন। সুতরাং I will request the Chief Minister for the interest of the people of West Bengal, for the poor and down trodden people of West Bengal. মন্ত্রীসভার আয়তন একটু ছোট করুন। এই মিনিমাম স্যাক্রিফাইসটুকু করুন, number of Ministers should be reduced. Let them sacrifce first for the economy of West Bengl. তাহলেই মানুষ বুঝবে যে, মন্ত্রীর সংখ্যা যখন কমিয়েছেন তখন আপনারা চান যাতে খরচ কম হয়। তাহলে অফিসাররা এবং তলার দিকের কর্মচারীরাও বাজে খরচ কমাবে। পৌরমন্ত্রী প্রশান্তবাবু এখানে উপস্থিত নেই। উনি কলকাতা শহরের বিভিন্ন জায়গায় ক্যাম্প করে নাগরিকদের অভাব-অভিযোগ শুনছিলেন এবং কলকাতা শহর যাতে পরিষ্কার থাকে তা দেখছিলেন। কিন্তু তাতে কি কোন কাজ হয়েছে? আমার ধারণা কোন কাজই হয়নি, অপর দিকে এক একটি ক্যাম্প করতে ১০ হাজার থেকে ১৫ হাজার টাকা খরচ হয়ে গেছে, পারপাস কিছুই সার্ভ হয়নি। আমরা জানি আগে এইভাবে রেভিনিউ ড্রাইভ দেওয়া হত, এখন তাও হচ্ছে না। অপর দিকে লাইসেন্স ফি প্রচুর পরিমানে বাড়িয়ে দেওয়া হয়েছে। অর্ডিনারি ট্রেড লাইসেন্স ১৫ টাকার জায়গায় ৭৫ টাকা করা হয়েছে এবং পুলিশ লাইসেন্স ৫০ টাকার জায়গায় ২৫০ টাকা করা হয়েছে। এক দিকে আপনারা খরচ কমাতে চাইছেন টাকা নেই বলে অপর দিকে প্রশান্ত শূর ক্যাম্প করে তার এ্যাডভার্টাইজমেন্ট দিয়ে প্রচুর টাকা খরচ করছেন। কিন্তু কোন কাজ হচ্ছে না। You are spending money like water. Whose money you are spending ? It is the people's money. জনগনের টাকা দিয়ে জনগনের কোন কাজ করা হচ্ছে না। Now I am coming to the subject of burning ghat. জীবনের শেষে আমরা কেউ শ্মশানে যাব, কেউ কবরস্থানে যাব। বাগমারি বেরিয়াল গ্রাউন্ড নিয়ে বার বার মন্ত্রী মহাশয়ের কাছে ডেপুটেশন দেওয়া হয়েছে, He has assured regarding Bagmari burial ground. তিন সপ্তাহের মধ্যে সেখানকার কাজ শেষ করা হবে। অথচ এখনো পর্যন্ত কিছুই হয়নি। উর্দু ভাষা নিয়ে এই সরকারে কাছে বার বার ডেপুটেশন দেওয়া হয়েছে, বিশেষ করে উর্দু ভাষায় কোশ্চেন পেপার ছাপার জন্য, এমন কি উর্দু কো-অর্ডিনেসন কমিটির সাম প্রফেসরস হাঙ্গার স্ট্রাইক করছেন উর্দুতে কোশ্চেন পেপার ছাপার দাবীতে। আমরা জানি Many people is giving stres on it. তবুও এখানে উর্দু ভাষাকে মর্যাদা দেওয়া হচ্ছে না। Netaji Subhas Chandra Bose formed his army force, he named it 'Ajad Hind Fauz'. His slogan was 'Jai Hind'. When Shri Rakesh went in Space in reply to out late Prime Minister he spoke in Urdu i.e. Saree Janan Se Achha, Hindhustan Hamara.

Sir they restored to hunger strike demanding that question papers of different examinations be published in Urdu language. There is no financial implication in it. But the Minister was irritated and said that this was only for election purpose. He should not be irritated. Then

Sir, by this speech of the Governor poor people of West Bengal will not be benefitted. His speech is like a flower which has got no smell and by this you will be only cheating the people of West Bengal.

এই যে ভাষণ দেওয়া হয়েছে এটা পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের মঙ্গলের জন্য নয়। এর দ্বারা তাদের কোন ইন্টারেষ্ট ফুলফিল হবে না। সেইজন্য এই রাজ্যপালের ভাষণকে বাধ্য হয়ে অপোজ করছি এবং আমাদের তরফ থেকে যে এ্যামেন্ডমেন্ট পেশ করা হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর আনীত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে দু-একটি কথা আমি আপনার মাধ্যমে এই হাউসের কাছে রাখতে চাইছি। আমরা বামপন্থীরা পশ্চিমবাংলাতে একটা সরকার চালাচ্ছি। ভারতবর্ষে যে গণতান্ত্রিক শাসন ব্যবস্থা আছে, যে রাষ্ট্রীয় ক্ষমতা আছে এবং আমাদের সংবিধান আছে সেই সাংবিধানিক কাঠামোর মধ্যে— আমরা সবাই জানি একটা সীমাবদ্ধতার মধ্যে আমাদের কাজ করতে হচ্ছে। আমরা জেনেশুনেই ক্ষমতায় এসেছি এবং পশ্চিমবাংলার মানুষ জেনেশুনেই আমাদের ক্ষমতায় পাঠিয়েছেন। আমাদের অস্বীকার করার উপায় নেই যে পশ্চিমবাংলাতে অনেক সমস্যা আছে, অনেক সংকট আছে। যদিও আমরা জানি এই সমস্যা এবং সংকট কেবলমাত্র পশ্চিমবাংলাতেই আছে তা নয়, সমস্ত অঙ্গ রাজ্যগুলিতে আছে এবং সারা ভারতবর্ষে আছে। একথা ঠিক সমস্যা এবং সংকট কিছু কিছু ক্ষেত্রে বেড়েছে। পশ্চিমবাংলাতেও বেড়েছে, অঙ্গ রাজ্যগুলিতেও বেড়েছে এবং সারা ভারতবর্ষে বেড়েছে। এই বেড়ে যাওয়ার কারণ হলো, আমরা সবাই ভাল করে জানি, আমাদের দেশে যে পুঁজিবাদী অর্থনৈতিক ব্যবস্থা আছে সেই পুঁজিবাদী ব্যবস্থা যতদিন থাকবে ততদিন সমস্যার সমাধান হবে না। সমস্যা বাড়বে এবং সেটা শুধু ভারতবর্ষে নয়, যেসব দেশে এই পুঁজিবাদী অর্থনৈতিক ব্যবস্থা চালু আছে সেই সমস্ত দেশের সব জায়গায় এই সমস্যা আছে। সমাজতান্ত্রিক অর্থনৈতিক ব্যবস্থা যে দেশগুলিতে চালু আছে সেইখানে এই ধরণের সমস্যা একেবারেই নেই কিম্বা যদিও বা থাকে তা একেবারেই নগন্য। এই সমস্যার কথা যে কেউ উৎথাপন করতে পারেন। কংগ্রেস যেহেতু বিরোধী দল সেহেতু স্বাভাবিকভাবেই সমস্যার কথা উৎথাপন করবেন, না করলে অস্তিত্ব বিপন্ন হবে। সুতরাং অন্ততঃপক্ষে তাদের অস্তিত্ব বাঁচাবার তাগিদে জনসাধারণের সামনে এই কথাগুলি তুলতে হবে এবং তাঁরা তুলবেন। একথা আমরা স্বীকার করি যে সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে কাজ করতে গিয়ে আমরা যা চাই, যেভাবে আমরা পশ্চিমবাংলকে গড়ে তুলতে চাই সেইভাবে আমরা পশ্চিমবাংলাকে গড়ে তুলতে পারিনি। আমাদের সীমাবদ্ধ ক্ষমতা থাকা সত্ত্বেও যে কাজগুলি করার দরকার সেইসব কাজগুলি করে তুলতে পারিনি একথা ঠিকই। আমাদের কিছু কিছু অসাফল্য আছে। সুতরাং আমরা একেবারেই সব সমালোচনার উর্দ্ধে একথা আমরা ভাবি না। সুতরাং কংগ্রেসের লোকেরা সমালোচনা করলেও আমাদের বিস্মিত হবার কিছু নেই। কিন্তু কথা হলো সমালোচনা কি কেবলমাত্র অন্ধভাবে সমালোচনা করতে হবে? সমালোচনা করতে গেলে যে কারণগুলি থাকে সেই কারণগুলি দূর করবার জন্য তাদেরও কিছু ভূমিকা পালন করতে হবে। সমালোচনা করুক তাতে আমাদের কোন আপত্তি নেই কিন্তু সমালোচনা করার সঙ্গে সঙ্গে তাঁরা একথা বলুন যে পশ্চিমবাংলার নায্য পাওনা কেন্দ্রের কাছ থেকে সেই নায্য পাওনা থেকে বঞ্চিত করা হচ্ছে— এটা কেন্দ্রের অন্যায়।

**[ 6.40 – 6.50 p.m.]**

ওঁরা অন্যুনপক্ষে এটা বলুন যে ১৯৮৪-৮৫ সালে পশ্চিমবঙ্গ যা দাখিল করল তা কেন্দ্রীয় সরকার অনুমোদন করেন নি, এটা অন্যায়। গত এক বছর ধরে তাঁরা পশ্চিমবঙ্গকে কোনরকম প্ল্যান

এ্যাসিসটেন্স দেন নি সেটা অন্তত বলুন। কেন্দ্রীয় সরকারের তৈরী ফাইনান্স কমিশন, তারা পশ্চিমবঙ্গের যা পাওনার কথা সেটা কেন্দ্রীয় সরকার দেননি, সেটা না দেওয়ায় পশ্চিমবঙ্গ শুধু সেটা দাবী করছে, এটা অন্তত যদি তাঁরা স্বীকার করেন তাহলে বুঝি যে তাঁদের সমালোচনার একটা ইতিবাচক দিক আছে। তাঁরা নিজেরাও এটা জানেন যে কি রকম আর্থিক সীমাবদ্ধতার মধ্যে পশ্চিমবঙ্গকে কাজ করতে হচ্ছে। প্ল্যান এ্যাসিসটেন্স পাওয়া যাচ্ছে না, পরিকল্পনায় অনুমোদন দেন না, ফাইনান্স কমিশনের অনুমোদিত টাকাও পাওয়া যায় না। শিল্প, কলকারখানায় লাইসেন্সের ব্যাপারেও পশ্চিমবঙ্গ কম পাচ্ছে। ছোট ছোট কলকারখানায় যে কাঁচা মালের দরকার সেগুলিও অন্যান্য রাজ্যের চেয়ে পশ্চিমবঙ্গ কম পাচ্ছে। তাঁরা ভাল করেই এটা জানেন। আমরা জানি এগুলি না দেওয়ার কারণ হল রাজনীতি। কেন্দ্রীয় সরকার চান না যে তাঁদের দল ছাড়া আর অন্য কোন দল কোন রাজ্য শাসন করুক এবং তার অনেক প্রমাণও আছে।

শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন বেঁচে ছিলেন তখন ঐ সংবিধানের মধ্যে যে যুক্তরাষ্ট্রীয় কাঠামো ছিল তিনি তা বদল করে দিয়ে প্রেসিডেন্সিয়াল ফর্মের গভর্ণমেন্ট তৈরী করার জন্য চেষ্টা করেছিলেন। তিনি মারা গেলেন, না গেলে শেষ পর্যন্ত কি অবস্থা দাঁড়াত তা বোঝা খুবই মুস্কিল। তিনি মারা যাবার পর রাজীব গান্ধী মহাশয় এক দলীয় সরকারের কথা বলেছেন। তিনি বলেছেন যে কেন্দ্রে এবং রাজ্যে কে দলের সরকার যদি না থাকে তাহলে যে ধরণের সাহায্য করা উচিত তা করা হবে না অর্থাৎ আমাদের দেশে যুক্তরাষ্ট্রীয় যে সংবিধান সেই সংবিধানের উপর এটা একটা আক্রমণ। যদিও আমরা দেখতে পাচ্ছি যে বিধানসভা নির্বাচনের সময় জনগণ সেটা প্রত্যাখ্যান করেছেন। মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে অনেক কথাই বলেছেন, উপসংহারে তিনি এই ধরণের প্রশ্ন উৎথাপন করেছেন। আমাদের দেশে সংসদীয় গণতন্ত্রের যে নীতি আছে তারসমস্ত নীতি বদল করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটা অনীহা এবং অমান্য করার একটা মনোভাব আমরা দেখতে পাচ্ছি।

এখানে উন্নয়ন সমস্যা, অর্থনীতির সমস্যা, আইন-শৃঙ্খলার সমস্যা, সব বড় কথা আমাদের এই যুক্ত রাষ্ট্রীয় সাংবিধানিক কাঠামো থাকবে কি থাকবে না এই প্রসঙ্গও তিনি উল্লেখ করেছেন। আমাদের দেশের আইন-শৃঙ্খলা সবই ভাল এ দাবী আমরা কোন দিনই করিনি, তবে বিগত লোকসভা নির্বাচনের সময় অন্য রাজ্যে যত খুন খারাপী হয়েছিল পশ্চিমবঙ্গে তা হয়নি। ১১টি রাজ্য-বিধানসভায় যে নির্বাচন হয়ে গেল তাতে ৫০জনেরও বেশি লোককে প্রাণ দিতে হয়েছে। যে রাজ্যগুলিতে নির্বাচন হয়ে গেল সাধারণভাবে সেগুলো কংগ্রেস শাসিত রাজ্য। পশ্চিমবঙ্গে কিন্তু সেরকম কিছুই ঘটেনি। তবে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার পরিস্থিতি দারুন ভাল একথা বলা যায় না। এই আইন-শৃঙ্খলার ব্যাপারটা হচ্ছে অর্থনৈতিক অবস্থার একটা প্রতিফলন। আইন-শৃঙ্খলার অবস্থার উন্নতি ঘটাতে হবে দেশের সার্বিক অর্থনৈতিক অবস্থার উন্নতি ঘটাতে হবে। সুতরাং এ-সম্পর্কে মাননীয় রাজ্যপাল সীমাবদ্ধ ক্ষমতায় যে বক্তব্য রেখেছেন তাকে সমর্থন জানাচ্ছি এবং সে সম্পর্কে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ অনসারউদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল সভার সামনে যে বক্তব্য রেখেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। সমর্থন জানাচ্ছি এই কারণে যে বিগত বছরগুলোতে বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার সাধারণ মানুষের জন্য কতটুকু করতে পেরেছে, কতটুকু করতে পারেনি, কোথায় ব্যর্থ হয়েছে মোটামুটিভাবে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে দিয়ে আমাদের সামনে তা উপস্থিত করেছেন। গতকাল থেকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে বিতর্ক সুরু হয়েছে, বিরোধী দলের নেতা সাত্তার সাহেব থেকে সুরু করে বিরোধী দলের অনেক অনেক মাননীয় সদস্যের বক্তব্য এই পরিপ্রেক্ষিতে শুনতে পেলাম। বিগত কয়েক বছর ধরে মাননীয় রাজ্যপালের ভাষণের

উপর, বিভিন্ন বাজেট ভাষণের উপর এবং গতকাল থেকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর তাঁদের যে সব বক্তৃতা শুনলাম তার মধ্যে নতুনত্ব কিছুই দেখতে পেলাম না। একই কথা তাঁরা বলছেন। আমরা যখন বলেছি সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে পশ্চিমবাংলার বামফন্ট সরকার রাজ্যের মানুষের জন্য এই এই কাজ করেছে এবং যা আমরা হিসাব দিয়ে দেখাবার চেষ্টা করেছি বিভিন্নভাবে তখন কিন্তু ওঁরা কোন একটি বিষয়ের প্রতিও এই মনোভাব প্রকাশ করেন নি যে হ্যাঁ, এটা ভাল হয়েছে। সমালোচনার জনাই সমালোচনা — এটাই ওঁরা করেছেন। আমাদের পক্ষের বক্তারাও সেই কথাই বলেছিলেন। আমিও তাঁদের কথার পুনরাবৃত্তি করে বলছি যে ওঁরা সমালোচনা করতেই এসেছেন। কোন গঠনমূলক সমালোচনা এর মধ্যে নেই। একইভাবে একই কথা বলে যাচ্ছেন। আজকে মাননীয় সদস্য জয়নাল আবেদিন সাহেবের কথা শুনছিলাম। তিনি প্রথমেই পরিবহন সমস্যার কথা তুললেন। আমরা কখনই বলিনি যে পরিবহন সমস্যা আমরা সমাধান করে দিয়েছি। তবে এক্ষেত্রে বামফ্রন্ট সরকারের একটা দৃষ্টিভঙ্গী রয়েছে। আজকে কলকাতা শহরে ৫৩০টি নতুন সরকারী বাস চালাবার ব্যবস্থা হয়েছে। গত বছর পর্যন্ত ১৯০০ বেসরকারী বাস চলছিল; এই বছর এর হিসাব- ২৪০০ বেসরকারী বাস, ৯০০ মিনিবাস চলছে। ডাক্তার হিসাবে হয়ত তিনি নিজের গাড়ীতে চলাচল করেন। এই যে সমস্যা সমাধানের চেষ্টা করা হচ্ছে এটা হয়ত তাঁর দৃষ্টিগোচরে আসেনি। উনি ক্ষুদ্র-শিল্পের কথাও তুলেছেন। আজকে আমি জানি যে তিনি পশ্চিমদিনাজপুর জেলার একেবারে গ্রাম থেকেই নির্বাচিত হয়েছেন। যদি আজকে তিনি সত্যি কথা বলতেন তাহলে বলতেন গ্রামবাংলা ক্ষুদ্র-শিল্পতে একটা বিশেষ স্থান অধিকার করে রয়েছে। আমরা এই কথা জানি যে ১৯৭৭ স্যালে আমাদের সরকার আসার পর এখানে একটা শিল্পনীতি চালু করা হয়েছে। বামফ্রন্ট সরকারের আগে এই রাজ্যে কোন নির্ধারিত শিল্প-নীতি ছিল না। আমরা আসার পর এ-ক্ষেত্রে একটা নির্দিষ্ট দৃষ্টিভঙ্গী এবং নীতি চালু করেছি এবং তারমধ্যে ক্ষুদ্র ও কুটির শিল্পকে বিশেষ গুরুত্ব দেওয়া হয়েছে। আজকে যদি দেখি, তাহলে দেখবো যে গ্রামের কুম্ভকার, যারা মাটির জিনিষপত্র তৈরী করছেন, তাদের ক্ষুদ্র কুটির শিল্প বিভাগ থেকে সাহায্য দেওয়া হচ্ছে। তাদের শিল্পকে বেশী বেশী করে মানুষের মধ্যে নিয়ে যাবার ব্যবস্থা হয়েছে এবং সেজন্যই আজকে কুম্ভকাররা তাদের নিজেদের রুজি-রোজগারের একটা সুষ্ঠ ব্যবস্থা করতে পারছে।

**[ 6.50 –7.00 p.m.]**

এবার আমি তন্তুবায়ীদের সম্পর্কে বলতে চাই। আমরা যাঁরা গ্রামাঞ্চলের সদস্য আছি, আমরা জানি ১৯৭৭ সালের আগে তন্তুবায়ীদের অবস্থা কি ছিল। আজ যদি গ্রামাঞ্চলে যান, তাহলে দেখতে পাবেন, সেখানে যাঁবা তন্তুবায়ী বাস করেন, তাঁরা সরকারী সাহায্যে বিভিন্ন অঞ্চলে সমবায় গঠন করেছেন। তাঁরা নিজেদের পায়ে দাঁড়াবার একটা পথ খুঁজে পেয়েছে। এর ফলে গোটা পশ্চিমবাংলায় তাঁতশিল্পে উন্নতি ঘটাতে পেরেছে। শুধু পশ্চিমবাংলায় নয়, গোটা ভারতবর্ষে তাঁতের কাপড় মানুষের কাছে হাজির করতে পেরেছে। এইভাবে তাঁরা সুন্দর সুন্দর তাঁদের কাপড় গোটা ভারতবর্ষের মানুষের কাছে হাজির করে তাঁদের সহযোগিতা করছে। কাজেই, এইভাবে ক্ষুদ্র কুটিরশিল্পের মাধ্যমে জিনিষ তৈরী করে মানুষের কাছে হাজির করার চেষ্টা করা হচ্ছে। বিরোধীপক্ষের সদস্য জয়নাল আবেদিন সাহেব কুটীর শিল্পের কোন অগ্রগতি দেখতে পান নি। আমাদের এলাকায় অনেক দর্জি আছে। তারা অনেক সুযোগ-সুবিধা পাচ্ছে। আই.আর.ডি.পি. এবং এন.আর.ই.পি স্কীমের মাধ্যমে তারা মেসিন পাচ্ছে। এরদ্বারা তারা নতুন করে বাঁচবার পথ খুঁজে পেয়েছে এবং তাদের সন্তান-সন্ততিদের বাঁচাবার চেষ্টা করছে। কাজেই ক্ষুদ্র ও কুটির শিল্পে যথেষ্ট উন্নতি হয়েছে বলে আমরা মনে করি। কংগ্রেস পক্ষের অনেক মাননীয় সদস্য পঞ্চায়েতের কথা বলেছেন। আগে পঞ্চায়েত বিভীষিকা ছিল। এখন তার পরিবর্তন হয়েছে। ১৯৭৮ সালের পঞ্চায়েত নির্বাচনে যে সংখ্যক পঞ্চায়েত কংগ্রেস দখল করেছিল, ১৯৮৩ সালে সেই তুলনায় কিছু বেশী সংখ্যক পঞ্চায়েত দখল করে। সেইজন্য সেইভাবে

তাঁরা পঞ্চায়েতের বিরুদ্ধে আক্রমণ করতে পারছেন না। পঞ্চায়েত আজকে গ্রামীণ জীবনে একটা প্রাণের সঞ্চার এনে দিয়েছে। ১৯৭৮ সালে ৩২৪২টি গ্রাম পঞ্চায়েত তাঁদের দখলে ছিল। ১৯৭৮ সালে ৩২৪টি পঞ্চায়েত সমিতি ওনাদের দখলে ছিল। ১৯৮৩ সালে ৩৩০৫টি গ্রাম পঞ্চায়েত ওনাদের দখলে এসেছে এবং ৩৩৯ টি পঞ্চায়েত সমিতি ওনাদের দখলে এসেছে। এবং জেলা পরিষদের সংখ্যা ১৫টি। ১৯৭৮ সালের পঞ্চায়েত নির্বাচনের পর আমরা কাজের বদলে খাদ্য কর্মসূচী চালু করেছি। তাতে আমরা হিসাব করে দেখেছি ১৪ লক্ষ শ্রমিদিবস সৃষ্টি হয়েছে। এই কয়েক বছরের মধ্য ৭১,৩৫৯ কি.মি. রাস্তা তৈরী করেছি পঞ্চায়েতের মাধ্যমে। ৪৩,৩৭৭ হেক্টর ডোবা জমি উদ্ধার করা হয়েছে এবং এক লক্ষ হেক্টর জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে। এইগুলি পঞ্চায়েতের মাধ্যমে হয়েছে। সেই জমিতে এখন চাষ আবাদ করা হচ্ছে। গত ৫ বছরে ত্রাণ ও কল্যাণ দপ্তর পঞ্চায়েতের মাধ্যমে ১০০ কোটি ৪৬লক্ষ ১৩ হাজার টাকা ব্যয় করেছে এবং ৩,৪৮,৭১৪ মেট্রিক টন গম ব্যয় করেছে। এইভাবে পঞ্চায়েত গ্রামের লোকেদের কাজ দিয়ে উন্নতি ঘটাবার চেষ্টা করেছে। পঞ্চায়েতের মাধ্যমে ৪ হাজার টিউবওয়েল বসিয়ে পানীয় জলের ব্যবস্থা করা হয়েছে। এই পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে গ্রামের মানুষের জীবনে নূতন উদ্দীপনার সৃষ্টি করা হয়েছে। এই কথা গুলি কংগ্রেস পক্ষের সদস্যেরা মানতে চাইছেন না। এই কথাগুলি ওনারা একবারও আমাদের সামনে এবং সভার সামনে বললেন না। এই কথা ওনারা জানেন, কিন্তু জানা সত্ত্বেও ওনারা এড়িয়ে যাবার চেষ্টা করছেন। কুটির শিল্পের কথা আমি আবার বলছি। আমরা হিসাব করে দেখেছি ১৯৭৭ সালে ৯৬,৬২৩ টি ইউনিট ছিল। আজকে ১৯৮৪-৮৫ সালে সেই সংখ্যা ১,৭০,০৬৬ তে দাঁড়িয়েছে।

আর্থিক সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়েও আমরা এই ব্যবস্থাগুলো আমাদের সরকারের পক্ষ থেকে সাধারণ মানুষের স্বার্থে করতে পেরেছি। আজকে যখন আমরা বিরোধী দলের বক্তব্য শুনছিলাম, তখন একবারও তাঁদের এইসমস্ত কথাগুলোর উল্লেখ করতে শুনলাম না। একবারও তারা আমাদের সামনে সরকারের এই কৃত কাজগুলোর কথা তুলে ধরলে না। একবারও উল্লেখ করলেন না যে, কেন্দ্রীয় সরকার অষ্টম অর্থকমিশনের সুপারিশ বাবদ প্রাপ্য ৩২৫ কোটি টাকা থেকে পশ্চিমবাংলাকে বঞ্চিত করেছেন। এরফলে আমাদের উন্নয়নের কাজ ব্যাহত হবে, উন্নয়নমুখী সমস্ত কাজ থেমে যাবে। তাঁরা তো নির্বাচিত প্রতিনিধি এবং পশ্চিমবাংলার মানুষ। তাঁদেরও তো এই ব্যাপারে দায়িত্ব আছে। পশ্চিমবাংলার মানুষের জন্য কেন্দ্রীয় সরকারের কাছ দাবী করার দায়িত্ব তো তাঁদেরও আছে। অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী পশ্চিমবঙ্গের প্রাপ্য ৩২৫ কোটি টাকা থেকে পশ্চিমবাংলাকে কেন কেন্দ্রীয় সরকার বঞ্চিত করলেন, এই কথাগুলো তো তাঁদের প্রতিনিধি একবারও বললেন না? বিগত বছরগুলিতে তো তাঁদের ৪ জন প্রতিনিধি লোকসভায় ছিলেন। একজন গুজরাট থেকে রাজ্যসভায় নির্বাচিত হলেও তিনি তো পশ্চিমবাংলার মানুষ। তিনি আবার কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রীও ছিলেন। অন্য একজন কেন্দ্রীয় রেলমন্ত্রী ছিলেন। তাঁরা বিগত বছরগুলিতে একবারও পশ্চিমবাংলার মানুষের জন্য লোকসভার বুকে দাঁড়িয়ে বলেন নি। এখন লোকসভার অধিবেশন চলছে। এবারে তো আপনাদের ১৬ জন প্রতিনিধি সেখানে নির্বাচিত হয়ে গেছেন। তাঁরা কি পশ্চিমবাংলার জন্য একবারও বলেছেন? গতকাল রেল দপ্তরের বাজেট পেশ করা হয়েছে। এই বাজেটের মধ্য দিয়ে এক ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। আমাদের এখানে চক্ররেল আছে, তার ভাড়া দ্বিগুন করার প্রস্তাব রাখা হয়েছে। এই ব্যাপারে আমাদের পক্ষের সকল সদস্যরাই বলেছেন। কিন্তু এর বিরুদ্ধে কোন প্রতিবাদ কি হয়েছে লোকসভাতে? লোকসভায় যাঁরা কংগ্রেসী সদস্য আছেন, তাঁরা কি একবারও এর বিরুদ্ধে প্রতিবাদ করেছেন? তাঁরা কি বলেছেন যে পশ্চিমবাংলার সরকার সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে সরকার চালাচ্ছেন? এই অবস্থার মধ্যে তাঁরা আবার রেলের মাশুল বাড়াবার প্রস্তাব রেখেছেন। এরফলে জিনিসপত্রে দাম বেড়ে যাবে। আমরা যখন বারে বারে বলছি যে, নিত্য প্রয়োজনীয় ১৪টি জিনিসের দাম সারা ভারতবর্ষে এক রাখতে হবে এবং ভারতবর্ষের অন্যান্য প্রদেশের সঙ্গে পশ্চিমবঙ্গের

মানুষের কাছে একই দামে খাদ্যশষ্য পৌঁছে দিতে হবে, সেই সময়েই এই বর্দ্ধিত মাশুলের প্রস্তাব তাঁরা রাখলেন। সারা ভারতব্যাপী নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের দাম একই রাখতে হবে বলে আমরা এই বিধানসভার বুকে একটা প্রস্তাবও গ্রহণ করেছি। মাননীয় বিরোধীদলের বন্ধুরা একবারও বললেন না যে আমাদের এই প্রস্তাব সঠিক। তাদের প্রতিনিধি লোকসভায় একবারও আমাদের এই প্রস্তাবটা সঠিক বলে দাবী করেন নি। আমাদের এখানে খরা ও বন্যার দিনগুলোর কথা মাননীয় প্রতিনিধিগণ একবারও লোকসভায় দাঁড়িয়ে তোলেন নি। মাননীয় কংগ্রেসী সদস্যেরা খরার সময়ে পশ্চিমবাংলার বুকে যে আগুন জ্বলছিল তা একবারও উল্লেখ করেনি। পশ্চিমবাংলার বুকে যে প্রলয়ংকরী বন্যা ঘটেছে, মানুষের প্রাণহানী ঘটেছে এবং সেই অবস্থায় পশ্চিমবাংলার জন্য আরও বেশী পরিমাণে খাদ্য, ত্রাণ, ঔষুধপত্র দরকার, এইসমস্ত কথা একবারও কেন্দ্রীয় সরকারের কাছে তাঁরা তোলেন নি। আমাদের কাছে সংবাদ আছে যে, পশ্চিমবাংলা থেকে বামফ্রন্টের যে সমস্ত সদস্য নির্বাচিত হয়েছিলেন, তাঁরা সেদিন সেখানে খরার সময়ে পশ্চিমবাংলার আগুন জ্বলছে, পশ্চিমবাংলার জন্য আরও বেশী পরিমাণে কেন্দ্রীয় সাহায্যের প্রয়োজন বলে দাবী করেছিলেন। অথচ পশ্চিমবাংলা থেকে নির্বাচিত একজন কংগ্রেসী সদস্যও সেদিন পশ্চিমবাংলার প্রয়োজনে সাহায্যের কথা কেন্দ্রীয় সরকারের কাছে রাখেন নি। শুধু তাই নয়, আমাদের মাননীয় সদস্যরা যখন লোকসভার বুকে দাঁড়িয়ে কেন্দ্রীয় সরকারের কাছে পশ্চিমবাংলার জন্য আরও সাহায্য প্রয়োজন বলে দাবী তুলেছিলেন, তখন পশ্চিমবাংলা থেকে নির্বাচিত কংগ্রেসী সদস্যগণ লোকসভার বুকে উপস্থিত পর্যন্ত ছিলেন না। অনেক অসুবিধা, অনেক বাধা, অনেক বিঘ্ন সৃষ্টি করতে তাঁরা চান, এটা আমরা লক্ষ্য করি। সেজন্য আমরা বারেবারেই কেন্দ্র-রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাসের কথা বলে থাকি। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার অনেক আর্থিক সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে সরকার পরিচালনা করছেন। পশ্চিমবাংলার মানুষের আশীর্বাদ আমাদের উপরে আছে, একথা আমরা জানি। কাজেই আগামী দিনগুলিতে পশ্চিমবাংলার মানুষের দাবী আদায়ের জন্য সমস্ত মানুষকে ঐক্যবদ্ধ করে আমরা এগিয়ে যেতে পারব বলে বিশ্বাস রাখি। সর্বশেষে, আর একবার মাননীয় রাজ্যপালের এই ভাষণের প্রতি আমার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[ 7.00 –7.10 p.m.]**

**শ্রী শান্তিরাম মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখেছেন তার বিরোধীতা করে আমি ২/৪টি কথা বলতে চাই। বিরোধীতা করছি এই কারণে যে আপনাদের মধ্যে যে বিরোধীতা দেখা দিয়েছে এবং এইজন্যেই বিরোধীতা করছি।

**মিঃ স্পীকার :** আপনি মোশান অফ থ্যাংসের বিরোধীতা করবেন, গভর্ণর এ্যাডরেসের বিরোধীতা করা যায়। সুতরাং মোশান্ অফ থ্যাংসের বিরোধীতা করবেন, সেখানে গভর্ণরের কথা তুলবেন না।

**শ্রী শান্তিরাম মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কালকে ভক্তিবাবুর বক্তৃতা শুনলাম। মাননীয় সদস্য ভক্তিবাবু এখন দেওয়ালের শেষ প্রান্তে গিয়ে ঠেকেছেন সেইজন্য তিনি বলছেন যে এই অবস্থার মধ্যে আর কিছু করা যায় না, কাজ করা যাবে না। একজন সদস্য এইকথা বলছেন আরো কিছু কিছু সদস্য বলছেন যেমন ওমর আলি সাহেব প্রমুখ কেন্দ্রের কথা বলেছেন, কেন্দ্রকে দোষারোপ করেছেন। গতকাল আপনারা বলেছেন যে অবনিতর দিক থেকে অন্য রাজ্যকে ছাড়িয়ে যাইনি এবং এটাই সবচেয়ে বড় সাফল্য আমাদের। এইকথা বলে আপনারা সকলকে বোঝাবার চেষ্টা করছেন। আসল কথা কেন্দ্রের ঘাড়ে দোষ চাপিয়ে — কেন্দ্র আমাদের দিচ্ছে না, কেন্দ্র আমাদের সঙ্গে সহযোগীতা করছে না এইসব কথা বলে কেন্দ্রের ঘাড়ে দোষ চাপিয়ে নিজেদের ব্যর্থতা ঢাকবার চেষ্টা করছেন। কিন্তু এ জিনিষ আর কতদিন চলবে? আজকে আপনাদের সামনে যে বাধা এসে পড়েছে

সেই বাধার জন্য আপনারা নিজেরাই দোষী। এই রাষ্ট্রীয় কাঠামোয় যে ক্ষমতা আপনারা পাচ্ছেন তারমধ্যে অনেক কিছু করা যায়। যারা বলছেন এই ক্ষমতার মধ্যে কিছু করা যায় না, রক্ষা করা যায় না তাতে শুধু কাদা ছেটান যাবে, কাজ কিছু হবে না। ১৯৭৭ সালে নির্বাচনের পূর্বে আপনারা প্রতিশ্রুতি দিয়েছিলেন যে আমরা পরিচ্ছন্ন প্রশাসন গড়ে তুলবো এবং এরজন্য প্রশাসন সংস্কার কমিটি চালু করেন। তা সুপারিশ করে কার্য্যকরী করার কথা বলছেন। কিন্তু আজকে এই প্রশাসনের অবস্থা কি? করণিকের মধ্যে একজন আপার ডিভিশান ক্লার্ক, একজন লোয়াল ডিভিশান ক্লার্ক চালু করেছেন। কিন্তু অবস্থা কি— কোন অফিসে ফাইল একটু নড়ছে না। কোন কাজ হচ্ছে না। এই অবস্থা শিক্ষাক্ষেত্রে হচ্ছে। তারপরে আপনারা আইন শৃঙ্খলার কথা বলেছেন যে অন্য রাজ্যের তুলনায় আমাদের এখানে শান্তি বেশী। অর্থাৎ অন্য রাজ্যের থেকে চুরি, ডাকাতি, খুন রাহাজানিতে আমরা ছাড়িয়ে যাইনি। সুতরাং আমাদের রাজ্যের পরিস্থিতি খুব ভালো। এইসব কথা বলে আপনারা আমাদের বিভ্রান্ত করার চেষ্টা করছেন। কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ তাই লোকসভার নির্বাচনে প্রমাণ করে দিয়েছে। আপনারা ৪ থেকে ১৬ হাজার ভোটে হেরেছেন। আপনাদের এখানে একজন মন্ত্রী ১৬ হাজার থেকে ২৫ হাজার ভোটে হেরে এখানে বসে আছেন। আপনারা বলেছিলেন পশ্চিমবঙ্গ হচ্ছে শান্তির মরুদ্যান। আপনাদের এইকথার আর কোন মূল্য নেই। আপনারা কর্ণাটকে আপনাদের জয়লাভের কথা বলছেন তো— সেখানে রামকৃষ্ণ হেগড়ে তার সৎসাহস দেখিয়েছেন, আপনাদের সেই হিম্মৎ নেই, সেই সৎসাহস দেখাবার ক্ষমতা আপনাদের নেই। আজকে পশ্চিমবঙ্গে অর্থনীতির ক্ষেত্রে একটা বিরাট বঞ্চনা। আমরা একটি কমিটির সঙ্গে বম্বে গিয়েছিলাম, সেখানে পরিবহণ ব্যবস্থা কি সুন্দর দেখে এলাম। সেখানে পরিবহণ ব্যবস্থা এত সুন্দর যে একটিও প্রাইভেট বাস নেই, সমস্ত সরকারী বাস। কিন্তু তার মেনটেনেন্স কি সুন্দর— কোন বাসের উপরে কেউ চড়ে যাচ্ছে না। অথচ আমাদের এখানে পরিবহণ ব্যবস্থার কি অবস্থা?

এই রকম একটা ব্যবস্থা আমরা সেখানে দেখেছি। বিদ্যুতের ব্যবস্থা সম্বন্ধে বলতে চাই যে বম্বে এবং গোয়াতে যে দুদিন আমরা সেখানে ছিলাম তখন কোন লোডশেডিং পাইনি। কিন্তু রাজ্যপালের ভাষণে বলা হয়েছে বিদ্যুতের কিছু কিছু কাজ আগের থেকে আমরা ভাল করতে পেরেছি। জয়ন্তবাবু স্বাস্থ্যেকেন্দ্রের কথা বলতে গিয়ে বললেন যে আমরা অন্য রাজ্যের চেয়ে বেশী ব্যয় করি। ব্যয় করি ঠিকই কিন্তু আসল দিকটা চিন্তা করতে হবে। অর্থাৎ ব্যয় করে গেলেও সুষ্ঠুভাবে যদি কাজ না হয় তাহলে কি হবে? হাসপাতালগুলির অবস্থা অত্যন্ত দুরাবস্থা। এ্যাম্বুলেন্সগুলির জন্য খরচ হচ্ছে কিন্তু এ্যাম্বুলেন্সগুলি প্রায় অচল। অনেক স্বাস্থ্যকেন্দ্র তৈরী হয়েছে যেখানে ডাক্তার যায় না। ডাক্তারের অভাবে ৭/৮ বছর ধরে অনেক প্রাথমিক ও সাব-সিডিয়ারী স্বাস্থ্যকেন্দ্র প্রায় অচল। শিক্ষা সম্বন্ধে বলতে চাই যে প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে নির্বাচনের পরই সেখানে নিজেদের দলের মধ্যে গণ্ডগোল আরম্ভ হয়ে গেছে। আপনারা ইংরাজী রাখবেন কিনা, নাকি তুলে দেবেন এই নিয়েও মতভেদ দেখা দিয়েছে। অর্থাৎ এই জিনিষটা আপনাদের কাছে প্রেসটিজ হিসাবে দেখা দিয়েছে। মানুষ পাছে ভাবে যে আপনারা ভুল পথে চালু করেছেন সেইজন্য এটাকে প্রেসটিজ হিসাবে ধরে নিয়েছেন। একজন সদস্য বললেন কৃষিক্ষেত্রে উৎপাদন ভীষণভাবে বেড়ে গিয়েছে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের চেয়ে কৃষির উৎপাদন এখানে নাকি অনেক বেশী। উৎপাদন যদি বেশীই হয় তাহলে তাহলে রেশনে চাল ঠিকভাবে যাচ্ছে না কেন? পশ্চিমবাংলার বন সম্পদের কথা চিন্তা করুন যে সেখানে সমস্ত জঙ্গল কাটার ফলে বন একেবারেই মরুভূমিতে পরিণত হয়েছে। মাননীয় বনমন্ত্রী বাইরে অনেক সময় বলেছেন মানুষ তার অভাবের জন্য এই বনের গাছ কেটে নিয়ে যাচ্ছে অথচ পঞ্চায়েত মন্ত্রী প্রশ্নোত্তরে বলেছেন যে তিনি গ্রামের মানুষকে ৩৬৪ দিনের মধ্যে আড়াইশো দিন কাজ দিতে পেরেছেন বলে গর্বিত। এইরকমভাবে সামঞ্জস্যহীন উক্তি দুই মন্ত্রী করে চলেছেন। বিদ্যুতের ক্ষেত্রে বলেছেন বিদ্যুয়ের ক্ষেত্রে বলেছেন বিদ্যুতে আমরা ভাল কাজ করতে পেরেছি। আপনারা ইউনিট চালু করছেন কিন্তু

সেখান থেকে বিদ্যুৎ জেনারেশন হচ্ছে না। অর্থাৎ নিজেদের ত্রুটি-বিচ্যুতি স্বীকার না করে কেন্দ্রের উপর দোষ চাপিয়ে মানুষের নজর এড়াবার চেষ্টা করছেন। কিন্তু এই জিনিষ আর বেশী দিন চলে না। এই কথা বলে আমি শেষ করছি।

[ 7.10 –7.20 p.m.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। আজ দুই দিন ধরে রাজ্যপালের ভাষণের উপর যে আলোচনা এখানে চলছে বিশেষ করে বিরোধী দলের সদস্যদের আলোচনা আমি মন দিয়ে শুনেছি, তাঁদের বক্তব্য শুনে আমার যেটা বার বার মনে হয়েছে তাতে তাঁদের কাছে আমার এটাই বক্তব্য যে রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা কি করতে পারি এবং কোনটা আমাদের অসুবিধা সেটা আমরা বলেছি। কিন্তু বিরোধী দলের সদস্যদের কাছেও আমরা নিশ্চয়ই আশা করব যে এই পশ্চিমবঙ্গ সম্পর্কে আপনাদের চিন্তা-ভাবনা রাজনীতির উর্ধে হওয়া উচিত। কারণ, এই দেশটা আপনার, আমার। একটা কথা যেটা বার বার আমার মনে হয়েছে সেটা হচ্ছে পার্লামেন্ট নির্বাচনের প্রাক্কালে তাঁরা বার বার উদ্বাস্তু সমস্যা মানুষের সামনে তুলে ধরার চেষ্টা করেছেন এবং বামফ্রন্ট সরকারকে আসামীর কাঠগোড়ায় দাঁড় করাবার চেষ্টা করেছেন। মাননীয় সদস্য শান্তিবাবু যেকথা বললেন আমি বলি কোথায় ছিলেন আপনারা? আপনার তো জন্ম হয়নি, ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনের ইতিহাস পড়ে দেখবেন। বৃটিশ সাম্রাজ্যবাদ যেদিন প্রথম বাংলাদেশে এসে উপনিবেশ গড়ে তলে সেদিন থেকে তারা এই দেশের সমস্ত সম্পদ লুণ্ঠন করে নিয়ে গিয়েছিল তাদের দেশকে সমৃদ্ধশালী করবার জন্য। তারপর আমরা দেখতে পাই যেদিন বাংলাদেশের মাটি থেকে বৃটিশ সাম্রাজ্যবাদকে তাড়িয়ে দেওয়া হল সেদিন থেকে কেন্দ্রে যারা ক্ষমতা দখল করে আছে সেই কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের সম্পদ সম্পূর্ণভাবে লুণ্ঠন করে নিয়ে যাচ্ছে এবং পশ্চিমবঙ্গকে ধ্বংসের দিকে ঠেলে দিচ্ছে। তার বিরুদ্ধে আপনারা সোচ্চার হোন। উদ্বাস্তু সমস্যা কি আমরা জানি। যেদিন বৃটিশ সাম্রাজ্যবাদ শক্তি সারা ভারতবর্ষকে দ্বিখণ্ডিত করল সেদিন পূর্ব বাংলার মানুষ যারা ভারতবর্ষে আশ্রয় গ্রহণ করল তাদের জন্য কেন্দ্রীয় সরকার কি করেছিলেন? আমার কাছে বই আছে, সময় নেই, তাই সেই তথ্য আপনাদের কাছে পরিবেশন করতে পারলাম না। সেই তথ্যের মধ্যে আমরা দেখতে পাই সেদিন উদ্বাস্তু সম্পর্কে কেন্দ্রীয় সরকার দ্বিজাতি নীতি গ্রহণ করেছিলেন। পশ্চিম পাকিস্তান থেকে যারা উদ্বাস্তু হয়ে ভারতবর্ষে এসেছিলেন তাদের পুনর্বাসন সম্পর্কে এক ব্যবস্থা গ্রহণ করেছিলেন, আর পূর্ব বাংলার উদ্বাস্তুদের সম্পর্কে অন্য ব্যবস্থা গ্রহণ করেছিলেন যার ফলে আজও তাদের সুষ্ঠু পুনর্বাসন হয়নি। ফলে আমাদের সামাজিক, অর্থনৈতিক নীতি ভেঙ্গে টুকরো হয়ে গেছে, আমরা ধ্বংস স্তুপের উপর বসে স্বপ্ন দেখছি। পশ্চিমবঙ্গ সরকার পশ্চিমবঙ্গের মেহনতী মানুষের পাশে দাঁড়িয়ে ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় নতুন কিছু করতে পারেন না। এখানে এডুকেশন, পাওয়ার সম্পর্কে অনেক কথা বলা হয়েছে, কিন্তু এতে উৎফুল্ল হবার কিছু নেই। আমি জিজ্ঞসা করি আমাদের দেশের এই যে লক্ষ লক্ষ বেকার যুবকদের নিয়ে রাজনীতি করছেন, তাদের জীবন নিয়ে ছিনিমিনি খেলছেন এই মানুষগুলির জীবন কি হতে পারে সেকথা একবারও কি আপনারা চিন্তা করেছেন? পশ্চিমবঙ্গের অর্থনীতিকে কিভাবে আজকে সমৃদ্ধশালী করা যায়, এই বেকার সমস্যা সমাধান করার জন্য কিভাবে দেশকে শিল্প সমৃদ্ধ করা যায় তার কথা কি আপনারা একবারও চিন্তা করেছেন? পশ্চিমবঙ্গে শিল্প স্থাপনের ব্যাপারে কেন্দ্রের বিমাতৃসুলভ আচরণ। এ্যাগনি অব ওয়েষ্ট বেঙ্গল তার মধ্যে রয়েছে কিভাবে আমাদের দেশের অর্থনীতিকে আজকে কেন্দ্রীয় সরকার শোষণ করে নিয়ে যাচ্ছে, এখানকার রাজস্ব নিয়ে গিয়ে তারা বড় বড় শহর গড়ে তুলছে। যখন হিন্দুস্তান পাকিস্তান হয় তখন ঠিক হয়েছিল পাকিস্তান থেকে আগত সমস্ত উদ্বাস্তুদের সারা ভারতবর্ষ জুড়ে পুনর্বাসন দেওয়া হবে। পশ্চিম পাকিস্তান থেকে আগত উদ্বাস্তুদের পুর্নবাসন করেছেন সারা ভারতবর্ষ জুড়ে, কিন্তু পূর্ব বাংলার উদ্বাস্তুদের সারা ভারতবর্ষ জুড়ে পুনর্বাসন করা

হল না। সেই রকম আসাম উদ্বাস্তুদের নিয়ে রাজনীতি করা হচ্ছে, ষড়যন্ত্র করা হচ্ছে। পূর্ব বাংলার মানুষ যারা সেখান থেকে উদ্বাস্তু হয়ে আসামে এসেছে তাদের অর্থনৈতিক, সামাজিক, সাংস্কৃতিক বুনিয়াদকে যাতে ধ্বংসের পথে ঠেলে দেওয়া যায় তারজন্য ষড়যন্ত্র হচ্ছে। কারণ, সেখানকার রাজনৈতিক সচেতন মানুষ যারা সমাজতান্ত্রিক লড়াইয়ের কথা বলে, বিপ্লবের কথা বলে তাদের অর্থনৈতিক বুনিয়াদকে ভেঙ্গে দিয়ে যদি বিপর্যয়ের মাঝখানে ঠেলে দেওয়া যায় তাহলে তারা শেষ হয়ে যাবে। আমি আপনাদের বলি যে আপনারা চিন্তা করুন— দেশের কথা চিন্তা করুন এবং রাজনীতির উর্ধে দাঁড়িয়ে আপনারা একটু চিন্তা করুন। আজকে কি কারণে আমাদের পশ্চিমবাংলার অর্থনীতি বিপর্যস্ত? যে রাজস্ব এই পশ্চিমবাংলা থেকে তুলে নিয়ে যাওয়া হয়— পশ্চিমবাংলার উন্নয়নের ক্ষেত্রে, শিল্প গঠন করার ক্ষেত্রে সেই টাকা আমাদের কেন্দ্রীয় সরকার দিচ্ছে না। সেই কথা আমরা রাজ্যপালের ভাষণে তুলে ধরেছি। আজকে আপনারা পশ্চিমবাংলার সাধারণ মানুষের কথা বুঝতে পারছেন না? গতকাল যখন কেন্দ্রীয় রেল বাজেট পেশ করা হোল তখন সমস্ত মানুষ আতঙ্কগ্রস্ত হয়েছিল— তারা ভেবেছিল যে কোথায় আমাদের নিয়ে যাওয়া হবে? আরও জিনিষপত্রের দাম বাড়বে। তাহলে সাধারণ মানুষের জীবন যাত্রার মান কোথায় গিয়ে দাঁড়াবে? আর আমাদের এখানকার বাজেটই বা কোন পথে নেবে? আজ শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্রের শেষ সীমায় বাস করছে। শতকরা ৮০ ভাগ মানুষ গ্রাম বাংলায় বাস করে। তাহলে আজকে সেই অবস্থার মধ্যে থেকে আমরা রাজ্যপালের ভাষণ সম্বন্ধে আলোচনা করছি, এটা আমাদের মনে রাখতে হবে। আর কিছু দিনের মধ্যেই আমাদের বাজেট পেশ করা হবে এবং তার জন্য সাধারণ মানুষ খুবই উদ্বিগ্ন। আইন-শৃঙ্খলার প্রশ্ন তুলেছেন, এবং এটা আমরা জানতাম এই প্রশ্ন আপনারা তুলবেন। কিন্তু আমি আপনাদের বলি আইন শৃঙ্খলার প্রশ্ন আপনাদের তোলা উচিৎ নয় — আপনাদের মুখে এটা শোভা পায় না। এই কারণে যে আজকে পশ্চিম বাংলায় কতটুকু ঘটনা ঘটেছে? আজকে বামফ্রন্টের একজন কর্মি হিসাবে আমি আপনাদের বলতে পারি যে একটা ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থার মধ্যে বাস করে এর চেয়ে বেশী আমরা কি আর আশা করতে পারি? আজকে মানুষের জীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। তারা আজকে দারিদ্রের নিদারূন যন্ত্রণায় ধুঁকছে। আর এই ব্যবস্থা আপনারাই সৃষ্টি করে গেছেন। এটা আপনারা জানেন না? বিগত দিনের কথা আমরা জানি। যে দেশে কয়েকজন ধনিকদের পরিচালনায় দেশ চলে সেখানে আর কি হতে পারে। যে দেশের প্রধানমন্ত্রী তাঁর নিজের দেহরক্ষীর দ্বারা আক্রান্ত হয়ে মৃত্যু বরণ করে সেখানে আমরা কোথায় বাস করছি? আজকে সারা পৃথিবীর লোক কি বলবে? আপনারা আইনশৃঙ্খলার প্রশ্ন তুলছেন? এই পুঁজিবাদি সমাজ ব্যবস্থার মধ্যে থেকে আমরা বিপ্লব ঘটাতে পারি না আমরা মানুষের জীবন যাত্রার মান বাড়াতে পারছি না, নুতন কলকারখানা তৈরী করতে পারি না, যদিও আমাদের প্রচেষ্টার অন্ত নেই। আপনারা বেকার সমস্যার কথা বলেছেন। কিন্তু এই বেকারত্বের সৃষ্টি করেছে কে সেটা কি আপনারা জানেন না। যেখানে অর্থনীতির বিপর্যস্ত এইভাবে ঘটে, যেখানে শিল্পায়নের ক্ষেত্রে বাধা সৃষ্টি হয়, যেখানে ধনিক শ্রেণী মালিক শ্রেণী শ্রমিকদের শোষণ করে এবং যার মদত আপনারা দেন সেখানে বেকার সমস্যা সমাধান হবে কি করে? আজকে আইন সভায় আপনাদের মুখোস খুলে দিতে চাই। আজকে যে সমস্ত যুবক আপনাদের মধ্যে অনুপ্রবেশ করছে তারা কিভাবে আজকে দেশের মানুষদের উপর অত্যাচার চালাচ্ছে। উদ্বাস্তু ব্যাপারে আপনারা মিছিল করেন। আপনাদের এম.পি-রা মিছিল করেন। কিন্তু কারা এই উদ্বাস্তু সৃষ্টি করেছে? বলা হয়েছিল উদ্বাস্তুরা সারা ভারতবর্ষের মধ্যে বসবাস করতে পারবে। কিন্তু তারা আজকে কোন জায়গায় স্থান পেয়েছে?

তখন আমরা পণ্ডিত নেহেরুর কাছে গিয়েছিলাম ডেপুটেশন দিতে এবং সেসব কথা আমরা আজও ভুলে যাইনি। ১৯৬৪ সালে যখন পূর্ববাংলা থেকে হাজার হাজার উদ্বাস্তুরা এল তখন আমরা তাদের ব্যাপার নিয়ে এখান থেকে দিল্লী গিয়েছিলাম এবং পার্লামেন্টের সামনে দুদিন ধরে অনশন

করেছিলাম। আমরা পণ্ডিত নেহেরুর হস্তক্ষেপ প্রার্থনা করে বলেছিলাম, পূর্ববাংলার উদ্বাস্তুদের সঠিকভাবে পুনর্বাসনের ব্যবস্থা করে আপনি তাঁদের বাঁচান। আজ দুঃখের সঙ্গে আপনাদের জানাচ্ছি সেদিন আমাদের প্রাইম মিনিষ্টার আমাদের সঙ্গে দেখা পর্যন্ত করেন নি। এই ঘটনা সাধারণ মানুষ জানেনা এবং অনেক মাননীয় সদস্যেরও বোধহয় জানা নেই। একথা বলে আমি রাজ্যপালের ভাষণ সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী অবন্তি মিশ্র ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের পরিপ্রেক্ষিতে আমাদের এখানে যে বিতর্ক হচ্ছে তার দ্বিতীয় দিনে অংশগ্রহণ করে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় রাজ্যপাল চলতি বছরে বামফ্রন্ট সরকারেরর কাজকর্ম সম্বন্ধে এখানে বলেছেন। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম তিনি কিন্তু এই বামফ্রন্ট সরকারের কলঙ্কময় ইতিহাস এখানে উল্লেখ করেন নি। আমরা জানি বামফ্রন্ট সরকারের সেই কলঙ্কময় ইতিহাস দিনের পর দিন আলোচনা করলেও শেষ হবে না। আমি মনে করি বঙ্গোপসাগরের জলকে যদি কালি করি এবং পশ্চিমবাংলায় যত বটগাছ আছে তার সবগুলি ঝুড়িকে যদি কলম করি তাহলেও বামফ্রন্ট সরকারের কলঙ্কময় ইতিহাস লিখে শেষ করা যাবে না। স্যার, রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে পশ্চিমবাংলায় শান্তির পরিবেশ বিরাজ করছে। বর্তমানে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলার যা অবস্থা তাতে দৈনিক সংবাদপত্র খুললেই চোখে পড়ে খুন, জখম, ডাকাতি, রাহাজানি এবং নারী ধর্ষণের ঘটনা। আমরা জানি এই সাড়ে সাত বছরে পশ্চিমবাংলায় ১০ হাজারেরও বেশী মানুষ খুন হয়েছে। শুনলে অবাক হবেন, মায়ের সামনে মেয়েকে উলঙ্গ করে তার উপর পাশবিক অত্যাচার করা হয়েছে, ছেলেকে খুন করে তার রক্ত মায়ের গায়ে ছুঁড়ে দেওয়া হয়েছে। শুধু তাই নয়, পুলিশ লকআপে বিচারাধীন আসামীকে খুন করা হয়েছে, সৎ পুলিশ কর্মচারীকে কর্তব্যরত অবস্থায় খুন করা হয়েছে। এরপরও যদি এঁরা বলেন এখান শান্তি শৃঙ্খলা বজায় আছে তাহলে কি আর বলব। অবশ্য দেশের মানুষ ভালভাবেই জানে তাঁদের এই বক্তব্য কতদূর সত্য। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণে বামফ্রন্ট সরকারের অনেক স্তুতিগান করা হয়েছে এবং কেন্দ্রের বিরুদ্ধে বিষোদ্গার করা হয়েছে। রাজ্যপালের ভাষণ পড়লেই বোঝা যায় কত অসত্য কথা এখানে উল্লেখ করা হয়েছে। আমরা জানি কেন্দ্রের দেওয়া লক্ষ লক্ষ টাকা, চাল, গম যাঁরা ট্রেজারী বেঞ্চে বসে রয়েছেন তাঁদের দলের লোকেরা আত্মসাৎ করেছে। এন.আর.ই.পি.-র টাকা যোগ্য লোককে না দিয়ে তাঁদের দলের লোককে দেওয়া হয়েছে। যার জন্য গ্রাম বাংলার অর্থনীতির কোন উন্নতি হয়নি। অপারেশন বর্গার নামে ভুয়া বর্গা সৃষ্টি করে হাজার হাজার যোগ্য কৃষককে তাদের জমি থেকে উচ্ছেদ করে, যেখানে জোতদাররা দা মেড়িয়া মার্কা লাল পতাকা কাঁধে নিলে সেই জোতদারের জমিতে যদি প্রকৃত বর্গাদার থাকে, সেই বর্গাদারকে উচ্ছেদ করা হচ্ছে দলীয় ক্যাডারদের সাহায্য নিয়ে। সেখানে আপনারা বলতে পারেন যে পশ্চিমবাংলায় শান্তি বিরাজ করছে। আমি বলতে চাই, পশ্চিমবাংলায় কৃষি, শিক্ষা, শিল্পের ক্ষেত্রে অগ্রগতি তো হয় নি বরং কৃষি, শিক্ষা, শিল্প, অবনতির মুখে চলে গেছে। যেখানে শিক্ষার ক্ষেত্রে নৈরাজ্য সৃষ্টি হয়েছে, যেখানে হাসপাতালে, স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নেই, নার্স নেই, রোগীরা ওষুধ পায় না, যেখানে ভারতবর্ষের ইতিহাসে পশ্চিমবাংলাকে দেউলিয়া রাজ্য হিসাবে চিহ্নিত করা হয়েছে, সেখানে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বামফ্রন্ট সরকারের শুধু জয়গান করেছেন, বামফ্রন্টের স্তুতি গান করেছেন আর কেন্দ্রের বিরুদ্ধে বিষোদ্গার করেছেন। যেখানে পশ্চিমবাংলায় চরম বিদ্যুৎ সংকট হয়েছে, যেখানে প্রতিদিন আমরা লোডশেডিং-এ ভুগছি, যেখানে ভুয়া বর্গাদার সৃষ্টি করে ঐ ট্রেজারী বেঞ্চে যারা বসেছেন, তাদের দলীয় প্রধানরা ভুয়া সার্টিফিকেট নিয়ে ব্যাঙ্ক থেকে ঋণ এবং অনুদান পাইয়ে দিয়েছে, যে ঋণের এবং অনুদানের টাকা ঐ ভুয়া বর্গাদাররা কৃষির ক্ষেত্রে ব্যবহার করেনি, সেখানে যোগ্য কৃষককে মিনিকীট, সার, বীজ থেকে বঞ্চিত করে ঐ মিনি কীট, সার বীজ ভুয়া বর্গাদারদের হয়ে দলীয় প্রধানরা পাইয়ে দিয়েছেন, সেই মিনি কীট, সার এবং বীজ বাজারে বিক্রি করে দিচ্ছে। সেই কথা মাননীয়

রাজ্যপালের ভাষণেরর মধ্যে উল্লেখ নেই, তাই আমি মাননীয় রাজ্যপালের ভাষণের প্রতিবাদ করছি এবং আমাদের পক্ষ থেকে মাননীয় সদস্যরা মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে সংশোধনী প্রস্তাব এনেছেন, সেই সংশোধনী প্রস্তাবগুলিকে সমর্থন জানাচ্ছি। আর একটা বিষয় আমি নিবেদন করতে চাই, প্রশাসনকে দলীয় কাজে ব্যবহার করা হচ্ছে। আজকে একটা ঘটনার কথা বলি, বাঁকুড়া জেলার ইন্দাস থানার মঙ্গলপুর গ্রামেরর একজন প্রাথমিক শিক্ষক, শ্রী বিভূতি ভূষণ সরকার, উনি ভূয়া ভোটার করার বিরুদ্ধে অবজেকশন দিয়েছিলেন বলে তাঁকে ঘেরাও করে রাখা হয়েছে। তিনি একটি দরখাস্ত আমার কাছে পাঠিয়েছেন তা আমি আপনার মাধ্যমে হাউসে পেশ করছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[ 7.30 –7.41 p.m.]**

**শ্রী হাবিব মুস্তাফা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে আলোচনা এখানে চলছে সেই আলোচনায় বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা যে সমস্ত কথা বলবার চেষ্টা করেছেন তাতে তারা এই কথাই বলতে চেয়েছেন যে রাজ্যপালের ভাষণের মধ্যে পশ্চিমবাংলার যে সমস্যা, যে সংকট সেগুলি সমাধানের কোন দিক নির্দেশ নেই। গত সাত বছরে বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় বিভিন্ন যে জনকল্যাণ মূলক কর্মসূচী নিয়ে কাজ করতে পেরেছেন এবং তার ফলে বিভিন্ন ক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে, সাধারণ মানুষ, মেহনতী শ্রমজীবী মানুষের যে অর্থনৈতিক বুনিয়াদ এই সরকার গড়ে তোলবার চেষ্টা করেছেন সেই অগ্রগতি তাদের চোখে পড়েনি। তারা কেবল রাজ্যপালের ভাষণের মধ্যে হতাশা দেখতে পেয়েছেন। আমরা দেখছি সারা ভারতবর্ষের যে সামাজিক কাঠামো, যে অর্থনৈতিক কাঠামো, সেই কাঠামোর মধ্যে আজকে পুঁজিবাদকে বিকশিত করার প্রচেষ্টা চলছে তার মধ্যে থেকে পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকারকে পরিচালনা করতে গিয়ে এই সমস্যার সমাধান আমরা করতে পারবো একথা আমরা বিশ্বাস করি না। আমরা সেজন্য বলেছি যে পুঁজিবাদী কাঠামোর মধ্যে যে পুঁজিবাদ যে সমস্যা সৃষ্টি করে রেখেছে, জনজীবনে নিত্য নূতন যে সমস্যার সৃষ্টি করা যাচ্ছে, সেই সমস্যার চাপ আজকে সাধারণ মানুষকে যেভাবে বইতে হচ্ছে তা থেকে মুক্তি পারাব কোন পথ নেই এই কাঠামোর পরিবর্তন ছাড়া। সে জন্য সাধারণ মানুষের কাছে, খেটে খাওয়া মানুষের কাছে বামফ্রন্ট সরকার এই কথাই বলার চেষ্টা করেছেন যে এই কাঠামোর পরিবর্তন ছাড়া মৌলিক সমস্যার সমাধান সম্ভব হবে না। তাই, আমরা হতাশাগ্রস্থ নয়, আমরা আশাবাদী। আমাদের বিশ্বাস পশ্চিমবাংলা যে পথ দেখাচ্ছে সেই পথে ভারতবর্ষের মানুষ একদিন উদ্বুদ্ধ হবে এবং শোষণকে মুক্ত করে সমস্যার সমাধান করার চেষ্টা করবে। আজকে জনকল্যাণমূলক যে সমস্ত কর্মসূচী নিয়ে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার কাজ করার চেষ্টা করছেন তাতে কৃষি ক্ষেত্রেই বলুন, শিল্পের ক্ষেত্রেই বলুন, কুটির শিল্পের ক্ষেত্রেই বলুন, সব দিক থেকে একটা সুনির্দিষ্ট নীতি নিয়ে কাজ করে চলেছেন। আমরা দেখেছি যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার আগে পশ্চিমবঙ্গে কোন শিক্ষা নীতি ছিল না। তারা শিক্ষাকে শুধু মাত্র একটা জনসেবামূলক প্রতিষ্ঠান বলে মনে করতেন। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পরে শিক্ষাকে একটা উৎপাদনশীল লগ্নী হিসাবে সুনির্দিষ্ট নীতিতে পরিচালিত করছে এবং সাধারণ মানুষের মধ্যে শিক্ষার প্রসার কিভাবে ব্যাপক আকারে ঘটান যায় তার চেষ্টা করেছেন।

শিক্ষাক্ষেত্রে প্রচণ্ড সাফল্য এসেছে। শিক্ষা বিষয়ে আমাদরে যে মূল নীতি গ্রহণ করা হয়েছে সেই জন্যই এই সাফল্য এসেছে। ব্যাপক সার্বজনীন শিক্ষা ব্যাবস্থা চালু করবার চেষ্টা করা হয়েছে। গ্রামে গ্রামে অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু করা হয়েছে। প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চ শিক্ষার ক্ষেত্রে নতুন নতুন কর্মসূচী গ্রহণ করে শিক্ষা নীতি রূপায়িত করবার চেষ্টা করা হচ্ছে। সেই জন্য সরকারের শিক্ষা নীতিতে এত সাফল্য এসেছে। শিক্ষাই হচ্ছে জাতির মেরুদণ্ড। সার্বজনীন বিজ্ঞান ভিত্তিক সংস্কার মুক্ত শিক্ষা ব্যবস্থা চালু করতে পারলে সাধারণ মানুষকে সচেতন করা সম্ভব হবে এবং তার ফলে আগামী

দিনে মানুষ তাদের কর্মসূচী ঠিক করতে পারবেন। ১৯৭৬/৭৭ সালে ওদের সরকার শিক্ষা ক্ষেত্রে ১১২ কোটি টাকার বাজেট বরাদ্দ করেছিলেন। আর আমাদের সরকার ১৯৮৪/৮৫ সালের জন্য ৪৫৯ কোটি টাকার বাজেট বরাদ্দ করেছেন। কংগ্রেস সরকার মাথাপিছু শিক্ষা ক্ষেত্রে মাত্র ১৮ টাকা খরচ করতেন, আর আমাদের বামফ্রন্ট সরকার সেখানে মাথা পিছু ৮৫ টাকা খরচ করছেন। ২৭/২৮ বছর কংগ্রেস রাজত্বে মাত্র ওরা পঞ্চম শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু করতে পেরেছিলেন, সেখানে আমাদের এই বামফ্রন্ট সরকার মাত্র ৭বছরে দ্বাদশ শ্রেণী পর্যন্ত অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু করতে সক্ষম হয়েছেন। ফলে সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানে ছাত্র সংখ্যা বৃদ্ধি পেয়েছে। ভারতবর্ষের অন্য কোন প্রদেশে এই রকম নজিরবিহীন ছাত্র সংখ্যা বৃদ্ধি হয়নি। ১৯৭৬/৭৭ সালে প্রাথমিক বিদ্যালয়গুলিতে খুব কম সংখ্যক ছাত্রছাত্রীই পড়তে আসত, আর আমাদের এই ৭ বছরে সেখানে ১২ লক্ষ ছাত্রছাত্রী পড়তে আসছে। মাধ্যমিক বিদ্যালয়গুলিতে ১৮ লক্ষের মত ছাত্রছাত্রী পড়াশুনা করছে। গ্রামাঞ্চলে যে সমস্ত প্রথা বর্হিভূত শিক্ষাপ্রতিষ্ঠান খোলা হয়েছে তার ফলে ৪ লক্ষের মত ছাত্রছাত্রী উপকৃত হয়েছে। গ্রামাঞ্চলে ২২ হাজারের মত বয়স্ক শিক্ষা কেন্দ্র খোলা হয়েছে। আমাদের বামফ্রন্ট সরকার ৪৯ লক্ষ টাকার বই বিনামূল্যে ছাত্রছাত্রীদের কাছে পৌছে দেবার ব্যবস্থা করেছে। এই সুনির্দিষ্ট পরিকল্পনা নেবার ফলে প্রায় ২ কোটি ৬২ লক্ষ বই বিতরণের ব্যবস্থা করা সম্ভব হয়েছে। মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা যেখানে ১৯৭৬ সালে ছিল ৮।। হাজারের মতন এখন সেই বিদ্যালয়ের সংখ্যা ১০ হাজারের মতন হয়েছে। স্যার, এই সমস্ত দেখে আমরা বলতে পারি বামফ্রন্ট সরকার একটা সুনির্দিষ্ট শিক্ষানীতি নিয়ে ব্যাপক শিক্ষা প্রসারের জন্য প্রয়াস চালিয়ে যাচ্ছেন। এইসব কথাগুলি আজকে বিরোধীপক্ষের মাননীয় সদস্য বন্ধুরা কেউ বলেন না। তাঁরা কেবল হতাশাই দেখেছেন, সাফল্যের দিকটা একদমই চোখে পড়ে নি। তাঁরা এগুলি জানেন কিন্তু তাঁরা বলতে চান না কারণ বামফ্রন্ট সরকারের সাফল্য তাঁদের মনঃপুত নয়, আকাঙ্খিত নয়। বামফ্রন্ট সরকারকে যাতে ছোট করা যায় তারজন্য বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে তাঁরা যতরকমে পারেন কুৎসা, অপপ্রচার চালিয়ে যাচ্ছেন। স্যার, পরিশেষে আমি বলব, বামফ্রন্ট সরকারের আমলে পশ্চিমবঙ্গে যে অগ্রগতি হয়েছে তা যদি অব্যাহত রাখা যায় তাহলে পশ্চিমবঙ্গ সারা ভারতবর্ষকে অগ্রগতির পথ দেখাতে পারবে এবং তা দেখে ভারতবর্ষের সাধারণ মানুষ সচেতন ভাবে ঐক্যবদ্ধভাবে এই পুঁজিপতি কাঠামোর বিরুদ্ধে একটা শক্তিশালী আন্দোলন গড়ে তুলতে পারবে এবং শোষণ মুক্তি ঘটাতে পারবে। স্যার, এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

## ADJOURNMENT

The House was then adjourned at 7-41 P.M. till 1 P.M. on Monday the 18th March, 1985, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 18th March, 1985 at 1 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 13 Ministers of State and 160 Members.

**[1.00 - 1.10 p.m.]**

## OBTUARY REFERENCES

**Mr. Speaker :** Before we proceed to do the business of the day I have a melancholy duty to perform. It is with regard to the reference to the demise of Shri Bibhuti Bhusan Ghatak, an ex-Member of the West Bengal Legislative Council and Shri Dattu Phadkar, an ex-Text Cricketer.

### Shri Bibhuti Bhusan Ghatak

Shri Ghatak died on the 20th January, 1985 after a prolonged illness. Shri Ghatak was associated with the freedom movement. He bacame the member of the West Bengal Legislative Council in 1966 being elected from the Bankura Local Authorities Constituency and continued till its abolition in 1969. He was associated with many social organisations, and was the General Secretary of the Bankura District Congress Committee.

At the demise of Shri Ghatak we have lost on old freedom fighter.

### Shri Dattu Gajanan Phadkar

Shri Dattu Gajanan Phadkar, an ex-test Cricket player died on the 17th March, 1985 at Madras at the age of 59.

Born on the 10th December, 1925 in Kohlapur in Maharastra Shri Phadkar took his early coaching from Vazifdar, one of the greatest all rounders of Parsees. He played for the first time in Ranji Trophy in 1942-43 for Maharashtra. He then represented Bombay

from Bombay from 1944-45 to 1951-52. Shri Phadkar led the Bombay team in 1950-51 in Ranji Trophy and switched over to Bengal in mid 50's and played his last Ranji Match for Bengal.

As medium pacer next to Nissar and Amar Singh, Shri Phadkar played his first match for India in test cricket in Australia in 1947 against Don Bradman's team at Sydney and on debut took 3 wickets for only 14 runs in 10 overs and contributed a valuable 51 runs. In the fourth test he scored a delightful 123 at Adelaide. Shri Phadkar altogether played 31 tests for India scoring 1220 runs and took 62 wickets. Shri Phadkar was one of the members of the Indian Cricket Selection Committee for some time and was also the Chairman of Bengal Selection Committee for a number of years.

At the demise of Shri Phadkar the country has lost one of the great all-rounders in Cricket, India has ever produced.

Now I request the members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

..... (at this stage Members rose in their seats and observed silence for 2 minutes)

Thank you, Ladies and Gentlemen, Secretary will send the message of condolence to the family members of the deceased persons.

## Starred Questions

## (to which oral answer were given)

### বহরমপুর ষ্টেডিয়াম

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫০) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বহরমপুর 'ষ্টেডিয়াম' নির্মাণের কাজ ত্বরান্বিত করার জ্য রাজ্য সরকার অদ্যাবধি কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন ;

(খ) কবে নাগাদ এই 'ষ্টেডিয়াম' নির্মাণের কাজ সম্পূর্ণ হতে পারে বলে আশা করা যায়?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** ক) এ পর্যন্ত সাড়ে পাঁচ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে ।

খ) শীঘ্রই কাজ সম্পূণ হবে বলে আশা করা হচ্ছে। সম্ভাব্য দ্রুততার সাথে কাজ সম্পন্ন করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে ।

**শ্রী আব্দুল মান্নান :** স্যার, এতগুলো প্রশ্ন হেল্ডওভার হলো কেন স্যার? কি ব্যাপার বুঝতে

পারছি না, অন্য প্রেস থেকে ছাপার জন্য কি এই অবস্থা হচ্ছে?

**মিঃ স্পীকার :** ১২ তারিখে আমাকে জানিয়েছিলেন । আমাদের ডিপার্টমেন্ট থেকে অর্থাৎ আমার অফিস থেকে এই প্রশ্নগুলো ছাপিয়েছেন যদিও এটা ছাপা উচিৎ হয়নি । আমি এই ব্যাপারটি দেখছি। এটা ওদের কোন দোষ নেই , দোষ আমাদের অফিসের ।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** এই স্টেডিয়াম শেষ করতে মোট কত টাকা ব্যয় হবে এবং স্টেডিয়ামের আসন সংখ্যা কত হবে এবং এটা কোন সময়ে শেষ হবে তার সীমারেখা নির্ধারণ করা হয়েছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** প্রথমতঃ এটা ব্যয় হবে কেন্দ্রীয় সরকারের আর্থিক ব্যবস্থার দ্বারা এবং কিভাবে তারা পরিচালনা করে তার দ্বারা । আপনারা লক্ষ্য করেছেন, স্টেডিয়াম তৈরী করার জন্য যে কাঁচামাল দরকার সেই সীমেন্ট এবং লোহার উপর যেভাবে আজকে মূল্যবৃদ্ধি ঘটেছে আমাদের যে সীমারেখা টানা ছিল তার ধারে পাসেও থাকবে না। এটা ১৯ লক্ষ টাকার এসটিমেট ছিল। এখন এটা কোথায় গিয়ে দাঁড়াবে সেটা একমাত্র ওরাই বলতে পারবেন । আমার মনে হয় ওরাও বলতে পারবেন না। এটা হচ্ছে প্রথম ব্যাপার আর দ্বিতীয় হচ্ছে, এই নির্মান কাজের এখন পর্যন্ত যে হিসাব আছে তাতে ১২ হাজার আসন বিশিষ্ট স্টেডিয়াম হবে আর কবে শেষ হবে এটা অনেকগুলো ঘটনার উপর নির্ভর করছে, কাঁচামাল পাওয়া আর আঞ্চলিক উদ্যোগকে সংগঠিত করা এবং আমরা চেষ্টা করছি যত তাড়াতাড়ি সম্ভব গণ উদ্যোগকে সংগঠিত করছি। অপানারা নিশ্চয়ই জানেন, গত ৬।৭ বছরের মধ্যে আমরা অনেকগুলি স্টেডিয়াম বাস্তবে জীবন্ত করতে সক্ষম হয়েছি ।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** এই স্টেডিয়ামের কাজ শেষ হবার পর নাম করণের প্রশ্নে মুর্শিদাবাদ জেলা এবং বহরমপুরের ঐতিহ্যর সঙ্গে সঙ্গতি রেখে নাম করণের জন্য ক্রীড়ামোদি এবং এই স্টেডিয়াম তৈরীর সঙ্গে সংশ্লিষ্ট ব্যক্তিদের ডেকে নাম করণ করার বিষয়টি বিবেচনা করবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** শেষ হবার পর এই প্রশ্নটি নিশ্চয়ই বিবেচনা করবো ।

**শ্রী তারাপদ সাধুখাঁ :** এই স্টেডিয়ামটির কাজ কতদিন আগে সুরু হয়েছিল এবং কত অল্প সময়ে সমাধান করলে খরচ বাড়তো না এরজন্য কোন প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছিল কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এটা মানীয় সদস্য নিশ্চয়ই জানেন , জমি পাওয়ার ব্যবস্থা করতে গেলে সরকারী যে প্রক্রিয়া আছে এবং যে পদ্ধতিতে জমি য়্যাকুয়ার করা প্ল্যান, ডিজাইন এবং স্কীম ইত্যাদি যে ব্যাপারগুলি আছে - এটা কাগজের সিদ্ধন্তের উপর নির্ভর করে না । তবে এইটুকু বলতে পারি, প্রশাসনিক স্তর থেকে কারিগরি স্তর পর্যন্ত কোন অহেতুক বিলম্ব ঘটায়নি।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** বহরমপুর স্টেডিয়ামের কাজ কোন সালে সুরু হয়েছিল?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** ১৯৮২ সালের শেষ ভাগে সুরু হয়েছিল।

**[1.10 – 1.20 p.m.]**

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয় মাননীয় মন্ত্রী মহাশয় বিভিন্ন জেলার কথা বলেছেন, আমি একটা কথা জিজ্ঞাসা করতে চাই । সিউড়ীতে যে ষ্টেডিয়াম ......

(গোলমাল)

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন হয় না । প্লীজ, পুট স্পেশিফিক কোয়েশ্চেন ।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ষ্টেডিয়াম তৈরীর ব্যাপারে গণ উদ্যোগ সংগঠিত হচ্ছে এই গণ উদ্যোগ কথাটার অর্থটা জানতে পারলে ভাল হোতো ।

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন ওঠে না ।

৫৮. স্থগিত ।

৫৯. স্থগিত ।

**উদ্বাস্তুদের জমির স্বত্বদান**

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ:** উদ্বাস্তু, ত্রাণ, ও পূণর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) উদ্বাস্তু ব্যক্তিদের জমির স্থায়ী স্বত্ব দেওয়ার ব্যাপারে সরকারের কোন অসুবিধা আছে কিনা ;

(খ) থাকলে, কি কি অসুবিধা আছে ; এবং

(গ) জমির স্থায়ী স্বত্ব দেওয়ার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অনুমতির প্রয়োজন আছে কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** ক) হ্যাঁ। শহরাঞ্চলের ক্ষেত্রে স্থায়ী স্বত্ব দেওয়া বর্তমানে সম্ভব নয় ।

খ) কেন্দ্রীয় সরকারের অর্থে অধিগৃহীত জমি বিলি বন্টনের ব্যাপারে চূড়ান্ত সিদ্ধান্ত নেওয়ার ক্ষমতা কেন্দ্রীয় সরকারের হাতে, রাজ্য সরকারের নয় । কেন্দ্রীয় সরকার গ্রামাঞ্চলে বিনামূল্যে জমির স্থায়ী স্বত্ব ভিত্তিক মালিকানা দিতে রাজী হলেও শহরাঞ্চলে কোনমতেই ৯৯ বছরের লীজের পরিবর্তে স্থায়ী স্বত্ব দিতে রাজী নন। এমনকী তাঁরা ৯৯৯ বছরের লীজদানেও অনিচ্ছুক। এই লীজ ব্যবস্থার মধ্যে উদ্বাস্তুদের প্রধান স্বার্থগুলি সংরক্ষিত করে দলিল সংশোধন হওয়ার জন্য রাজ্য সরকার এই দলিল অর্পন করার সিদ্ধান্ত নেন এবং উদ্বাস্তুদের মধ্যে দলিল বিতরনের কাজ শুরু করেন । কিন্তু বিনামূল্যে অবাধ মালিকানার ভিত্তিতে স্বত্ব দান না করার ফলে কোন কোন মহলে বিভ্রান্তি ও বির্তকের সৃষ্টি করেছে এবং এরফলে উদ্বাস্তুদের মধ্যেও অসুবিধার সৃষ্টি হয়েছে। আর একটি অসুবিধা হল ১৯৫০ সালের পরবর্তীকালে উদ্বাস্তু ব্যক্তিরা যে সমস্ত জবরদখল কলোনী সংগঠন করে সেখানে বসবাস করছেন তার সংখ্যা কমবেশী ৬০০ । এর মধ্যে ১৭৫ টি উদ্বাস্তু জবরদখল কলোনীকে কেন্দ্রীয় সরকার স্বীকৃতি দিয়েছেন । এখন এই কলোনীতে উদ্বাস্তু দখলীকৃত জমি অধিগ্রহণের কাজ চলছে। এখনও ৬০০-র বেশী উদ্বাস্তু কলোনীর ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া যায়নি । যার ফলে বিপুল উদ্বাস্তু ব্যক্তিরা এখনও এক অনিশ্চিত অবস্থার মধ্যে রয়েছেন । এবং তাঁরা আর্থিক, সামাজিক ও সাংস্কৃতিক জীবনে প্রচন্ড অসুবিধা ভোগ করছেন । বারংবার পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের পক্ষ থেকে এই সমস্ত জবর দখল কলোনীর কেন্দ্রীয় সরকারের অনুমোদন এবং উদ্বাস্তুদের অধিকৃত জমি অধিগ্রহনের জন্য প্রয়োজনীয় অর্থ বরাদ্দের প্রস্তাব উপস্থিত করা সত্বেও এখনও পর্য্যন্ত কোন সুমীমাংসা হয়নি । জমি অধিগ্রহন ও উন্নয়নের কাজ না হওয়ার ফলে উদ্বাস্তুদের মধ্যে অসন্তোষ ও বিক্ষোভের সৃষ্টি হয়েছে এবং তার ফলে রাজ্য সরকার বিশেষ অসুবিধার সম্মুখীন হয়েছেন।

গ) হ্যাঁ । জমির স্থায়ী স্বত্ব দেওয়ার ব্যাপারে নীতি নির্ধারন ও অনুমোদন করার ক্ষমতা কেন্দ্রীয় সরকারের । সেজন্য কেন্দ্রীয় সরকারের অনুমতি ছাড়া লীজ দলিলের পরিবর্তে বিনামূল্যে স্থায়ী স্বত্ব দেওয়ার রাজ্য সরকারের ক্ষমতা নেই ।

**শ্রী লক্ষ্মন চন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে স্থায়ী স্বত্ব দেবার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে কোন আবেদন করা হয়েছিল কিনা এবং করা হয়ে থাকলে তাঁরা কি বলেছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** আমি আপনাদের প্রশ্নের জবাবে বার বারই বলেছি কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করা সত্ত্বেও প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছিলেন যে সারা ভারতে শহরাঞ্চলে উদ্বাস্তুদের জমির স্বত্ব দানের ব্যাপারে একমাত্র লিজ্ ডিড দেওয়া যায় এবং সেইজন্যই পশ্চিমবঙ্গের শহরাঞ্চলে জবরদখলকারী উদ্বাস্তুদের ফ্রি হোল্ড টাইটেল দেওয়া যায়নি, একমাত্র ইজারা স্বত্ব দেওয়া হয়েছে। এই সর্ম্পকে আমি গত বিধানসভাতেও বিবৃতি দিয়েছিলাম । সম্প্রতিকালে কেন্দ্রীয় সরকারের সঙ্গে এই ব্যাপারে কথা বলা সত্ত্বেও কেন্দ্র সেই পুরাণো নীতিই বহাল রেখেছেন। যে মুহূর্তে তাঁদের নীতির পরিবর্তন ঘটবে এবং বলবেন যে শহরাঞ্চলে জবর দখল ও সরকারী কলোনীর উদ্বাস্তুদের বিনামূল্যে অবাধ স্থায়ী স্বত্ব দেওয়া হোক সেই মুহূর্তেই আনন্দের সঙ্গে তা গ্রহণ করে এখানে কার্যকরী করা হবে ।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাইছি, উদ্বাস্তুদের স্থায়ী স্বত্ব দেবার ব্যাপারে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারের ক্ষেত্রে যে বাধা-নিষেধের কথা বলেছেন পাঞ্জাবের উদবাস্তুদের ক্ষেত্রে স্থায়ী স্বত্ব দিয়ে পুর্নবাসনের প্রশ্নেও কি এই ধরনের বাধা-নিষেধ আরোপ করেছিলেন? না থাকলে, পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ব্যতিক্রম করা হল কেন সে কথা রাজ্যসরকারেব পক্ষ থেকে জানতে চাওয়া হয়েছিল কি না?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** পাঞ্জাব সরকারের ক্ষেত্রে তাঁরা কি বলেছিলেন - এই প্রশ্নের জবাব এই বিধানসভার ফ্লোরে আমার দেওয়া সম্ভব নয় ।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, আমি জানতে চাইছি যে আমাদের এখানে যখন এইরূপ করা হোল তখন পশ্চিমবঙ্গ সরাকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে জানতে চাওয়া হয়েছিল কিনা যে আমাদের এখানে উদ্বাস্তুদের স্থায়ী স্বত্ব দানের ক্ষেত্রে যেরূপ শর্ত আরোপ করেছেন, পাঞ্জাবের উদ্বাস্তুদের স্বত্ব দানের ক্ষেত্রেও সেই একই শর্ত আরোপ করেছেন কিনা? যদি না করে থাকেন তাহলে এটা জানবার অধিকার আমাদের আছে।

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** গত বিধানসভার অধিবেশনে প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর লেখা শেষ চিঠিটি আমি প্রকাশ করেছিলাম। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে মাননীয় মুখ্যমন্ত্রী শ্রীমতী গান্ধীকে যে চিঠি লিখেছিলেন সেই চিঠিচিও প্রকাশ করেছিলাম । এবং সেটা আরো পরিস্কার করবার জন্য , মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিমবঙ্গ রাজ্যসরকার আর একটি দলিল তৈরী করেছেন। এটা আমি আপনার অনুমোদন নিয়ে হাউসে দেবো । সেটাতে "ফ্যাক্টস এ্যাবাউট কনফারমেন্ট অফ রাইটস্ এ্যান্ড টাইটেল অফ দি হোমষ্টেড ল্যান্ড টু দি ডিসপ্লেসড পারসনস্ ইন দি আর্বান এরিয়াস্" থাকবে। অবশ্য সেটা আমি আজকে পেশ করছিনা, পরে পেশ করবো ।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অতিরিক্ত প্রশ্ন হোল - কেন্দ্রীয় সরকার তো উদ্বাস্তুদের স্থায়ী স্বত্ব দিতে চাইছেন না; কিন্তু বিষয়টা তো সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যুক্ত! কেন্দ্রীয় সরকার এমনিতেই জনস্বার্থ বিরোধী সরকার এবং এবারের বাজেটে উদ্বাস্তুদের সর্ম্পকে কোন কিছুই বলেন নি । কিন্তু বাগজোলা, যার কথা আপনি নিজে জানেন, সেখানকার উদ্বাস্তুদের কোন রকম স্বত্ব দেবার ব্যবস্থা হয়নি যাঁরা সেখানে ১৯৫০ সাল থেকে আছেন এবং যাঁদের সংখ্যা প্রায় ১৩।১৪ হাজার। আজকে তাঁদের ভবিষ্যৎ কি? কেন্দ্রীয় সরকারের এই বিমাতৃসুলভ ব্যবহার প্রতিকার কি।

[1.20 – 1.30 p.m.]

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য বাগজোলা সম্পর্কে যদি নির্দিষ্ট করে প্রশ্ন করেন তাহলে তার সঠিক ভাবে উত্তর দিতে পারি। তবু বলি উনি যে প্রশ্ন করেছেন সেটা সঠিকই । এই নিয়ে আমরা ভারত সরকারের কাছে লিখেছি । বাগজোলার উদ্বাস্তুরা হ'ল এক্সক্যাম্প সাইট উদ্বাস্তু । প্রফুল্ল সেনের গর্ভনমেন্টের আমল থেকে এরা সুযোগ থেকে বঞ্চিত হয়ে আসছেন। বাগজোলার ব্যাপারে স্থায়ী ভাবে কিছু ঠিক হয় নি । ৬ হাজার টাকার কিছু বেশী টাকা প্রত্যেক এক্স ক্যাম্প সাইট উদ্বাস্তু পরিবারকে দর কষাকষি চলছে। এই নিয়ে দেবার প্রস্তাব এসেছে ও ভারত সরকারের সঙ্গে আমরা আলোচনা চালিয়ে যাচ্ছি । তারা যাতে ৭ হাজার টাকা পেতে পারেন তার জন্য চেষ্টা চালিয়ে যাচ্ছি । এই ব্যাপারে অনুগ্রহ করে আপনি আলাদা করে প্রশ্ন করবেন তাহলে তার উত্তর আমি ভাল ভাবে দিতে পারবো ।

**শ্রী আনন্দমোহন বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে শান্তিপুরে ফুলিয়াতে কলোনী আছে? এখানকার উদ্বাস্তু ভাই-বোনেদের পাট্টা দেওয়ার ব্যাপারে আপনার কোন চিন্তাধারা আছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** আপনি যে প্রশ্নটি করেছেন সেটা এই প্রশ্নের সঙ্গে যুক্ত নয়। তবুও যেহেতু আনন্দমোহন বিশ্বাস মহাশয় প্রশ্ন করেছেন সেইজন্য আমি বলতে চাই যে আমরা ভারত সরকারকে লিখেছি এই ফুলিয়া উদ্বাস্তু কলোনী পশ্চিমবাংলার দায়িত্বে দেওয়া হোক। এই ব্যাপারে ভারত সরকার হ্যাঁ কিংবা না কিছুই জানান নি। মাননীয় মন্ত্রী বিরেন্দ্র পাতিল মহাশয় যখন লেবার এ্যান্ড রিহ্যাবিলিটেশান মিনিষ্টার ছিলেন তখন আমি নিজে তাঁর সংগে দেখা করেছি । তিনি সম্পূর্ণ রাজি হলেও ভারত সরকার এখনও এবিষয়ে কোন সিদ্ধান্ত নেন নি । ভারত সরকার যে মুহূর্তে আমাদের জানাবেন তখনই সেটা সেই ভাবে নির্ধারিত হবে।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বর্ত্তমানে উদ্বাস্তুদের নিয়ে যে সব প্রস্তাব তোলা হয়েছে পূর্বে আর কোন সময় এই ধরনের প্রস্তাব তোলা হয়েছিল কিনা? তোলা হয়ে থাকলে তার সঙ্গে কোন নূতন সর্ত্ত আরোপ করা হয়েছে কিনা।

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** এই উদ্বাস্তু পুনর্বাসন নিয়ে একটা দলিল রচনা হয়েছে । তাতে এ সম্পর্কে লেখা আছে । সেটা বাংলাতেও প্রকাশ করা হয়েছে। বইটার নাম হ'ল " Facts about conferment of right and title on homestead land on the diplaced person in urban areas " এতে পুরানো দলিলের কি সর্ত্ত, বর্তমান দলিলের কি সর্ত্ত সেটা লেখা আছে। শহরাঞ্চলের উদ্বাস্তুদের জন্য রাজ্য সরকার কি চেষ্টা করেছে এবং মাননীয় মুখ্যমন্ত্রী কি করেছেন সেটা লেখা থাকবে । এটা প্রকাশিত হবার পরে দেখে নেবেন ।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি গ্রাম এবং শহর বলতে কি বোঝেন? বারাসাতে পঞ্চায়েত আছে এবং মিউনিসিপ্যালিটি আছে? মধ্যমগ্রাম শহরে পড়বে না গ্রামে পড়বে? পঞ্চায়েত এলাকায় ডি[illegible]টা আমাকে একটু জানান।

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** আপনি যে প্রশ্নটা করেছেন সেই ব্যাপারে ভারত সরকার পরিষ্কার কোন ব্যাখ্যা করেন নি । মাননীয় সদস্যের মতো আমিও এই ব্যাপারে অজ্ঞ যে ভারত সরকারের বিচারে কোনটা গ্রাম পড়বে কোনটা শহর পড়বে। অর্থাৎ মধ্যমগ্রাম শহর হবে না গ্রামে হবে। ভারত সরকার এই ব্যাপারে কোন পরিষ্কার ক্লারিফিকেসান আমাদের জানান নি । যেটা জানি সি. এম. ডি. এ এলাকা শহরাঞ্চলে পড়বে এবং সেক্ষেত্রে বিনা মূল্যে অবাধ স্বত্ব উদ্বাস্তুরা পাবেন না, পাবেন ইজারা

স্বত্ব । এবং বাস্তু জমি রুরাল এরিয়া সেটা গ্রামাঞ্চলে পড়বে এবং উদ্বাস্তুরা বিনা মূল্যে বাস্তুর অবাধ স্বত্ব পাবেন । এই ব্যাপারে ভারত সরকার যতক্ষন না পর্যন্ত পরিষ্কার করে কোন কিছু বলেন ততক্ষন এই সম্পর্কে আমরা কিছু বলতে পারবো না । এই ব্যাপারে চূড়ান্ত ক্ষমতা ভারত সরকারের।

**শ্রী ননী কর ঃ** কিছু দিন আগে লোকসভার নির্বাচনকে কেন্দ্র করে কংগ্রেস পক্ষের মাননীয় সদস্যগণ ও কেন্দ্রীয় মন্ত্রীসহ কেউ কেউ বলেছেন - যা আমরা সংবাদপত্রেও লক্ষ্য করেছি - যে, লীজ দলিলের বিষয়টি রাজ্য সরকারের বিষয়, কেন্দ্রীয় সরকারের বিষয় নয়। এখানে মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে, রাজ্য সরকারের যে সমস্ত জমিতে উদ্বাস্তুদের পুনর্বাসনের বন্দোবস্ত করা হয়েছে, সেই সমস্ত জমি ৯৯৯ বৎসরের জন্য লীজ হিসাবে দেওয়ার ব্যবস্থা হয়েছিল । কিন্তু কেন্দ্রীয় সরকার যে ভাবে সিদ্ধান্ত নিয়েছেন তার ফলে মাননীয় মন্ত্রী মহাশয় পূর্ব সিদ্ধান্ত মত কাজ করতে পারছেন না। আমার প্রশ্ন হচ্ছে যে, এই ব্যাপারে ওঁরা যে সমস্ত মিথ্যা ভাষণ রাখছেন, তার বিরুদ্ধে উনি কি স্টেপস্ নিচ্ছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** এই ব্যাপারে আমি কোন স্টেপ নিতে পারি না। আমি কেবলমাত্র বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের কাছে আবেদন জানাতে পারি যে, আপনারা অনুগ্রহ করে আমাদের সঙ্গে শহরাঞ্চলের উদ্বাস্তুদের ঐ সমস্ত জমিতে লীজ দলিলের বদলে বিনামূল্যে অবাধ স্বত্ব প্রদানের দাবীর প্রতি সর্মথন জানান । আমি বিরোধী দলের সকল মাননীয় সদস্যের কাছে আবার আবেদন করবো যে তাঁরা যেন আমাদের এই প্রস্তাবের প্রতি সমর্থন জানান ।

৬১. (স্থগিত)

৬২. (স্থগিত)

### বাঁকুড়া জেলার গুগুনিয়া ইউথ হোস্টেল

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩১১) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** যুব কল্যাণ বিভাগেব ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার গুগুনিয়ায় একটি ইউথ হোস্টেল নির্মার্ণের যে পরিকল্পনা ছিল তাহা পরিত্যক্ত হইয়াছে ; এবং

(খ) খবর সত্য হইলে, তাহার কারণ কি?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী ঃ** সত্য নহে। প্রশ্ন ওঠে না ।

৬৪. (স্থগিত)

৬৫. (স্থগিত)

### দণ্ডকারণ্য উন্নয়ন সংস্থার ভবিষ্যৎ নিয়ে আলোচনা

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৯) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** উদ্বাস্তু, ত্রাণ, ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

দণ্ডকারণ্য উন্নয়ন সংস্থার বর্তমান ও ভবিষ্যৎ নিয়ে ইউনিয়ন সরকারের সঙ্গে আলোচনা বর্তমানে কোন পর্যায়ে আছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** Mr. Speaker, Sir , while replying to this ques-

tion I rise to seek your permission to place before the honourable members some information and documents regarding the present position of Dandakarny a project vis-a-vis the stand of the State Government and the stand of the Central Government. I hope you will permit me.

দন্ডকারণ্য উন্নয়ন সংস্থার বর্তমান ও ভবিষ্যত নিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে দীর্ঘদিন ধরে আলোচনা চলছে। কেন্দ্রীয় সরকার উক্ত প্রসাশনটিকে সরলীকরণের ( Normalisation of administration) মাধ্যমে প্রকল্পগুলি স্থানীয় রাজ্য সরকার গুলিকে হস্তান্তরিত করতে চান যাতে মধ্য প্রদেশ রাজ্য সরকার ও উড়িষ্যা রায্য সরকার ভবিষ্যতে ঐ প্রকল্পগুলি রক্ষনাবেক্ষন করতে পারেন । পশ্চিমবঙ্গ সরকার উক্ত সিদ্ধান্তে তীব্র বিরোধিতা করেন । অবশেষে বিগত সেপ্টেম্বর ৮৪ তে কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর সভাপতিত্বে একটি উচ্চ পর্য্যায়ের সম্মেলন হয় । সেখানে পশ্চিমবঙ্গের আপত্তির কারণ ব্যখ্যা করা হয় । সেই সম্মেলণের সিদ্ধান্তের পরিপ্রেক্ষিতে তৎকালীন কেন্দ্রীয় পুর্ণবাসন মন্ত্রী পরবর্তী কি কি ব্যবস্থা নেওয়া হবে সে সর্ম্পকে মুখ্যমন্ত্রীকে জানিয়েছেন ।

**[1.30 – 1.40 p.m.]**

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, বিধানসভা থেকে যে প্রতিনিধি মন্ডলী গঠন করা হয়েছিল এবং সেই প্রতিনিধিদল প্রধানমন্ত্রীর সঙ্গে আলোচনা করেন এবং তাতে আবেদন রেখেছিলেন যে এই ব্যাপারটি নিয়ে যখন আলোচনা হবে তখন অন্তত পক্ষে প্রধানন্ত্রী এবং সংশ্লিষ্ট প্রতিটি রাজ্যের মুখ্যমন্ত্রীদের সঙ্গে আলোচনা করে তারপরে যেন ব্যাপারটি চূড়ান্ত করা হয়। কিন্তু এখানে যে কাগজপত্র দিয়েছেন আমাদের কাছে দেখছি এখনো পর্যন্ত সেইরকম কোন আলোচনা হয়নি। গত সেপ্টেম্বর মাসে একটা আলোচনা হয়েছিল তাতেও কোন স্থির হয়নি যে দন্ডকারণ্য প্রকল্পের অধীনে কোন এলাকা গুটিয়ে নেওয়া হবে কি, হবে না তার সিদ্ধান্ত নেওয়া হয়নি। সেখানে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল যে কোন জোন থেকে গুটিয়ে নেওয়া হলে সেইসব জোনগুলির নাম আগে উল্লেখ্য করতে হবে এবং পাট্টা দেওয়ার ব্যাপারে সিদ্ধান্ত নিয়ে ব্যবস্থা নেওয়া হবে। এবং এই সিদ্ধান্ত উচ্চপর্যায়ে আলোচনা হয়ে স্থির হবে ঠিক হয়েছিল কিন্তু আমার প্রশ্ন মাননীয় মন্ত্রী মহাশয় এই যে সিদ্ধান্ত নেওয়ার পর কাজ হবে ঠিক হয়েছিল কিন্তু তার আগেই কি দন্ডকারণ্য সংস্থা কাজ গুটিয়ে নিয়েছে কি না সেটা জানাবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** আমি যে ইনফরমেশান ডকুমেন্ট দিয়েছি সেটাতে পরিস্কার করে বলার চেষ্টা করেছি এবং সেখানে একটা মিটিং হয়েছিল তাতে যে প্রসিডিংস আছে সেখানে দেখা যাচ্ছে " A high level conference was there after held on 26.9.84 at the Ministry of Home Affairs Department. এই সভাতে পশ্চিমবঙ্গ সরকারের মুখ্যমন্ত্রী ছিলেন তাকে সাহায্য করার জন্য পুনরবাসন মন্ত্রী হিসাবে আমি ছিলাম। উড়িষ্যার মুখ্যমন্ত্রী ছিলেন এবং মধ্যপ্রদেশের মুখ্যমন্ত্রী আসতে না পারাতে তার প্রতিনিধি উপস্থিত ছিলেন এবং কেন্দ্রীয় উদ্বাস্তু পুর্নবাসন মন্ত্রী শ্রী বীরেন্দ্র পাতিল ছিলেন এবং কেন্দ্রের হোম মিনিষ্টার ছিলেন। পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে যে সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করা হয়েছিল সেই প্রস্তাবের ভিত্তিতে এই পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী বলেন যে যতক্ষন পর্যন্ত দন্ডকারণ্যের উদ্বাস্তুদের সুষ্ট ব্যবস্থা না হয় ততক্ষন পর্যন্ত দন্ডকারণ্যের অথরিটি তার দায়িত্বভার ছেড়ে যেতে যাতে না পারে তার ব্যবস্থা নিতে হবে এবং এই আলোচনার ভিত্তিতে যে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল কেন্দ্র সরকারের হোম মিনিষ্টার সে কথাই কনক্লুড করেছিলেন।

সেখানের মিটিংয়ের একটা কনক্লশানে মন্ত্রী মহাশয় বলেছিলেন পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীকে জানানো হবে। তারপরে শ্রী বীরেন্দ্র পাতিল মহাশয় আমাদের মুখ্যমন্ত্রী মহাশয়কে ২৬.১১.৮৪ তারিখে একটা চিঠি দেন। তাতেই জানা গেল উড়িষ্যা এবং মধ্যপ্রদেশকে উদ্বাস্তু পুর্নবাসনের ব্যপারে টাকা বরাদ্দ করা হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার, এটা স্টেটমেন্ট দেওয়া হয়ে যাচ্ছে।

**মিঃ স্পীকার :** নো পয়েন্ট অফ অর্ডার, আপনি বসুন, এটা স্টেটমেন্ট অফ ফ্যাক্টস্।

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** প্রসঙ্গত বলা দরকার যে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী উল্লিখিত সভায় বলেন যে একটা পার্লামেন্টারী টিম গঠন করার সিদ্ধান্ত নেওয়া হোক, এই পার্লামেন্টারী টিম দন্ডকারণ্য উদ্বাস্তুদের পূর্ণবাসনের কাজ ঠিকমত হচ্ছে কিনা দেখবে এবিষয়ে কি ব্যবস্থা নেওয়া হয়, এখনো তার জবাব কিছু পাওয়া যায় নি।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি, শ্রী বীরেন্দ্র পাতিল মহাশয় যে চিঠি দিয়েছেন তাতে দেখছি মডালিটিস ট্রান্সফার করার ব্যাপারে উচ্চপর্যায়ের সিদ্ধান্ত নিয়ে ঠিক করা হবে কোন্ কোন্ জোনে ট্রান্সফার করা হবে। কিন্তু কার্যক্ষেত্রে দেখা গেল যে কোন আলোচনা না করে অলরিডি ৩,৩টি জোনের কাজ গুটিয়ে নেওয়া শুরু হয়ে গেছে এই ব্যাপারে আপনার কি কিছু জানা আছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** সংবাদপত্রেই দেখেছি, তাছাড়া আর কিছু জানি না।

**শ্রী সরল দেব :** রাজ্যসরকারের পক্ষ থেকে আপনারা কেন্দ্রে কি এই ধরনের কোন প্রস্তাব দিয়েছেন দন্ডকারন্যে তিনটি অঞ্চলকে কেন্দ্রীয় শাসিত অঞ্চল হিসাবে ঘোষিত করার জন্য।

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** এই হাউসে একটা সর্বদলীয় প্রস্তাব গ্রহন করে বলা হয়েছিল যে দন্ডকারণ্যে পুর্নবাসন সম্পন্ন না হওয়া পযর্ন্ত কেন্দ্রীয় সরকার যেন কিছুতেই দন্ডকারণ্যের দায়িত্বভার প্রত্যাহার না করেন।

**শ্রী ননী কর :** দন্ডকারণ্যের ডেভলপমেন্টের বিষয় কমপ্লিট হচ্ছিল না বলে আপনারা দাবী করছিলেন যে কেন্দ্রীয় সরকার যেন সেটাকে ডেভেলাপমেন্ট করেন। কিন্তু এছাড়াও এই প্রস্তাব ছিল যে তপশিলীভুক্ত জাতি যারা সেখানে গেছেন তাদের সেখানে সেই হিসাবে মানা হচ্ছে না এবং তাদের ভোটাধিকারও দেওয়া হচ্ছে না। এই বিষয়গুলির উপর রাজ্যসরকার প্রতিবাদ করেছিলেন সেই প্রতিবাদ কি কার্যকর হলো?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** মুখ্যমন্ত্রী বারবার এই কথা বলেছিলেন যে পশ্চিমবাংলার তপশিলীরা যে বিশেষ বেনিফিট পান অনুরূপ ভাবে সেই সুযোগ সুবিধা যেন তারা উড়িষ্যা এবং মধ্যপ্রদেশে পান তাতে তারা বলেছিলেন যে আমরা দেখবো, তারপর কি হলো আমরা জানিনা।

## বারাসাতে ষ্টেডিয়াম

*৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৩) **শ্রী সরল দেব :** শিক্ষা (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বারাসাতে ষ্টেডিয়াম নির্মাণের জন্য কারাদপ্তর জমি দিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, উক্ত ষ্টেডিয়ামের কাজ শুরু হতে দেরী হওয়ার কারণ কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** (ক) হ্যাঁ।

(খ) জমি হস্তান্তর, বোর্ড অফ ম্যানেজমেন্ট নিয়োগ ইত্যাদি প্রাথমিক পর্যায়ের কাজ শেষ হয়েছে। আশা করা যায় শীঘ্রই অন্যান্য কাজও আরম্ভ হবে।

**শ্রী সরল দেব :** জমি হস্তান্তর কত দিন আগে হয়েছে এবং টাকার পরিমাণ জেলা ম্যাজিষ্ট্রেট কত দিন আগে দিয়েছেন এবং বোর্ড অফ ম্যানেজমেন্ট কবে থেকে কাজ শুরু করবেন কারণ ৭৭ সাল থেকে এটা শুরু হয়েছে, কবে থেকে এর কাজ শুরু হবে?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** জমি হস্তান্তরের ব্যাপারটা ১৯৮৪-৮৫র আর্থিক বছরের মধ্যে এবং ক্রীড়া দপ্তর থেকে ৪ লক্ষ টাকা এই আর্থিক বছরের সেপ্টেম্বর মাসে দেওয়া হয়।

**শ্রী সরল দেব :** আপনারা যে ৪ লক্ষ টাকা ইতিমধ্যে জেলা ম্যাজিষ্ট্রেটের হাতে হস্তান্তরিত করলেন অথচ তিনি আজ পর্যন্ত কোন সভা ডাকলেন না সেই বিষয়ে কোন ব্যবস্থা গ্রহন করবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** বোর্ড অফ ম্যানেজমেন্ট গ্রহন করার বিষয়ে আপনার সঙ্গে আলোচনা করেছি। মুখ্যমন্ত্রীর কাছ থেকে একটা দিন পেলে আমরা আগামী মাসে একটা দিন পেলে ভিত্তি প্রস্তর স্থাপন করে কাজ আরম্ভ করতে পারবো।

**শ্রী ভূপেন শেঠ :** বারাসাত ছাড়া উত্তর ২৪ পরগনা জেলায় আর কোন স্টেডিয়াম করার পরিকল্পনা আছে কি?

**[1.40 – 1.50 p.m.]**

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** আছে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে বলবেন কি দক্ষিন ২৪ পরগনা জেলায় প্রধান স্টেডিয়াম হবে এই রকম শুনেছিলাম, এই ধরনের কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** উত্তর ২৪পরগনা যেহেতু প্রধান প্রশাসক কেন্দ্র হবে সেজন্য তারই ভিত্তিতে এটা জেলা স্টেডিয়াম হবে এবং রাজ্যের কলকাতা বাদে ১৬টি জেলাতে জেলা স্তরে এই ধরনের স্টেডিয়ামের পরিকল্পনা নেওয়া হয়েছে। কিছু কিছু মহকুমা শহরেও এই ধরনের পরিকল্পনা নিয়েছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয়, বলবেন কি এই যে জেলায় জেলায় স্টেডিয়াম করার পরিকল্পনা নিয়েছেন এটা কোন সালে নেওয়া হয়েছে?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** ১৯৮০ সালে।

**শ্রী ননী কর :** মাননীয় মন্ত্রী জানাবেন কি এই স্টেডিয়ামের জন্য ১৯৭৭ সালে ৫০ হাজার টাকা সরকার থেকে দেওয়া হয়েছিল এবং ওখানকার স্পোর্টস এ্যাসোসিয়েসন তাঁরাও টাকা দিয়েছিলেন, সেই টাকার অবস্থা কি, সেই টাকাটা এর মধ্যে যোগ হয়েছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** না সেই টাকাটা এর মধ্যে যোগ হয়নি।

**শ্রী অমর ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয়, বললেন কলকাতা বাদে ১৬ টি জেলায়, কলকাতার

ভেতরে অনেক জায়গা আছে যেখানে ছোট ছোট স্টেডিয়াম করা সম্ভব, যেমন টালা পার্ক ইত্যাদি, এই রকম একটা পরিকল্পনার কথা মাননীয় মন্ত্রী মহাশয় বিবেচনা করবেন কি ?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন থেকে এটা উঠে না।

**কেন্দ্রীয় সরকার কর্তৃক অনুমোদিত জবরদখল কলোনী**

*৭০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৩) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য ঃ** উদ্বাস্তু, ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কেন্দ্রীয় সরকার কর্তৃক অনুমোদিত ৩৫০টি জবরদখল কলোনীর মধ্যে মোট কতগুলি কলোনী কেন্দ্রীয় সরকারের জমিতে অবস্থিত ;

(খ) ঐ সমস্ত কলোনীর আধিবাসীগণ লীজ দলিল পাচ্ছেন কি ; এবং ·

(গ) ঐ ধরণের কলোনীগুলির মধ্যে কতগুলিতে উন্নয়ন হয়েছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** (ক) কেন্দ্রীয় সরকার এ পর্যন্ত মোট ৩২৪ টি জবর দখল কলোনী নিয়মিতকরণের জন্য অনুমোদন দিয়েছেন। এরমধ্যে মোট ২২ টি কলোনী কেন্দ্রীয় সরকারের জমির উপর অবস্থিত।

(খ) এই সমস্ত জবরদখল কলোনী গুলি নিয়মিতকরনে সঙ্গে সঙ্গেই কলোনীর অধিবাসীদের দলিল দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। অবশ্য শহরাঞ্চলে লীজ দলিল এং গ্রামাঞ্চলে অবাধস্বত্ব দেওয়া হচ্ছে।

(গ) ঐ ধরনের কলোনীগুলির মধ্যে মোট ৮০ টি কলোনীতে উন্নয়নের কাজ হয়েছে।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকারের জমিতে যে ২২টা জবর দখল কলোনী গুলি আছে সেই দখল কলোনী গুলির লোকেরা লীজ দলিল পাচ্ছে কি না?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** এর মধ্যে ৩টি কেন্দ্র অনুমোদন দিয়েছেন, যে ২২টা কলোনী কেন্দ্রীয় সরকারের জমির উপর অবস্থিত। তার মধ্যে এগুলি আছে। সেই তিনটির নাম হচ্ছে, মহাজাতি নগর কলোনী, শরত কলোনী এবং মতিলাল কলোনী। এই তিনটির লীজ দলিল দেওয়া আরম্ভ হয়েছে।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানাবেন কি এই লীজ দলিল যা এখন দেওয়া হচ্ছে সেই কলোনীর লোকেরা নিচ্ছে না, এই রকম না দেওয়ার তালিকা কত জন নেয়নি লীজ দলিল সেটা জানাবেন কি ?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** এ পর্যন্ত আমার কাছে একটি কোর্টের অর্ডার এসেছে। সেই কোর্টের অর্ডারে আছে পশ্চিমবঙ্গ উদ্বাস্তু সংহতি নামে একটি সংগঠন যে মামলা দায়ের করেছে যে সংগঠনের সভাপতি শ্রী পঙ্কজ ব্যানার্জীর ঠিকানা হচ্ছে ১৪২নং গান্ধী কলোনী পি.এস, যাদবপুর, ২৪ পরগনা, এবং ঐ সংগঠনের সাধারন সম্পাদক শ্রী জগৎবন্ধু ব্যানার্জী এবং আরও দুজন সদস্যদের লিজ দলিল দেওয়া যাবে না। এ ব্যাপারে রাজ্য সরকারকে লীজ দলিল দিতে বিরত থাকতে হবে। যদি তারা স্বেচ্ছায় না নেয়। এ ছাড়া আমার কিছু বলার নেই।

**শ্রী ননী কর ঃ** আপনি জানেন যে উদ্বাস্তুদের প্রতি কেন্দ্রীয় সরকারের খুব ভালবাসা বিশেষ করে গ্রামে যারা বাস করে। তাদের প্রতি প্রধানমন্ত্রী থেকে আরম্ভ করে সব মন্ত্রীরই যেমন ভালবাসা আছে? তাহলে ৮০টি যে কলোনী আছে গ্রামে তাদের উন্নয়নের কাজ কেন করা হচ্ছে না?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** কেন্দ্রীয় সরকারের নির্দেশ আছে সি. এম. ডি এই এলাকার কলোনীগুলিতে উন্নয়ন কাজ করতে হবে। তা ছাড়া অন্য জায়গায় করা যাবে না। এখন কেন্দ্রীয় সরকারের টাকাতেই এই উন্নয়নের কাজ হয়। তাই কেন্দ্রীয় সরকারের নির্দেশ ব্যতিরেকে কোন উন্নয়ন কাজ করা যাবে না।

**ভারত বনাম ইংল্যাণ্ডের টেষ্ট খেলার কমপ্লিমেন্টারী কার্ড**

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩০) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) গত ১৯৮৪-৮৫ ডিসেম্বর-জানুয়ারীতে কলকাতার ইডেনে অনুষ্ঠিত ইংল্যাণ্ড বনাম ভারত টেষ্ট ক্রিকেট খেলায় পশ্চিমবঙ্গ সরকার কতগুলি কমপ্লিমেন্টারী টিকিট পেয়েছিলেন ; এবং

(খ) উক্ত টিকিট কাদের দেওয়া হয়েছিল?

**শ্রী সুভাষ চক্রবর্তী ঃ** (ক) ১৬৪ টি

(খ) বিধানসভার অধ্যক্ষ উপাধ্যক্ষ মন্ত্রী পরিষদের সদস্যবৃন্দ, বিরোধী দলনেতা রাজ্য ক্রীড়া পর্ষদের সদস্যগন ও মুখ্যসচিব সহ অন্যান্য সচিব ও সচিব পদসম্ওত্ন ব্যক্তিবর্গকে দেওয়া হয়েছিল।

**শ্রী অরুন কুমার গোস্বামী ঃ** এই যে ১৬৪টি কমপ্লিমেন্টারী ট্রিকিট পাওয়া গিয়াছিল, আপনি বলেছেন, তা বিভিন্ন মাননীয় মন্ত্রী ইত্যাদিকে দেওয়া হয়েছিল। কিন্তু আমরা আপনাদের ক্যাডারদের মধ্যেও সেই টিকিট দেখেছি। তারা এই টিকিট তাহলে পেল কোথা থেকে ?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী ঃ** সংখ্যা দিয়ে দেওয়া হয়েছে। ১৬৪ টি কমপ্লিমেন্টারী টিকিট পাওয়া গিয়াছিল এবং সেগুলি কাদের মধ্যে দেওয়া হয়েছিল তাও বলে দিয়েছি।

**শ্রী অরুন কমার গোস্বামী ঃ** ঐ ১৬৪ টি ছাড়াও আরও অতিরিক্ত টিকিট দেওয়া হয়েছিল কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী ঃ** আমি বলছি কমপ্লিমেন্টারী ছাড়া আর কোন অতিরিক্ত টিকিট দেওয়া হয় নি।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আপনি বললেন ১৬৪ টি টিকিট মন্ত্রী ইত্যাদিদের দেওয়া হয়েছিল। আমার প্রশ্ন হচ্ছে সেই টিকিট তারা ব্যবহার করেছিল? কি অন্য লোককে দিয়ে দেওয়া হয়েছিল?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী ঃ** সেটা তাঁরা বলতে পারবেন। আপনারা জানেন আপনারা তো মাঠে গিয়েছিলেন। আমি যাই নি।

**[1.50 - 2.00 p.m.]**

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** আপনি যে ১৬৪ টি ট্রিকিট পেয়েছিলেন। আপনি কি চিন্তা করেছিলেন

এর মধ্যে কিছু অংশ বিধানসভার সদস্যদের দেওয়া উচিত। অন্ততঃ লটারির মাধ্যমে এটা করতে পারতেন।

**শ্রী সুভাষ চক্রবর্তী :** বিধানসভার সদস্যদের দুটি করে প্রাইজ টিকিট দেওয়া হয় এবং এই নীতিই চলে আসছে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আপনি কি জানেন ১৬৪ টি কমপ্লিমেন্টারী টিকিটের মধ্যে ৬০ টি টিকিট যে কালোবাজারী হয়েছে এই অভিযোগ আপনার কাছে আছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এ রকম কোন অভিযোগ নাই এবং থাকতেও পারে না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় ক্রীরা মন্ত্রী মহাশয় জানেন কি এই যে টিকিট দেওয়া হয়েছিল তার মধ্যে একটি নিয়ে কিশোর অরুন গোস্বামী ঢুকে পড়েছিলেন?

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন হতে পারে না।

The Question Hour is Over.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two nctices of Adjournmet Motion.The first is from shri Kashinath Mishra on the subject of taking up of all the proposed railway projects in West Bengal and the others is from Shri Abdul Mannan on the the subject of Cease-work by the non-teaching staff of sponsored and non - Government colleg-es in West Bengal.

The Subject matter of the first motion relates to a matter which is not primarily the concern of the state Government and the subject matter of the second motion is not such as can merit the adjournment of the House.Moreover, the Member will get the opportunity to raise the matter during discussion on Governor's Address which is going on.

I, therefore, withhold my consent to both the metions. One member of the party may, however read out the text of the motion as amended.

**শ্রী আবদুল মান্নান :** জনসাধারনের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবি রাখছেন।

বিষয়টি হোল, পশ্চিমবাংলার সর্বত্র স্পনসর্ড ও বেসরকারী কলেজের অশিক্ষক কর্মচারীদের কর্মবিরতি।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

বলবো যে তাদের যদি লজ্জা থাকতো তাহলে এখানে চিৎকার করতেন না। তারা চিৎকার না করে শুনতেন যে পশ্চিমবাংলার মানুষ কি বলছে, কি রায় দিচ্ছে। আজকে দুর্ভাগ্যের কথা, রাজ্যপালের ভাষনের কয়েকদিন পরে মুখ্যমন্ত্রী ভাষনে যদি পশ্চিমবাংলার মানুষ উত্তপ্ত হয়, যদি পশ্চিমবাংলায় রক্ত ঝরে তাহলে তার জন্য দায়ী হবেন মুখ্যমন্ত্রী, আসামীর কাঠগড়ায় দাঁড়াবেন মুখ্যমন্ত্রী পশ্চিমবাংগের ক্ষতি হলে তার জন্য দায়ী হবেন মুখ্যমন্ত্রী। কংগ্রেসের উপরে এর দায় দায়িত্ব চাপাবার কিছু নেই। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় যে তিনি বলেছেন, কংগ্রেস বিশৃঙ্খলা সৃষ্টি করলে প্রশাসন দিয়ে মোকাবিলা করা হবে। আজকে জ্যোতিবাবুকে দ্ব্যর্থহীন ভাষায় জানাতে চাই যে কংগ্রেস বিশৃঙ্খলা সৃষ্টি করবেনা। কিন্তু সি.পি.এম. যদি বিশৃঙ্খলা সৃষ্টি করে তাহলে পশ্চিমবাংলার মানুষ এর জবাব দেবে। পশ্চিমবাংলার মানুষ এর প্রতিবাদ জানাবে এবং মানুষ এর উপযুক্ত জবাব দিয়ে জ্যোতিবাবুকে শিক্ষা দেবে। লোকসভার নির্বাচনের পরে ভীত হয়ে তিনি কর্মীদের উত্তপ্ত করার জন্য সংগ্রামের আহ্বান দিয়েছেন। সংগ্রামের আহ্বান ঐ ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে দেওয়া যায়। আজকে এই কথা জানাতে চাই যে আমরাও সংগ্রামে ভীত নই। আমরা রক্ত দিতে প্রস্তুত। গান্ধীজী আমাদের তা শিখিয়ে গেছেন। আমারা দেখবো যে কত রক্ত জ্যোতিবাবু নিতে পারেন, তাঁর সরকার নিতে পারে, আমরা সেই রক্ত দিতে প্রস্তুত। আমরা জানি যে ওরা অত্যন্ত নির্বোধ। ব্রীটিশ সাম্রাজ্যবাদ এক সময়ে কংগ্রেসের রক্ত খেয়ে হজম করতে পারেনি। আর সি.পি.এম কংগ্রেসের রক্ত খেয়ে হজম করবে? আমি তাকে এই কথা জানিয়ে দিতে চাই যে কংগ্রেসের রক্ত যত ঝরবে তত বাড়বে। কংগ্রেসের যত রক্ত ঝরবে, শুধু পশ্চিমবংগে নয়, ভারতবর্ষের বুকে কংগ্রেস আবার নতুন ভাবে জেগে উঠবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আপনাকে অত্যন্ত বিনীত ভাবে বলতে চাই, এখানে যারা বক্তব্য রেখেছেন, যারা পশ্চিমবংগের মানুষকে প্রভোক করছেন, যারা পশ্চিমবংগের মানুষকে রক্তক্ষয়ী সংগ্রামের দিকে ঠেলে দিচ্ছেন। আমি তাদের হুসিয়ার করে দিয়ে একথা বলতে চাই যে এই পবিত্র বিধানসভার মধ্যে রক্তক্ষয়ী সংগ্রামের ডাক দিয়ে, দেশের মানুষকে যদি সংগ্রাম মুখী করেন তাহলে তারফ'ল নিশ্চয়ই আপনার পাবেন এবং তার জন্য দেশের মানুষ প্রস্তুত হয়ে আছে। আজকে সারা ভারতবর্ষের মানুষ এদের চেহারা দেখার জন্য প্রস্তুত হয়ে আছে। স্যার, অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়ে ভারতবর্ষের মাটিতে এদের স্থান আছে কিনা আমি জানিনা। এদের জন্ম কোথায় তাও আমার জানা নেই। দেশের মাটিতে এদের কতটা মোহ আছে সেটাও আমার জানা নেই। যদি জানা থাকতো তাহলে বুঝতাম যে শুধু পশ্চিমবংগের কথা নয়, সারা ভারতবর্ষের কথা এরা ভাবছেন। আজকে এরা কেন্দ্রীয় সরকারকে শত্রু বলেন। ভারতীয় যে সংবিধান, যে সংবিধানের বুকে দাঁড়িয়ে আছেন, সেই সংবিধানের মন্ত্র পাঠ করে আজকে বিধান সভায় বসে আছেন। অথচ কেন্দ্রকে শত্রু বলে চিহ্নিত করছেন। এদের যদি লজ্জা থাকতো তাহলে এরা ভাবতেন যে কি বলছেন। ৮ বছর ধরে কেন্দ্রের বিরুদ্ধে এরা বিষাদগার করে এসেছেন। এই বিষাদগার করে কি করেছেন ? পশ্চিমবাংলাকে ছোট করে দিয়েছেন, ভিখারী করে দিয়েছেন, পশ্চিমবাংলার অর্থনীতিকে ধ্বংস করেছেন। আজকে পশ্চিমবাংলার চেহারা কি সেটা এরা জানেন না। মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে অর্থমন্ত্রী পর্যন্ত এরা অত্যন্ত উগ্ম মস্তিকের লোক।

**[3.55 – 4.05 p.m.]**

তাদের মাথা এত গরম - তারা সব সময় নোট ছাপাবার কথা ভাবেন। এই ক্ষমতা তারা পাননি। তাদের নোট ছাপাবার ক্ষমতা দিলেও নোট ছাপাতে গেলে যে ক্ষমতা থাকা দরকার, সেই ক্ষমতাও নেই। জ্যোবিবু বলছেন দিল্লী দখল করতে হবে। মুর্খের স্বর্গে বাস করছেন। দিল্লী যাবার জন্য একটি পার্টিই জন্মগ্রহণ করেছে ভারতবর্ষের মাটিতে এবং সেই রাজনৈতিক দলের জন্মের জন্য লক্ষ লক্ষ

মানুষ প্রাণ বিসর্জন দিয়েছে। তাদের জন্যই দিল্লীর মসনদ, দালাল, ধাপ্পাবাজ, প্রতারক, বিশ্বাসঘাতকদের জন্য নয়। যারা ত্যাগ স্বীকার করে তাদের জন্যই দিল্লীর মসনদ। স্বাধীনতার পরে আপনারা পশ্চিমবঙ্গের বুকে একটি ভূখণ্ডে জন্মে আছেন ৮ বছর ধরে। দুর্ভাগ্যের বিষয় মুখ্যমন্ত্রী কথায় কথায় বলেন ২৭/২৮ বছরে যা হয়নি তা নিশ্চয় ৮ বছরে হয়েছে। সত্যিই তো এই ৮ বছরে এই ৮ বছরে এত কলকারাখানা বন্ধ ইতিহাসেও কখনও হয়নি। এত বিদ্যুৎ ঘাটতি ২৮ বছরেও হয়নি, এত অর্থনৈতিক অবস্থার অবনতি ২৮ বছরেও হয়নি। এত বেশী কলকারখানা বন্ধ ২৮ বছরেও হয়নি। এত শিল্প কারখানা, রুগ্ন ও বন্ধ হয়ে যাবার জন্য ৩৫৬ জন শ্রমিক আত্মহত্যা করেছে, যা ২৮ বছরের ইতিহাসে কখনও হয়নি, অথচ ৮ বছরে আপনারা সেটা দেখিয়ে দিয়েছেন। এই কৃতিত্ব নিশ্চয় মুখ্যমন্ত্রীর আছে এবং তিনি সেই কৃতিত্ব নিশ্চয় দাবী করতে পারেন। আজকে অত্যন্ত পরিস্কারভাবে বলি যে, আপনার রুগন, বন্ধ শিল্পের জন্য খুব অশ্রুবর্ষণ করছেন। কিন্তু চলবে না, চলবে না, দিতে হবে, দিতে হবে, এটা কাদের শ্লোগান? চিরকাল ধকে বলে এসেছেন দিতে হবে, দিতে বহে, চলবে না, চলবে না। আজকে এই শিল্পগুলি কেন রুগ্ন হয়েছে, চিন্তা করেছেন? স্বাধীন হবার পর থেকে যখন কংগ্রেস সারা ভারতবর্ষ গড়ার কাজে ব্যস্ত, সাবা পশ্চিমবাংলায় যখন শিল্পোন্নয়ন ঘটে চলেছে, সেই সময় থেকে আপনারা কলকারখানায় দিনের পর দিন বলে চলেছেন, চলবে না, চলবে না, দিতে হবে দিতে হবে। নইলে গদি ছাড়তে হবে। এই শ্লোগান আপনার দিয়ে এসেছেন। তাই তো মুখ্যমন্ত্রীকে বলতে হচ্ছে হাসপাতাল কলকারাখানা নয়, ওখানে ট্রেড ইউনিয়ন ক্ষমতা চলবে না, ধর্মঘট চলবে না, কারা এটা সৃষ্টি করেছে? চলবে না, চলবে না শ্লোগান কারা সৃষ্টি করেছে? আজকে আপনারা নিজেদের পাপের প্রায়শ্চিত্ত নিজেরাই করছেন। সারা পশ্চিমবাংলার লোকের অর্থনৈতিক অবস্থা, শিল্প অবনতির একমাত্র কারণ হচ্ছে এই শ্লোগান। আপনারা নিশ্চয়ই লজ্জিত হবেন, ১৬ জন লোকসভার নির্বাচিত সদস্য একটা ইতিহাস সৃষ্টি করেছেন - রুগ্ন কলকারখানা যাতে খোলা যায় বাজেটে তার ইঙ্গিত আছে। এই ১৬ জন লোকসভার সদস্য দিল্লীর বুকে সেটা প্রতিষ্ঠিত করকে পরেছেন। এই কারখানাগুলি খোলার ব্যবস্থা করতে হবে, সেটা তারা উল্লেখ করেছেন। চমকে উঠেছেন আপনারা - আপনারা ভেবেছিলেন রেল ভাড়া বেড়েছে, এর পরে আবার হয়ত এমন বাজেট হবে যাতে করে অনেক কিছু কথা বলতে পারবেন। কিন্তু কেন্দ্রীয় করকার উন্নয়ন খাতে বেশী করে টাকা দিয়ে আপনাদের মুখে ঝামা ঘষে দিয়েছে। আপনাদের চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিয়েছে যে, উন্নতি করতে গেলে বেশী করে টাকা দিতে হবে। গ্রামাঞ্চলের উন্নতি করতে গেলে পরিকল্পনা খাতে বেশী করে টাকা দিতে হয়, সেটা আপনাদের দেখিয়ে দিয়েছে। ওদিকে যারা বসে আছেন তারা নিশ্চয় দেখেছেন এবারে কোটি কোটি টাকা আসবে। ১ টাকার মধ্যে ৫৭ পয়সা কেন্দ্রীয় সরকারের উন্নয়নমূলক পরিকল্পনা খাতে খরচ হবে। আপনারা ভাবতে পারেন গ্রামাঞ্চলের উন্নতির জন্য ১ টাকার মধ্যে ৫৭ পয়সা খরচ করতে চেয়েছেন কেন্দ্রীয় সরকার? এই অর্থমন্ত্রীও টাকা পাবেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় সেই টাকা আত্মসাৎ, অপচয় করে, দুর্নীতির মধ্যে দিয়ে শেষ করে দিয়ে যাবেন আপনাদের বুদ্ধিতে কি সেই পরিকল্পনা করতে পারবেন? আপনাদের পরিকল্পনা করার ক্ষমতা আছে? এই পরিকল্পনা করে টাকা খরচ করতে গেলে বিদ্যাবুদ্ধির প্রয়োজন, তার সাথে দরকার নিজেদের পরিশ্রম। কিন্তু আপনারা কি বোঝেন? আমরা বুঝি, সবার উপরে মানুষ সত্য, তাহার উপরে নাই, কিন্তু আপনারা বোঝেন, সবার উপরে পার্টি সত্য, তাহার উপরে নাই - এই তো আপনাদের শ্লোগান। এই শ্লোগানের উপর ভর করে আপনারা ৮ বছরে পশ্চিমবাংলাকে শেষ করে দিয়েছেন। আজকে এখানে শ্মশানের শান্তি বিরাজ করছে। জ্যোতি বসু মহাশয় এবং এই মন্ত্রী মহাশয়রা একটা প্রিভিলেজড্ ক্লাস, আর্মি ফরোয়ার্ড ব্লক, আর. এস. পি.র কথা বলছি না।

কারণ আপনারা তাদের চুষে খাচ্ছেন। আপনারা তাঁদের শেষ করার পথে। অন্তিম শয্যায় একটি

মড়া, আপনারা চেষ্টা করছেন কবে তাকে শ্মশানে নিয়ে যাবেন। আপনারা পশ্চিমবাংলায় অর্থনীতিকে একটি পচা, গলা মড়াতে পরিনত করেছেন। আপনাদের ৮ বছরের কৃতিত্ব নিশ্চয়ই ইতিহাস বিচার করবে কিন্তু তার আগে আপনাদের দেওয়া বই থেকে আমরা যেসব তথ্য পেয়েছি তার পরিপ্রেক্ষিতে আমরা বলতে পারি যে, শিল্পের উন্নতি কমে গিয়েছে শতকরা ৬।। পারসেন্ট, প্রোডাকশান কমে গিয়েছে, অর্থনৈতিক সঞ্চয় নেই, সম্পদ সৃষ্টির চেষ্টা এবং ব্যবস্থা নেই এবং এইভাবে গোটা পশ্চিমবাংলাকে আপনারা একটি ভিখারি রাজ্যে পরিণত করেছেন। ১৬ লক্ষ বেকার থেকে জ্যোতিবাবুর কৃতিত্বে ৮ বছরে বেকারের সংখ্যা হয়েছে ৪০ লক্ষ। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে বলা হয়েছে, শিল্পের অনেক উন্নতি এবং প্রসার ঘটেছে কিন্তু বাস্তব অবস্থা কি সেটা আমরা সকলেই জানি।

(নয়েজ)

আপনারা চিৎকার করতে পারেন, তবে আমরা জানি, ১৯৮৭ সালের পর আপনাদের অনেকেই মুখ এখন আর দেখতে পাওয়া যাবে না এবং আপনাদের চিৎকার দেওয়ালের পিছনে মিলিয়ে যাবে। আপনাদের সেদিন গ্রামে গঞ্জে খুঁজে বার করতে হবে। স্যার, গত লোকসভার নির্বাচনের ভোটের ফলাফলেই আমরা দেখেছি, ওঁদের প্রায় ১০০ জন বিধান সভা সদস্য পরাজিত হয়েছেন মানুষের রায়ে। এই যেখানে অবস্থা সেখানে ওঁরা এখানে বসে দাঁত বার করে হাসছেন। ওঁদের লজ্জা নেই, থাকলে এটা করতেন না। কর্ণাটকে হেগড়ে সাহেব হেরে গিয়ে নেতা হয়ে গেলেন, এখানে জ্যোতিবাবু পারলেন না, আপনারা সমালোচনা করছিলেন, আমরা জানি, এখন আবার চেষ্টা করছেন যদি ছেড়ে যাওয়া যায়। কিন্তু আপনারা জেনে রাখুন, পশ্চিমবাংলা কর্ণাটক নয়, পশ্চিমবাংলার মাটি যেমন উত্তপ্ত হয়, যেমন কঠিন তেমনি এক পশলা বৃষ্টি হলে একেবারে গলে যায়। আপনারা এটাও জেনে রাখুন, আপনাদের ৮ বছরের পাপের প্রায়শ্চিত্ত করতে হবে। মানুষের কাছে গিয়ে গলায় কাপড় দিয়ে ক্ষমা চাইলেও মানুষ আপনাদের ক্ষমা করবে না, আপনারা ক্ষমার আযোগ্য তাই ইতিহাসের পাতায় আপনারা ক্ষমার অযোগ্য হয়ে থাকবেন। তার কারণ, হাজার হাজার মানুষের মুখের অন্ন আপনারা কেড়ে নিয়েছেন প্রগতিশীলতার নামে। স্যার, এই প্রসঙ্গে আমি বর্গা রেকর্ড নিয়ে কয়েকটি কথা বলব। বিনয়বাবু থাকলে তাঁকে জিজ্ঞাসা করতাম, কটা বর্গাদারকে আপনারা অর্থনৈতিক স্বচ্ছলতা এনে দিতে পেরেছেন তার হিসাব দিতে পারবেন কি? এসব কথা তাঁকে বলব না, কারণ, আমি যতদূর শুনেছি তাতে বলতে পারি, তাঁর বৈপ্লবিক নীতির ফলে তিনি তাঁর এলাকায় গত নির্বাচনে হেরে গিয়েছেন এবং হেরে গিয়েও এখানে বসে আছেন ভূমি সংস্কার করার জন্য। তারপর প্রশান্ত শূর মহাশয়, তাঁকে অনেকবার লোক কান মূলে দিয়ে বলেছে, তুমি শিক্ষা গ্রহণ করো কিন্তু তাঁর শিক্ষা হয়নি। তিনি বারবার বলে চলেছেন, কোলকাতার বুকে একটি পরিচ্ছন্ন প্রশাসন তৈরী করার তিনি চেষ্টা করছেন। মুখ্যমন্ত্রীমহাশয় এখানে থাকলে তাঁকেও জিজ্ঞাসা করতাম, কারণ তিনিও তাঁর প্রথম ভাষণে বলেছিলেন, তিনি একটি পরিচ্ছন্ন প্রশাসন পশ্চিমবাংলার মানুষকে উপহার দেবেন- তার কি হল? স্যার, আমি আর এ ব্যাপারে তিক্ততা বাড়াবো না, তা না হলে আমার কাছে যে সমস্ত বইপত্র আছে তা দিয়ে দেখিয়ে দিতাম মুখ্যমন্ত্রীর পরিবার থেকে আরম্ভ করে কে কত পরিচ্ছন্ন প্রশাসন উপহার দিয়েছেন: স্যার, আমি এসবের মধ্যে যাচ্ছি না করণ ব্যক্তিগতভাবে আক্রমণ করার মানসিকতা আমার নেই। মানুষের কাছে এর প্রমাণ হবে এবং মানুষই তার বিচার করবেন। তবে আমরাও বসে থাকবো না, অতন্দ্র প্রহরীর কাজ পশ্চিমবাংলার মাটিতে আমরা করে যাব। স্যার, গত ৮ বছরে পশ্চিমবাংলাকে এঁরা একেবারে শেষ করে দিয়েছেন - শিক্ষা থেকে আরম্ভ করে সর্বক্ষেত্রে এঁদের ব্যর্থতা কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষনে সেসব কথা নেই। তাঁর ভাষনে যদি থাকতো হাসপাতালে

ওষুধও নেই, আমি আনন্দিত হতাম। তিনি যদি বলতেন আমার সরকার ৩১৭টি ডাক্তারের পোস্ট খালি থাকা সত্ত্বেও এ্যাপয়েন্টমেন্ট দিতে পারছেন না তাহলে আমি আনন্দিত হতাম। তিনি যদি বলতেন, পশ্চিমবঙ্গের অর্থনৈতিক অবস্থা দিনের পর দিন খারাপ হচ্ছে, নীচের দিকে নামছে, বেকারের সংখ্যা ১৬ লক্ষ থেকে ৪০ লক্ষ হয়েছে তাহলে আমরা আনন্দিত হতাম, তাহলে তিনি সত্যকথাগুলি বলতেন কিন্তু সেসব কথা তাঁর ভাষনে নেই। স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল হয়েছে, কমলবাবু এখানে বসে আছেন, ভদ্রলোকের চেষ্টা আছে কিন্তু উপায় নেই কারণ ওঁরা হচ্ছেন বিমাতার সন্তান।

**[4.05 – 4.15 p.m.]**

যতীনবাবু এখানে নেই, শুনেছি তাঁর সঙ্গে নাকি বিমাতার মতো ব্যবহার করা হচ্ছে। তার মুখ দেখলে আমাদের দুঃখ হয়। অত্যন্ত দুর্ভাগ্যের কথা কয়েক দিন আগে একজন মন্ত্রী বললেন, "টাকা দিয়েছি আর একজন বললেন, 'টাকা পাইনি কোথায় দাঁড়িয়ে আছি আমরা! রাজ্যপালের ভাষণের মধ্যে কি এসব কথা থাকা উচিত নয়? অর্থমন্ত্রীর সঙ্গে মন্ত্রী যতীনবাবুর ঝগড়া, কে [***] বলছেন আমরা জানিনা। বামফ্রন্টের এক মন্ত্রী অপর মন্ত্রীর সঙ্গে ঝগড়া করছেন, কে সত্য কথা বলছেন আমরা জানতে পারছি না। কিন্তু পশ্চিমবাংলার মানুষ সব জানে, তাই তাঁরা সব মন্ত্রীর মুখে চুনকালি মাখিয়ে দিয়েছে। আজকে জ্যোতিবাবু তথা বামফ্রন্ট সরকার রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বলতে চেয়েছেন যে, সাড়ে তিন লক্ষ বর্গাদারকে রেকর্ড-ভুক্ত করা হয়েছে। হ্যাঁ, আপনারা তা করেছেন, কিন্তু সেই বৈপ্লবিক আন্দোলনের ফলে শ্রী বিনয় চৌধুরী মহাশয় তাঁর কেন্দ্রে ভূপাতিত হয়েছেন। কারণ মানুষ আপনাদের ধাপ্পা বুঝতে পেরেছে। তাই মানুষ আপনাদের চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিয়েছে আপনাদের নীতি ভ্রান্ত এবং সমস্ত কিছুই আপনাদের ধাপ্পাবাজী। অথচ আপনারা কেবলই একটা কথা বলেন যে, কংগ্রেস ধাপ্পা দিত, কংগ্রেস কাগজ বিলি করে, ফর্ম বিলি করে চাকরি দিত। আজকে আমাদের দুর্ভাগ্যের সংগে বলতে হচ্ছে যে স্কুলগুলিতে নিজেদের ক্যাডারদের ঢোকাবেন বলে আপনারা অর্গানাইজিং স্কুলগুলির একটি ছেলেকেও চাকরি দিচ্ছেন না। তাদের চাকরি না দিয়ে নিজেদের ক্যাডারদের গ্রাম-গ্রামান্তরে পাঠিয়ে দিয়ে চেষ্টা করছেন গ্রামের মাটি ধরা যায় কিনা। এ সমস্ত সত্য কথা আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে থাকা উচিত ছিল। আপনারা শিক্ষকদের চাকরির বয়স কমিয়ে দিয়েছেন, সরকারী কর্মচারীদের চাকরির বয়স কমিয়ে দিয়েছেন। আমরা যদি আবার ক্ষমতায় আসি তাহলে আমরা সরকারী কর্মচারীদের যে বয়সটা আপনারা কমিয়ে দিয়েছেন সেটা ফিরিয়ে দেব, মাষ্টারমশাইদের সেই বয়স ফিরিয়ে দেব। আজকে আপনারা তাদের বয়স কমিয়ে দিয়ে তাদের পকেট থেকে ৫০ থেকে ৬০ হাজার টাকা কেড়ে নিচ্ছেন। আমরা সেটা তাদের ফিরিয়ে দেব। স্যার, আমি রাজ্যপালের ভাষণের প্রতিটি লাইন পড়েছি, একটি লাইনেও সত্য কথা বলা হয়নি। যদি একটা লাইনেও একটা সত্যি কথা থাকত তাহলে আমি নিশ্চয়ই আনন্দিত হতাম। এমন কি এবারে আপনারা কেন্দ্র বিরোধী বিষোদগার করার সাহস পর্যন্ত হারিয়ে ফেলেছেন, প্রচ্ছন্নভাবে কিছু কথা বলেছেন। আজকে এখানে আপনারা রেলের ভাড়া বেড়েছে বলে চিৎকার করছেন। আমরাও চাই যদি সত্যিই রেলের ভাড়া সে রকম কিছু বেড়ে থাকে তাহলে তা কমান উচিত। এখনো জানি না প্রকৃতপক্ষে কি হয়েছে। যদি প্রয়োজন হয় আমরাও তা নিয়ে আন্দোলন করবো। কিন্তু আপনারা বলছেন আন্দোলন করবেন, আপনাদের আন্দোলন করবার ক্ষমতা আর নেই। রাইটার্স বিল্ডিংস-এর শীততাপ নিয়ন্ত্রিত কক্ষে বসে আপনাদের চামড়া মোটা হয়ে গেছে, আর আজকে আর আপনাদের এ' ক্ষমতা নেই। বরংচ আমরা বিগত ৭ বছর ধরে আপনাদের বিরুদ্ধে লড়াই করে করে সংগ্রামী চরিত্র তৈরী করেছি। তাই তো আমরা আপনাদের ব্যর্থতার দিকগুলি পশ্চিমবাংলার মানুষের কাছে তুলে ধরতে পারছি।

---

***Note :*** ***[Expunged as ordered by the chair]**

পশ্চিমবাংলার বুকে কংগ্রেস সাধারণ মানুষের সাধারণ মানুষের সঙ্গে কাঁধে কাঁধ মিলিয়ে সংগ্রাম করে চলেছে। সেই সংগ্রামের ধাক্কায় শহরাঞ্চল এবং শিল্পাঞ্চল থেকে আপনারা প্রত্যাখ্যাত হয়েছেন। শুধুমাত্র গ্রামঞ্চলের খুঁটি ধরে বসে আছেন। আপনাদের সমস্ত ধাপ্পা পশ্চিমবাংলার মানুষ আজকে বুঝতে পেরেছে, আপনারা ৮ বছরের মধ্যে মানুষের কোনো উপকার করতে পারেননি, মানুষ সেটা আপনাদের চোখে আঙুল দিয়ে দেখিয়ে দিয়েছে। আপনারা সব দিক দিয়ে পশ্চিমবাংলার ক্ষতি করেছেন, বিদ্যুতের ক্ষতি করেছেন, শিক্ষার ক্ষতি করেছেন, স্বাস্থ্যের ক্ষতি করেছেন, রাস্তাঘাটের ক্ষতি করেছেন। কোন্ জায়গার কোন উন্নতি করেছেন,সেটা একটু পরিস্কারভাবে বলুন না? আপনাদের তা বলার ক্ষমতা নেই। আপনারা সরকারী ক্ষমতায় থেকে শুধুমাত্র সরকারী ক্ষমতার অপ-ব্যবহার করছেন এবং অর্থের অপচয় করছেন। ব্রিগেড প্যারেড গ্রাউণ্ডে সরকারী টাকা খরচ করে ৩ হাজার ট্রাকে করে ২ লক্ষ মানুষ নিয়ে এলেই প্রমাণ হয়ে যায় না যে, পশ্চিমবাংলার মানুষ আপনাদের সঙ্গে আছে। পশ্চিমবাংলার সাড়ে পাঁচ কোটি মানুষ আপনাদের ধাপ্পা বুঝতে পেরেগেছে। রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে স্মরণ করে দিতে চাই যে, তাঁর হাতে কোন্ যাদুকরের কি যাদুদণ্ড আছে আমি জানিনা, আমি যে টুকু জানি তা হচ্ছে, পশ্চিমবাংলার সাধারণ মানুষ আপনাদের কবরে পাঠিয়ে দিয়েছে, কবরের ভুতেরা জেগেছে, তারা একটার পর একটা আপনাদের ধরবে এবং আপনাদের শিক্ষা দেবে। গত ৮ বছর ধরে সারা পশ্চিমবাংলায় আপনারা শ্মশানের শান্তি এনেছেন, সেই সুযোগে নিজেদের দল বাড়াবার চেষ্টা করেছেন। ফরোয়ার্ড ব্লক হোক, আর. এস. পি. হোক কংগ্রেস হোক নির্বিচারে তাদের উপর অত্যাচার করেছেন। আজকে অত্যাচারিত মানুষ প্রতিশোধ নেবার জন্য এক হয়েছে। ইতিহাস মানুষই সৃষ্টি করে, আপনারা যে ইতিহাস সৃষ্টি করছেন তাতে দেখবেন যে, যে আগুন আপনারা জ্বালিয়েছেন সে আগুনে আপনারা নিজেরাই পুড়ে মরবেন। এবং পুড়তে আর বেশী দেরী নেই। আমি শুধু একটি কথা বলি, আপনারা যদি বিবেচনা করে মনে করেন তাহলে মুখ্যমন্ত্রী মহাশয়কে বলবেন যে হাসপাতালের অবস্থা খারাপ, রাস্তার অবস্থা খারাপ তার জন্য বিধানসভার সদস্যদের মাধ্যমে পশ্চিমবাংলার মানুষের কাছে [***] বলার জন্য ক্ষমা চেয়ে নিন, অবশ্য পশ্চিমবাংলার মানুষ ক্ষমা করবে কিনা জানি না তবে ক্ষমা চেয়ে নিলে পাপের প্রায়শ্চিত্ত না হলেও পাপের প্রায়শ্চিত্তে পথ দেখতে পাবেন। এই কথা বলে মহামান্য রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে এবং আমাদের তরফ থেকে যে এ্যামেণ্ডমেন্টগুলি আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** মিথ্যা কথাটা বাদ যাবে। মিথ্যা কথা বলা যায় না। অসত্য বলতে হবে।

**শ্রী দেবী প্রসাদ বসু ঃ-** মাননীয় সদস্য শ্রী সত্য রঞ্জন বাপুলি মহাশয় যখন ভাষণ দেন তখন মুক্ত কচ্ছ হয়ে যান। তিনি বলেছেন, আমরা টাকা আত্মসাত করি, [**] করিতাঁর এই কথাটা প্রত্যাহার করতে হবে।

**সত্যরঞ্জন বাপুলী ঃ** I repeat hundred times.

**মিঃ স্পীকার ঃ** চুরি কথাটা বাদ যাবে।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এই সভায় উত্থাপিত হয়েছে তাকে আমি সমর্থন করছি। আমার পূর্ববর্তী বক্তা শ্রী সত্য রঞ্জন বাপুলী মহাশয় তাঁর বক্তৃতার মধ্যে এমন কতকগুলি বিষয় উলেখ করেছেন যে এই প্রস্তাবের সঙ্গে প্রাসঙ্গিক না হলেও দু একটি বিষয় বলার প্রয়োজন আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়,

***Note :*** ***[Expunged as ordered by the chair]**

আপনি অনুভব করেছেন আজকে বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা খুবই উদ্বিগ্ন, তাঁরা আত্মরক্ষামূলক অবস্থায় চলে গেছেন। তাঁরা মনে করেছিলেন ভারতবর্ষে লোকসভা নির্বাচনে এবং সর্বভারতীয় ক্ষেত্রে কংগ্রেসের যে বিরাট সাফল্য জাতীয় ঐক্য সামনে নিয়ে, সেই সাফল্যকে তাঁরা সংহত করবেন কিন্তু সংহত করার পরিবর্তে রেল বাজেট এবং সাধারণ বাজেট তাঁরা দেশবাসীর সামনে উপহার দিয়েছেন। এতে তাদের আত্মরক্ষামূলক পর্যায়ে চলে যাওয়া ছাড়া আর কোন গত্যন্তর নেই। এইজন্য পামফ্রন্ট সরকারের পক্ষ থেকে ব্রিগেড প্যারেড গ্রাউণ্ডে আহ্বান আসে রেল ভাড়ার বিরুদ্ধে আন্দোলন হবে। ওরা এতে আতংকিত হয়ে যায় এবং তাঁরা বিভ্রান্তির সৃষ্টির চেষ্টা করেন। আমি সবিনয়ে বলছি, পশ্চিমবাংলার যে মানুষ কংগ্রেসকে ভোট দিয়েছেন সেই মানুষ এই জনস্বার্থবিরোধী রেল বাজেটকে সমর্থন করবেন না, সেই মানুষ জনস্বার্থ বিরোধী কেন্দ্রীয় বাজেটকে সমর্থন করবেন না। তাঁরা একসঙ্গে দাঁড়িয়ে সংগ্রাম করবেন। এটাই হচ্ছে পশ্চিমবাংলার ঐতিহ্য। কংগ্রেস দলের যদি পশ্চিমবাংলার প্রতি কোন ভালবাসা থাকে, যদি ভারতবর্ষের মানুষের প্রতি কোন ভালবাসা থাকে তাহলে তাঁদের এই প্রতিবাদের সপক্ষে সামিল হওয়া উচিত নৈতিকভাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সত্যরঞ্জন বাপুলী মহাশয় অহিংসার পুজারী বলে নিজেদের দাবী করে গেলেন। আমি এর কোন উত্তর দেবো না। আমি শুধু একটি পুরোনো বক্তৃতা উদ্ধৃতি দিচ্ছি। আমাদের অত্যন্ত পরিচিত, পশ্চিমবাংলার একজন বর্ষীয়ান জননেতা শ্রদ্ধেয় শ্রী প্রফুল্ল চন্দ্র সেন মহাশয় ১৯৭৫ সালের ফেব্রুয়ারী -মে সেসানে রাজ্যপালের ভাষণের উপর একটি বক্তৃতা দিয়েছিলেন।

**[4.15 – 4.25 p.m.]**

"মহামান্য রাজ্যপাল তাঁর বক্তৃতার শেষে বলেছেন যে এখানে কতকগুলি অশুভ শক্তি আছে।" অশুভ শক্তি তো শাসক দলের মধ্যে আছে, নিজেদের এম. এল. এ. দের মেরে ফেলেছেন। আমরা অহিংসায় বিশ্বাস করি। আমরা হিংসার লীলাখেলা দেখলাম চুঁচড়ায়, হাওড়ায় নির্বাচনে এবং শুনে আশ্চর্য হয়ে যাই যখন এরা অহিংসার কথা বলে। এরা বলেছেন আপনাদের সহযোগিতা কামনা করছি। কার সংগে সহযোগিতা করব? সুতরাং এখানে বার বার যে হিংসা এবং অহিংসার কথা উঠেছে আপনারা ভাল করে মনে রাখুন যে অহিংসার নামে আপনারা এই পশ্চিমবঙ্গের অতীতে কি করেছেন এবং এই বামফ্রন্ট সরকারের আমলে এই ৭/৮ বছর ধরে কি করে চলেছেন। এখানে প্রশ্ন উঠেছে আমরা এই সংবিধান মেনে নিয়ে কেন সংসদীয় গণতন্ত্রের মধ্যে গেছি, লোকসভায় এবং রাজ্য বিধানসভায় কেন গেছি একথা পশ্চিমবঙ্গের মানুষ জানেন না তা নয়, আমরা এই বামপন্থী দল এই সমাজ ব্যবস্থার মৌলিক পরিবর্তনে বিশ্বাসী। একথা খোলাখুলি বিশ্বাস করি। আমাদের বিভিন্ন পার্টির যে কর্মসূচী আছে তার মধ্যে আমরা ঘোষণা করেছি যে ভরতবর্ষের জনসাধারণের মৌলিক সমস্যার সমাধান এই বুর্জোয়া জমিদারী সংবিধানের কাঠামোর মধ্যে করা সম্ভব নয়। এর পরিবর্তন আমাদেরই করতে হবে। বৈপ্লবিক রুপায়ণ ঘটাতে হবে। যতক্ষণ সুযোগ আছে মানুষের চেতনা বাড়াবার জন্য, মানুষকে সাহায্য করার জন্য মানুষকে সংগঠিত করার জন্য আমরা এই সংসদীয় গণতন্ত্রে অংশগ্রহণ করে থাকি, এটাই হচ্ছে আমাদের পরিস্কার বক্তব্য একথা বার বার উচ্চারিত হয়েছে। সুতরাং আশ্চর্য্য হবার কিছু নেই। আমরা এই সংবিধানে সরকারের মধ্যে থাকি বা লোকসভার বিরোধী ভূমিকা পালন করি তা হচ্ছে যে এই সংসদীয় ব্যবস্থার মধ্যে দিয়ে মানুষকে সচেতন করার জন্য, উদ্বুদ্ধ করার জন্য বৈপ্লবিক রূপায়ন ঘটাবার জন্য এবং মানুষকে আরো বেশী সংগঠিত করার জন্য থাকি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা এবং বিশেষ করে আমাদের বিরোধীপক্ষের মাননীয় নেতা যখন বক্তৃতা করছিলেন - যদি আমার ভুল না হয়ে যাকে - এ সম্পর্কে কোন কিছু কোথাও দেখলাম না। মাহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে শেষের দিকে যে বিষয়টি খুবই গুরুত্ব দিয়ে উল্লেখ

করা হয়েছে যে জাতীয় কংগ্রেস দল সর্বভারতীয় দল সরকার চালাচ্ছে তাঁদের কাছে, তাঁদের বক্তৃতায় জাতীয় ঐক্যের কথা, জাতীয় সংহতির কথা । সেই ঐক্য সংসদের মধ্যে আমাদের পশ্চিমবাংলার ভূমিকার কথা তাঁরা উল্লেখ করবেন। কিন্তু কোন উল্লেখ নেই। জাতীয় জীবনে আজ গভীর সংকট আছে, আজকে আসামে, পশ্চিমবঙ্গে সেই সমস্যার কোন রাজনৈতিক সমাধান হয়নি। কিন্তু আমরা এই বিরোধীপক্ষকে বারে বারে কয়েক বছর ধরে বলছি যে রাজনৈতিকভাবেই সমাধান করতে হবে প্রশাসনিক পদ্ধতিতে সমাধান হবে না। আলোচনার টেবিলে বসে মীমাংসার রাস্তা খুলে দেবার চেষ্টা হয়েছে সেই রাস্তা বন্ধ করে দেওয়া হয়েছে এবং এই খালিস্থানের বিচ্ছিন্নতাবাদী উগ্রপন্থী জনগণের সাহায্য করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পুরণো কথার মধ্যে যাচ্ছি না। সাম্প্রতিককালে গুজরাট এবং রাজস্থানে কি ঘটেছে? সেখানে সংরক্ষণ নীতির নাম করে কিভবে দেশের মধ্যে অনৈক্যের শক্তি মাথাচাড়া দিয়ে উঠেছে, গরীব মানুষের ঐক্যকে ভেংগে দেওবা হয়েছে এবং কংগ্রেস দলের দলীয় স্বার্থে সেখানে ঐ সংরক্ষণ নীতিকে ইস্যু করা হয়েছে। কংগ্রেস দল যে জাতীয় ঐক্যের শ্লোগান তুলে, যে জাতীয় ঐক্যকে সামনে রেখে, ভারতবর্ষের জাতীয় ঐক্য আক্রান্ত হচ্ছে বলে গত নির্বাচনে জয়যুক্ত হয়েছেন সেই জাতীয় ঐক্য ক্ষতিগ্রস্ত হওয়ার দায়-দায়িত্ব কি আপনারা অস্বীকার করতে পারেন? এই ঐক্য ক্ষতিগ্রস্ত হওয়ার পেছনে আপনাদের কোন ভূমিকা ছিল না? বুকে হাত দিয়ে বলতে পারবেন কি, যে নীতি গ্রহণ করেছিলেন সেই নীতি জাতীকে ঐক্যবদ্ধ করে রাখার নীতি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের অনের সমস্যা আছে, অনেক কিছু করতে হবে আগামী দিনে, কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ এই জাতীয় ঐক্য রক্ষার ক্ষেত্রে, সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার ক্ষেত্রে যে অবদান রেখেছে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যে ভূমিকা পালন করেছে, সমস্ত পশ্চিমবঙ্গ বাসীতার জন্য গর্বিত। আজ জোরের সঙ্গে সোর্যের জন্য বলা যায় যে জাতীয় ঐক্য সংহতি রক্ষায় কতবড় স্বার্থক আমাদের পশ্চিমবঙ্গ। উনবিংশ শতাব্দীয়ে বাঙালীর জাতীয় চেতনার যে উন্মেষ ঘটেছিল, এ ঐতিহ্যকে তারা বহন করে চলেছিলেন স্বাধীনতার পরবর্তীকালে - সেই ঐতিহ্যকে, সেই জাতীয় ঐক্য ও সংহতি, সাম্প্রদায়িক সম্প্রীতিকে রক্ষা করে চলেছে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট তাঁদের আন্দোলনের মধ্যে দিয়ে। সেই ঐতিহ্য রক্ষা করতে পারার জন্য আমরা গর্বিত। একদিনও বিরোধীদলের মুখে শুনলাম না এটা হয়েছে। দিল্লীতে যে ঘটনা ঘটে গেল, অন্যান্য রাজ্যে যা ঘটল সেখানে পশ্চিমবঙ্গে স্বাভাবিক অবস্থা আমরা ফিরিয়ে আনতে পেরেছিলাম।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৬৭ সালে ভারতবর্ষের অনেকগুলো রাজ্যে যখন অকংগ্রেসী সরকার গঠিত হলো, যখন লোকসভায় কংগ্রেস দলের শক্তি অনেক কমে গেল তখন ভারতবর্ষের অনেকেই কেন্দ্র-রাজ্য সম্পর্কের পুনর্গঠনের প্রশ্নটা তুলেছিলেন। আর কেটা বলিষ্ঠ দিক তুলে ধরে বলতে পারি যে পশ্চিমবঙ্গের প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রয়াত ডঃ বি. সি. রায় পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনা হচ্ছে, অবিচার হচ্ছে বলে সময় সময় ভারত সরকারের কাছে পশ্চিমবঙ্গের দাবীকে তুলে ধরেছিলেন এবং সেদিনও বিরোধী পক্ষ এই দাবীতে সোচ্চার ছিলেন। রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের সম্পর্কের প্রশ্নটা সেদিনও তাঁরা গুরুত্ব দিয়েই তুলে ধরতে চাইতেন। বর্ত্তমানে অনেক বিরোধী পক্ষের বন্ধু এর গুরুত্বকে লঘু করে দেখাবার চেষ্টা করেছেন। তাঁরা হয়ত মনে করেন যে রাজ্যের উন্নয়নের জন্য আমাদের যে দায়িত্ব আছে সেই দায়িত্বকে অস্বীকার করবার উদ্দেশ্যেই এই প্রশ্নটা আমরা সামনে আনছি। কিন্তু এটা ঠিক নয়; আমরা এই দাবী বহুদিন ধরেই করে আসছি। এই পশ্চিমবঙ্গ বিধানসভায় ও সমপর্কে প্রস্তাবও গ্রহণ করেছিলাম এবং সেই প্রস্তাব অন্যান্য রাজ্যর কাছেও পাঠিয়েছিলাম এবং অন্যান্য বিরোধীদলের সঙ্গেও যোগাযোগ করেছিলাম। পরবর্তীকালে অনুভব করেছি যে পশ্চিমবঙ্গ সরকারই শুধু এই দাবী উত্থাপন করেনি, এই দাবী অন্যান্য অকংগ্রেসী রাজ্য সরকারগুলোও উত্থাপন করেছে,

অন্যান্য বিরোধী দলগুলোও উত্থাপন করেছে। প্রথমে প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী কিন্তু আমাদের এই দাবীর গুরুত্ব স্বীকার করতে চাননি। কিন্তু পরবর্তীকালে তিনিও স্বীকার করেছেন যে এর গুরুত্ব আছে। অন্যান্য সমস্ত বিরোধী দল, ভারতবর্ষের বিশিষ্ট অর্থনীতিবিদ, রাষ্ট্রবিজ্ঞানী, ভারতের বহু বিদগ্ধ মানুষ যাঁরা প্রত্যক্ষ রাজনীতির সঙ্গে যুক্ত নয় — তাঁরা অভিজ্ঞতার মধ্যে দিয়ে অনুভব করেছেন যে ভারতবর্ষের সংবিধান সংশোধন না করলে কেন্দ্রও শক্তিশালী হবে না, রাজ্যগুলোরও সামগ্রিক উন্নতি ঘটবে না। আজ রাজ্যগুলোর অর্থনৈতিক দাবীর এই আলোচনা হয় জাতীয় স্তরে দেখতে পাচ্ছি। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যে কথা বলেন, আমরা দেখতে পাচ্ছি যে অন্ধ্র, কর্ণাটক ও সেই একই দাবী, একই কথা বলেন। কংগ্রেসী রাজ্যের মুখ্যমন্ত্রীবাও আংশিকভাবে তাকে সমর্থন করতে বাধ্য হন।

**[4.25 – 4.35 p.m.]**

আমরা দেখতে পাচ্ছি কেন্দ্রীয় সরকারের নীতির ফলে আমাদের রাজ্য গুলি বিভিন্ন দিক থেকে বঞ্চিত হচ্ছে। রাজ্যগুলির প্রতি বিভিন্নভাবে অবিচার করছে। এই যে কেন্দ্রীয় বাজেট করা হয়েছে সেখানে ইনকাম ট্যাক্সের ব্যাপারে সিলিং সর্বনিম্ন ১৮ হাজার টাকা করে দেওয়া হল যাতে করে ৪০ লক্ষের কিছু বেশী উপকৃত হবে। এই টাকার একটা অংশ রাজ্য সরকার পেত। আজকে সেটা থেকেও রাজ্য সরকারকে বঞ্চিত করা হ'ল। এই ঘটনার পুর্নবিন্যাস ঘটাবে কেং বাজ্য এবং কেন্দ্রের মধ্যে সুসম্পর্ক না থাকলে সামগ্রিক বিকাশ ঘটানো যায় না। আমাদের পশ্চিমবাংলার সামনে অনেক গুলি বড় বড় সমস্যা রয়েছে। তার মধ্যে সবচেয়ে বড় সমস্যা হল বেকার সমস্যা। এই বেকার সমস্যা সম্পর্কে কিছু কথা বলার আগে আমি একটা মনে করিয়ে দিতে চাই। ভারতবর্ষে বিরোধীপক্ষের কতকগুলি কনকুলেড হয়েছিল। সেটা পশ্চিমবাংলায় হয়েছে, অন্ধ্রে হয়েছে, কাশ্মীরে হয়েছে এবং দিল্লীতে হয়েছে। সেখানে যতবারই কথা উঠেছে তার মধ্যে কেন্দ্র রাজ্যের সম্পর্ক নিয়ে বেশী কথা উঠেছে। এর জন্য একটা সারকারিয়া কমিসান গঠন করা হয়েছিল। সেই কমিসান অনেক গুলি রাজ্য ঘুরেছে এবং পশ্চিমবঙ্গেও তাঁরা এসেছিলেন। মিঃ সারকারিয়া পশ্চিমবাংলার রাজ্য সরকারের কাছ থেকে যে সমস্ত বক্তব্য শুনেছেন তাতে তাঁরা মন্তব্য করেছেন যে সবচেয়ে বেশী কমপ্রিহেনসিভ রিপ্লাই পশ্চিমবাংলা সরকারের কাছ থেকে পেয়েছেন এর জন্য আমরা গর্বিত। সারা ভারতবর্ষের ক্ষেত্রে যে প্রশ্ন উঠেছে - সারকারিয়া কমিশন পশ্চিমবঙ্গ সরকার, তার যে আবেদন, সেটা রাখবেন এবং তা কনট্রিবিউট করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার শিল্প পরিস্থিতি নিয়ে, পশ্চিমবাংলার বেকারদের নিয়ে অনেকগুলো কথা আমরা বারে বারে আলোচনা করেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের পশ্চিমবাংলার প্রাচীন শিল্প কিভাবে ধ্বংস হচ্ছে। এই চট শিল্প জাতীয়করণ করবার জন্য আমরা এই বিধানসভায় সমস্ত দল মিলে একমত হয়ে প্রস্তাব নিয়েছি এবং কেন্দ্রীয় সরকারের কাছে ডেপুটেশান দিয়েছি। কিন্তু আজ পর্যন্ত তার কোন ইতিবাচক সুরাহা পাওয়া যায় নি। অনেকগুলি চটকলের মালিক মুনাফার লোভে তাদের কারখানা অন্য বাজ্যে নিয়ে চলে যাচ্ছে। এটাকে ঠেকাবার জন্য কেন্দ্রীয় সরকার কিছু করছেন না। আমাদের রাজ্যে যে হিন্দুস্থান মটর কারখানার আছে সেই কারখানার মালিক পশ্চিমবাংলার মুনাফাটা অন্য জায়গায় নিয়ে চলে যাচ্ছে। ইন্দোরে তার সমস্ত প্রজেক্ট করেছে এবং পশ্চিমবাংলায় আস্তে আস্তে চক্রান্ত করে ছোট করে ফেলছে। এইভাবে তারা পশ্চিমবাংরার অর্থনীতিকে দূর্বল করে দিচ্ছে। সেই ক্ষেত্রে সরকার পক্ষ এবং বিরোধীপক্ষ যদি এর প্রতিবাদ না করি তাহলে এটাকে কিছুতেই ঠেকানো যাবে না এবং এখানে কোন নূতন শিল্প গড়ে উঠবে না। আসলে কেন্দ্রীয় সরকারের যে সমীকরণ নীতি সেই সমীকরণ নীতির ফলেই পশ্চিমবাংলার এই শিল্পগুলি মার খাচ্ছে। যখন পশ্চিমবাংলা বেকার ভারে জর্জ্জরিত সেখানে

হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স হলে আড়াই লক্ষ বেকারের কর্মসংস্থান হত। কিন্তু আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকার তার অনুমোদন দিলেন না। মহারাষ্ট্রে পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স হচ্ছে এবং তার জন্য খরচ হবে ১২০০ কোটি টাকা। এই ব্যয় ভার সমস্ত কেন্দ্রীয় সরকার বহন করবেন। এর জন্য পশ্চিমবাংলায় ব্যয় হত ৮০০ কোটি টাকা এবং চাওয়া হয়েছিল ৩২০ কোটি টাকা। কিন্তু এটা দিতেও কেন্দ্রীয় সরকার অস্বীকার করেন। এর জন্য বিরোধী দলের সদস্যদের কাছ থেকে কোন প্রতিবাদ করা হয় নি। এইভাবে পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হচ্ছে। লোকসভা নির্বাচনের পর বিজয়ী কংগ্রেস দলের ১৬ জন সদস্য বলেছেন যে পশ্চিমবাংলার সব কারখানা খুলে দেবেন। তার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী যে সমস্ত কাগজপত্র দরকার সব তাঁদের দিয়েছেন। আমরা বিধানসভার সমস্ত দল মিলে আন্দোলন করতে রাজি আছি। তাহলে কাটার পুলার পুনরায় বন্ধ হয়ে গেল কেন?

আগামী কয়েকদিনের মধ্যে যদি পশ্চিমবাংলার কতকগুলি শিল্প জাতীয়করণ করা না হয় তাহলে পশ্চিমবাংলার বেশকিছু খেটে খাওয়া মানুষ বেকার হয়ে পড়বে। তারা যাবে কোথায়? কে চিন্তা করবে তাদের সম্বন্ধে? কে জবাবদিহি করবে এ বিষয়ে? পশ্চিমবাংলা সরকার এই ব্যাপারে চিন্তা করে। কারণ তারা ট্রেড ইউনিয়ন আন্দোলনের মাধ্যমে সমস্ত শ্রমজীবী মানুষকে ঐক্যবদ্ধ করে আন্দোলন করছে। আমরা চেয়েছিলাম পশ্চিমবাংলার বুকে আরও শিল্প গড়ে উঠুক এবং বেকার যুবকেরা চাকুরী পাক। যাঁরা এখানে বসে অভিযোগ করছেন যে, পশ্চিমবাংলার বুকে শিল্প কিছু গড়ে ওঠেনি, তাঁরা কি জানেন বর্তমানে পশ্চিমবাংলার অবস্থা কি রকম? এই অবস্থার মধ্যেও আমরা চেষ্টা করছি বেকার যুবকদের কর্মসংস্থানের। ক্ষুদ্র ও কুটির শিল্প প্রতিষ্ঠার মধ্যে দিয়ে, এই শিল্পের প্রসার ঘটিয়ে বেকার যুবকদের কর্মসংস্থানের চেষ্টা আমরা করে চলেছি। মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনি জানেন যে, এই বেকারদের জন্য বেকার ভাতা প্রকল্প আমরা চালু করেছিলাম। আমরা অন্য কোন উদ্দেশ্য নিয়ে এই প্রকল্প চালু করিনি। এই প্রকল্প চালু করার ব্যাপারে আমাদের সামনে ছিল একটাই উদ্দেশ্য তাহল, এই বেকার যুবকেরা নিজের পায়ে দাঁড়াবার একটু সুযোগ পাক। পশ্চিমবাংলা সরকার বেকার জীবনের দুঃখকে উপলব্ধি করে অনুভব করেছিলেন যে, এই বেকার জীবনে বেকাররা কি দুঃসহ জ্বালা ভোগ করে চলেন। আমাদের এই সরকারের বর্তমান অবস্থায় সমস্ত বেকারদের কর্মসংস্থান করে দেওয়ার মত আর্থিক ক্ষমতা নেই। সেই ক্ষমতা নেই বলেই আমরা চেয়েছিলাম যে পশ্চিমবাংলার বুকে শিল্পায়ন অত্যন্ত জরুরী। সেইজন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে এখানে শিল্পায়নের জন্য অত্যন্ত জোরের সঙ্গে দাবী জানিয়ে চলেছি। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা আরও অনেকগুলি প্রকল্প হাজির করেছি। আজকে যাঁরা এখানে বসে অনেক কথা বলছেন, তাঁরা তো একবারও বলছেন না যে, পশ্চিমবাংলাতে রেল ব্যবস্থা সম্প্রসারণের যে ৩টি প্রকল্প বাতিল করা হয়েছে তা অযৌক্তিক। তাঁরা তো এখানে একবারও উচ্চারণ করছেন না যে, পশ্চিমবাংলার এই ৩টি প্রকল্প এক কলমের খোঁচায় কেন্দ্রীয় সরকার বাতিল করলেন কেন? আমি জানি না, এই বাতিলের ব্যাপারে আমরা সমস্ত সদস্যরা - বিরোধীদলের সদস্যদের সঙ্গে নিয়ে একমত হয়ে এ বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে কোন প্রস্তাব গ্রহণ করতে পারব কিনা? তমলুক ও দীঘাতে রেল প্রকল্প বাস্তবায়িত করতে পারা যাচ্ছে না কারণ পশ্চিমবাংলা সরকার সহযোগীতা করছেন না। এই প্রকল্প বিলম্বিত হচ্ছে - এই কথা সেদিন মাননীয় সদস্যরা এখানে উত্থাপন করেছিলেন। কেন্দ্রীয় সরকারও একই মর্মে অভিযোগ এনেছিলেন কিন্তু পশ্চিমবাংলা সরকার যখন জমি অধিগ্রহণ করে তাঁদের হাতে তুলে দিলেন, জমি অধিগ্রহণের কাজ যখন শেষ হয়ে গেল, যখন এখানকার মানুষের মনে একটা আশার সঞ্চার হল, ঠিক সেই সময়েই দেখা গেল এক কলমের খোঁচায় পশ্চিমবঙ্গের সমস্ত রেল প্রকল্প বাতিল হয়ে গেল। মাননীয় বিরোধীদলের সদস্যরা এ নিয়ে একবারও বলছেন না। কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের সরকারের পক্ষ থেকে আরও যে সমস্ত দাবী উত্থাপিত করা হয়েছিল, সেগুলি তাঁরা মেনে

নিতে স্বীকার হন নি। আমরা কেউই কি এর বিরুদ্ধে প্রতিবাদ জানাবো না? পশ্চিমবাংলার মানুষের জন্য আমরা কি দলমত নির্বিশেষে সকলে এক হয়ে এর বিরুদ্ধে প্রতিবাদ জানাতে এগিয়ে আসব না? এইভাবে যদি পশ্চিমবাংলার সমস্ত বড় বড় প্রকল্পগুলো একের পর এক বাতিল হয়ে যায়, তাহলে তার দায়িত্ব কে নেবে? মাননীয় অধ্যক্ষ মহোদয়, এঁরা বারেবারে অভিযোগ করেছেন যে, পশ্চিমবাংলায় শিক্ষার ক্ষেত্রে এক নৈরাজ্য সৃষ্টি হয়েছে। যাঁরা আজ এখানে এইভাবে অভিযোগ তুলছেন, তাঁরা কি ভুলে গিয়েছেন যে যখন তাঁদের হাতে এই রাজ্য পরিচালনার ভার অর্পিত ছিল, সেই সময়ে - সকলেই জানেন বিশেষতঃ যে সমস্ত পুরানো শিক্ষক অধ্যাপক আছেন, তাঁরা ভাল ভাবেই জানেন, পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা কিভাবে বানচাল হয়ে গিয়েছিল। পশ্চিমবাংলার সমস্ত বিশ্ববিদ্যালয়, কলেজ এবং স্কুলে শিক্ষার কোন পরিবেশ সেদিন ছিল না। ৮ বছর অতিক্রম করার পরে আমরা আজ দাবী করতে পারি যে, এখানে শিক্ষা ক্ষেত্রে একটা স্বাভাবিক পরিবেশ আমরা ফিরিয়ে আনতে পেরেছি। মাধ্যমিক পরীক্ষা ইতিমধ্যে শুরু হয়ে গিয়েছে এবং এখনও চলছে। আগে এত সুষ্ঠুভাবে, এত শান্তিপূর্ণ পরিবেশে পরীক্ষা কি হতে পেরেছে? বামফ্রন্ট ক্ষমতায় আসার আগে কি এইভাবে পরীক্ষা সম্পন্ন হতে পেরেছে? আপনাদের রাজত্বকালে শিক্ষাক্ষেত্রে যে অবস্থা ছিল, এখন আর তা নেই। শিক্ষার উন্নতির জন্য আমরা প্রাথমিক, মাধ্যমিক, কলেজ ও বিশ্ববিদ্যালয় স্তরের সমস্ত শিক্ষকদের বেতন বৃদ্ধি করতে বাধ্য হয়েছি। শিক্ষার পরিবেশ ফিরিয়ে আনার জন্য শুধুমাত্র উপরতলায় বসে পরিকল্পনা করলেই চলবে না, আমরা শিক্ষার উন্নতির জন্য সব্যস্তরের শিক্ষক, অশিক্ষক কর্মচারীদের সহযোগীতা নিয়ে একসঙ্গে চলতে চাই। আমরা বিশ্বাস করি যে, শিক্ষার উন্নতির জন্য সর্বস্তরের মানুষের সহযৌগতা দরকার।

**[ 4.35 – 4.45 p.m.]**

আমরা শিক্ষাক্ষেত্রে শিক্ষকদের সাহায্য চাই, ছাত্রদের সাহায্য চাই এবং শিক্ষাকর্মীদের সাহায্য চাই। যাতে শিক্ষাক্ষেত্রে স্বাভাবিক পরিবেশ বজায় থাকে, এবং শিক্ষাক্ষেত্রে আরো উন্নতি ঘটে তারজন্য আরো ইস্কুল চাই এবং আরো ইস্কুলের ছাত্রছাত্রী চাই । কিন্তু একটা অসুবিধা দেখা দিয়েছে যে গণশিক্ষা প্রসারের ফলে আজকে বহু জায়গায় প্রাথমিক শিক্ষা ক্ষেত্রে কি মাধ্যমিক শিক্ষা ক্ষেত্রে স্থানাভাবের একটা সমস্যা দেখা দিয়েছে । প্রতিবছর যখনই সেসান শুরু হয় তখন অভিভাবকদের মধ্যে একটা উদ্বেগের চিহ্ন দেখতে পাই । ব্যাপকভাবে যদি শিক্ষার প্রসার করতে হয় তাহলেশিক্ষার সুযোগ আরো বেশী বেশী করে মানুষের মধ্যে ছড়িয়ে দিতে হবে। সুতরাং প্রাথমিক ক্ষেত্রেই হোক বা মাধ্যমিক ক্ষেত্রেই হোক যে ক্যাপাসিটি আছে সেই ক্যাপাসিটি বাড়ানোর প্রশ্ন আছে এবং তা কভার করার প্রয়োজনীয়তাও আছে। সুতরাং সেই দিক থেকে আমাদের সরকারের যে আর্থিক অসুবিধা আছে, পশ্চিমবাংলার প্রতি যে বঞ্চনা আছে সেই সব সহ্য করেও শিক্ষার আরো বেশী করে চিন্তা করতে হবে । যাতে আরো বেশী করে করে ইস্কুলে করা যায়, আরো বেশী করে উন্নতি আনা যায় এই অবস্থার মধ্যে সেটা আমাদের সক্ষ্য রাখতে হবে । মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের মধ্যে অনেক বিষয়গুলি উল্লেখ হয়েছে আমি সেই সম্বন্ধে কথা বলে সময় নষ্ট করতে চাই না, সুধু এইটুকু স্মরণ করে দিতে চাই যে আমরা পশ্চিমবঙ্গের মানুষ একটা কঠিন পরিস্থিতির মধ্যে দিয়ে চলেছি । আমাদের অষ্টম অর্থকমিশন আমাদের রাজ্যের জন্য সবচেয়ে বেশী অর্থ বরাদ্দ করেছিলেন কিন্তু সেই অর্থ বরাদ্দ থেকে বঞ্চিত হয়েছি । কঠিন পরিস্থিতির মধ্যে দিয়ে চললেও আমরা সকলেই নিশ্চিত যে আমরা পরিস্থিতিকে অতিক্রম করে উঠতে পারবো। পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ কোটি কোটি মানুষের সাহায্য, সমর্থন এবং সহযোগিতার মধ্যে দিয়ে । আমরা যখন আমাদের সমস্যার কথা বলি আমরা তখন আমাদের নিজেদের ত্রুটি সম্পর্কে সচেতন হয়েই বলি । এইভাবে আমাদের নীতি কখনই

কার্যকরী রূপায়ন করতে চাই না যে আমাদের কোথাও কোন ত্রুটি নেই, কোথাও কোন দোষ নেই। অমরা আমাদের ত্রুটি-বিচ্যুতি সম্পর্কে সম্পূর্ণ সচেতন। পশ্চিমবঙ্গের মানুষের কাছ থেকে শিক্ষা নিয়ে, তাদের অভিজ্ঞতার মধ্যে দিয়ে আমরা পশ্চিমবঙ্গের সমস্যার সমাধান করতে চাই । ওঁরা মুর্খ তাই স্বপ্ন দেখছে যে আমাদের পশ্চিমবঙ্গ ভেঙ্গে পড়েছে। আমরা সংগ্রাম করে সংগ্রামের মধ্যে দিয়ে এই সরকার গড়ে তুলেছি, এই সংগ্রামের মধ্যে দিয়ে তা টিকিয়ে রাখবো । এইকথা বলে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে আমি সেই প্রস্তাবের বিরোধীতা করছি । মাননীয় রাজ্যপাল এই ভাষণ যখন দিয়েছেন তখন তিনি নিজেও উপলব্ধি করেছেন যে এই ভাষণের মধ্যে সত্যতা নেই, সেইজন্যই তিনি ভাষণ দেওয়ার আগে বলেছিলেন আমি যখন ভাষণ পড়বো তখন আপনারা ডিসটার্ব করবেন না । আমার ভাষনের পরে আপনারা যা বলার বলবেন । তিনি নিজে ভালোভাবে জানতেন যে এখানে যতুটুকু রাখা হয়েছে তার দুটো অনুচ্ছেদ ছাড়া কোন সত্য নেই । মাননীয় রাজ্যপালকে দিয়ে মন্ত্রীমন্ডলী একটা কায়দায়, এই ভাষণ তৈরী করিয়েছেন যে ভাষণের মধ্যে পশ্চিমবঙ্গের সার্বিক চিত্র তুলে ধরা হয় নি। এই ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার মানুষকে অন্ধকারে রাখার চেষ্টা হয়েছে । প্রথমে রাজ্যপালকে দিয়ে বলান হয়েছে পশ্চিমবাংলা নাকি মরুদ্যান । পশ্চিমবাংলার মানুষ খানা খন্দের অপর নাম মরুদ্যান রেখেছেন কি না জানি না । পশ্চিমবাংলাকে মরুভূমি না করে পশিচমবাংলায় যদি শান্তির খানাখন্দ করেন তাহলে কিছুটা হয়ত বিশ্বাস করতে পারা যায় । বামফ্রন্ট সরকার সেটুকু না করে পশ্চিমবাংলার মানুষের কাছে প্রমাণ করতে চেয়েছেন পশ্চিমবাংলার আইনশৃক্ষলার পরিস্থিতি নাকি খুব ভাল । মুখ্যমন্ত্রী বিভিন্ন সময় বলেন যে কংগ্রেসীরা সমস্ত গুন্ডা । কিন্তু একটা তাকে বলবো যে কংগ্রেসের কোন নেতা নিজের বাবার দেওয়া নাম পাল্টে নিজের পিতৃ পরিচয় পাল্টে অন্য নাম নিয়েছেন। আপনাদের এই দলের একজন প্রার্থী যিনি নিজের নাম পাল্টে প্রার্থী হয়েছিলেন । নিজের বাবার দেওয়া নাম নিয়ে তিনি জনসাধারণের কাছে যেতে পারেন না । আপনারা বলছেন পশ্চিমবাংলার আইনশৃক্ষলার অবস্থা খুব ভাল । মুখ্যমন্ত্রী কে একবার বলবো তিনি নিজে গ্রামে গিয়ে দেখুন যে সেখানে কত মানুষ অসহায় অবস্থায় দিন কাটাচ্ছে । কত কংগ্রেসীদের ঘর ছেড়ে বাইরে গিয়ে দিন কাটাতে হচ্ছে । আমার কাছে লিফলেট আছে যা থেকে দেখাতে পারি গ্রাম পঞ্চায়েতের একজন মাননীয় সদস্য হ্যান্ড বিল ছড়িয়েছেন যাতে লেখা আছে আব্দুল মান্নান গুন্ডা । তাহলে বুঝুন কোন রাজত্বে আমরা করছি এই ভাবে কংগ্রেসী লোকদের চলতে হচ্ছে। অপাবেশান বর্গার নামে গ্রামাঞ্চলের জমিগুলিকে দখল করা হয়েছে । একজন কংগ্রেসীর এক (১) বিঘা জমি তাও করে দখল করে নেওয়া হয়েছে মাকসবাদী ঝান্ডা তুলে । হুগলী জেলার নন গেজেটেড পুলিশ কর্মচারীরা পুলিশ লাইনে মেয়েদের ধর্ষণ করেছে । নদীয়ার পুলিশ সুপারকে সেখানকার কনষ্টেবলরা কিভাবে অপমান করেছেন সেটা সকলই জানেন । গতবারের রাজ্যপালের ভাষণ দেওয়ার পর এবারের রাজ্যপালের ভাষণের মধ্যে কত কি ঘটে গেছে। ২৭ বছরের মধ্যে কংগ্রেস রাজত্বে বিনোদ মেহেতার মত কোন আই. পি. এস. অফিসার খুন হননি । গঙ্গাধর ভট্টাচার্য্য নামে একজন ও. সি. কে প্রকাশ্য দিবালোকে ২৭ বছরের মধ্যে খুন হতে হয়নি । এই খুনের যিনি আসামী তিনি একজন কমিশনার হয়ে মুখ্যমন্ত্রীর চেম্বারে গিয়ে একটা প্রেস ষ্টেটমেন্ট করেন । অতএব মুখ্যমন্ত্রী ঠিকই বলেছেন ২৭ বছরের রাজত্বে এইসব জিনিস হয়নি । আজকে সব জায়গায় ওরা নাকি শান্তির পরিবেশ সৃষ্টি করেছেন, শিক্ষার ক্ষেত্রেও নাকি অনেক করেছেন বলে সি.পি.এম. র অনেক সদস্য বললেন । আমরা জানি যে কিছু কিছু কমরেডের এই সব বলার অভ্যাস আছে যেহেতু তারা ক্ষমতায় আছেন এবং তারা সব জান্তা

বলে নিজেদের মনে করেন । কলকাতা বিশ্ববিদ্যালয়ের নাম সারা পৃথিবীর ইতিহাসে আছে । সেই বিশ্ববিদ্যালয়ের ছাত্রছাত্রীরা যে মার্কশীট পেলেন তাতে দেখা গেল ইউনিভার্সিটি অফ ক্যালকাটা সেই ইউনিভার্সিটি বানান টাই ভুল এর জন্য লজ্জা করা উচিত। কমরেড হয়ে বোমা বানানো আর জমি দখল করা যায়। কিন্তু ইউনিভার্সিটি বানান লিখতে গেলে লেখা পড়া শেখা দরকার । মুখ্য লোকদের চাকরি দিয়ে এই অবস্থা আপনারা সৃষ্টি করেছেন । কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রী কি দেশের ইউনিভার্সিটি বানান শিখিয়ে দিয়ে যাবেন।

**[ 4.45 – 4.55 p.m.]**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাষণের মধ্য দিয়ে বলা হয়েছে যে শিক্ষা ক্ষেত্রে নাকি এঁরা নৈরাজ্য দূর করেছেন । নৈরাজ্য দূর করা কাকে বলে আমি জানি না । তবে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবঙ্গে শিক্ষা ক্ষেত্রে যেখানে স্কুলের ম্যানেজিং কমিটির নির্বাচন হচ্ছে প্রত্যেকটি জায়গায় এঁরা নির্বাচনে হেরে যাচ্ছে এবং সেখানে এ্যাডমিনিষ্ট্রেটর বসিয়ে দিচ্ছে । এইভাবে নৈরাজ্য দূর হয়ে যাচ্ছে। পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে পাশ ফেল তুলে দেওয়া হল, প্রাইমারী স্কুলে ক্লাস ওয়ানে ভর্তি হবার ৫ বছর পরে এগজন ছাত্র ক্লাস ফাইভে ভর্তি হয়ে গেল, অথচ সেই ছাত্র অ আ ক খ কিছুই শিখতে পারল না। তারপর স্কুলের মাষ্টার মহাশয়রা বেতন পাচ্ছেন না । এখানে অনেক শিক্ষক সদস্য আছেন, বলুন তো কতজন শিক্ষক ফেব্রুয়ারী মাসের বেতন ১লা মার্চ পেয়েছেন। আমার স্কুলের কথা বলতে পারি অনেকে মাইনে পাননি । মাষ্টার মহশয়রা মাইনে পাচ্ছেন না, ছাত্ররা ক্লাস ৫ পর্যন্ত সরকারী পাঠ্য পুস্তক পাচ্ছেন না, অথচ নৈরাজ্য দূর হয়ে গেছে । বলুন তো নভেম্বর মাস পর্যন্ত কোন স্কুলে সরকারী পাঠ্য পুস্তক পাওয়া গেছে। ছাত্ররা পরীক্ষা দেবে কি করে? এখনও অনেক স্কুলে ক্লাস টেনের অঙ্কের বই পায়নি মার্চ মাস পর্যন্ত । তারপর হানপাতালগুলির অবস্থা দেখুন -- এমন কোন কমরেড সদস্য আছেন যিনি বলতে পারেন তাঁর হাসপাতালের অবস্থা ভাল, সমস্ত ওষুধপত্র সেখানে দেওয়া হয়, ডাক্তার ঠিক আছে, এক্স-রে মেশিন ঠিক আছে, সমস্ত কিছু ঠিক আছে? আমি উডল্যান্ড, ক্যালকাটা নার্সিং হোমের কথা বলছি না, আমি বলছি পশ্চিমবঙ্গে একটা হাসপাতাল দেখান যার অবস্থা ভাল । আজকে সরকারী হাসপাতালে কুকুর, বিড়াল, রোগী একসঙ্গে শুয়ে আছে। রোগীকে খাবার দেওয়া হয়েছে, রোগী যদি মুখ হাত ধুতে একবার বাইরে যায় তাহলে দেখবেন সেই খাবার কুকুরে খাচ্ছে। তাহলে স্বাস্থ্যমন্ত্রীকে কি আমি জিজ্ঞাসা করব কুকুর বিড়াল তাড়াবার জন্য কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্য মন্ত্রী ব্যবস্থা করবেন। কংগ্রেস আমলে যে হাসপাতালগুলি তৈরী হয়েছিল তার কোন উন্নতি আপনারা করতে পারেননি, একটা বিল্ডিং এরও কোন উন্নতি করতে পারেন নি। কংগ্রেস ২৭ বছরে যেগুলি করে গেছে সেগুলির মেন্টেন পর্যন্ত আপানারা করতে পারেননি, তারজন্য পশ্চিমবঙ্গের মানুষকে অসহায় অবস্থার মধ্যে দিন কাটাতে হচ্ছে । তারপর পরিবহনের অবস্থা কি -- আপনারা আগামীকাল রেল ভাড়া বৃদ্ধির জন্য রেল রুখতে যাচ্ছেন । নির্বাচনে হেরে যাওয়ার পর আপনাদের মাথা খারাপ হয়ে গেছে । আপনারা কংগ্রেসীদের সমস্ত সম্পত্তি লুঠ করে দিচ্ছেন আর কোথায় লুঠ করবেন, একটা জাতীয় সম্পত্তি আছে ট্রেন, সেই সম্পত্তি যাতে লুঠ করতে পারেন সেই সুযোগ পেয়েছেন। সেইজন্য আপনারা ট্রেন রুখতে যাচ্ছেন ভারতবর্ষের মানুষের দুঃখে উদ্বেলিত হয়ে। স্টেট ট্রান্সপোর্টে যখন ভাড়া বেড়েছিল তখন যারা আন্দোলনে নেমেছিল শুধু পুরুষ নয় মহিলাদের পর্যন্ত রাস্তায় টেনে এনে ঠেঙাড়ে বাহিনী দিয়ে পিটিয়ে ছিলেন। সেদিন দরদ কোথায় ছিল। আজকে পরিবহনের কথা বললে বলবেন আমরা কংগ্রেসীরা চক্রান্ত করছি । মন্ত্রী সভার যতীন বাবু যখন মস্কো থেকে ক্যালকাটা এয়ার পোর্টে ফিরলেন তখন তাঁকে জিজ্ঞাসা করা হল আপনি বাইরে থেকে ভাল ভাল বাস আনলেন না কেন? তিনি বললেন রসিকতা করে বাস আনলে বাসের চাকা পর্যন্ত মহম্মদ

আমিন বিক্রি করে দেবে । তখন মহম্মদ আমিন ট্রান্সপোর্ট মিনিষ্টার ছিলেন । আজকে পরিবহনকে যে অবস্থায় নিয়ে এসেছেন তাতে একজন শহরতলীর মানুষকে কি কষ্টে যে কলকাতার বুকে অফিস করতে আসতে হয় সেকথা বলতে আপনাদের লজ্জা করে না। রাজ্য সরকারের কর্মচারীরা তাঁদের ১৬ কিস্তি বকেয়া ডি. এ. আদায়ের জন্য দীর্ঘদিনধরে আন্দোলন করেছেন, কিন্তু আপনারা তাঁদের সেই বকেয়া ডি. এ -- গুলো দিতে পারছেননা। তাঁদের কাছে বার বার প্রতিশ্রুতি দিয়েছেন ডি. এ দেবেন, কিন্তু দীর্ঘদিনধরে তা দিতে পারছেন না, লজ্জা করেনা। তারপর, প্রশাসনের অবস্থা দেখুন কি মর্মান্তিক। সরকারী অফিসে গিয়ে দেখুন চেয়ারে লোক নেই। একসময়ে মুখ্যমন্ত্রীও বলেছিলেন, কাকে কাজ করতে বলব, চেয়ারকে ? আপনাদের তোবড় আশা ছিল সমস্ত সরকারী কর্মচারী কো - অর্ডিনেসন কমিটির অদর্শে বিশ্বাস করে ওই লাল ঝান্ডার নীচে দাঁড়িয়ে বিপ্লব করবে। কেন আপনারা সরকারী কর্মচারীদের দ্বারা কাজ করাতে পারেন না? মুখ্যমন্ত্রীর লজ্জা করা উচিত এরপর কথা বলতে। আমরা দেখেছি অধিকাংশ সরকারী অফিসে ঘুষ না দিলে কাজ হয়না। এরজন্য কি কেন্দ্রীয় সরকার দায়ী? কেন তাঁদের বিরুদ্ধে বার বার বিষোদগার করছেন নিজেদের অক্ষমতা ঢাকবার জন্য। আপনারা বেকার সমস্যার সমাধান করতে পারছেননা অথচ বার বার বলছেন কেন্দ্রীয় সরকার, কেন্দ্রীয় সরকার, কেন্দ্রীয় সরকার । লিলুয়া এবং কাছড়াপারা ওয়াকসপ -- এ ফর্ম বিলি করে কাজ দেবার চেষ্টা হয়েছিল বেকারদের । আপনারা কি করলেন। যাতে ছেলেরা ইন্টারভিউ দিতে না পারে তারজন্য আদালতে গেলেন । তারপর আদালত থেকে যখন ধাক্কা খেলেন তখন ওই লিলুয়া ওয়াকসপের পাশে দাঁড়িয়ে থাকা বেকার ছেলেদের উপর রেল লাইন -- এর পাথর ছুঁড়ে মারলেন । আপনারা নিজেরা চাকুরী দিতে পারেন না, কিন্তু চাকুরী দেবার যে চেষ্টা হল সেখানে আপনারা তাদের উপর অত্যাচার করলেন । অথচ এদিকে দেখুন প্রাইমারী স্কুলে জাল এ্যাপয়েন্টমেন্ট লেটার ইস্যু বহু লোককে চাকুরী দিলেন । হুগলী, বর্ধমানে এরকম ঘটনা ঘটেছে । মোটর সাইকেলে করে ঘুরে ঘুরে এ্যাপয়েন্টমেন্ট লেটার দিয়েছেন। আপনারা বেকার সমস্যার সমাধান করব। কোথায় করেছেন, কিভাবে করেছেন একবার প্রমান দিয়ে দেখিয়ে দিন । আপনাদের এই দীর্ঘদিনের রাজত্বে বিদ্যুতের কি অবস্থা একবার চিন্তা করুন। চরিদিকে লোড সেডিং চলছে আজ দীর্ঘদিনধরে । লোডসেডিং আজ যেন নিত্য নৈমিত্তিক ঘটনা হয়ে দাঁড়িয়েছে। এই লোডসেডিং -- এর কত কলকারখানাবন্ধ হয়ে গেছে তার ইয়ত্বা নেই । আমাদের আমলে যারা চাকুরী পেয়েছিল আজ তারা বেকার হয়ে গেছে । কংগ্রেস আমরা বহুলোকের কাজের ব্যবস্থা করেছিলাম । আজ বিদ্যুতের অভাবে বহু কলকারখানা বন্ধ হয়েগেছে, ফলে কত লোক বেকার হয়ে গেল । আপনারা যে সমস্ত প্রকল্পের কথা বলছেন এগুলো তো ভারত সরকার করেছেন । আমরা ভারত সরকারকে বলে এগুলো চালু করেছি। পাতাল রেল যখন চালু হয় তখন আপনাদের মন্ত্রী প্রশান্ত শুর বলেছিলেন, ভেঙ্গে পড়বে, ধ্বসে পড়বে এবং ভেতরে যদি কোন রকম পাইপ ফুটো হয়ে জল ঢোকে তাহলে আমরা তা বন্ধ করতে পারবনা, সি এম ডি এ কোন রকম সাহায্য করতে পারবনা। নূতন প্রকল্প হচ্ছে, কোথায় সেখানে সহযোগিতা করবেন, না এই হচ্ছে মন্ত্রীর উক্তি । তারপর চক্র রেল চালু করবার সময় আপনারা কোর্টের আশ্রয় নিলেন এবং আপনাদের চক্রান্ত যাতে ফাঁস না হয় তারজন্য আপনাদের সার্কুলার জারী করতে হয়েছিল । আজকে বলুন হুগলীতে যে কলকারখানাগুলি বন্ধ হয়েছে, তা কি কারণে। আপনাদের সি. আই. টি. ইউ. এবং এ আই টি ইউ সি এই দুই ইউনিয়নের দ্বন্দের ফলে এই সব কারখানাগুলি বন্ধ হয়ে গেছে । কেন্দ্রীয় সরকার এখানে কি করবে, আপনারা নিজেরা লড়াই করবেন আর তার জন্য কেন্দ্রীয় সরকার দায়ী হবে। আমি জানি না ঐ হিন্দ মোটর কারখানায় আপনাদের দুটি ইউনিয়নের মধ্যে যেভাবে লড়াই হচ্ছে সেখানে কারখানা বন্ধ হবে কিনা । আপনাদের দুই সরিকের মধ্যে সেখানে তুমুল লড়াই হচ্ছে। এখানে কেন্দ্রীয় সরকার কি করবে। পঞ্চায়েতের

মাধ্যমে যে সমস্ত পরিকল্পনা নেওয়া হয়েছে, সেই পরিকল্পনাগুলি কাদের পরিকল্পনা সেটা কি আপনারা জানেন না। এন আর ই পি, এম আর ডি পি, আই আর ডি পি আই টি ডি পি -- এই সব কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা। তাহলে আপনারা কি করেছেন। আরামবাগে যে সমস্ত পঞ্চায়েতগুলি কংগ্রেসের দখলে আছে, সেখানে সেই নির্বাচিত সমিতিকে কাজ করতে না দিয়ে, তাদের হাতে টাকা না দিয়ে সেখানে একটা বেনিফিসিয়ারী কমিটি করে দেওয়া হোল। অদ্ভুত ব্যাপার । আমি মন্ত্রী মহাশয় বিনয় চৌধুরীকে বলেছিলাম । এটা কি করছেন? একটা অদ্ভুদ ব্যাপার । কেন্দ্রীয় সরকার মুখ্যমন্ত্রীকে টাকা না দিয়ে যদি সাত্তার সাহেব সুব্রতবাবু এই সবদের একটা বেনিফিসিয়ারী কমিটি করে তাদের হাত দিয়ে টাকা খরচ করাতেন তাহলে কি রকম হোত। আপনারা এই সমস্ত কাজ করছেন । এই সব কথা উত্তর চাইলে আপনারা তার উত্তর দিতে পারবেন না । কিন্তু উত্তর দেবে পশ্চিমবাংলার মানুষ যা গত নির্বাচনে দিয়েছে। আপনাদের এই সব কাজ কর্মের জন্যই নির্বাচনে এই ফল হয়েছে এবং হবেও । আমি চ্যালেঞ্জ রাখছি যদি ক্ষমতা থাকে নির্বাচনে আসুন । দেখবেন এখানে আপনাদের যাদের দেখতে পাচ্ছি আর কাউকেই দেখতে পাবো না । তাই আজকে রাজ্যপালের ভাষণেন উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এখানে উত্থাপন করা হয়েছে তার আমি তীব্র বিরোধীতা করছি এবং একথাও বলছি যে আমি তীব্র বিরোধীতা করছি এবং একথাও বলছি যে আজকে ৭২ - এর মুখ্য মন্ত্রী তাঁর নিজের কোঠাতেই আগুন লেগেছে।

**[4.55 – 5.05 p.m.]**

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে ধন্যবাদ জানাতে গিয়ে প্রথমেই একটি কথা বলি যেটা আমাদের সরকার পক্ষ এবং স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্য মন্ত্রীকে সেই বিষয়ে একটু লক্ষ রাখতে অনুরোধ করছি । মাননীয় সদস্য সুব্রতবাবু বিরতির আগে একটা ভয় দেখিয়ে গিয়েছেন । তিনি বলেছেন রেল রোখ অন্দোলন যদি হয় তাহলে আমরা যখন বাসের বা ট্রামের ভাড়া বাড়বে তখন আমরা আন্দোলন করবো । আমরা জানি কয়েক বছর আগে সুব্রতবাবুদের গুন্ডা দল আন্দোলনে করেছিল এবং সেই আন্দোলনে এ্যাসিডে পুড়ে বহু লোক কলকাতার ছাই হয়ে গিয়েছিল । তাই আমাদের একটু সাবধান হওয়া দরকার । আমরা রেল রোখ আন্দোলন যে করছি সেই আন্দোলন আমরা শান্তিপূর্ণভাবেই করবো । কিন্তু আমাদের সন্দেহ হচ্ছে যে ঐ কংগ্রেসী গুন্ডারা এই আন্দোলনের মধ্যে ঢুকে গিয়ে একটা অশান্তি সৃষ্টি করবার চেষ্টা করবে, ঐ আন্দোলনকে অন্য পথে নিয়ে যাবার চেষ্টা করবে। রাজ্যপালের তাঁর ভাষণে যে কয়েকটি কথা বলেছেন তা অত্যন্ত মূল্যবান এবং অত্যন্ত গুরুত্বপূর্ণ । আমরা খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হয়েছি, আমরা অধিক সংখ্যক জমিতে জল সেচের ব্যবস্থা করতে পেরেছি। যাতে সমস্ত জমিতে জল দেওয়া যায় তার জন্য আমরা একটা লক্ষ্য মাত্রা ঠিক করেছি । বিদ্যুতের ব্যাপারে ফরাক্কা থেকে কোলাঘাট, দুর্গাপুর প্রোজেক্ট এবং আরও দুটি প্রজেক্ট করবো তার প্রতিশ্রুতি দিয়েছি । ২।৩ মাসের মধ্যে যে বিদ্যুৎ পাবার প্রতিশ্রুতি আমরা পেয়েছি, তাতে আমাদের বিশ্বাস যে আগামী এপ্রিল মাস থেকে আমরা বিদ্যুতে উন্নতি করতে পারবো । এই উন্নতির পথে অন্তরায় একটি মাত্র জিনিস, সেটা হচ্ছে কংগ্রেসের সাবটেজ, যদি এই সাবটেজ তারা তৈরী না করেন, যেটা এখন তাঁরা করে যাচ্ছেন এই কাজ থেকে তাঁরা যদি বিরত থাকেন, তাহলে পশ্চিবাংলায় বিদ্যুৎ সরবরাহ করতে কোন অসুবিধার সৃষ্টি হতে পারে না । মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিল্পের ব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে যে কথা আমরা বলার চেষ্টা করেছি সরকারের তরফ থেকে যে আজকে আপনারা সকলেই জানেন এবং অনেকেই বিগত বিধান সভার সদস্য ছিলেন, এবারেও আছেন, আমাদের প্রয়াতঃ শ্রদ্ধেয় ডঃ কানাই লাল ভট্টাচার্য্য মহাশয় শিল্প বানিজ্য মন্ত্রী থাকা কালীন

দীর্ঘদিন ধরে কেন্দ্রের কাছে আবদন নিবেদন করে গেছেন যাতে হলদিয়ায় পেট্রো কেমিক্যাল প্রজেক্ট করতে পারা যায় এবং এই বিধান সভার ফ্লোরে দাঁড়িয়ে শ্রদ্ধেয় কানাই বাবু আপনাদের কাছে হস্ত প্রসারিত করে অহ্বান জানিয়েছিলেন, আপনারা দিল্লী চলুন যাতে হলদিয়াতে পেট্রো কেমিক্যাল কম্পেলেক্সকে রূপ দিতে পারা যায়। কিন্তু আজকে অত্যন্ত দুঃখের কথা, সেই প্রজেক্ট পশ্চিমবাংলার পরিবর্তে মহারাষ্ট্রে চলে যাচ্ছে এবং এই প্রজেক্ট এর ১৫ হাজার কোটি টাকা খরচ করবেন কেন্দ্রীয় সরকার, যেটা আমরা আশা করেছিলাম পশ্চিমবাংলায় হলদিয়ায় হলে পশ্চিমবাংলার এই যে ব্যাপক বেকারী দিনের পর দিন জমা হচ্ছে, সেটা খানিকটা কমানো যেত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমরা চেষ্টা করেছি, আমরা বারবার চাপ সৃষ্টি করেছি কেন্দ্রের উপর। কিন্তু কেন্দ্র সুপরিকল্পিত ভাবে আমাদের প্রতিটি কাজকে বাধা দিয়ে যাচ্ছে এবং তা সত্বেও মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পাওয়া যাবে কৃষিতে, শিল্পে, বানিজ্যে, বিদ্যুতে, শিক্ষায়, ভূমি সংস্কারে এবং ভূমি দান বামফ্রন্ট সরকার যে দৃষটান্ত স্থাপন করতে পেরেছে, যে ইতিহাস স্থাপন করতে পেরেছে, আর কোন সরকারের দ্বারা এটা সম্ভব হতো না। আজকে মাননীয় অধ্যক্ষ মহাশয় কেন্দ্রে বাজেট পেশ করা হয়েছে। টি. ভি., ভি. সি. অর., ইত্যাদির জন্য কোন কর লাগবে না। কারণ কি? বিগত লোকসভার নির্বাচনে এই টি. ভি এবং এই ভি. সি. আর. এর মাধ্যমে কংগ্রেস নির্বাচনের আগের দিন পর্য্যন্ত যে ভাবে প্রচার চালিয়েছে এবং এমন ন্যাক্কার জনক ভাবে ব্যবহার করেছে, -- মানুষকে বিভ্রান্ত করবার একটা বিশেষ যন্ত্র হিসাবে এই টি. ভি. কে ব্যবহার করা হয়েছে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই টি. ভি. কে দূব গ্রামাঞ্চলে ছড়িয়ে দেবার জন্য একটা পরিকল্পনা কেন্দ্রীয় সরকার নিয়েছেন, টি. ভি., ভি.সি.আর এর ট্যাক্স তুলে নিয়ে, লাইসেন্স পর্য্যন্ত তুলে দেবার ব্যবস্থা হচ্ছে। কেন করা হচ্ছে? রাজীব কি গাড়িতে চাপছে, কখন কোন পোষাক পরছে, কি ভাবে হাঁটছে, এই সব অনবরতঃ টি.ভি.'র মাধ্যমে যাতে গ্রামাঞ্চলের মানুষ দেখতে পায়। আর মাঝে মাঝে ইন্দিরা হত্যার সেই কালো ছবি দেখিয়ে দেওয়া যায় তাহলে বোধ হয় পশ্চিমবাংলা থেকে নির্বাচনে বামফ্রন্ট সরকার কুপোকাত করা যাবে। এই চিন্তা যদি তারা করেন তাহলে বলবো যে তারা মুর্খের স্বর্গে বাস করছেন। আমরা জানি কংগ্রেসের মধ্যে মধ্যে যারা আছেন তারা অত্যন্ত শয়তান, অত্যন্ত ধুর্ত। আমি একটা ঘটনার কথা আপনার কাছে বলি। বর্ধমান শহরে গত বৃহস্পতিবার রাজ কলেজে ছাত্র সংসদের নির্বাচন হচ্ছিল। সেই নির্বাচন ভন্ডুল হয়ে গেল এবং পুলিশের সামনে ছাত্রপরিষদের গুন্ডারা ছাত্র ফেডারেশানের ছেলেদের সাংঘাতিক ভাবে মারধোর করলো। ছাত্র ফেডারেশানের ছেলেরা হসপিটালে ভর্ত্তি হল। ছাত্র পরিষদের ছেলেরা সেখানে প্রচার করতে লাগলো যে তাদের ছেলেদের ছাত্রফেডারেশানের ছেলেরা মেরেছে এবং তার জন্য তারা বন্ধ ডাকলো। অথচ পরিষদের ছেলেদের গায়ে কোন হাত পড়েনি। এই হচ্ছে অবস্থা। আজকে তারা জোর গলায় যে আইন শৃঙ্খলার অবনতি বামফ্রন্ট সরকারের আমলে ঘটছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ৮ বছর ধরে বামফ্রন্ট সরকার কেন্দ্রের ক্রমাগত চাপের বিরুদ্ধে পশ্চিমবাংলার অর্থনৈতিক অবস্থাকে, তার শাসন ব্যবস্থাকে যে ভাবে বজায় রেখেছি, গরীব মানুষ, খেটে খাওয়া মানুষের স্বার্থকে রক্ষা করার জন্য যে ভাবে সংগ্রাম করে চলেছে এই দৃষ্টান্ত অন্য কোন রাজ্য সরকার দেখাতে পারেন নি। আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে বামফ্রন্ট সরকারের যে সাফল্যের কথা বলা হয়েছে, যে কর্মসূচীর কথা বলা হয়েছে এবং আগামীদিনে এই সরকার কি করতে যাচ্ছে, তার যে প্রকাশ, এই প্রকাশের বিরুদ্ধে বিরোধী বন্ধুরা যতই চিৎকার করুন না কেন, যতই বিভ্রান্তি আনার চেষ্টা করেন না কেন, পশ্চিমবাংলার সাধারণ খেটে খাওয়া মানুষ আমাদের সঙ্গে থাকবে এবং আগামীদিনেও বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে কায়েমী ভাবে প্রতিষ্ঠিত হবে এবং গরীব মানুষের স্বার্থকে রক্ষা করে যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওরা শিক্ষার কথা বলছে। এই যে এতবড় একটা পরীক্ষা হয়ে গেল, মাধ্যমিক পরীক্ষা, প্রবেশিকা পরীক্ষা হয়ে গেল,

কোথাও কোন গোলমাল হয়েছে? আজকে কোন গণ টোকাটুকি আছে। কোন গণ টোকাটুকি হয়নি, শান্তিপূর্ণ ভাবে পরীক্ষা হয়েছে । আজকে এই জিনিস একদিনে হয়নি। বামফ্রন্ট সরকার শক্তি সামর্থ দিয়ে, তাদের সংগঠন দিয়ে এই শিক্ষা ব্যাবস্থায় যে দুর্নীতি ছিল সেটাকে মুক্ত কবে, সমস্ত নৈরাজ্য পরাস্ত করে একটা স্বাভাবিক অবস্থায় ফিরিয়ে আনতে পেরেছেন। আজকে পুলিশেব কথা বলা হয়েছে। মাননীয় সদস্যরা জানেন যে পশ্চিমবাংলা পুলিশের কার্যকলাপ। আজকে পুলিশ তার নিজস্ব গতি নিয়ে চলে এবং তার যে চবিত্র, সেই চরিত্র থেকে যদি সরিয়ে আনা যায় তাহলে বর্তমান যে সমাজ ব্যবস্থা চলছে সেই ব্যবস্থার মধ্যে পুলিশকে দিয়ে ভাল কাজ করান সম্ভব নয় । আজকে মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে যে সব কথা বলেছেন, যে সব কর্মসূচীর কথা বলেছেন, আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি ।

**[5.05 – 5.15 p.m.]**

**শ্রী প্রফুল্লকান্তি ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১১ই মার্চ মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে, আমি তার প্রতিবাদ করছি। আমি জানি রাজ্যপাল যে ভাষণ দেন, সেই ভাষণ তাঁর নয়, সেই ভাষণ সবকারের । তাই রাজ্যপালের ভাষণের প্রতিবাদ আমি করছি না সরকারের ভাষণের প্রতিবাদ ও সমালোচনা করছি মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাষণে আমরা লক্ষ্য করলাম ৩১ জন মহামান্য ব্যক্তির নাম উল্লেখ করে শোক প্রস্তাব নেওয়া হয়েছে, এই উদ্দেশ্য প্রশংসনীয় কিন্তু সরকারের কি একবারও মনে হল না যে, এই পশ্চিমবাংলার একজন অতি নিষ্ঠাবান সাহসী, আদর্শে প্রতিষ্ঠিত পুলিশ অফিসার তার কর্তব্য পালন করতে গিয়ে নিজের জীবন বিসর্জন দিয়ে গেলেন, তার কথা স্মরণ করা দরকার। (ভয়েসঃ সরল দেব ঃ হয়ে গেছে) হয়ে গেলে, ধন্যবাদ জানাব । তার দেহরক্ষীও প্রান দিলেন । তারপর যিনি ধরা পড়লেন, তিনি জেলের ভিতর নিহত হলেন । তাদের নামটাও কি সরকার একবার উল্লেখ করবার প্রয়োজনবোধ করলেন না ( তবে কি মরুদ্যানে কোন রকম আঁচড় পড়বে বলে প্রয়োজনবোধ করলেন না? তবে কি মরুদ্যানে কোন রকম আঁচড় পড়বে বলে এই নামগুলি দিলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষে যতদিন শিক্ষা থাকবে, যতদিন সংসদীয় গনতন্ত্র থাকবে ততদিন ভারতবাসী দুটি নাম অত্যন্ত শ্রদ্ধার সংগে স্মরণ করবে । ১৯৪৮ সালের ৩০ শে জানুয়ারী জাতির মহত্মা গান্ধী নিহত হলেন, আর ৩১ শে অক্টোবল ১৯৮৪ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী নিহত হলেন এই দুজনের নাম চিরকাল ভারতবাসী স্মরন করবে। এই সরকার কি একবারও ভাবতে পারলেন না, যিনি ভারতের ঐক্য, শান্তি, সার্বভৌমত্ব, সংহতির জন্য জীবনের শেষ রক্ত বিন্দু দিয়ে গেলেন তাঁর সম্বন্ধে আরো দুটি লাইন দেওয়া যায়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রীমতী গন্ধীকে তাঁর আপনজনরা বলেছিলেন, আপনার দেহরক্ষীদের মধ্যে এমন কেউ আছে যার সম্বন্ধে আমাদের মনে কিছু অবিশ্বাস দেখা দিতে পারে? শ্রীমতী গান্ধী উত্তেজিত হয়ে বলেছিলেন, আপনারা ভুলে যাবেন না, আমি ভারতবর্ষের প্রধানমন্ত্রী । কোন একটি সম্প্রদায়ের একজন বা দুজন, ৫ জন উত্তেজিত হয়ে ভুল-বশতঃ যদি কোন অন্যায় কাজ করেও থাকে তাহলে আমি সেই সম্প্রদায় সম্বন্ধে কোন কথা বলতে পারব না ।

**[ 5.15 – 5.25 p.m.]**

তিনি ছিলেন, তিনি আছেন এবং তিনি থাকবেন । মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে সরকারের কাছে আমার জিজ্ঞাস্য, এই মহামানব সম্বন্ধে সরকার কি ৪ টি লাইনও দিতে পারলেন না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষনে আছে, কেন্দ্রের তারতম্য আছে কয়লা, লোহা এবং আরো কিছু কিছু জিনিসের ক্ষেত্রে এবং তারতম্য থাকার জন্য এই প্রদেশের উন্নতির ক্ষেত্রে

অনেক অসুবিধা হচ্ছে । এই প্রসঙ্গে শ্রদ্ধার সঙ্গে ওঁদের জিজ্ঞাসা করি — এটা কি প্রথম? ১৯৪৭ সালে দেশ স্বাধীন হয়েছে, আজকে ১৯৮৫ সাল, এই তারতম্য তো ১৯৪৭ সাল থেকে ১৯৮৫ সাল পর্য্যন্ত চলছে । তাহলে কি ধরে নেব ১৯৭৭ সালের পর থেকে এটা হয়েছে। স্যার, আমরা মনে করি, যেখানে নিষ্টা আছে, প্রচেষ্টা আছে, আন্তরিকতা আছে, সংকল্প আছে সেখানে সেই প্রদেশের উন্নতি হবে । অতীতের দিকে যদি আমরা তাকাই তাহলে দেখবো সেই ঘটনাই ঘটেছে । ডাঃ বিধান চন্দ্র রায় যখন পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন তখন এখানে দুর্গাপুর প্রকল্প হয়েছে, চিত্তরঞ্জন হয়েছে, হলদিয়া হয়েছে । ষ্টেট ট্রান্সপোর্টও ডাঃ রায়ের অবদান । ওপার বাংলা থেকে যারা বাস্তুচ্যুত হয়ে এপার-বাংলায় এসেছিলেন তিনি ভেবেছিলেন, তাদের জন্য কিছু করা দরকার, তাই ষ্টেট ট্রান্সপোর্ট হয়েছে। হরিণঘাটা হয়েছে। তা ছাড়া বম্বে হাইওয়ে, সল্ট লেক টাউন সবই ডাঃ রায়ের পরিকল্পনা । তারপর ১৯৭২।৭৭ পর্য্যন্ত সিদ্ধার্থ রায় মুখ্যমন্ত্রী ছিলেন । ব্রাবোন রোড ও শিয়ালদহে যে উড়ালপুল তা সিদ্ধার্থ রায়ের পরিকল্পনা, ইষ্টার্ন মেট্রোপলিটান বাইপাস, সল্ট লেক ষ্টেডিয়াম সিদ্ধার্থ রায়ের পরিকল্পনা । নেতাজী ইন্ডোর ষ্টেডিয়াম তাঁর আমলেই তৈরী। এই ষ্টেডিয়াম ভারতবর্ষের অন্যতম গর্ব। ফারাক্কা, ডানকুনি মাদার ডেয়ারী সবই সিদ্ধার্থ রায়ের পরিকল্পনা । আজকে মুখ্যমন্ত্রীর নামের প্লেট লাগানো হচ্ছে কিন্তু এ সবই সিদ্ধার্থ রায়ের পরিকল্পনা। তারপর বলা হয়েছে দুগ্ধ পরিকল্পনা এই সরকারের উল্লেকযোগ্য অবদান। স্যার, দুঃখ হয় যখন দেখি ডাঃ রায়ের স্বপ্নকে এঁরা ধুলিসাৎ করে দিচ্ছেন । ডানকুনি প্রকল্প যদি না থাত্র৩৩৭ তো তাহলে আজকে লক্ষ লক্ষ শিশু ও রোগী দুধ খেতে পেতেন না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা মহামান্য রাজ্যপালের ভাষণের ভিতর দেখতে পাচ্ছি কোলাঘাটের ২১০ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদনের কথা উল্লেখ করা হয়েছে। কিন্তু এ সব কথা বলতে এবং শুনতে লজ্জা করে। গত ১৫ই, মার্চ আমি এই সভায় ছিলাম, সন্ধ্যা সাড়ে সাত'টার পরে আমার উত্তর-কলকাতার বাড়িতে গিয়ে পৌঁছেছিলাম। সেখানে গিয়ে দেখি রাস্তা ঘুটঘুটে অন্ধকার — অবশ্য এটা প্রতিদিনের ব্যাপার — বাড়িতে গিয়ে দেখি এক ফোঁটাও জল নেই, সিসটার্ন টেনেও এক ফোঁটাও জল পাওয়া গেল না। সৌভাগ্যবশত এক বালতি জল পাওয়া গিয়েছিল মুখ ধোবার জন্য। এই পশ্চিম বাংলায় যখন অজয় মুখার্জী মুখ্যমন্ত্রী ছিলেন তখন বর্তমান মুখ্যমন্ত্রী জ্যোতি বসু উপ-মুখ্যমন্ত্রী তথা অর্থ মন্ত্রী ছিলেন, সে সময়ে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই তাঁর কাছে হাত জোড় করে এসে বলেছিল, "আমাদের চারটে বয়লার সব সময়ে চলছে এবং দীর্ঘ দিন ধরে চলছে, ফলে যে কোন সময়ে ভেঙে যাবে, বাস্ট করবে, অতএবং আমাদের কিছু ফরেন এক্সচেঞ্জ-এর অনুমতি দিন।" কিন্তু তিনি তা দেননি। ডাঃ বিধান চন্দ্র রায়ের পর দেশের উন্নতি করবার জন্য যে, বিদ্যুৎ-এর প্রয়োজন তা তাঁরা উপলব্ধি করেননি। অজয় দা-র পাশে দাঁড়িয়ে সে দিন জ্যোতি বাবু বলেছিলেন, 'না, হবে না।' পরবর্তী কালে '৭২ সাল থেকে '৭৭ সাল পর্যন্ত শ্রী সিদ্ধার্থ শংকর রায় মুখ্যমন্ত্রী থাকাকালীন প্রদেশের উন্নতির জন্য বিদ্যুৎকে গুরুত্ব দেওয়া হয়েছিল। সে সময়ে টিটাগড় পাওয়ার ষ্টেশন নির্মাণের অনুমতি দেওয়া হয়েছিল এবং ইদানিং কালে জ্যোতি বাবুই সেটি উদ্বোধন করেছেন, পাথরে তাঁর নাম লেখা আছে। অথচ টিটাগড় পাওয়ার ষ্টেশনের সমস্ত পরিকল্পনা সিদ্ধার্থ শংকর রায় করে গিয়েছিলেন। স্যার, আমি এখানে একটা প্রশ্ন করতে চাই যে, ৮ বছর ধরে এই সরকার এখানে আছেন, কিন্তু একটা এমন কোন কাজ কি করেছেন যাতে পশ্চিমবাংলা এগিয়ে যেতে পারে? গত ৮ বছরে একটাও নতুন ইণ্ডাষ্ট্রি করতে পেরেছেন কি? এঁরা বলছেন, "আমরা ইণ্ডাষ্ট্রি করতে চাই, কিন্তু কেন্দ্রের কাছ থেকে সাহায্য পাচ্ছি না বলে আমরা করতে পারছি না"। স্যার, এই কথা রাজ্যপালের মুখ দিয়ে বলাবার আগে ভাবা উচিত ছিল যে, ইণ্ডাষ্ট্রি করতে গেলে প্রথমেই যে জিনিষটার প্রয়োজন, সেটা হচ্ছে

পাওয়ার কিন্তু এ রাজ্যে পাওয়ার নেই। এই সরকার ক্ষমতায় আসার আগে রাজ্যে ১৫ লক্ষ বেকার ছিল, এখন বেকারের সংখ্যা বৃদ্ধি পেয়ে হয়েছে ৪০ লক্ষ। জনদরদী এবং মেহনতী মানুষের সরকারের রাজত্বে রাজ্যে বেকারের সংখ্যা ক্রমশঃ বৃদ্ধি পাচ্ছে! এই সরকারের আমলে গ্রামীন উন্নয়ণ কিছু মাত্র হয়নি। আমরা কখনই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করতে চাই না, কিন্তু তাঁর ভাষণ তো সমর্থন উপযোগী হওয়া উচিত। সমর্থন উপযোগী ভাষণ যদি তিনি দিতেন তাহলে নিশ্চয়ই আমরা তাঁর ভাষণকে সমর্থন করতাম। যদি তাঁর ভাষণের মধ্যে রাজ্যের বাস্তব চিত্র থাকত, যদি সমস্ত সত্য কথা তাঁকে দিয়ে বলান হ'ত তাহলে নিশ্চয়ই আমরা তাঁর ভাষণকে সমর্থন করতাম, স্বাগত জানাতাম। আপনারা গ্রামীণ উন্নয়ণের কথা বলেছেন, কিন্তু সে সম্বন্ধে প্রত্যেকটি পরিকল্পনার পিছনে কেন্দ্রের হাত আছে, কেন্দ্রীয় সাহায্য ছাড়া আপনারা একটাও পরিকল্পনা রূপায়ন করবার জন্য কোন রকম চেষ্টা করতে পারেনকি?

**[5.25 – 5.35 p.m.]**

আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু তিনি কালকে ময়দানে একটি অপূর্ব কথা বলেছেন। তিনি বলেছেন ফাঁকি দিয়ে ভোটে জেতা যায়। তিনি একটি নতুন তথ্য দিয়েছেন। আমি বলছি, তিনি সত্য কথাই বলেছেন যে ফাঁকি দিয়ে ভোটে জেতা যায়। ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলার সমস্ত মানুষকে ফাঁকি দিয়েছেন, শুধু মিথ্যা কথার জাল বুনেছেন এবং তারপর ১৯৭৭ সালে আপনারা ক্ষমতায় এসেছেন। আপনারা মুখে বলেন সর্বহারার দল কিন্তু কাজে কোন সর্বহারা বন্ধুদের জন্য কিছু করেননি। তাই আপনারা দেখুন ১৯৭৭ সালের নির্বাচন, ১৯৮০ সালের নির্বাচন, ১৯৮২ সালের নির্বাচন, ১৯৮৪ সালের নির্বাচন - সব জায়গাতেই হেরেছেন। যাঁরা মার্কসে বিশ্বাস করেন, যাঁরা পশ্চিমবাংলার রাজধানীকে বিশ্লেষণ করে এসেছেন তাঁরা যদি দেখেন তাহলে দেখবেন, ১৯৪৭ সালে দেশ স্বাধীন হওয়ার পর প্রথম নির্বাচন হয়েছে ১৯৫২ সালে, তারপর ১৯৫৭ সালে, তারপর ১৯৬২ সালে এবং তারপর ১৯৬৭ সালে। এই নির্বাচন বিশ্লেষণ করলে আমরা কি দেখতে পাই? শহরের মানুষ যারা বিচারবুদ্ধি সৃষ্টি করে বিবেচনা সৃষ্টি করে সেইসব শহরের মানুষ সি.পি.এম সমর্থকদের ভোট দিয়েছেন। তাঁরা ১৯৫২ সলে এবং ১৯৫৭ সালে ভোট দিয়েছেন। তারপর তাঁরা ১৯৬৭ সালে থমকে গিয়েছেন। তাঁরা ১৯৭৭ সালে আবার ভোট দিয়েছেন। ১৯৭৭ সালের পর ১৯৮০ সালে লোকসভার নির্বাচন হলো। শ্রীমতি ইন্দিরা গান্ধী থ্রি-ফোরথ মেজরিটি পেলেন। কিন্তু পশ্চিমবাংলা কি দিল? মাত্র ৪টি সিট দিল। তখনও মানুষ এই লোক ঠকানো পার্টিকে বিশ্বাস, করছে। এই যে ফাঁকি দিয়ে ভোটে জেতা যায় সেই ফাঁকি দিয়েই এই পার্টি জিতলো। তারপর মানুষের বিচারবুদ্ধি আস্তে আস্তে পাল্টাতে লাগলো। আপনি পঞ্চায়েত ইলেসশান দেখুন, ১৯৭৮ সালের ইলেকসানে আমরা পেয়েছি ৬ হাজার আসন আর ওরা পেয়েছে ২৭ হাজার আসন। এবার ১৯৮৩ সালের পঞ্চায়েত ইলেকসানে চলে আসুন। আমরা পেয়েছি ১৬ হাজার অসন আর ওরা পেয়েছে ২৭ হাজার আসন। মানুষের বিচার আরম্ভ হয়ে গেল। আবার আসুন ১৯৮২ সালে, এই ১৯৮২ সালে বিধানসভার নির্বাচন হলো। শহরের মানুষ সচেতন হয়েছে, শুধু কলিকাতা শহরের নয়, শহরগুলির মানুষও সচেতন হয়েছে। এই কলিকাতা শহরের মধ্যেই যদি ২২ টি সিটের মধ্যে ১১টি সিট আমরা পেলাম। তারপর কলকাতার কাছে বেলগাছিয়ার কাছে উপ-নির্বাচন হলো। ওরা চারিদিকে পোষ্টারে পোষ্টারে দেওয়ার ভর্তি করে দিলেন। ভাবলেন এ-সিট আমাদের। কিন্তু নির্বাচনের রেজাল্ট বেরুবার পর ফল হলো উল্টো। তারপর ১৯৮৪ নির্বাচনে ২২টি আসনই কংগ্রেস জিতেছে।

(এই সময় মাইক অফ হয়ে যায় অধ্যক্ষের নির্দেশে)

**শ্রী গনেশ চন্দ্র মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের উপর বক্তৃতা দিতে গিয়ে কয়েকটি কথা বলতে চাই। এই কয়েকদিন ধরে আমি এই হাউসে রাজ্যপালের ভাষণের উপর যে বিতর্ক শুনছি সেই বিতর্কের মধ্য দিয়ে আমার বারে বারে একটি কথাই প্রতিধ্বনিত হয়ে আসছে— এই কথাই কয়েকদিন ধরে এবং কয়েক বছর ধরে আমি শুনে আসছি। একই কথার প্রতিধ্বনি ছাড়া আর কিছুই নেই।

সুতরাং কংগ্রেস (আই) এর মাননীয় বন্ধুরা যে সমস্ত সমালোচনা করেছেন সে সমস্ত সমালোচনা আজকে হাউসে নূতন নয়, কিন্তু তাঁরা যাই বলুন না কেন বাস্তব অবস্থা হচ্ছে অন্যরকম। আমরা যখন এই ভাষণ প্রথম পাঠ করি তখনই আমরা দেখেছি যে গভর্ণরের মুখ দিয়ে আমাদের রাজ্য সরকারযে বক্তব্য রেখেছেন তার মধ্যে সঠিকভাবে রাজ্যের অর্থনৈতিক অবস্থা এবং রাজ্যের মধ্যে যে সমস্ত প্রকল্পগুলি রূপায়িত হচ্ছে এবং হতে যাচ্ছে সেই সমস্ত প্রকল্পগুলি কি ভাবে বাস্তবায়িত করা হচ্ছে সেগুলি তুলে ধরেছেন। আমরা দেখতে পাচ্ছি, যে আর্থিক বছর শেষ হতে চলেছে সেই আর্থিক বছর অত্যন্ত সংকটের মধ্য দিয়ে চলেছে এবং রাজ্য সরকারকেই তা চালাতে হচ্ছে। আমরা জানি আমাদের এই যে গণতান্ত্রিক রাষ্ট্র কাঠামোর উপর দাঁড়িয়ে আছি সেখানে গরীবদের স্বার্থটাকে সংরক্ষিত করতে হবে, সেজন্য শুধু পশ্চিমবঙ্গ হয় ভারতবর্ষের অন্যান্য অনেক রাজ্যেই এই আর্থিক সংকট থেকে গেছে এবং এই সংকট কাটিয়ে উঠবার অবস্থা অনেক রাজ্যেরই নেই। কাজেই পশ্চিমবঙ্গের মধ্যে যেটুকু সম্পদ আছে রাজ্য সরকার তার মধ্যেই চালাবার চেষ্টা করছেন। রাজ্যের অর্থনীতির একেবারে ভেঙ্গে পড়েছে এবং কংগ্রেস (আই) এর বন্ধুরা যা বলছেন তাতে আমি কংগ্রেস (আই) এর বন্ধুদের বলতে চাইছি যে বারবার অর্থনীতির উপরে আঘাত আসছে এবং সেই আঘাত এখানে সাধারণ মানুষের উপর এসে পড়ছে। তারপর বোঝার উপর শাকের আঁটি, সেই বোঝা চাপছে সম্প্রতি কেন্দ্রীয় সরকার যে বাজেট পার্লামেন্টে পেশ করেছেন সেই বাজেটে আমরা দেখতে পেলাম যে সাধারণ মানুষের ব্যবহার্য্য বহু জিনিষের উপর ট্যাক্স চাপান হচ্ছে, বিশেষ করে পেট্রোলিয়াম জাত জিনিষের উপর যে কার ধার্য্য করা হয়েছে সেই চাপ এই রাজ্যের সাধারণ মানুষের উপর পড়েছে এবং তার প্রতিক্রিয়া ইতিমধ্যে দেখা গেছে। রাজ্যসরকারকেই সেই সব সমস্যার মোকাবিলা বাধ্য হয়েই করতে হবে। কেন্দ্রীয় সরকারের বাজেটে আমরা দেখলাম যে তাঁরা বড়লোকদের আয়কর ছাড় দিয়েছেন, টি.ভি-র উপর ট্যাক্স কমিয়েছেন, বড়লোকদের ট্যাক্স মুকুব করেছেন, বড়লোকদের কেন্দ্রীয় সরকার পোষণ করেছেন। সেখানে গরীব মানুষদের কথা ভাবেন নি। সকলেই জানেন যে সারা ভারতবর্ষের সাধারণ গরীব মানুষের একমাত্র পান করার যে জিনিষ সেই বিড়ি, তার উপর ট্যাক্স চাপিয়েছেন। সুতরাং তাঁরা গরীবমানুষের কোন স্বার্থটা যে রক্ষা করছেন তা বুঝতে পারলাম না।

মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে যে সমস্ত পদক্ষেপ গ্রহণ করে বলা হয়েছে সেই পদক্ষেপগুলির মধ্যে ভূমি বন্টন ব্যবস্থার কথাও বলা হয়েছে। এই ভূমি বন্টন ব্যবস্থা ত্বরান্বিত করার জন্য এক দিক থেকে শুরু করে পাট্টা দেওয়া হয়েছে, অনেক লোকের প্রায় ১৫ লক্ষ লোকের, ভাগচাষীর মধ্যে জমি বন্টন করে বর্গাদান রেকর্ড করা হয়েছে। কংগ্রেস (আই) যে সমস্ত অঞ্চলে জিতেছেন তাঁরা সেই সব অঞ্চলে বড়লোকদের স্বার্থ বহন করছেন, তারা সেখানে ভূমি সংস্কার চান না, সেজন্য তাঁরা সেই কাজের সময় নানাভাবে বাধা দিচ্ছেন। এই সরকার যেখানে ভূমি বন্টন করতে যাচ্ছেন সেখানে তাঁরা কোর্টে মামলা করছেন, সিভিল কোর্ট, ক্রিমিন্যাল কোর্ট সেখানে মামলা করে গ্রামের বহু গরীব চাষীকে কোর্টের আওতায় নিয়ে গিয়ে আইনের যাঁতাকলে ফেলে মারবার চেষ্টা করছেন। এইভাবে কংগ্রেস (আই) এর লোকেরা গরীবের স্বার্থ রক্ষার ক্ষেত্রে অনেকখানি বাধা দিচ্ছে।

**[ 5.35 – 5.45 p.m. ]**

তবে আমরা সরকারের এই শুভ প্রচেষ্টা, ওই শুভ নীতিকে স্বাগত জানাবো। এই নীতি হচ্ছে, পঞ্চায়েতের মাধ্যমে ভুমি বন্টন ব্যবস্থাকে ত্বরান্বিত করা এবং প্রশাসনকে সহজ, সরল, গণমুখী ও পরিচ্ছন্ন করার প্রচেষ্টা। সাধারণ মানুষের স্বার্থ রক্ষার জন্য গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতির মাধ্যমে এই প্রচেষ্টা বামফ্রন্ট সরকার চালিয়ে যাচ্ছেন। কংগ্রেস ২৭ বছরে সাধারণ মানুষকে সাহায্য করাবরা জন্য পঞ্চায়েতের কাছে কোন ক্ষমতাই দেয়নি। তখনও পঞ্চায়েত ছিল ঠিকই কিন্তু সেটা ছিল ঠুটো জগন্নাথ। তখন ছিল না তাদের কোন উন্নয়নের দায় দায়িত্ব। সেদিন সাধারণ মানুষেরগ হাতে ক্ষমতা তুলে দিয়ে উন্নয়নের কাজ করাবার মানসিকতা তাঁদের ছিল না, সেই পদক্ষেপ তাঁরা গ্রহণ করেন নি। আজকে বামফ্রন্ট সরকার সেই পদক্ষেপ গ্রহণ করে গ্রামের বিভিন্ন এলাকায় বিভিন্ন কর্মসূচী গ্রহণ করে তা রূপায়িত করে চলেছেন। এর ফলে গ্রামের মানুষ নিজেদের উপলব্ধি করতে পারছেন। এটা একটি স্বাগত দিক বলে মনে করি। এখানে মাননীয় কংগ্রেস সদস্য প্রফুল্লবাবু বলছিলেন যে শহরের মানুষ, বুদ্ধিজীবী মানুষ - তাঁরাই কেবল নির্বাচন সংক্রান্ত ব্যাপারে, পশ্চিমবঙ্গের রাজনীতি সম্পর্কে বেশী মাথা ঘামান। এ ব্যাপারে নাকি গ্রামের লোকেরা কিছুই বোঝে না। কিন্তু জেনে রাখবেন যে গ্রামের মানুষের আর সেই স্থানে নেই, তাঁরাও আজ রাজনীতি সচেতন হয়ছেন এবং বামফ্রন্ট সরকাবও বিভিয় পাড়ায় পাড়ায় সাধারণ মানুষকে সংগঠিত করছেন। একদিন যে সমস্ত গরীব মানুষ পদদলিত হতেন, গ্রামের এক বিশেষ সম্প্রদায়ের হাতে নির্যাতিত হতেন, আজকে সেই জায়গায় আর তাঁরা দাঁড়িয়ে নেই। আজকে তাঁরা নিজেদের বুদ্ধি বিবেচনা অনুযায়ী চলেন, নিজেদের বিবেচনা অনুযায়ী ভোট দেন। গ্রামের মানুষকে বামফ্রন্ট যে শুধু সচেতনতাই দিয়েছে তাই নয়, পশ্চিমবাংলাব বাস্তব চিত্র তাঁদের সামনে যথার্থভাবে তুলে ধরে তার উপর দাঁড়িয়ে গণ-আন্দোলন করতে চাইছে। প্রশ্ন উঠেছে, এখানে নাকি বামফ্রন্ট-এর আন্দোলন করবার ক্ষমতা নেই। এই রকম নানা প্রশ্ন ইতিপূর্বে সভায় আলেচনা হতে দেখেছি। এখানে জোরের সঙ্গে বলতে চাই যে পল্লী সংগঠনের মাধ্যমে, সাধারণ মানুষের মাধ্যমে বামফ্রন্ট সরকারের বিভিন্ন দল এতদিন পর্যন্ত আন্দোলনের মাধ্যমে যেভাবে এগিয়ে চলেছে, আগামী দিনেও তাঁদের মাধ্যমেই আরো বড় আন্দোলন সংগঠিত করে এগিয়ে যেতে পারবো এবং সাফল্য অর্জন করতে পারবো বলেই মনে করি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে আমরা কয়েকটি নূতন জিনিষ জানলাম। যেমন, আমরা দেখেছি যে এতে জেলা কমিটি গঠন করবার কথা বলা হয়েছে। এতে যোজনার ক্ষেত্রে ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলা হয়েছে। একটি জায়গায় ক্ষমতা যাতে কেন্দ্রীভূত না হয়, এক শ্রেণীর আমলার হাতে যাতে ক্ষমতা কেন্দ্রীভূত না হয়ে জেলায় জেলায় তাঁদের নিজস্ব চিন্তা-ভাবনা, সুযোগ-সুবিধা অনুযায়ী যাতে পরিকল্পনা গ্রহণ করতে পারেন সেইজন্য জেলা কমিটি কববার এই নতুন সিদ্ধান্ত রাজ্যসরকার নিয়েছেন। সরকারের এই নূতন সিদ্ধান্তকে স্বাগত জানাচ্ছি। কিন্তু একে স্বাগত জানানোর সূত্রে আমি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করে জানতে চাইছি, জেলা ভিত্তিক যোজনা কমিশন গঠিত হলে বিভিন্ন জায়গায় স্থায়ীভাবে যেসব উন্নয়ন পর্ষদগুলো আছে, যেমন— সুন্দরবন উন্নয়ন পর্ষদ, ঝাড়গ্রাম উন্নয়ন পর্ষদ, উত্তরবঙ্গ পার্বত্য উন্নয়ন পর্ষদ— তাদের উপর যেসব দ্বায়িত্ব ও ক্ষমতা ভাগ করে দেওয়া আছে সেই ক্ষমতা তাদের থাকবে কিনা? এসমস্ত ব্যাপারটা কিন্তু এখানে স্পষ্ট নয়। এক একটি বিশেষ এলাকার উন্নয়নের জন্যই এই পর্ষদগুলো গঠিত হয়েছে। যেভাবে তাঁরা কাজ করছেন সেইভাবেই কাজ করতে পারবেন এই দাবী মন্ত্রীসভার কাছে রাখছি। অপর দিকে, ২৪-পরগণা জেলাকে পুরো দুইভাগে ভাগ করা হচ্ছে এবং ১৯৮৬ সালের পরে স্বতন্ত্র জেলা হিসাবে কাজ করবে এই প্রতিশ্রুতি এই ভাষণের মধ্যে দিয়ে দেখতে পাচ্ছি। এতে আরো বলা

হয়েছে নতুন কিছু মহকুমা গঠিত হবে। কোথায় কি কি মহকুমা গঠিত হবে এবং তার জুরিসডিকশন কি হবে সেই সম্পর্কে কিন্তু এখানে স্পষ্ট ব্যাখ্যা দেওয়া নেই। এই প্রসঙ্গে বলতে চাই কোন থানা কোন মহকুমার অন্তর্ভূক্ত করা হবে সেটা যেন জনপ্রতিনিধি মূলক সংস্থার যথাযথ ভাবে মতামত নিয়ে করা হয়। এটা এমন ভাবে করতে হবে যাতে সকলের সুবিধা হয়। কোথায় কোন মহকুমা করা হবে এবং তার সঙ্গে কোন থানাকে যুক্ত করা সেটা যেন এমনভাবে করা হয় যাতে করে প্রশাসনিক দিক থেকে সুবিধা হয়। জনসাধারণ এতো দেন যে দূর্ভোগ ভোগ করে এসেছে সেটা যেন না হয়। মহকুমা গঠন করার ব্যাপারে যে সমস্ত জনপ্রতিনিধি মূলক সংস্থা আছে তাঁদের কথার উপর যথাযত গুরুত্ব আরোপ করে যেন স্থির করা হয়। এই কথা বলে রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কান্তি বিশ্বাস :** স্যার, অন এ পয়েন্ট অব ইনফরমোসান, আমি যখন এই সভায় ছিলাম না সেই সময় বিরোধী সদস্য মাননীয় সুব্রত মুখার্জী মহাশয় কয়েকটি কথা বলেছেন। উনি বলেছেন যে আগামীকাল বামফ্রন্টের ডাকে যে রেল রোকো আন্দোলন হবে তার ফলে মধ্যশিক্ষা পর্ষদের যে পরীক্ষা আছে তাতে পরীক্ষার্থীদরে অসুবিধা হবে। এর জন্য উনি অত্যন্ত উদ্বিগ্ন। এই খবর শোনার পর আমি নিজে মধ্যশিক্ষা পর্ষদের সঙ্গে যোগাযোগ করেছি এবং জেনেছি যে আগামী কাল মধ্যশিক্ষা পর্ষদের কোন পরীক্ষা নেই। সেইজন্য আমি ওনাকে বলতে চাই, ওনার অহেতুক উদ্বিগ্ন হবার কোন কারণ নেই।

**শ্রী বিমলানন্দ মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে সামান্য কিছু কথার উল্লেখ করছি। বিরোধীপক্ষ স্বাভাবিক ভাবে বিরুদ্ধাচরন করলেন। তার মধ্যে কিছু অজ্ঞতার পরিচয়ও পেলাম, শালীনতাবোধ দেখা গেল না। উষ্মা প্রকাশ যা করলেন তার যুক্তি নেই। অবাক হলাম, একজন প্রবীন সদস্য বললেন "ঐ আমাদের যে মুখ্যমন্ত্রী আছেন শুনেছি জ্যোতি বসু নাকি তাঁর নাম" - এতো খানি তরলমতি হওয়াটা আশা করা যায় না। অবশ্যই তিনি মুখ্যমন্ত্রী। পার্টির নেতা হিসাবে তিনি ময়দানে ভাষণ দিয়েছিলেন। রাজ্যপালের ভাষণে সেই সম্পর্কে উল্লেখ আছে। আমি সেটা একটু পড়ে দিচ্ছি। "বিগত ৩১শে অক্টোবর শ্রীমতি ইন্দিরা গান্ধীর হত্যাকাণ্ডের পর এ-রাজ্যে বেশ কয়েকটি স্থানে বিক্ষিপ্ত ভাবে হিংসাত্মক ঘটনা ঘটেছে। সমাজবিরোধীরা নিজেদের কি পরিচয় দিতে চাইছে অথবা তাদের অপকর্মের কি অজুহাত দেখাতে চাইছে তার পরোয়া না করে আমার সরকার যে তাদের প্রবলভাবে দমন করতে সংকল্পবদ্ধ তাঁরা তার প্রমাণ দিয়েছেন"। সঠিকভাবেই ময়দানের জনসভায় তিনি উল্লেখ করেছেন। হিংসাত্মক কাজ যদি কেউ করে তার বিরুদ্ধে যদি প্রশাসনিক ব্যবস্থা নেওয়া হয় তাতে আপত্তি কি আছে? আপত্তি থাকবে তাদের যারা ওই দিন শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যার পর কলিকাতার রাস্তাতে একাট বিশেষ দলের ঝাণ্ডা নিয়ে গুণ্ডামী করেছিল, হত্যা করেছিল এবং লুটপাট চালিয়েছিল। লুটপাট অনেক রকমভাবে হয়েছে। আমার নির্বাচন কেন্দ্রের একটা ঘটনার কথা বলি। সন্ত্রাস যে সময় চলছে - অন্ধকার রাত্রি, বোমা পিস্তল নিয়ে আমাদের সহযোগী দলের আক্রমণ করা হল।

**[5.45 – 5.55 P.M.]**

৮টা সাইকেল লুট করে নিয়ে যাওয়া হল। অদ্ভুত জিনিস— এঁরাই আবার অভিযোগ করেন। ভূতের মুখে রাম নাম। এখানে একজন সদস্য মাননীয় সিদ্ধার্থশংকর রায়ের ভূয়সী প্রশংসা করলেন। আবার সেই দলই তাঁকে লোকসভার নির্বাচনকালে নমিনেশন দিলেন না। এঁদের দলের ভেতরে নানা উল্টোপাল্টা জিনিস ঘটে। সবকিছুই হতে পারে ওঁদের দলের মধ্যে। এখানে মাননীয় রাজ্যপালের

ভাষণের মধ্যে আছেটা কি? আছে, কতটুকু আমরা করতে পেরেছি। সব বিষয়ই বলা আছে। আইন-শৃঙ্খলার কথা ধরা যায়- সদ্য সমাপ্ত নির্বাচন হয়ে গেল দেশের বুকে। পার্লামেন্টারী ইলেকশান বলুন বা কতকগুলি রাজ্যে রাজ্যে বিধানসভার ইলেকশানের কথা বলুন - বিহারে বা ইউ.পি যার কথাই ধরুন না কেন - ঐ সমস্ত রাজ্যে কতজন মারা গেছেন বা কতগুলো বুথ দখল করা হয়েছে? বিভিন্ন কেন্দ্রে রি-পোলের ব্যবস্থা করতে হয়েছে। এ বিষয়ে তো আমরা বিভিন্ন খবরের কাগজে পড়েছি। ঐ সমস্ত কাগজগুলো তো আর আমাদের সমর্থক নয় যে এই কথাগুলো বেশী করে লিখবে? এটা কি করে হল? ওঁদের চেহারাটা কি রকম তা আমরা বা দেশের সাধারণ মানুষ সকলেই বুঝতে পারেন। ওঁরা ক্রমাগত উল্লেখ করেন কত ভোট ওঁরা পেয়েছেন আর বামফ্রন্ট কত পেয়েছে। ওঁরা বলেন যে, বামফ্রন্টের পক্ষে ভোটের হার অনেক কম হয়েছে। ১৯৫৭ সালে যে নির্বাচন হয়েছিল তখন আমরা ৫৭ ভাগ ভোট পেয়েছিলাম। বিগত লোকসভার নির্বাচনে আমরা ওঁদের চাইতে বেশী ভোট পেয়েছি। কংগ্রেস যেখানে ভোট পেয়েছে ৪৮.২ ভাগ, সেখানে আমরা পেয়েছি শতকরা ৪৮.৪ ভাগ। এখনও তো আমরা সংখ্যায় বেশী আছি। ৫।। কোটি লোক রেলভাড়া বৃদ্ধির বিরুদ্ধে আন্দোলন করতে গেলে আপনারা বলেছেন যে ধিক্কার জানাবেন। ধিক্কার আপনারা তাহলে দেন? কখন দেন? ট্রাম-বাসগুলো যখন জ্বালিয়ে দিয়েছিলেন এবং সেগুলোকে যেখন আমরা সাধারণ মানুষের সামনে এনে হাজির করেছিলাম, তখন চেহারাটা কি রকম ছিল? সাধারণ মানুষ তখন আপনাদের চেহারাটা মর্মে মর্মে উপলব্ধি করতে পেরেছিলেন। মানুষকে হাসপাতালে নিয়ে আসার সময় বাস পুড়িয়ে দিয়েছেন। বোমা, পিস্তল নিয়ে আক্রমণ করেছেন। এই তো হচ্ছে আপনাদের চেহারা। আইন-শৃঙ্খলা, শান্তি-শৃঙ্খলার কথা আপনারা বারে বারে বলেন। শান্তি শৃঙ্খলার ব্যাপারে অনেক বড় বড় কথা আপনারা বলেন। আমাকে এই জন আর একবার বলতে হচ্ছে - ভূতের মুখে রাম নাম। রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে যে, ফসলের উৎপাদন রেকর্ড পরিমাণে হয়েছে। আমন বা অন্যান্য ফসলের উৎপাদন হয়েছে রেকর্ড পরিমাণে। এগুলো তো সঠিক ও বাস্তব কথা। এরমধ্যে অন্যায় কি হয়েছে? সেচ ব্যবস্থা, ক্ষুদ্র সেচ ব্যবস্থায় কি কি উন্নতি হয়েছে তার উল্লেখ এই ভাষণের মধ্যে আছে। কত জমি আমরা ভূমিহীনদের মধ্যে বন্টন করেছি, সে কথা উল্লেখ করা হয়েছে। কত জমি এ পর্যন্ত উদ্ধার করা হয়েছে তার কথা বলা হয়েছে। বর্গদার বা ভাগচাষীর সংখ্যা কত এবং তাদের মধ্য কতজনের নাম রেকর্ড করা হয়েছে, সেকথা ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে। ক্ষুদ্র ও বৃহৎ শিল্পের জন্য কতখানি অগ্রসর হওয়া গেছে, কি পরিমাণ শিল্পের উন্নতি হয়েছে এবং কত সংখ্যক মানুষকে কাজের সুযোগ করে দেওয়া হয়েছে, সেই সমস্ত কথাই রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে। বিভিন্ন বিষয়ের উপরেই ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে। বিদ্যুতের অবস্থা কি তাও বলা হয়েছে। বিদ্যুতের অবস্থা খারাপ। এই ব্যাপারে কি কি করা হয়েছে, আগামী দিনগুলিতে কি ভাবে সমাধান হবে তার উল্লেখ করা হয়েছে। আমরা তো কোথাও বড় কথা বলছি না। তবে আমি বলতে চাই যে, আপনাদের সঙ্গে আমাদের পার্থক্য হচ্ছে নীতির। তফাৎ হচ্ছে দৃষ্টিভঙ্গীর। কেন্দ্রীয় বাজেটে আপনারা বড়লোকদের নানা সুযোগ করে দিয়েছেন। আপনারা সুযোগ করে দিয়েছেন কোটিপতিদের। আমরা তাকাই গরীব মানুষের দিকে। আমাদের হাতে যেটুকু ক্ষমতা আছে, তাই দিয়েই তাদের জন্য কিছু করার চেষ্টা করি। অর্থ কমিশন রাজ্যগুলির জন্য ১৫০০কোটি টাকা দেওয়ার সুপারিশ করেছিলেন। আমাদের জন্য বরাদ্দ ছিল ৩০০ কোটি টাকা, তা আপনারা দিলেন না। এ ব্যাপারে তো কেউ কিছু বললেন না? এই ব্যপারে সাধারণ মানুষ তো আর অতবেশী খোঁজ রাখেন না যে, টাকা কেন্দ্র দেবে কি রাজ্য দেবে? সেজন্যই তো আপনারা নানা ভাবে তাঁদের ভুল বুঝিয়ে চলেছেন। আশার কথা, সাধারণ মানুষ এখন এই সমস্ত বিষয়ে আস্তে আস্তে বুঝতে শুরু করেছেন। শিক্ষা বিষয়ে বলতে গিয়ে এখানে অভিযোগ তুলেছেন যে, অনেক স্কুলে নাকি সময় মত বই পৌছয়নি। আমার কেন্দ্রের

মাষ্টার মহাশয়দেব তো বই আনতে যেতে দেখেছি জানুয়ারীর শেষের দিকে কিম্বা ফেব্রুয়ারীর গোড়ায়। এখানে কিছু বোঝাব বিষয় আছে, কিন্তু আপনারা তা বুঝবেন না। আপনারা বলেছেন হাসপাতালের কাজ হয়না ইত্যাদি এবং তার কোন উল্লেখ নেই। একটা সাবসিডিয়ারী হাসপাতাল হয়েছে এবং অনেকগুলি উপস্বাস্থ্যকেন্দ্র হয়েছে তার উল্লেখ আছে রাজ্যপালের ভাষণে। গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্র হয়েছে তার উল্লেখ আছে। আপনাদের সেই দিকে দৃষ্টি কোথায়? আপনাদের দৃষ্টিভঙ্গী কি করে বড়লোকদের আরো বড়লোক করবো, তাদের কি করে সাহায্য করা যায় সেইদিকে। গরীবদের দিকে আপনাদের দৃষ্টি নেই, তাহলে এত হরিজন হত্যা হতে পারতো না এবং তার কোন বিচারও হল না। কিন্তু এখানে সেইরকম দৃষ্টান্ত দেখা যাবে না বা এখনো পর্যন্ত হয়নি। আমি কথা বাড়াতে চাই না তবে আমার সর্বদা দরিদ্র মানুষ, শ্রমজীবী মানুষকে এই আর্থিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে যতটা সম্ভব সাহায্য করা যায় তা আমবা পঞ্চায়েতের মধ্যে দিয়ে এবং গণতন্ত্রের ভেতর দিয়ে আমরা করার চেষ্টা করবো এবং এইভাবে আমরা উন্নতি করার চেষ্টা করবো। কেন্দ্র এবং রাজ্য সম্পর্কে আমরা বলেছি যে গ্রামাঞ্চলে জেলাতে জেলাতে মানুষকে হাতিয়ার হিসাবে গ্রহণ করেছি। এর সহায়তায় আমরা ক্ষমতা বিকেন্দ্রীকরণ করতে পেরেছি। আপনারা গান্ধীজীর দৃষ্টিভঙ্গী দিয়ে দেখুনি তাহবে বুঝতে পারবেন তফাৎটা কোথায়। আপনারা শুধু ধনীদের পোষণ করে চলেছেন, তাদের পক্ষে কথা বলেন সর্বদা। আপনাদেব চক্ষুলজ্জা নেই। একটা জিনিষ দেখেছি আমরা যেহেতু বর্গাদারদের হয়ে আন্দোলন করেছিলাম সেইজন্য গ্রামের জোতদারদের কাছ থেকে ভোট পাইনি। আমরা জানি না অনেক পরিবর্তনের মধ্য দিয়ে কতটুকু করতে পারবো। অধিকাংশ মানুষকে যদি আমরা সচেতন করতে পারি তাহলে প্রকৃত রাস্তা তৈরী করা যায়। আমরা দ্ররিদ্র মানুষ, শ্রমজীবী মানুষ, সাধারণ মানুষ এদের সামনে থেকে এদের বিপদে সাহায্য করবো তাতে ৫-১০ হাজার ধনীদের ভোট না পেলে কি হবে। সুতরাং এই সম্বলকে হাতিয়াব হিসাবে রেখে যাতে আমরা এগিয়ে যেতে পারি সেইচেষ্টা করবো এবং তাদের আমরা সহযোগীতা পেতে যাতে পারি সেই কথা বলে এই রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[ 5.55 – 6.05 p.m.]**

**Dr. Sisir Kumar Bose :** Mr. Speaker, Sir I rise in support of the amendments which have benn moved to the Motion of Thanks on the Governor's Address I was listening with great attention to the Governor's address, and as I read over and over again the Governor's Address, both in English and in Bengali, I rubbed and rubbed my eses and my mind, filled with amazement, because I felt as if some magic, by some Left Front magic,I have neen taken bnack to my boyhood days when I along with my peers used to sit around our grand mother to hear the fairy tales. Well, I thought in order that we may have a new trend in the debate in this House I should give myself a new form of exercise, and acadamic exercise. So I studied with some care the Governor's Address which have been plafed before the House and read before this House since I became a member of this House three years ago. I wanted to find out by study and analysis what was the political psyche of the Left Front

Government, what was the propaganda technique of the Left Front Government which has not only led us to complete chaos in every department of life in this State but which has led us to this complete unreality represented by the Governor's Address before us today. Well, I can discern three definite phases in the evolution of the presentation of the Governor's Address . The first phase is when I first entered this House. In that phase, which I call the phase of deception and bluff, politicians who are, in fact, sicial democrats of the Nineteenth century mould and reactionaries to their bones in their social concepts call themselves leftists and throuth deception and bluff they wanted to carry the day. But it did not work. I repeat, it did not work. Political stock of such politicians began to dwindle in West Bengal. Then I come to the next phase, the second phase, which I have already mentioned, and I shall briedly refer it to the phase of double-think. We, the common people of West Eengal, were taught to 'double think', were asked to think double, were asked to believe that in the Marxist rule stagnation means progress, murder is done out of love, darkness is light. You have to cripple education in order to create enlightment and so on. But eventually it was seen that these did not work either in the General Election held in 1984. This is a fact of history ; this is on record which nobody can challenge. The Leader of the Left Front to be recognised as leader of the Communist Party of India, (Marxist), was 13 percent behind in popular vote than the villain before you, the Indian National Congress.

So, the tactics had to change. Then we go to the final phase which is before me today. The Venerable Governor of Bengal ws brought into this House with due ceremony to regale us with fairy tale to which I have referred already. Bengal is a fairy land looked after and supervised by 44 fairies. How blessed we are ! From their abode, from their air-conditioned abode, the citadel of Writers' Buildings, they have nothing to fear. But there is a snage in this fairy tale. In this fairy tale they did not forget to mention about the Rakshasas. As you know, in many of the fairy tales the Rakshasas do appear. The Rakshasas live somewhere in Delhi. I shall come to this presently before I finish. My question before the House what is all these about ? In whose interest are we doing this ?

(Voice : Please talk about the budget)

Is it budget ? Somebody is interjecting. It is not yet before us.

In whose interest is all these deceptions, all this double think, all these fairy tales ? Is it for our entertainment ? We refuse to be so entertained. We refuse to be so enlightened. Is it in the interest of the party cadres ? Well, I submit in all humility, party cadres are already sufficiently confused and the fairy tales will make the confusion worse confounded. Lastly, is it in the interest of the people - the common man of West Bengal ? I shall not speak much on this point except to say, if that be so, if we are being regaled with such tales in this august Assembly in the interest of the common man, then I would certainly say that this is the unkindest part of all. I would refer to one of the Rakshasas . Well the Rakshasas in these tales - living somewhere in Delhi - are said to be the sources of all ills. What is the purpose of this ? I wanted to anslyse it and I would place before you that the purpose of this is to keep one option open. That option is the open confrontation with the Union Government which is proved by what happened at the Brigade Parade Ground yesterday afternoon. But I will also submit, if I may, have the particular attention of a honourable member, who preceded me and whom I respect for his revolutionary past, that the paper revolutionaries of today are not capable of mounting the confrontation with the Union Government. I repeat, 'paper revolutionaries of today are not capable of mounting the confrontation- direct frontal assault on the Union Government'. So, where are we ?

**[6.05 – 6.15 p.m.]**

Where do we go from here ? If the Left Government goes along this direction I am going to tell you what is going to happen in 1986. We shall have in the Governor's address in 1986 - is a discourage of magic, a discourage of magic on conjuncture ending with the last word in the book of magic - the vanishing trick. I do not know whether you see any significance of what is happning to-day. It makes me sorry to say that the fate of leftism in West Bengal is thus in the hands of people of a left front which is neither left nor a front. That is the sum total of the lesson that we have learnt by the analysis of the Governor's address of 1985. With these words, Sir, I once again oppose the motion of thanks on the Governor's address.

**শ্রী হৃষিকেশ মাইতি :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, কংগ্রেস বেঞ্চ থেকে যে সমস্ত বক্তব্য এখানে রাখা হয়েছে তা আমি শুনেছি। প্রকৃতপক্ষে ওঁদের বক্তব্যের মধ্যে নূতন কথা কিছু শুনলাম না কাজেই উত্তর দেবার কোন প্রয়োজন আছে বলে মনে করিনা। বিরোধীদের নেতা সাত্তার সাহেব

রাজ্যপালের ভাষণে আইন-শৃঙ্খলা সম্বন্ধে যা লেখা হয়েছে সে সম্বন্ধে কটাক্ষপাত করেছেন। আজকে সত্য বাপুলি মহাশয়ও নানা ভাবে কটাক্ষপাত করলেন। আমি বুঝতে পারছি না ওঁনারা কিকরে এসব কথা বলছেন? ওঁদের সময়কার রাজত্বে আইন শৃঙ্খলার কথা আমরা জানি এবং সারা ভারতবর্ষের যেখানে যেখানে তাদের রাজত্ব চলছে সেখানকার আইন-শৃঙ্খলার কথাও আমরা জানি এবং সেই চিত্র আপনার সামনে তুলে ধরছি। আমি যে চিত্র এখানে তুলে ধরব তারপর আপনারা বলবেন পশ্চিমবাংলায় শান্তি আছে কিনা। চবন সাহেব ২৪শে জানুয়ারী রাজ্য সভায় বলেছেন দিল্লীতে ১৯৮৩ সালে হত্যা হয়েছিল ১৪৪ জন এবং ১৯৮৪ সালে হত্যা হয়েছে ৩১৩ জন। দিল্লীতে হত্যার চেষ্টা হয়েছে ১৯৮৩ সালে ২৩০টি ক্ষেত্রে এবং ১৯৮৪ সালে ২৭৫টি ক্ষেত্রে। ১৯৮২ সালে দাঙ্গা হয়েছে ১৭৭টি এবং ১৯৮৪ সালে হয়েছে ৪৪৯টি। এগুলো সব চবন সাহেবের কথা। মিনিষ্টার অব ষ্টেট রামদুলালী সিংহ বলেছেন রাজ্যসভায়, ১৯৮৪ সালে হরিজন হত্যা— মধ্যপ্রদেশে ১০৬ জন, বিহারে ৯৮ জন, উত্তরপ্রদেশে ২০৩ জন, রাজস্থানে ৮০ জন এবং পশ্চিমবাংলায় "নিল"। এখানে একজনও হরিজন হত্যা হয়নি। কোন আইনশৃঙ্খলার কথা আপনারা বলছেন? আপনাদের রাজত্বে হরিজনদের হত্যা করা হয়েছে, সাধারণ মানুষকে হত্যা করা হয়েছে, আবার অনেক মানুষকে হত্যা করার চেষ্টা করা হয়েছে। ওনাদের রাজত্বে নারী ধর্ষণ হয়েছে। আপনারা সেই আইন শৃঙ্খলার কথা বোঝেন। আজকে পশ্চিমবাংলায় দেখাতে পারবেন না এই সব জিনিস। ওনারা কি করে এখানে আইনশৃঙ্খলার কথা তোলেন তা বুঝি না। কি করে কংগ্রেস দলের মাননীয় সদস্যরা এই সব কথা তুলছেন জানি না। আমরা আপনাদের জানি, এবং আপনাদের কোন কথা আমরা ভুলি নি। আপনাদের আমলে প্রতি মানুষের প্রতি অত্যাচারের কথা আমরা বিন্দুমাত্র ভুলিনি এবং ভুলতে পারি না। যে দিন থেকে আপনারা গদিতে বসেছেন সেই দিন থেকে আপনারা অত্যাচার চালিয়ে গেছেন। আমরা সুন্দরবনের মানুষ, আমরা তা কিছুতেই ভুলতে পারি না। যে সমস্ত নারীরা তেভাগা আন্দোলন করেছিল আপনারা কংগ্রেসীরা তাদের উপর পুলিশ লেলিয়ে দিয়ে, তাদের গুলি করে মেরেছেন। শহীদ অহল্যা, বাতাসী, উত্তমী এদের কথা ইতিহাসে লেখা আছে। আমরা সে কথা ভুলতে পারি না। জয়নাল সাহেব আপনারা শহীদের রক্তে হোলি খেলেছেন। ইংরাজীর ১৯৫৯ সালে পশ্চিমবাংলার ক্ষুধার্ত মানুষ সেদিন যখন কলকাতা শহরে এসেছিল দুটি অন্ন চাইতে, আপনারা অন্নের বদলে তাদের লাঠি পিটিয়ে হত্যা করেছেন, রক্তে রাঙা করে দিয়েছিলেন কলকাতা শহরকে। সেদিনের কথা আমরা ভুলি নাই। আপনারা হচ্ছেন সেই কংগ্রেস। ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এই বামফ্রন্টের ১১শত মানুষকে হত্যা করেছেন। অপরাধ কি তাদের? তারা গরীব ও সাধারণ মানুষদের পক্ষে আন্দোলন করেছিল বলে। বার বার এই বিধানসভায় গরীবদের কথা আমাদের বলতে হয়, কারণ আমরা তাদেরই প্রতিনিধি এবং সেই আন্দোলনকারী মানুষ সেই শহীদদেরই আত্মীয়স্বজন। তাই আমাদের সেই সব কথা উল্লেখ করতে হয়। যে ১১শত মানুষকে হত্যা করেছেন তাদের মধ্যে একজন শহীদের নাম উল্লেখ না করে পারা যায় না। নির্মল চ্যাটার্জির কথা এবং তার স্ত্রী গীতা চ্যাটার্জির কথা। নির্মল চ্যাটার্জিকে হত্যা করা হোল মায়ের কোল থেকে টেনে এনে। অনেক মানুষকে হত্যা করেছেন তার মধ্যে আমি নির্মল চ্যাটার্জির কথা আমি এখানে বলবো। তাকে হত্যা করা হোল মায়ের এবং স্ত্রীর সামনে এবং তাকে হত্যা করার পর আপনাদের দলের কর্মীরা সেই মেয়েটির উপর পাশবিক অত্যাচার করেছে। আপনারা আবার আইনশৃঙ্খলার কথা বলেন। তারপর ঐ গীতা চ্যাটার্জি কাতর আবেদন জানাতে দিল্লী গিয়েছিলেন এবং স্বয়ং ইন্দিরা গান্ধীর কাছে গিয়েছিলেন আবেদন জানাতে ঐ সব গুণ্ডাদের বিরুদ্ধে মামলা করা হোক। কিন্তু পশ্চিমবাংলায় একটি মামলাও তারা করেনি। এরা বলছে কোথায় একটা ডাকাত কোথায় খুন করেছে তার কথা। আজকে তার জন্য আপনাদের মর্ম বেদনা উপস্থিত হচ্ছে। এতোগুলি মানুষের জীবন নিয়েছেন, রক্তের স্রোত বইয়েছেন। পশ্চিমবাংলার মানুষ সেই আইনশৃঙ্খলার কথা জানে।

আমরা সুন্দরবনের মানুষ আমরা জানি ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সাল, সেই দুর্দিনের কথা। নাম হচ্ছে মনোরঞ্জন জানা। তিনি একজন শিক্ষাকর্মী। আপনাদের হাতে ক্ষমতা ছিল বলে, আপনাদের পুলিশ লঞ্চের সঙ্গে তার কোমর বেঁধে নদীতে ফেলে ১০ ঘন্টা ভাসিয়ে ভাসিয়ে নামখানায় তুলেছেন। এই তো আপনাদের চেহারা। আমাদের আর একজন কর্মীকে ঐ নামখানা থানায় নিয়ে গিয়ে তাকে শীতের রাত্রে ১০০ বার ডুবিয়েছেন, তার উপর অত্যাচার করেছেন। ঐ জরুরী অবস্থার সময় আমাদের একজন কর্মী সে ভলান্টিয়ার ছিল বলে নামখানা থানায় নিয়ে গিয়ে তার পুরুষাঙ্গে ইট বেঁধে ঝুলিয়ে দিয়ে প্যারেড করিয়েছেন।

[6.15 - 6.25 P.M.]

আজকে পশ্চিমবাংলায় শান্তি বিরাজ করছে। আমি কংগ্রেস দলকে বলি, কৃতজ্ঞ থাকুন আপনারা। আপনাদের যারা সেই ভয়ঙ্কর দিনগুলোতে মানুষের রক্তের হোলি খেলেছিলেন, সেই সমস্ত খুনীরা এখনও চোখের সামনে ঘুরে বেড়াচ্ছে। আজকে বামফ্রন্ট যদি সংগঠিত দল না হত তাহলে আপনারা জেনে রাখুন ঐসব খুনীদের ক্রুদ্ধ জনগণ একটারও ধাড়ে মাথা রাখতো না। কিন্তু আমরা তা চাই না। আমরা শৃঙ্খলাবদ্ধ দল। আমরা আপনাদের উপর সেই রকম আক্রমণ চালাতে চাই না, সেই ধরণের মানসিকতা আমাদের নেই। আমরা চাই দেশের মানুষ গণতান্ত্রিক অধিকার পাক,. দেশের মানুষ শান্তিতে বাস করুক। আপনারা কটাক্ষ করছেন আইন-শৃঙ্খলার কথা বলে। আপনাদের আমলে আইন শৃঙ্খলার অবস্থা কি ছিল তা অন্ততঃ দেশের মানুষ জানে এবং বর্ত্তমানে পশ্চিমবঙ্গ ছাড়া সমগ্র ভারতবর্ষে কি রকমভাবে আইনশৃঙ্খলা চলছে। আপনারা এখন উন্নয়নের কথা মাঝে মাঝে বলেন, আপনারা বলেছেন পশ্চিমবাংলায় কিছু উন্নয়ন হয়নি। ডাঃ বোস তো বললেন যে একেবারে সব ষ্ট্যাগনেন্ট হয়ে গেছে — অর্থনীতির কথা বললেন, কি ভাষায়, কি উত্তর দেব, আমি জানি না। ২৮ বছরে আপনারা যা না করতে পেরেছেন, আমরা মাত্র সাত বছরে তার থেকে অনেক বেশী কাজ করেছি। আমাদের পশ্চিমবাংলা থেকে ট্যাক্স হিসাবে হাজাব হাজার, কোটি কোটি টাকা নিয়ে চলে যাওয়া হচ্ছে, কিন্তু আমরা কিছু পাচ্ছি না। অর্থ কমিশন টাকা দিতে চাইছে, আপনারা দেবেন না, আপনারা অমাদের প্রদেশের লোহা, ইস্পাত, নিয়ে গোটা ভারতবর্ষের উন্নয়ন করছেন, আমরা কিন্তু ফোর পার্সেন্টের বেশী ট্যাক্স চাপাতে পারবো না। আমরা যদি ব্যাঙ্কের কাছ থেকে টাকা নিয়ে উন্নয়ন করতে চাই সেটা হবে ওভারড্রাফট, কিন্তু কেন্দ্রীয় সরকার যে ৩ হাজার ৩৪৯ কোটি টাকার ডেফিসিট বাজেট করলেন, এটা কিছুদিন বাদে ৫ হাজার কোটি টাকার বেশী হয়ে যাবে, এতে দেশের মুদ্রাস্ফীতি ঘটাবেন আপনারা, এর জবাব দেবে কে? এবারে সুন্দরবন ডেভেলপমেন্ট বোর্ড সম্পর্কে একটু বলি শুনুন,

"The committee would like to express its general apreciation of the approach being followed by the Sunderban Development Board. Not only it has adopted the right approach but also introduced quite a few innovations which would not only help the development of this area but could also prove as a pace setter for similar area in other parts of the country."– Shri B. Shivaraman, Chairman Planning Commission.

এটা কার কথা জানেন, এটা শ্রী বি. শিভরামন, চেয়ারম্যান প্ল্যানিং কমিশন এর রিপোর্ট। ১৯৮১ সালের নভেম্বর মাসে তিনি এই রিপোর্ট দিয়েছেন। আপনারা ১৯৭৭ সাল পর্য্যন্ত এই

সুন্দরবন উন্নয়নের জন্য খরচ করেছেন ১ কোটি ৫১ লক্ষ টাকা, আমরা এই কবছরে করেছি ২০ কোটি টাকা। সুন্দরবনের অবহেলিত মানুষের জন্য আপনারা কোন চিন্তা করেন নি। বামফ্রন্ট সরকার গদিতে আসার পর সারা পৃথিবী ঘুরে বেড়িয়েছে কোথায় টাকা, কোথায় টাকা করে, তারপর ওয়ার্ল্ড ব্যাঙ্কের কাছ থেকে টাকা নিয়েছে। ইন্টারন্যাশন্যাল ডেভলপমেন্ট এজেন্সির কাছ থেকে টাকার ব্যবস্থা করেছে এই সরকার। আপনারা নিশ্চয়ই আই ক্যাড-এর কথা শুনেছেন। এই সংস্থার কাছ থেকে বামফ্রন্ট সরকার টাকা সংগ্রহ করেছে। কিন্তু আপনাদের যা আইন, যা কিছু টাকা বাইরে থেকে আসবে, তাও কেন্দ্রীয় সরকারের মাধ্যমে আনতে হবে। তার মধ্যেও আপনারা ভাগ বসিয়েছেন। পশ্চিমবাংলার উন্নতি আমরা করে দিতে পারি কিন্তু আপনারা বাধার সৃষ্টি করছেন। আমরা সুন্দরবন বোর্ডের মারফৎ ইতিমধ্যে ৯ কোটি ৩৯ লক্ষ টাকার কাজ করেছি। আমরা ইন্টারন্যাশন্যাল ডেভলপমেন্ট এজেন্সির কাছে claim করেছিলাম ৪ কোটি ৬০ লক্ষ টাকার। তারা ৩ কোটি ৮৫ লক্ষ টাকা মঞ্জুর করেছেন। কিন্তু সেখানেও কেন্দ্রীয় সরকারের বাধা আছে। এ থেকে কেন্দ্রীয় সরকার শতকরা ৩০ ভাগ টাকা কেটে রাখবেন। কাজেই সুন্দরবনের উন্নয়ন কি ভাবে হবে? এই অবস্থার মধ্যে দাঁড়িয়েও আমরা উন্নয়নের কাজ করছি। পশ্চিমবাংলার সমস্ত সুন্দরবনের মানুষ এর জন্য উল্লসিত। আমি একথা বলবো যে আপনারা ১৯৭৭ সালের আগে ব্রিকবেভড রাস্তা মাত্র ১০ কিলোমিটার করেছিলেন। আমরা সেখানে ৩ শত ৪০ কিলোমিটার রাস্তা কমপ্লিট করেছি এবং ৫৪ কিলোমিটারের কাজ চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শেষে এইকথা বলতে চাই যে লোকসভার নির্বাচন দেখিয়ে ওদের অত উল্লসিত হবার কারণ নেই। এই কয়মাসে হাজার হাজার মানুষ আমাদের সমর্থন করছে। সুতরাং ওদের এই কথা বলি যে আপনারা সাবধান হোন। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি যদি অনুমতি দেন। আমাদের বহু এম.এল.এ সদস্য আছেন যাঁরা ট্রেনে করে আসেন। আগামীকাল যদি ট্রেন না চলে তাহলে তারা আসতে পারবেন না। আমাদের প্রায় ৫০ ভাগের মত সদস্য ফ্রিঞ্জ এরিয়াতে থাকেন। সুতরাং তাদেরগ এখানে থাকা এবং খাওয়ার ব্যবস্থা করে দেবার আপনার কাছে অনুরোধ করছি যাতে তারা অধিবেশনের যোগ দিতে পারেন। ইট ইজ এ কোয়েশ্চেন অব প্রিভিলেজ। এটা আপনি দেখবেন।

**Mr. Deputy Speaker :** You know very well that during the session of the Assembly every Member is expected to remain in Calcutta and for the very purpose a special allowance is given.

**Shri Subrata Mukherjee :** Sir, for your information I would say that many members use to come from fringe areas. How they will come and attend the House ?

**Mr. Deputy Speaker :** For the members there is a hostel. They can stay there.

**Shri Subrata Mukherjee :** Every member cannot stay there.

**Mr. Deputy Speaker :** However, I have already given my rulling on this point. I now call upon Shri Haripada Jana.

**শ্রী হরিপদ জানা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ ১১/৩/৮৫ তারিখে এই বিধানসভায় পাঠ করেছিলেন তার পরিপ্রেক্ষিতে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে, আমি তাকে সমর্থন করে দু-একটা কথা বলতে চাই।

**[ 6.25 – 6.35 p.m.]**

আপনারা বলছেন রাজ্যপাল যে ভাষণ পাঠ করেন সেটা রাজ্যপালের ভাষণ নয়, এটা সরকারের ভাষণ। ১৯৪৭ সালে বিদেশী শাসন-মুক্ত হয়ে ভারত যখন স্বাধীনতা পেল তখন ভারতের নেতৃস্থানীয় ব্যক্তিরা এই সংবিধান তৈরী করে গেছেন এবং সেই সংবিধান আজও চলে আসছে, তবে মাঝে মধ্যে একটু আধটু এ্যামেন্ডমেন্ট হচ্ছে। আপনারা যখন ক্ষমতায় ছিলেন তখন যে ভাষণ আপনারা রচনা করতেন রাজ্যপাল সেই ভাষণই পাঠ করতেন। ওটা কি রাজ্যপালের ভাষণ ছিল না? আপনারা বলছেন বামফ্রন্ট সরকার কিছুই করেনি। ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত বামফ্রন্ট সরকার কি করেছে না করেছে সেটা একটু চিন্তা করে দেখুন। শুধু অন্ধ বিরোধীতার জন্য বিরোধীতা করবেন না। ১৯৪৭ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত আপনারা কি করেছিলেন এবং ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত কতখানি কি কাজ হয়েছে সেটা একটু বুকে হাত দিয়ে চিন্তা করে দেখুন। আপনারা নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী নিয়ে বিচার করে দেখুন। ১৯৬৬ সালে সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামা কম হয়নি। তখন তো কংগ্রেস আমল ছিল । সেই সময় সাম্প্রদায়িক দাঙ্গা (হিন্দু-মুসলমানদের) শহর থেকে গ্রাম পর্যন্ত ছড়িয়ে পড়েছিল। হিন্দু মুসলমানের রায়টের কথা নিশ্চয়ই আপনাদের মনে আছে। এই পঞ্চায়েতের কথা অনেকেই শুনিয়েছেন. আমি নতুন করে সেকথা আর বলতে চাই না। আপনাদের আমলে ধান চালের দাম প্রচণ্ড বেড়ে গিয়েছিল। ৫/৬ টাকা পর্যন্ত চালের কেজি হয়েছিল। ১৯৭৮ সালে ভয়াবহ বন্যা হয়ে গেল। ১৯৮০/৮২ সালে খরা হল। তখনও কিন্তু ৩ টাকার বেশী চালের দর হয়নি কাজেই বামফ্রন্ট সরকার জনসাধারণের জন্য কতখানি কি করতে চায় সেটা তারা বুঝেছে। ৭০% লোক গাঁয়ে থাকে। তাদের জন্য কংগ্রেস সরকার কি করেছিল? কংগ্রেস সরাকার রুরাল ডেভেলপমেন্টের জন্য ১৪% ধার্য্য করেছিল। আর আমাদের বামফ্রন্ট সরকার সেটা বাড়িয়ে ৪৪% করেছে। আপনারা তো বিকেন্দ্রীকরণ করলেন না। সমস্ত ক্ষমতা কুক্ষীগত করে রেখেছিলেন, মন্ত্রী এম.এল.এ দের হাতে। ১৯৭৮ সালে পঞ্চায়েতের সদস্যদের হাতে ক্ষমতা তুলে দেওয়া হল, ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা হল। ত্রিস্তর পঞ্চায়েতের মাধ্যমে সব কিছু ভাল কাজ হয়েছে, এটা আমি বলছি না, কিছু কিছু ক্ষমতার অপব্যাবহার হয়েছে, এটা অস্বীকার করছি না। কিন্তু প্রচুর কাজ হয়েছে। সীমিত ক্ষমতার মধ্যে যে কাজ হয়েছে তা আপনারা চিন্তাও করতে পারেন নি। কাজ করতে গিয়ে কিছু হয়ত অপচয় হয়েছে, হওয়া স্বাভাবিক। কাজ করতে গেলে কিছু ক্ষয়ক্ষতি তো হবেই। সীমাবদ্ধ ক্ষমতায় বামফ্রন্ট যে কাজ করে চলেছে তা সতিাই প্রশংসনীয়। আমাদের যে সংবিধান আছে সেই সংবিধান মেনে চলতেই হবে। এই সীমিত ক্ষমতার বিভিন্ন রকম পরিকল্পনা করলেও রাজ্য সরকারের কিছুই করার নেই, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সেটা অনুমোদন করিয়ে আনতে হবে। যেমন ১৯৭৮ সালে আমি চণ্ডা নদী সংস্কারের একটা পরিকল্পনা দিয়েছিলাম। এই নদীটি সংস্কার করলে ময়না, পিঙ্গলা, সবং, ডেবরা, পাঁশকুড়া থানা উপকৃত হবে। চণ্ডা নদীর মাষ্টার প্ল্যান কেন্দ্রীয় সরকারের কাছে পাঠানো হয়েছিল, আজও সেটা মঞ্জুর হয়ে এল না। এই তো দেশের জন্য কাজ করছেন। এই ভাবে কাজ করলে দেশ কি ভাবে বাঁচবে সেটা চিন্তা করে দেখুন। সরকারের যদি কোনো ভুল ত্রুটি থাকে তাহলে সেটা সংশোধন করে কাজ করার চেষ্টা করুন। তা না করে শুধু বিরোধিতা করার জন্যই যদি বিরোধীতা করে যান সেটা আলাদা কথা। পরিশেষে আমি বলব অতীতের কথাটা চিন্তা করে এই পবিত্র সভাকে পরিচালনা করুন। এই বলে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে এবং বিরোধীদের এ্যামেন্ডমেন্টগুলির বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাঁর ভাষণের মাধ্যমে এই রাজ্যের যে চিত্র তুলে ধরেছেন বাস্তবে কিছু কিছু জায়গায় তার সঙ্গে অসঙ্গতি থাকায় আমি এই ভাষণের বিরোধীতা করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, মাননীয় মন্ত্রী বিমলানন্দবাবু একটু আগে তাঁর ভাষণ রাখতে গিয়ে বললেন, রাজ্যপালের ভাষণে কি থাকা উচিৎ। আমি তাঁর সঙ্গে একমত। স্যার, রাজ্যপালের ভাষণে যা থাকা উচিত ছিল সেটা হচ্ছে, সরকারের গত বছরের ফিরিস্তিক এবং আগামীদিনের কাজের প্রতিশ্রুতি। এর কোনটাই কি রাজ্যপালের ভাষণে আছে? স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যদের অনুরোধ করবো মাননীয় রাজ্যপালের ভাষণের দ্বিতীয় পাতার চতুর্থ অনুচ্ছেদটি একটু দেখার জন্য। জুন মাসের গোড়ায় কোলকাতা এবং পশ্চিমবঙ্গের বিভিন্ন গ্রামে এক বিধ্বংসী বন্যা হয়। এই বন্যায় অনেক ক্ষয়ক্ষতি হয়েছে সেটা স্বীকার করা হয়েছে। জেলায় জেলায় এই যে বিধ্বংসী বন্যা হয়ে গেল তার পরিপ্রেক্ষিতে রাজ্যসরকার কি করতে চেয়েছেন, কি ভাবে পশ্চিমবঙ্গের মানুষকে বাঁচাতে চাইছেন তার কিন্তু কোন স্পষ্ট ইঙ্গিত এই ভাষণের মধ্যে নেই। স্যার, আমি বোলপুরের ছেলে, আমার টাউনের পাশ দিয়ে অজয় নদী বয়ে গিয়েছে। বিগত ১০ বছরের মধ্যে অন্ততঃ ৫ বার অজয়ের বাঁধ ভেঙ্গে গিয়েছে এবং তারফলে গ্রামের পর গ্রাম ভেসে গিয়েছে। এসব কথা কি আমরা মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পেয়েছি? এই সমস্ত গ্রামবাসীদের বাঁচাবার জন্য রাজ্যসরকারের কোন সুস্পষ্ট পরিকল্পনা আছে কি? তার পরের বছর আমরা দেখলাম আউস ধানের ক্ষতি হয়েছে কিন্তু অন্যান্য রবি শস্যের উন্নতি হয়েছে এবং ফসল ভালো হয়েছে। এটা একটা আত্মশ্লাঘার ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। এই যে প্রতি বছর বা এক বছর অন্তর অন্তর বিধ্বংসী বন্যা হচ্ছে, আমরা আশা করেছিলাম রাজ্যপালের ভাষণের মধ্যে এ ব্যাপারে রাজ্যসরকার কি পরিকল্পনা রয়েছে তা জানতে পারবো।

**[ 6.35 – 6.45 p.m.]**

মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের দ্বিতীয় পাতায়, ৬ নং অনুচ্ছেদে উল্লেখ করেছেন, "গত পঞ্জিকা বছরের শেষ পর্যন্ত প্রায় ৩০০.০০০ হেক্টর ন্যস্ত জমি ১৫ লক্ষেরও বেশী লোকের মধ্যে বন্টন করে দেওয়া হয়েছে।" আমি স্বীকার করছি, নিশ্চয়ই বন্টন করা হয়েছে, কিন্তু অন্য কারো ধার করা চশমা দিয়ে নয়, আমি চোখ দিয়ে যতটুকু দেখতে পেয়েছি তাতে দেখছি যে, এই বন্টন অনেক অংশেই খুব ডিফেক্টিভ হয়েছে। আমি মাননীয় সমস্ত সদস্যদের একটি ছোট ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমি গত ডিসেম্বর মাসে বাই-ইলেকসনে জিতেছি। আমার পিতৃপ্রতিম জ্যোৎস্না বাবু চলে যাওয়ায় এ জায়গা খালি হয়েছিল, আমি এখান থেকে বাই-ইলেকসনে জিতেছি। জেতার পরে এখানে আমি শপথগ্রহণ করি এবং বোলপুরের জন-প্রতিনিধি হিসাবে স্বীকৃত হই। তার এক মাস পরে বোলপুরের একটি মৌজায় জমি দিয়ে আর সবাইকে ডাকা হয়েছিল। মিটিং এর দিন সকালবেলা আমি খবর পেয়ে জে, এল, আর, ও কে জানিয়েছিলাম, "দয়া করে আপনি এই মিটিং বন্ধ রাখুন, কারণ আমার বিশ্বাস আপনি জন-প্রতিনিধিকে বাদ দিয়ে এই কাজ করতে পারেন না।" স্যার আমাকে এখানে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, সে দিন আমার কথা শোনা হয়নি, জন-প্রতিনিধিকে বাদ দিয়ে সে দিন এ মিটিং ভ্যালিড হয়েছিল। আমি ডি, এম কে ঘটনাটা জানিয়েছিলাম। (সরকার পক্ষ থেকে একটি ধ্বনি :- এম. এল. এ-র করার কিছু নেই।) এম. এল. এ-র করার কিছু নেই, কিন্তু তিনি তো সেখানে উপস্থিত থাকবেন। (গোলমাল) আপনারা দয়া করে আমাকে বলতে দিন । আমি চিরাচরিত প্রথা অনুযায়ী আপনাদের বিরোধীতা করতে চাইছি না, আমি শুধু কয়েকটি বিষয়ের প্রতি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষন করছি । সে দিন সেই ঘটনার কথা ডি.এম কে জানান ছাড়া আমার কোন উপায় ছিল না । এম. এল. এ - কে বাদ দিয়ে জমি বিলি হবে, এম. এল.এ সেখানে কিছুই জানতে পারবে না, উপস্থিত থাকতে পারবে না ! (সরকার পক্ষ থেকে একটি ধ্বনি : রাজ্যপালের ভাষণের মধ্যে এ কথা আসে না । ) রাজ্যপালের ভাষণের মধ্যে এ কথা এ জন্যই

আসছে, রাজ্যপালের ভাষণের মধ্যে জমি বিলির কথা উল্লেখ করা হয়েছে এবং আমি বলতে চাইছি সেটা ডিফেক্টিভ ভাবে হচ্ছে।

রাজ্যপালের ভাষণের ৪ পাতায়, ১৪নং অনুচ্ছেদের মাধ্যমে রাজ্য সরকার জানাচ্ছেন যে, সারা পশ্চিমবাংলায় শিল্পের উন্নতি হচ্ছে। শিল্পের উন্নতি হচ্ছে, সে কথা আমিও স্বীকার করছি, শিল্পের নিশ্চয়ই উন্নতি হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে দিন থেকে এখানে আসছি সে দিন থেকে শুনতে পাচ্ছি কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা, রাজ্যের প্রতি কেন্দ্রের বৈষম্যের কথা। কিন্তু পশ্চিমবঙ্গের পাঁচটি জেলার প্রতি যে বৈষম্য করা হচ্ছে সে কথা কিন্তু এখনো পর্যন্ত এক দিনও শুনতে পাইনি। পশ্চিমবঙ্গের পাঁচটি জেলা, পুরুলিয়া, বাঁকুরা, বীরভূম, মেদিনীপুর এবং মুর্শিদাবাদ শিল্প অনুন্নত। এই ৫ টি জেলার একমত হয়ে আপনাদের কাছে বামফ্রন্টের কাছে জানতে চায় যে শিল্প ক্ষেত্রে এই বৈষম্য আপনারা কেন করেছেন। রাজ্যপালের ভাষনের মধ্য দিয়ে এই ৫ টি জেলার লোক জানতে পেরেছে যে আগামী দিনে এই ৫টি জেলা উপেক্ষিত হবে এবং বৈষম্য হবে। এই ৫টি জেলার জন্য আপনারা আগামী দিনে প্রতিশ্রুতি রাখছেন। শিক্ষা ক্ষেত্রের ব্যাপারে আমি স্বীকার করছি যে আপনারা অনেকগুলি প্রাথমিক বিদ্যালয় খুলেছেন, অনেক বেসরকারী কলেজ খুলেছেন। কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে আমি কোথাও পায়নি শিক্ষাগত মানের কোন উল্লেখ। শিক্ষাগত মানের কোন উল্লেখ নেই, আপনারা কতদিন প্রাইমারী স্কুল খুললেন সেটা বড় কথা নয় কিন্তু মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় কি জানেন? উচ্চ মাধ্যমিক স্তর থেকে মাধ্যমিক স্তর পর্যন্ত সমস্ত জায়গায় শিক্ষার মান ধ্বসে পড়েছে। আপনারা অনেক স্কুল খুলেছেন কিন্তু আমি মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে বিনয়ের সাথে বলছি যে আপনি দেখে আসুন, আপনি যতগুলি প্রাইমারী স্কুল খুলেছেন তার সবগুলি স্কুল ঠিকমত চলছে কিনা। শিক্ষকরা ঠিকমত আসছে কিনা। এছাড়া আর একটি কথা জিজ্ঞাসা করি, রাজ্যপালের ভাষণের ২৯ এবং ৩০ নং প্যারাগ্রাফে বারেবারে বলেছেন আর্থিক দুর্দশার কথা। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যদি তাহলে জিজ্ঞাস্য ছিল তিনি আমাদের মুখ্যমন্ত্রী দিল্লীতে যখন ইন্দিরা গান্ধী ন্যাশানাল ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিং ডাকলেন সেই মিটিং- এ যোগদানের জন্য উনি গিয়েছিলেন। কিন্তু উনি কাদের স্বার্থে সেই মিটিং বর্জন করে চলে এলেন। পশ্চিমবাংলার মানুষের কথা একবারও ভাবলেন না। আমার নিজের ধারনা তিনি পলিটিক্যাল রিজনেই এই এন. ডি. সির মিটিং ছেড়ে বেরিয়ে এসেছেন। পশ্চিমবাংলার মানুষের আশা, পশ্চিমবাংলার মানুষের আকাঙ্খাকে তিনি উপেক্ষিত করেছেন। সবশেষে আমি রাজ্যপালের ভাষনের বিরোধিতা করছি এবং আমাদের তরফ থেকে যে এ্যামেন্ডমেন্টগুলি দেওয়া হয়েছে তার পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যেন্দ্র নাথ ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষনের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে দু-একটি কথা বলতে চাই। রাজ্যপালের ভাষণ অত্যন্ত সুসংবদ্ধ, সীমিত এবং অর্থবহ হয়েছে। রাজ্যপালের ভাষনকে আমরা একটি গুরুত্বপূর্ণ দলিল বলে মনে করতে পারি। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, আমাদের বিরোধী পক্ষরা এই ভাষনের মধ্যে কোন অর্থ খুঁজে পাননি। তাঁরা বলেছেন এই ভাষন তাঁদের সামনে একটা হতাশা এনে দিয়েছেন। আজকে যদি আমরা ভালভাবে বিচার করি তাহলে আমরা দেখতে পাবো আমাদের যেসব বিরোধী পক্ষের বন্ধুরা এই ভাষনের উপর বক্তৃতা দিলেন সেই বক্তৃতা দিলেন তাঁদের সেই বক্তৃতা শুনে আমাদের বারেবারে মনে হলো যে ওনারা আটার ফ্রাসট্রেসানে ভুগছে। আমাদের ডাঃ ঘোষ না'কি এই ভাষণের মধ্যে কোন আলোচনা, কোন ইংগিত কোন অর্থ খুঁজে পান নি।

**[6.45 – 6.55 p.m.]**

উনি বলেছেন এই ভাষণের মধ্যে ডিসেপসন একটা ব্লাফ আছে। আমি আপনার মাধ্যমে তাঁর বক্তব্যের উত্তরে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বামফ্রন্টের দ্বারা যে সরকার চালিত হচ্ছে সেই সরকার সাধারণ মানুষের সরকার। যে সমস্ত মানুষ দারিদ্র সীমার নীচে বাস করেন এই সরকার তাঁদের সমর্থিত সরাকার। আমরা সেজন্য কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছি যে ১৪টি

নিত্যপ্রয়োজনীয় দ্রব্যমূল্য রয়েছে যেমন চিনি, সিমেন্ট ভোজ্য তেল ইত্যাদি সেগুলি কেন্দ্রীয় সবকারের কন্ট্রোলের দোকানের মারফত্ সাপ্লাই করবেন। কেন্দ্রীয় সরকার যদি এইগুলি সাপ্লাই করেন তাহলে জনসাধারণ উপকৃত হবে। শুধু পশ্চিমবঙ্গের কথাই আমরা ভাবিনি, আমরা সারা ভারতবর্ষের লোকের কথা ভাবছি, কাজেই এই সাপ্লাইয়ের দ্বারা পশ্চিমবঙ্গের লোক উপকৃত হবে, তা ছাড়াও অপরাপর রাজ্যের সাধারণ মানুষও উপকৃত হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যপাল মহাশয়ের ভাষণের মধ্যে একটা গুরুত্বপূর্ণ কথা বলা হয়েছে যে, আমাদের এই সরকার ক্ষুদ্রশিল্প অর্থাৎ কটেজ ইন্ডাস্ট্রির জন্য অনেক কিছুই করেছেন। আমি বলছি না যে আমরা ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে খুব বেশী সাফল্য লাভ করেছি, কিন্তু এই শিল্পের ক্ষেত্রে আমরা একটা নূতন পদক্ষেপ নিয়েছি। এটা সত্য শুধু আজ নয় এই ক্ষুদ্র শিল্প আমাদের দেশে অনেক আগেই ছিল, ইংরেজ যখন মার্কেন্টাইল ক্যাপিটালিজম এদেশে আমদানী করল সেদিন থেকেই আমাদের দেশের ক্ষুদ্র শিল্প, তাঁত শিল্প, আমাদের শিল্প শিল্প, বাসন শিল্প সমস্ত ধ্বংস হয়ে গেল। তারপর আশা করেছিলাম ভারতবর্ষের স্বাধীনতার পরে এই শিল্পের পুর্নমূল্যায়ন হবে, এই শিল্প নূতন প্রাণ পাবে, কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় স্বাধীনতার পরেও প্রথম পঞ্চবার্ষিকি পরিকল্পনার সময়ে প্রশান্ত মহালনবীশ মহাশয় চিন্তা করেছিলেন কিন্তু বিদেশী পুঁজিপতিদের চাপে পড়ে আমাদের তখনকার প্রধানমন্ত্রী মহাশয় মহালনবীশ মহাশয়ের প্ল্যান, কাউন্সিল থেকে কাটছাঁট করে নূতন একটি প্ল্যান আমাদের দেশের সামনে রাখলেন। এর ফলে আমাদের ক্ষুদ্রশিল্পের কোন উন্নতিই হল না। যাই হোক আমাদের বর্তমান সরকার স্মল স্কেল ইন্ডাসট্রিজের দিকে লক্ষ্য দিয়েছেন এবং ইন্ডাসট্রিতে আমাদের উন্নতি হয়েছে। যেমন এখানে একটা কোম্পানী দিচ্ছে ১৯৭৭ সালে ৯৬৬২৩ টি ইউনিট ছিল সে ক্ষেত্রে আমাদের বামফ্রন্ট সরকারের আমলে ১৭০৬৭৬ ইউনিট রেজিষ্ট্রি হয়েছে। আমাদের ইলেকট্রনিক শিল্পে ৫৬ ইউনিট রেজিষ্ট্রি ছিল সেটা ১৯৮২-৮৩ সালে ১৫০ রেজিষ্ট্রেশনে দাঁড়িয়েছে। কাজেই বিভিন্ন সমবায় এবং কুটিরশিল্প এর ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার একটা বলিষ্ঠ উদ্যোগ নিয়েছেন। এডুকেশন সম্পর্কেআমি বিস্তারিত বলব না। আমার পূর্ববর্ত্তী বক্তারা বলেছেন, শুধু একটা কথা আমি আপনার মাধ্যমে রাখতে চাই, আমাদের শিক্ষকেরা জাতির মেরুদন্ড এর আগের সরকার বললেও এই কথার কোন মূল্য তাঁরা দেন নি। এই বামফ্রন্ট সরকার, শিক্ষকদের উন্নতি, তাঁদের প্রফেশনকে মর্য্যাদা দেবার জন্য অনেক কিছু করেছেন। কাজেই সেদিক থেকে বামফ্রন্ট সরকার শিক্ষকদের প্রশংসার দাবী করতে পারে। যদিও তাঁদের জন্য কিছু কিছু কাজ আছে যেগুলো করতে হবে। আজকে তাঁদের মাসের এক তারিখে বেতন দেবার ব্যবস্থা হয়েছে, পেনশন গ্র্যাচুইটি ইত্যাদির টাকা বেড়েছে। সেগুলো যাতে ঠিক সময়ে তাঁরা পারেন সেদিকে রাজ্য সরাকার চেষ্টা করছেন। এ ছাড়া আরো একটি জিনিস বিরোধী দলের সদস্যগণ তাঁদের ভাষণের মধ্যে কেন উল্লেখ করেন নি জানি না। যাঁরা সমাজের অবহেলিত সাধারণ মানুষ - সিডিউল্ড কাষ্টস এবং সিডিউল্ড ট্রাইবস্ সম্প্রদায় - এঁদের কথা কোন সরাকার ভেবেছিলেন। কিন্তু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এই কাষ্টস্ এবং সিডিউল্ড ট্রাইবস্‌দের কথা ভেবেছেন। বামফ্রন্ট সরকার জানেন যে পশ্চিমবঙ্গের শতকরা ১৭ ভাগ মানুষ এইসব সম্প্রদায়ভুক্ত। আমি একটি কম্পারেটিভ স্টাডি দিচ্ছি। এখানে ১৯৭৬-৭৭ সালে কংগ্রেস আমলে ষ্টাইপেন্ড প্রাপ্ত কাষ্টস্ ছাত্রের সংখ্যা ছিল ১ লক্ষ ৮৪ হাজার, সেখানে ১৯৮৪-৮৫ সালে ৩ লক্ষ৮৭হাজার ছাত্র এই ষ্টাইপেন্ড পাচ্ছে। যেখানে ১৯৭৬-৭৭ সালে ছাত্র-ছাত্রীর হোষ্টেল ছিল ৩২২ টি, সেখানে আজ এর সংখ্যা দাঁড়িয়েছে ৪৭৩ টিতে। এইভাবে যাঁরা সমাজের অবহেলিত, নির্যাতিত মানুষ এঁদের উন্নতির জন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করে চলেছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো। কথাটা হচ্ছে প্রশাসন সম্পর্কে। আমরা প্রত্যেকেই পরিচ্ছন্ন প্রশাসন চাই। আপনারাও নিশ্চয়ই তাই চান। আজকের দিনে সমস্ত এ্যাডমিনিষ্ট্রেশন, কি রাজ্যে কি সেন্টারে, একটা অব্যবস্থার মধ্যে দিয়ে চলছে। কোন কাজ করাবার উদ্যোগ উৎসাহ নেই। কাজেই আজ সমস্ত এ্যাডমিনিষ্ট্রেশনকে টোন্ আপ্ করাবার জন্য চেষ্টা করা হচ্ছে এবং মাননীয় রাজ্যপালের স্পীচে সেই কথা বলা হয়েছে। যা হোক, আমি বক্তব্য এখানে শেষ করছি।

**শ্রীমতী অঞ্জু কর** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিধানসভার অধিবেশনের সুরুতে মাননীয়

রাজ্যপাল যে ভাষণ রেখেছেন এবং তার উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব আজ তিন দিন ধরে উপর আলোচনা চলছে। আমি এই আলোচনায় অংশ গ্রহণ করে সর্বপ্রথম আমি এই ভাষণকে সর্বান্তকরণে সমর্থন করছি। সমর্থন করছি এই কারণে - আজ এই ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের সমস্ত মানুষ গরীব, মধ্যবিত্ত, ক্ষেতমজুর, মহিলা, ছাত্র, যুবা, শ্রমিক — তাদের আশা আকাঙ্খার প্রতিফলন ঘটেছে। সমর্থন করছি এই কারণে - এই আশা আকাঙ্খাকে বাস্তবে রূপায়িত করবার প্রয়াস বামফ্রন্ট সরকার তাঁর সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও করে চলেছে বলে এবং এখানেই এই সরকারের কৃতিত্ব। বেশীক্ষণ বলবার সময় আমার নেই। তাছাড়া এ নিয়ে এখানে বিস্তারিত আলোচনাও হয়ে গেছে। কাজেই দু'চারটি কথা বলে আমি শেষ করছি। আমি প্রথমে যেকথা বলতে চাই - বিরোধী পক্ষের মাননীয় সদস্যগণ তিন দিন ধরে এখানে বিতর্কে অংশ গ্রহণ করেছেন। সেখানে মূল জিনিষ যেটা দেখা গেল যেটা হচ্ছে যে তাঁরা নাকি কোন ভাল জিনিসই দেখতে পাননি। আশা করেছিলাম, তাঁদের কাছ থেকে গঠনমূলক কথাবার্ত্তা শুনতে পাবো এবং তা থেকে অনেক কিছু শিখবো। কিন্তু সেই আশা থেকে আমি বঞ্চিত হয়েছি। সর্বশেষে শ্রী সুব্রত মুখার্জী যে বক্তৃতা রাখলেন তাও শুনলাম। তাঁর বক্তৃতা সম্পর্কে একটি কথা বলতে চাই। সেটা হচ্ছে, জমি বন্টনের বিষয়ে তিনি যে কথা বলেছেন সেটা সবটা ঠিক নয়।

**[6.55 – 7.08 p.m.]**

কারণ হচ্ছে যে ভূমিসংস্কার করার ব্যাপারে পঞ্চায়েত সমিতি কাজ করে। ভূমিসংস্কার এবং তার উন্নয়ন- এর স্বার্থে পঞ্চায়েত সমিতি সব সময় আছে। এই সমিতির যাঁরা মেম্বার তাঁরা এই কাজ করেন। এম. এল.এ হিসাবে এই কমিটির মেম্বার হয় না, এটা আপনারা খোঁজ নিয়ে দেখবেন। এই কমিটির মেম্বাররা জমি বন্টনের ব্যাপারে অংশগ্রহন করেন। আমি কয়েকটি কথা বলতে চাই সেটা হচ্ছে যে, বিস্তারিত যে আলোচনা হয়েছে সেই আলোচনার মধ্যে আমরা একটা জিনিষই মনে হয়েছে যে বিরোধী পক্ষের সদস্যরা পুঁজিপতি, জমিদার, জোরদার এবং মহাজনদের চশমা চোখে দিয়ে দেখে। সুতরাং তাঁদের পক্ষে এই যে রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলায় প্রতিটি ভাল কর্মসূচীর কথা তুলে ধরা হয়েছে সেটা তাঁর ভাল দেখতে পাবেন না। এটা আমাদের জানা আছে। সুতরাং আজকে রাজ্যপালের ভাষণের উপর আপনারা যে সমস্ত কথা বলেছেন - বিদ্যুৎ নেই, শিক্ষা ব্যবস্থার অবনতি, পঞ্চায়েতে দূর্নীতি - সেই গুলো ঠিক নয়। আজকে সারা ভারতবর্ষে আইনশৃক্ষলার অবস্থা কি দেখতে পাচ্ছি? সারা ভারতবর্ষের চেয়ে এখানে আইনশৃক্ষলাভাল আছে। আপনারা যে ব্যবস্থা এখানে চাইছেন সেটা আর হবে না। এখানে পুলিশ প্রশাসনে অসহযোগীতার জন্য আইনশৃক্ষলার কিছুটা অবনতি ঘটেছে। অতীতে আপনারা যে সমস্ত জিনিস করে গিয়েছিলেন সেই গুলোকে আমরা প্রতিহত করার চেষ্টা করছি। পশ্চিমবাংলার মনুষ যাতে এবং স্বাভাবিক জীবনযাপন করতে পারে তার জন্য আমরা চেষ্টা করছি। যদিও আমরা জানি আজকে যে সামাজিক কাঠামো, বর্ত্তমান যে সমাজ ব্যবস্থা অবস্থার মধ্যে দিয়ে সব সামাজিক অপরাধ দমন করা যাবে না। পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে দিয়েই অপরাধের জন্ম নেয়। এই পুঁজিবাদী অবস্থার মধ্যে দাঁড়িয়ে বামফ্রন্ট সরকারের পক্ষে সব অপরাধ দমন করা যাবে। এই অবস্থার মধ্যে দিয়েও এই সরকার যা করছে সেটা যথেষ্ট প্রশংসার দাবি রাখে। বিরোধী পক্ষের অনেক মাননীয় সদস্য বলেছেন এখানে নিরাপত্তার অভাব। আপনাদের সময় কি ছিল। আপনাদের সময় নিরাপত্তা বাহিনী নিয়ে ঘুরে বেড়াতে হ'ত। এখন সেটা আর হয় না। আজকে আমরা কি দেখেছি? কিছু দিন আগে আগষ্ট মাসে এই কলিকাতায় প্রিসাইডিংস অফিসার কনফারেন্স হয়ে গেল। ভারতর্বের বিভিন্ন প্রদেশ থেকে যাঁরা এই সম্মেলনে যোগ দিতে এসেছিলেন তাঁরা আইনশৃক্ষলার প্রশংসা করে গেছেন। আজকে জনগনের বন্ধু কারা সেটা সকলেই বুঝতে পেরেছেন। আমরা কার্যতঃ কি দেখেছি? আজকে পশ্চিমবাংলার আইনশৃক্ষলা অবনতি ঘটানোর মূলে আপনাদের দলের যথেষ্ট অবদান আছে। আপনারা কি করেছেন শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যাকান্ডের পরে প্রতি শোক জানানোর নাম করে রাস্তায় রাস্তায় মারধোর করেছেন। কোন কোন কলোনীতে আপনারা আগুন লাগিয়ে দিয়েছেন এবং নিজের দলের ঝান্ডা নিয়ে লুটপাট করেছেন। মগরার রাস্তায় টায়ারে, মটরে এবং লরিতে আগুন লাগিয়ে দিয়েছেন। টায়ারে আপনারা আগুন লাগিয়ে

রাস্তার মাঝে বিভৎস খেলা খেলেছেন। রাস্তার লোকেরা আপনাদের জিজ্ঞাসা করেছেন এই কি আপনাদের শোক জানানো হচ্ছে। তার উত্তরে আপনারা বলেছেন এই হচ্ছে আমাদের শোক জানানো। এই হচ্ছে আপনাদের অবস্থা। কালনা কলেজে ১৫ তারিখে আপনারা কি করেছেন? আপনারা সেখানে ফলস্ ভোট করলেন। তার আগে মিটিং-এ ঠিক হয়েছিল কোন ছাত্র যেন না ঢুকতে পারে। সবাই মিলে তার প্রতিবাদ করা হবে। কিন্তু সেখানে আমরা কি দেখলাম, সমস্ত কংগ্রেসের ছাত্ররা সেখানে ঢুকে পড়লো। তাদের নেতার এখানে নাম করা যাবে না, তাই আমি করছি না। কিন্তু আপনারা জেনে রাখুন ১৯৭২ সালের ঘটনা আবার ঘটিয়েছেন। আপনারা মহাদেব ব্যানার্জীকে খুন করেছেন, আমাদের নেতা শিবশঙ্কর চৌধুরীকে খুন করেছেন। এই সমস্ত ঘটনা আপনারা ঘটাচ্ছেন। আমরা দেখেছি - আমাদের অবিজ্ঞতায় এটা প্রমান হয়ে গিয়েছে - যে, আপনাদের লোক আমাদের সেই নেতা, আমাদের কমরেড, সবচেয়ে তরুণ, সবচেয়ে প্রাণবন্ত, শ্রী সুশোভন মুখার্জীকে কুপিয়ে কুপিয়ে হত্যা করেছে। এই জিনিস আপনারা করেছেন। অথচ আপনারাই আবার শান্তি শৃঙ্খলার কথা বলে বড়াই করেন। আপনারা বলেছেন যে, গ্রামে গ্রামে মানুষ খুন হয়ে যাচ্ছে। থানায় পুলিশ কেস, ডাইরি কিছু নিচ্ছে না। কোন খুনের তদন্ত হচ্ছে না। ভূতের রাজত্ব কায়েম হয়েছে। কিন্তু আমাদের অভিজ্ঞতায় কি দেখেছি সেই ১৯৭২ থেকে ৭৭ সালের দিনগুলোতে। সেদিন আপনারা কি কান্ড করেছিলেন। তখন মানুষ কি অভিজ্ঞতা অর্জন করেছিলেন। বিনা বিচারে নিরীহ মানুষদের সেদিন জেলে পুরে দেওয়া হয়েছে। আজকে কি প্রকৃতপক্ষে সেই অবস্থা আছে এখানে? সেদিন কোথায় ছিল পুলিশের সহযোগিতা। ঐ সমস্ত কাজে আপনারাই সেদিন সমর্থন জনিয়েছিলেন। কোথায় ছিল সেই সময়ে আপনাদের আজকের এই ভূমিকা। আজকে আপনাদের সেজন্য এটা বুঝতে হবে যে, যে ঘটনা সেদিন আপনারা ঘটিয়েছিলেন, তা আজ আর নেই। আজ আপনারা বলছেন নারী নির্যাতনের কথা। মাননীয় সত্তার সাহেব নারী নির্যাতনের কথা বলে উদ্বেল হয়ে পড়েছেন। পশ্চিমবাংলার বুকে তাদের মান সম্মান বলে কিছু নেই। নারী সমাজের এই অবস্থার কথা চিন্তা করে তিনি খুব বিচলিত হয়ে পড়েচেন কিন্তু বাস্তবে আমরা এখানে কি দেখছি। আপনারা কি অতীতের সমস্ত ঘটনাগুলো ভুলে গেলেন। সেই সময়ে তো আমরা জানি, আসামী বলে ধরে নিয়ে গিয়ে পুলিশের লক-আপে পুরে পুলিশ বাহিনী, সি. আর. পি. বাহিনী দিয়ে তাদের উপর পাশবিক অত্যাচার করা হয়েছে। রীতা চ্যাটার্জীকে ধরে নিয়ে তার স্বামীর সামনে তাকে বলাৎকার করা হয়েছে। এ ঘটনা আমরা, পশ্চিমবাংলার মানুষ তো কখনই ভুলতে পারি না। আমরা তো ভুলতে পারি না ভারতী তরফদারের কথা। তার বাবাকে কুপিয়ে কুপিয়ে হত্যা করার প্রতিবাদে তাকে যাবজ্জীবন কারাদন্ডে দন্ডিত করেছেন। কোন বিচার সে পায়নি সেদিন। পশ্চিমবাংলার মানুষ সেই দিনগুলোর চাইতে অনেক শান্তিতে আছে। এই অবস্থায় যদি প্রশ্ন তুলি যে, উত্তর প্রদেশ, বিহার, মধ্যপ্রদেশ ও রাজস্থানে কি হচ্ছে। ঐ রাজ্যগুলোতে আজ আমরা দেখছি নারী নির্যাতন ক্রমান্বয়ে পূর্বের সমস্ত হিসেবকে ছাড়িয়ে যাচ্ছে। হরিজন ও পিছিয়ে পড়া মানুষের জন্য আপনাদের দরদের আর শেষ নেই। সেখানে কি ঘটছে প্রতিদিন। আমাদের তা জানতে হবে জানার দরকার আছে। হরিজন কৃষক মহিলারা মজুরীর জন্য, একটু জমির জন্য আন্দোলন করছে। তারা তাদের অধিকার প্রতিষ্ঠার জন্য যখন আন্দোলন করছে, তখন তাদের ধরে ধরে পুড়িয়ে মারা হচ্ছে। উত্তর প্রদেশে হরিজন কৃষক রমনীদের পুলিশ পুলিশ, সি. আর. পি. দিয়ে পুড়িয়ে মারা হচ্ছে। মহিলাদের সেখানে উলঙ্গ অবস্থায় রাস্তার বুকে প্যারেড করানো হচ্ছে। আপনাদের লজ্জা হয় না। লজ্জা হওয়া উচিত আপনাদের। ও সম্বন্ধে আমি একটা মাত্র পরিসংখ্যান উল্লেখ করে দেখাতে চাই যে, পশ্চিমবাংলার বুকে মা-বোনেরা কত শান্তিতে ও শৃঙ্খলার মধ্যে আজ বাস করছেন। মাননীয় প্রণব মুখার্জীকে গত ১৪ই ফেব্রুয়ারী, ১৯৮৫ তারিখে ভারতের বুকে নারী নির্যাতন সম্বন্ধে এক প্রশ্ন করা হয়েছিল। তিনি ১৯৮৪ সালের হিসেব দিয়ে বলেছেন যে, মধ্যপ্রদেশে ১৯০ জন নারী নির্যাতিত হয়েছেন ধর্ষণের মাধ্যমে। বিহারে হয়েছেন ৭৬ জন, উত্তর প্রদেশে হয়েছেন ৭৩ জন এবং রাজস্থানে হয়েছেন ৫৮ জন। সে তুলনায় দুর্ভাগ্যক্রমে পশ্চিমবাংলায় হয়েছেন ২ জন। সেখানে মধ্যপ্রদেশে ১৪৫, বিহারে ৩৭, রাজস্থানে ১০ এবং আরেকটি রাজ্যে ২৩ আর সেখানে পশ্চিমবঙ্গ মাত্র ৩টি। কাজেই পশ্চিমবঙ্গ জঙ্গলের রাজত্ব কোথায়? আপনারা চিন্তাভাবনা করে দেখুন যে আপনারা যে বলেন কোথাও আলো দেখতে পাচ্ছেন না সর্বত্র অন্ধকার

সেটা কোথায়? সুতরাং সাত্তার সাহেবের পশ্চিমবঙ্গ জঙ্গলের রাজত্ব এই কথাটি খাটে না। পশ্চিমবঙ্গে মধ্যবিত্ত, শ্রমজীবি মানুষ, খেটে খাওয়া মানুষ তাদের যে সামাজিক মর্যাদা আছে সেটা আপনারা ধুলিসাৎ করেছিলেন কিন্তু আজকে বামফ্রন্ট সরকার এসে তা আবার ফিরিয়ে দিয়েছে। আজকে বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের মাধ্যমে মানুষের যে গণতান্ত্রিক চেতনা এবং তারজন্য যে সংগ্রাম তা শুরু করেছেন। তারজন্য তাকে অভিনন্দন জানাই। আপনারা এই গরীব শ্রমিক কর্মচারী, খেটে খাওয়া মানুষগুলোকে তাদের রুজিরোজগার থেকে কিভাবে বিরত করা যায় তার চেষ্টা করে গেছেন। তাদের মুখে যাতে হাসি ফোটে তারজন্য আপনারা একটু ভাবেন নি। আপনারা ধনীদের পৃষ্ঠপোষকতা করে গেছেন। কিন্তু আমাদের সরকার তাদের যাতে প্রকৃত অগ্রগতি হয়, তাদের যাতে সাহায্য করা যায় তারজন্য বদ্ধপরিকর। কিন্তু আপনারা এরমধ্যে কি দেখতে পাচ্ছেন দেখতে পাচ্ছেন যে দুর্নীতি আর দলবাজী। তবে দুর্নীতি কথাটির সঙ্গে অবশ্য আমি একমত, এই কারণে যে আমরা আসার পরে প্রথম দিকে পঞ্চায়েতে যে নির্বাচন হয়েছিল তাতে আপনাদের সংখ্যা কম ছিল যারজন্য দুর্নীতি কম ছিল। কিন্তু তারপরে যে নির্বাচনগুলি হল তাতে আপনাদের সংখ্যা বেড়ে যাওয়াতে দুর্নীতিও ক্রমশ বাড়তে থাকলো। সেইজন্য আজকে বিরোধীবন্ধুরা কোন রকম কুৎসা অপপ্রচার রটালেও তাতে বামফ্রন্টের অগ্রগতি রোধ করতে পারবে না। এই ব্যাপার একটা কথা আছে যে হাতি কাদায় পড়লে কুকুরে ঘেউ ঘেউ করে। সেইরকম আপনারা হচ্ছেন পুঁজিপতিদের ধারকবাহক এবং আমাদের কোন উন্নতি আপনাদের চোখে পড়ছে না। সেইজন্য যা কিছু ভালো দেখছেন তার কুৎসা, অপপ্রচার রটিয়ে বেরাচ্ছেন - এ যেন আপনাদের অবস্থা কুকুরের ঘেউ ঘেউ করার মত। তবে আপনারা আমাদের অগ্রগতি রোধ করতে পারবেন না কারণ জনগণ আমাদের সঙ্গে আছে এবং থাকবে। তাদের সহযোগীতা এবং সাহায্য নিয়েই আমরা আমাদের কর্মসূচী পঞ্চায়েতের মাধ্যমে পালন করবো। এইকথা বলে বিরোধীপক্ষের যে কাটমোশান এখানে এনেছেন তার বিরোধীতা করে এবং রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The house was then adjourned at 7.08 P. M. till 1 P.M. on Tuesday, the 19th March, 1985, at the Assembly House, Calcutta .

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 19th March, 1985 at 1 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 19 Ministers, 16 Ministers of State and 177 Members.

**[ 1.00 - 1.10 p.m.]**

## Obituary Reference

**Mr. Speaker :** Before we proceed to do the business of the day I have a malancholy duty to perform, It is with regard to the reference to the demise of Shri Amalesh Chandra Majumdar an ex - M.L.A.

Shri Amalesh Chandra Majumdar an ex - Member of the West Bengal Legislative Assembly passed away on the 17th March, 1985 at the age of 60.

Shri Majumdar was born in 1925 and from his early life he was associated with freedom movement. He was first elected to the West Bengal Legislative Assemblyin 1967 from Haripal Constituency with S.S.P. ticket and again returned to Assembly in 1969. He was the founder member and also Headmaster of Nalikul Deshbandhu Bani Mandir. He was also a National Teacher and associated with many social and educational institutions.

At the demise of Shri Majumdar we have lost an educationist and a social worker.

Now I request the members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased.

(At this stage the members stood in their seats and observed two minutes' silence.)

Thank you, Ladies and Gentlemen, Secretary will send the message of condolence to the family member of the deceased person.

## Starred Questions
## (to which oral answers were given)

### পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদনের পরিমাণ

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং*৪৫) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :-

ক) ইহা কি সত্য যে ১৯৮৩-৮৪ আর্থিক বছরে রাজ্যের কৃষি উৎপাদন পূর্ববর্তী সমস্ত রেকর্ড অতিক্রম করেছে এবং

খ) সত্য হলে, উক্ত বছরে কৃষি উৎপাদনের পরিমাণ কত ছিল?

**শ্রী কমল কান্তি গুহ :**

(ক) হ্যাঁ

(খ) ১৯৮৩-৮৪ আর্থিক বছরে ৯১ লক্ষ ৭৩ হাজার ৮৫ টন খাদ্যশস্য উৎপন্ন হয়েছিল। এছাড়াও উক্ত বছরে আলু উৎপন্ন হয়েছিল ৩০লক্ষ ৫০ হাজার ৯২৯ টন এবং সরিষা উৎপন্ন হয়েছিল ১ লক্ষ ১২ হাজার ৯৬০ টন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** রেকর্ড পরিমাণ উৎপাদন হয়েছে বলে বল্লেন সেখানে এর দ্বারা কি পশ্চিমবাংলা খাদ্যশষ্যে স্বয়ংসম্পূর্ণতা অর্জন করেছে?

**শ্রী কমলকান্তি গুহ :** না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আলুর উৎপাদন বেড়েছে কিন্তু রাজ্যের আলু চাষীরা বাজারে দাম পাচ্ছে না তখন এ সম্বন্ধে কোন ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** এ সম্বন্ধে পরে প্রশ্ন আছে বলব।

**শ্রী সুব্রত মুখার্জী :** চাল এবং গমের উৎপাদন কত হয়েছে বলবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** আউস চাল ৬ লক্ষ ৯৭ হাজার ২০০টন, আমন চাল ৫৯ লক্ষ ১২ হাজার ৯৫০ টন এবং গম ৮ লক্ষ ৫৪ হাজার ৮৬২ টন।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মন্ত্রী মহাশয় কৃষির উন্নতি হয়েছে বলে যা বললেন তাতে আমার প্রশ্ন হচ্ছে, এই উন্নতি কি প্রাকৃতিক কারনে হয়েছে, না সরকারী ব্যবস্থাপনায় হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ :** প্রকৃতির সহায়তা, আমাদের প্রযুক্তিবিদ্যা এবং কৃষকদের প্রচেষ্টার ফলে এই উন্নতি হয়েছে।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** আমরা জানতে পারলাম খাদ্যে স্বয়ং নির্ভরতার পক্ষে এই উৎপাদন যথেষ্ট নয়। আমার প্রশ্ন হচ্ছে, পশ্চিমবাংলা যাতে খাদ্যে স্বয়ং নির্ভর হতে পারে তারজন্য সরকার কোন চিন্তাভাবনা করছেন কি ?

**শ্রী কমলকান্তি গুহ :** আমাদের দেশে এখন যে উৎপাদন হচ্ছে তা থেকে ১০ ভাগ বীজের জন্য রাখা হয়। পশ্চিমবাংলায় এখন ২০ লক্ষ টনের মত ঘাটতি আছে ওই বীজ ধরে। তবে আমরা প্রতি বছর বৃদ্ধির দিকে যাবার প্রচেষ্টা রেখেছি। আশাকরি ৭ম পরিকল্পনার শেষে এদিক থেকে সাফল্য অর্জন করতে পারব।

**ডঃ জয়নাল আবেদিন** : মন্ত্রী মহাশয় জানালেন এই রাজ্যে ২০ লক্ষ টন ঘাটতি অথচ কেন্দ্রর কাছে চাইলেন ৫০ লক্ষ টন। এই তফাতটা কেন?

**শ্রী কমলকান্তি গুহ** : উৎপাদনের সংগে বন্টনের এই অসংগতি পুঁজিবাদী সমাজে হয়ে থাকে এবং সেইজন্যই এই ঘাটতি দেখা যাচ্ছে এবং কেন্দ্রীয় সরকারের কাছে চাইতে হয়েছে।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য** : শুনলাম এবারে আমাদের উৎপাদন রেকর্ড হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, ১৯৭৭ সালে আমাদের এখানে যে পরিমাণ জমিতে চাষ হোত তারপর আজ পর্যন্ত বেশী জমিতে চাষ হবার ফলে উৎপাদন কত বেড়েছে জানাবেন কি ?

**শ্রী কমলকান্তি গুহ** : আমাদের জমি প্রতি বছরই কিছু কিছু করে কমছে এবং তার কারণ বিভিন্ন জায়গায় জমিতে উন্নয়নমূলক কাজ করতে হচ্ছে। আমরা প্রচেষ্টা চালাচ্ছি অল্প জমিতে যাতে বেশী উৎপাদন হয় এবং দেখা গেছে এই ব্যাপারে সারা ভারতবর্ষে আমরা বেশ কিছুটা সাফল্য অর্জন করেছি। আপনারা দেখবেন জমিতে ইল্ড পশ্চিমবাংলায় বেশী হচ্ছে।

তারকা চিহ্নিত প্রশ্ন নং ৭৮ এবং ৭৯ হেল্ড ওভার।

**উলুবেড়িয়া - হলদিয়া জল সরবরাহ প্রকল্প**

* ৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭) **শ্রী লক্ষ্মন চন্দ্র শেঠ** : স্বাস্থ্য ও পরিবার কল্যান (শহরের জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ-

(ক) উলুবেড়িয়া - হলদিয়া জল সরবরাহ প্রকল্প নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা, এবং

(খ) "ক" প্রশ্নে উত্তর হ্যাঁ হলে, কি কি ব্যবস্থা এ যাবৎ গ্রহণ করা হয়েছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর** :

(ক) আছে।

(খ) বিশ্বব্যাঙ্কের কাছ থেকে ঋন নিয়ে প্রকল্পটি রূপায়নের চেষ্টা চালানো হচ্ছে।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ** : মন্ত্রী মহাশয় জানাবেন কি, উক্ত প্রকল্প রূপায়ন করবার জন্য কত টাকা ব্যয় হবে?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : ১৬০ কোটি টাকা।

**শ্রী কামাখ্যা চরন ঘোষ** : হলদিয়ার জলের জন্য ময়না থেকে চেষ্টা হয়েছিল এবং পরে উলুবেরিয়া থেকে চেষ্টা হয়েছিল। কবে নাগাদ এটা চালু হবে জানাবেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : গেঁয়োখালি থেকে ২ কোটি গ্যালন আনতে ৩২ কোটি টাকা ব্যয় হবে। আমরা আশাকরি আগামী দুবছরের মধ্যে কমপ্লিট করতে পারব। তবে উলুবেড়িয়া প্রকল্প শেষ করতে হলে ৫ বছর সময় লাগবে।

**[ 1.10 – 1.20 p.m.]**

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া** : মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই উলুবেড়িয়া প্রকল্পের জন্য যে টাকা খরচের জন্য লাগবে তার মধ্যে কেন্দ্রীয় সরকারের অংশ কত?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আপনারা জানেন বিশ্বব্যাঙ্কের সংগে ব্যবস্থা হয় যেমন ১৬০ কোটি টাকা বিশ্বব্যাঙ্কের সংগে ব্যবস্থা হয় এবং এর ৫০ ভাগ বিশ্বব্যাঙ্ক কেন্দ্রীয় সরকারকে দেন। কেন্দ্রীয় সরকার তার ৭০ পারসেন্ট দেয় রাজ্য সরকারগুলিকে। এই ৭০ পারসেন্টের মধ্যে তারা মাত্র একটা অংশ দেয়। ১০০ কোটি টাকার মধ্যে মাত্র ১০ কোটি টাকা অর্থাৎ ১০ পারসেন্ট গ্রান্ট হিসাবে দেয়। আর বাকীটা দেওয়া হয় লোন হিসাবে। ১০০ কোটি টাকার পরিকল্পনা নিলে রাজ্য সরকারকে দিতে হয় ৯০ শতাংশ, আর কেন্দ্রীয় সরকার মাত্র ১০ শতাংশ দেয়।

**বীরভূম জেলায় পানীয় জলের ব্যবস্থা**

* ৮১। (অনুমোদিত প্রশ্ন নং *২১৩) **শ্রী সুনীতি চট্টরাজ :** স্বাস্থ্য ও পরিবার কল্যান (গ্রামীন জল সরবরাহ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি :-

১৯৮২ - ৮৩ ও ১৯৮৩ - ৮৪ সালে বীরভূম জেলায় মোট কতগুলি গ্রামে পানীয় জলের ব্যবস্থা করা হয়েছে?

**শ্রীকমল কান্তি গুহ :**

১৯৮২ - ৮৩ ও ১৯৮৩ - ৮৪ সালে বীরভূম জেলার গ্রামে গ্রামে পানীয় জলের ব্যবস্থার হিসাব নিচে দেওয়া হ'ল।

| ১৯৮২ - ৮৩ | গ্রামের সংখ্যা |
|---|---|
| ১) নলবাহী জলসরবরাহ প্রকল্পের মাধ্যমে | ২৪ |
| ২) হস্তচালিত নলকূপের মাধ্যমে | ১৩ টি সহ আংশিক ৪২ টি |
| ১৯৮৩ - ৮৪ | |
| ১) নলবাহী জলসরবরাহ প্রকল্পের মাধ্যমে | ২ টি |
| ২) হস্তচালিত নলকূপের মাধ্যমে | ৫০টি এবং আংশিক ১১৯ টি। |

**শ্রী কাশী নাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বর্তমানে ওখানে আরো কতগুলি গ্রামে পাইপ ওয়াটার সাপ্লাই টিউবয়েলের মাধ্যমে জল সরবরাহ বাকী আছে?

**শ্রী কমলকান্তি গুহ :** এই হিসাবটা এখনই আমি দিতে পারছি না।

**শ্রী কাশী নাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পাইপ লাইন ওয়াটার সাপ্লাইয়ের যে সব স্কীম দেওয়া হয়েছে সেগুলি এ্যাডভাইসরদের কাছে ডিলে হওয়ার কারণ কি ?

**শ্রী কমলকান্তি গুহ :** এটা এখনই ঠিক ভাবে বলতে পারছি না। তবে অনেক সময়ে জমি পাওয়া নিয়ে গোলমাল হয় তখন প্লানিংয়ে দেরী হয়। আবার অনেক সময়ে দেখা যায় যে জমি দিয়ে দিলেন, আবার পরবর্ত্তী কালে মালিক কেস করে দিলেন। আবার অনেক সময়ে জল পরীক্ষা করার পরে দেখা গেল অনুপোযুক্ত এবং তার ফলে সেখান থেকে অন্য জায়গায় স্থানান্তরিত করতে হয় এবং তার জন্য প্লান চেঞ্জ হয়ে যায়। এই সব নানা কারণে দেরী হয়ে যায়।

## Proposal for building of Truck Terminals in the Subarbs of Calcutta City

* 82 (Admitted question No.* 763) Shri **NURUL ISLAM CHOUDHURY**, Shri **ABDUL MANNAN** : will the minister in Charge of the Metropolitan Development Department be pleased to State :-

a) The present position of the proposals to build Truck Terminals in the suburbs of Calcutta City ;

b) The steps taken by the present Gavernment in the matter; and

c) Where are these truck terminals proposed to be located ?

**Shri Prasanta Kumar Sur :**

(a) There is no proposal to build any Truck Terminal in the Suburbs of Calcutta City under the current C.U.D.P. III programme (1983 - 84 to 1987 - 88). but there is a provision for a truck terminal at the crossing of NH - 6 & Kona Expressway.

(b) & (c) The need and possible locations for setting up truck terminals in the suburbs of calcutta City are being examined by the Government. Some private Trensport Agencies have approached the Government for allotment of adequate lands for such terminals in the fringe area of Eastern Metropolitan Bye pass, Which the Govt. is seriously considering.

**শ্রী আব্দুল মান্নান** : মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এন. এইচ (৬) এবং কোনার যে কথা বললেন, এটা কতদিনে হবে জানাবেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : আমরা কোনায় জমি অধিগ্রহন করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী** : মাননীয় মন্ত্রী মহাশয়, আমার কাছে খবর আছে যে সরকার এখনও পর্যন্ত জমি অধিগ্রহণ করেন নি। আমার প্রশ্ন হচ্ছে , যদি করে থাকেন কতটা জমি অধিগ্রহন করা হয়েছে জানাবেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : আমি নিজেই বলেছি সবটা জমি অধিগৃহিত হয়নি। দ্বিতীয় হুগলী সেতু হবার পরে আমাদের কোনা এক্সপ্রেস ওয়ে হবে। ওখানে জমি অধিগ্রহনের কাজ শুরু হয়েছে। কোনা ট্রাক টার্মিন্যালের জমি অধিগ্রহনের কাজ শুরু হয়েছে। আপনারা জানেন পুরোপুরি এই- জমি অধিগ্রহনের ব্যাপারে কলকাতা হাইকোর্টে বিরাট আবেদন আছে। যে কেউ একটা দরখাস্ত নিয়ে কলকাতা হাইকোর্টে গেলে তখনই সেটাকে বন্ধ করে দেওয়া হয়। তবে আমি এটুকু বলতে পারি আমরা যত সত্বর পারি অধিগ্রহন করব। কারণ ১৯৮৭ সালে যখন দ্বিতীয় হুগলী সেতু উদ্বোধন করব তার সাথে যদি কোনা এক্সপ্রেস ওয়ে সম্পূর্ন না হয় বা ট্রাকটার্মিন্যাল সম্পূর্ন না হয় তাহলে আমরা যে উদ্দেশ্য নিয়ে এটা করছি সেই উদ্দেশ্য ব্যর্থ হবে।

**Shri Subrata Mukherjee :** Perhaps the Hon'ble Minister is aware that in the Barabazar area and particularly in my Constituency Jorabagan area there remains absolutely a hazardous condition because of trucks. Will he be pleased to state whether there is any plan to build a trudk terminal near old Mint area very close to Howrah Bridge ?

**Mr. Speaker :** Starred question nos. 83 & 84 will be taken together.

**পশ্চিমবঙ্গের জেলখানায় বেসরকারী পরিদর্শক নিয়োগ**

* ৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৮) **শ্রীদেবনারায়ণ চক্রবর্ত্তী :** স্বরাষ্ট্র (কারা) ও বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি :-

পশ্চিমবঙ্গের জেলখানাগুলিতে বেসরকারী পরিদর্শক নিয়োগ করা হইয়াছে কিনা?

**বেসরকারী পরিদর্শক নিয়োগ**

* ৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৪) **শ্রীধীরেন্দ্র নাথ সেন :** স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি :-

পশ্চিমবঙ্গের কতগুলি জেলায় জেলখানাগুলিতে বেসরকারী পরিদর্শক নিয়োজিত আছেন?

পশ্চিমবঙ্গের কিছু কিছু জেলখানায় বে-সরকারী পরিদর্শবক নিয়োগের সুপারিশ বিভাগীয় ভূক্তিপতির (কমিশনার) নিকট হইতে পাওয়া গিয়াছে এবং সেগুলি বর্তমানে সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে। বাকী জেলগুলির জন্য বে-সরকারী পরিদর্শক নিয়োগের সুপারিশ বিভাগীয় ভূক্তিপতিদের নিকট চাওয়া হইয়াছে।

পশ্চিমবঙ্গের কিছু কিছু জেলখানায় বে-সরকারী পরিদর্শক নিয়োগের সুপারিশ বিভাগীয় ভূক্তিপতির (কমিশনার) নিকট হইতে পাওয়া গিয়াছে এবং সেগুলি বর্তমানে সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে। বাকী জেলখানা গুলির জন্য বে-সরকারী পরিদর্শক নিয়োগের সুপারিশ বিভাগীয় ভূক্তিপতিদের নিকট চাওয়া হইয়াছে।

**শ্রী দেবনারায়ন চক্রবর্তী :** এই বেসরকারী পরিদর্শক নিয়োগ যে জেলগুলিতে করা হয়নি, কত বছর ধরে হয়নি, সেটা জানাবেন কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** দুবছর আগে থেকে নিয়োগের কথা বলা হচ্ছে , তখন থেকে বন্ধ আছে। বার বার ডিভিসন্যাল কমিশনারকে বলা সত্ত্বেও না পাওয়ার জন্য দেরী হচ্ছে।

**শ্রী দেবনারায়ন চক্রবর্তী :** যে জেলখানাগুলিতে বেসরকারী পরিদর্শক এখোন নিয়োগ হয়নি, কবে নাগাদ নিয়োগ হবে, বলতে পারবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমরা আশা করছি আগামী ৬ মাসের মধ্যে অল জেলস এ্যান্ড সাব-জেলস এ বেসরকারী পরিদর্শক নিয়োগ হয়ে যাবে এবং জেল কোড রিভিসন কমিটির সুপারিশ অনুযায়ী এ্যাডভাইসারি কমিটি গঠিত হবে।

**[ 1.20 – 1.25 p.m.]**

**শ্রী কাশীনাথ মিশ্র** : বেসরকারী পরিদর্শক নিয়োগের ব্যাপারে কি কোন স্ট্যাটিউটারি পদ্ধতি আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : হ্যাঁ আছে, জেল কোড্ অনুসারে এটা হয়ে থাকে। বিভিন্ন জেলের সাব জেলের এবং ডিষ্টিক্ট জেলের জন্য একটা সংখ্যা নির্দিষ্ট আছে। প্রতিটি জায়গায় সেখানকার এম.এল.এ. সমাজ কল্যান এবং জনকল্যানের কাজে জড়িত ব্যাক্তিদের নাম ডিষ্টিক্ট ম্যাজিষ্ট্রেট বা কমিশনারের কাছে আসে এবং সেই অনুযায়ী সুপারিশ হয়ে থাকে।

**শ্রী শান্তিশ্রী চট্টোপাধ্যায়** : গত বাজেট অধিবেশনে মন্ত্রী মহাশয় প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও বিভিন্ন জেলে বেসরকারী পরিদর্শক নিয়োগ করা হয়নি, ফলে বন্দীবা বেসরকারী পবিদর্শকদের কাছে তাদের অভাব অভিযোগের কথা জানাতে পারেনি। মন্ত্রী মহাশয় তাঁর প্রতিশ্রুতি রক্ষার ক্ষেত্রে কি কি বাধার সম্মুখীন হচ্ছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : বিভাগীয় কমিশনারের কাছে বার বার তদবির করা সত্ত্বেও এখনো পর্যন্ত নাম পৌছায়নি, সেই জন্য দেরী হচ্ছে। তবে ইতি মধ্যেই আমি আপনাদের জানিয়েছি যে, ১৮/১৯ টি জেলে বেসরকারী পরিদর্শক নিয়োগ করা হয়েছে এবং আমি আশা করছি বাকি গুলি আগামী ৬ মাসের মধ্যে হয়ে যাবে।

**শ্রী শীশ মহম্মদ** : মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বিভাগীয় কমিশনারকে বার বার বলা সত্ত্বেও কোন ব্যবস্থা হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি যে, বিভাগীয় কমিশনার আপনার কথা শুনছে না, না কাজের চাপে করতে পারছে না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : এটা বলা কঠিন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায়** : বেসরকারী পরিদর্শক প্রশাসক কি নিজের ইচ্ছে মত নিয়োগ করেন? কারন আমবা দেখছি যে, বিগত ১০ বছর আগে যাঁরা ছিলেন এখনো তাঁরাই আছেন, পরিবর্তিত পরিস্থিতিতে কারো সংগে কোন পরামর্শ করা হচ্ছে না। প্রশাসক নিজের ইচ্ছে মত কি নিয়োগ কবতে পারেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র মহাশয়ের প্রশ্নের উত্তরে এই প্রশ্নের উত্তর আমি দিয়েছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ** : মাননায় মন্ত্রী মহাশয় বললেন যে, বেসরকারী পরিদর্শক নিয়োগের ক্ষেত্রে এম.এল.এ দেরও একটা ভূমিকা আছে, তা সেটা কি শুধু রুলিং পার্টির এম.এল.এ দেরই আছে, না বিরোধী দলের এম.এল.এ দের ও সে সুযোগ আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : সেই জেলার এবং সেই সাব ডিভিশনের সমস্ত এম.এল.এ রা থাকবেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার** : বেসরকারী পরিদর্শকদের পিছনে কি পরিমাণ সরকারী অর্থ ব্যায় হচ্ছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : এখানে ব্যয়ের কোন প্রশ্নই ওঠে না। নিয়োগ করার পদ্ধতি সম্বন্ধে আমি আগেই বলেছি।

**ক্ষতিগ্রস্থ আলুচাষীদের সাহায্য দান**

* ৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৮২) **শ্রী সাত্ত্বিক রায় ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি ঃ-

(ক) সরকার কি অবগত আছেন যে, নলহাটী ১নং ব্লকে যে হিমঘরটি বন্ধ আছে তাহাতে পূর্বে যে সমস্ত চাষী আলু মজুত রাখিয়াছিল তাহা নষ্ট হওয়ার পর হিমঘরের মালিকের পক্ষ হইতে ক্ষতিগ্রস্থ চাষীদের ক্ষতিপূরণ দেওয়া হইয়াছে কিনা, এবং

(খ) উক্ত হিমঘরের মালিক ক্ষতিপূরণ না দিয়া থাকিলে, সরকারী তরফে ক্ষতিপূরণ ব্যবস্থা গ্রলণ করা হইয়াছে কিনা?

**কমলকান্তি গুহ ঃ**

(ক) ১৯৭১ সালে নলহাটী ১নং ব্লকে অবস্থিত মালকারা ও দশরাপুরিয়া কোল্ড স্টোরেজে রাখা প্রায় ৬ হাজার কুইন্টাল আলু নষ্ট হয়ে যায়। হিমঘরের মালিক পক্ষ ক্ষতিগ্রস্থ চাষীদের কোন ক্ষতি পূরণ দেয়নি।

(খ) হিমঘরের মালিক পক্ষ ক্ষতিগ্রস্থ চাষীদের কোন ক্ষতিপূরণ না দেওয়ায় ১৯৬৬ সালের ওয়েস্ট বেঙ্গল কোল্ড স্টোরেজ (লাইসেন্সিং ও রেগুলেশন) এ্যাক্ট এর বিধান বলে লাইসেন্সিং অফিসার হিসাবে অপর কৃষি অধিকর্তা (বিপনন) ৬.১২.৭৯ তারিখে মালিক পক্ষকে সাধারণ আলুর ক্ষেত্রে কুইন্ট্যাল প্রতি ৬৭ টাকা ও বীজ আলুর ক্ষেত্রে কুইন্ট্যাল প্রতি ৭২ টাকা হিসাবে ক্ষতিগ্রস্থদের ক্ষতিপূনের এক নির্দেশ জারী করেন। উক্ত আদেশের বিরুদ্ধে মালিক পক্ষ মহামান্য কলিকাতা হাইকোর্টে একটি মামলা রুজু করেন এবং ১২.৫.৮০ তারিখে উক্ত ক্ষতিপূরণের আদেশ স্থগিত রাখা সম্পর্কে একটি রুল পান। উক্ত রুলের শুনানী এখন ও হয়নি।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যদিও এই প্রশ্নটি স্পেসিফিক্যালি নলহাটীর উপর বলা আছে, তবু ও যদি আপনি অনুমতি দেন তাহলে একটি গুরুত্বপূর্ণ প্রশ্ন ওনার সামনে রাখতে পারি। এবার আলুর উৎপাদন অস্বাভাবিক ভাবে বেশী হয়েছে এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে গতকালই শোনা গেছে যে রাজ্যসরকারকে জানানো হয়েছে, আলুর উৎপাদন বেশী হওয়ার জন্য ক্ষতিগ্রস্থ আলু চাষীদের অনুদান দিয়ে সেই আলুগুলি যেন কিনে নেবার ব্যবস্থা করা হয়। আমার প্রশ্ন হচ্ছে এই ধরনের ব্যবস্থা গ্রহন করেছেন কিনা? কারণ ১ একর জমিতে ৩ হাজার টাকা খরচা হয় আলু উৎপাদন করতে। আমার কাছে এমন খবরও আছে, অনেক গ্রামেই মাটি থেকে আলু তুলছে না, ১০ পয়সা কেজি দরে আলু বিক্রি হচ্ছে। এ ব্যাপারে সরকার যদি এগিয়ে না আসে তাহলে সমস্ত আলু বর্ডারে আটকে থাকবে। পরবর্তী কালে বেশী দামে আমাদের কিনতে হবে। ভবিষ্যতে শস্তা দরে আলু যাতে খেতে পারি সেই রকম কোন পরিকল্পনা নিয়েছেন কিনা?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় সদস্যদের অবগতির জন্য বলছি , আমরা এ সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের সাথে আলোচনা করেছি, চিঠিপত্র লেখালেখি করেছি। কেন্দ্রীয় সরকার ৫০ টাকা কুইন্টাল দরে কিনতে রাজি হয়েছে। আমরা মনে করি কৃষকদের এই আলু চাষ করতে যা খরচ হয় তাতে এই ৫০ টাকা কুইন্টাল অত্যন্ত কম। আমরা নিজেরাই সরকারী তরফ থেকে ৭৮ টাকা কুইন্টাল অথাৎ ৮২ থেকে ৮৫ পয়সা কেজি দরে কেনার সিদ্ধান্ত নিয়েছি। বেনফেডের মাধ্যমে আমরা এটা কিনবো। কিন্তু আমাদের টাকা অল্প বলে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছিলাম ৭৮ পয়সায় কিনে নেবার অনুমতি দিন। তাঁরা দেননি এবং কেন্দ্রীয় মন্ত্রী বুটা সিং কে চিঠি দিলাম বিদেশে আলু যাতে পাঠাতে পারি

তারজন্য প্রয়োজনীয় অনুমতি দিন। তিনি বলেছেন , এটা যে দপ্তরের ব্যাপার তার সাথে যোগাযোগ করছেন, এখনও পর্যন্ত সিদ্ধান্ত নেওয়া হয়নি। তবে আমরা চেষ্টা করছি যাতে বেশী পরিমানে আলু গরীব কৃষকরা হিমঘরে রাখতে পারেন। আর সরকারী তরফ থেকে যাতে বেশী আলু কিনতে পারি তার ব্যবস্থা করছি।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি , রাজ্য সরকার ক্ষতিগ্রস্থ আলু চাষীদের বর্দ্ধিত দাম দেবার যে প্রস্তাব করেছিলেন এবং এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা চেয়েছিলেন সেই টাকা কেন্দ্রীয় সরকার দিতে রাজি হয়েছেন, না রাজি হন নি?

**শ্রী কমলকান্তি গুহ :** না রাজি হননি। ৫০ পয়সা দরে আলু কেনা এটা ধাপ্পা ছাড়া আর কিছু নয় বলে আমি মনে করি।

(গোলমাল)

**শ্রী সুব্রত মুখার্জ্জী :** কেন্দ্রীয় সরকার কিনবেন কেন? এটা আপনারা কিনবেন।

**শ্রী কমল কান্তি গুহ :** মাননীয় সদস্যদের জেনে রাখা প্রয়োজন কেন্দ্রীয় সরকার এই যে ৫০ পয়সা দরে কিনতে রাজি হয়েছেন তারমধ্যে ২৫ পয়সা দিতে হবে রাজ্যসরকারকে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** এবারকার কেন্দ্রীয় সরকারের বাজেটে যারা হোর্ডার তাদের স্পেকুলেটারি মার্কেটে যাওয়ার সুবর্নসুযোগ সৃষ্টি হয়েছে। আলু চাষীদের ব্যাপারেও হোর্ডারদের সুযোগ করে দেওয়া হয়েছে। পরবর্ত্তীকালে যারা হোর্ডার তারা হোর্ড করবেন এবং স্পেকুলেটারি মার্কেটে যাওয়ার পথ গ্রহণ করছেন। এতে করে পশ্চিমবাংলার আলুচাষীদের মাথায় হাত পড়বে এবং কেন্দ্রীয় সরকারের বর্ত্তমান পদক্ষেপ আলু চাষীদের প্রতি চরম অবমাননা হয়ে যাচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে এটা সেই ধরনের অবমাননা কিনা এটা কি আপনি মনে করেন?

**[ 1.30 – 1.40 p.m.]**

**শ্রী কমল কান্তি গুহ :** আমি আবার যেটা বলছি, আমরা কেন্দ্রকে সর্বশেষ প্রস্তাব দিয়েছি যে ৭৮ পয়সা করে কেনা হোক, আমরাও তাতে ৫০ পারসেন্ট করে দিচ্ছি, ওঁরা তাতেও রাজী নন।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় কি দয়া করে জানাবেন আলু হিমঘরে রাখার বিষয়ে পঞ্চায়েত গুলিকে দায়িত্ব দেওয়া হয়েছে বন্ড দেওয়ার ব্যাপারে। কিন্তু পঞ্চায়েত প্রকৃত চাষীকে বন্ড না দিয়ে বহু ব্যবসাদারকে বন্ড দিচ্ছেন। ব্যবসাদারেরা পরে বেশী দামে আলু বিক্রি করবে বলে এখন বন্ড নিয়ে রেখে দিচ্ছেন। এদের সম্বন্ধে কি ব্যবস্থা নিচ্ছেন।

**শ্রী কমল কান্তি গুহ :** আমাদের কাছে কিছু কিছু তারকেশ্বর ও অন্যান্য জায়গা থেকে দরখাস্ত এসেছিল যে পঞ্চায়েত টাকা খেয়ে অন্য লোককে বন্ড দিচ্ছে। আমরা এনকোয়ারী দেখিছি যে ব্যাপারগুলি সম্পূর্ণ অসত্য।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা নলহাটীর ব্যাপার। আমরা নলহাটী থেকে অনেক দূরে এসে পড়েছি। যেখানে এসেছি তাতে ৯২ এবং ৯৩ নম্বর এই প্রশ্ন দুটির উত্তর হয়ে যাক। প্রশ্নটির উত্তর সঙ্গে এ দুটিরও যোগাযোগ রয়েছে। এটাই আমার সাবমিশন।

**মিঃ স্পীকার :** আচ্ছা ওটা পরে হবে।

**হাওড়া জেলার সুপারিন্‌টেন্ডেন্ট - এর লাঞ্ছনা**

* ৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৩) **শ্রীঅশোক ঘোষ ঃ** স্বরাষ্ট্র (কারা) ও বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি ঃ-

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি হাওড়া জেলের সুপারিন্টেন্ডেন্টকে কারারক্ষীরা লাঞ্ছিত করেন,

(খ) সত্য হইলে উক্ত কারারক্ষীরা কোন ইউনিয়নের সদস্য কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

ক) হ্যাঁ, প্রেসিডেন্সী জেলের দুজন কারারক্ষী হাওড়া জেলের সুপারিনটেনডেন্টের প্রতি অবাঞ্ছিত আচরণ করেছেন।

খ) কারারক্ষী দুইজন পশ্চিমবঙ্গ কারারক্ষী সমিতির সদস্য।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি যে যারা ডিসিপ্লিন ব্রেক করেছে, তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ১৭.১.৮৫ তারিখে ঐ দুইজন ওয়ার্ডার প্রের্সিডন্সী জেলে এবং প্রেসিডেন্সী সার্কেলে অবাঞ্ছিত আচরণ করেছিল, পরে সেজন্য তাদের কাছে কৈফিয়ত তলব করা হয় এবং দোষীরা আনকনডিসন্যাল এ্যাপলজি চাইলে ব্যাপারটি মিটে যায়।

**শ্রী অম্বিকা ব্যানার্জ্জী ঃ** আপনি প্রেসিডেন্সীর কথা বলছেন, আমি জিজ্ঞাসা করছি হাওড়ার জেলের ব্যাপার।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি হাওড়া জেলের কথাই বলছি, সেখানে প্রেসিডেন্সী জেলের প্রেসিডেন্সী সার্কেলের দুজন মেম্বার ছিলেন তাঁদের সংগেই ওয়ার্ডারদের প্রেসিডেন্সী জেলের অবাঞ্ছিত ঘটনা ঘটেছিল পরে তারা ক্ষমা চেয়ে নিয়েছে।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন তারা ক্ষমা চেয়ে নেওয়ার জন্য কিছু ব্যবস্থা নেওয়া হয়নি। কিন্তু একজন সরকারী কর্মচারী যদি তার উর্ধতন কর্তৃপক্ষের প্রতি অশোভন আচরণ করেন, তাহলে যে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়, সে রকম কিছু নেওয়া হয়েছিল কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** হয়েছিল। সেখানে ডি.আই.জি. কে দিয়ে তদন্ত করিয়ে তদন্তের শেষে সুপারিনটেনডেন্টের কাছে ক্ষমা চাইতে বললে তারা ক্ষমা চেয়ে নেয় এবং ব্যাপারটি সেখানেই মিটে যায়।

**পাঁচথুপী, বড়োয়াঁ ও সাটিপাড়ায় নলবাহিত জল সরবরাহ প্রকল্প**

* ৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৯) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামিণ জলসরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি ঃ-

(ক) পাঁচথুপী , বড়োয়া ও সাটিতারা (মুর্শিদাবাদ)নলবাহিত জল সরবরাহ প্রকল্পগুলি রূপায়ণের কাজ কোন পর্যায় আছে; এবং

(খ) কবে নাগাদ ঐ কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায়?

**শ্রী কমল কান্তি গুহ ঃ**

(ক) এবং (খ) ---

পাঁচথুপি প্রকল্পের ৭৫ শতাংশ কাজ শেষ হয়েছে। আশা করা যায় ১৯৮৬ সালের মার্চ মাস নাগাদ প্রকল্পটি চালু করা সম্ভব হবে।

বড়োঁয়া ও সাটিতারা প্রকল্প দুটির ২০ শতাংশ কাজ শেষ হয়েছে। তবে উক্ত প্রকল্প দুটিব জন্য প্রয়োজনীয় জমি এখনও পাওয়া যায়নি এবং ইহার জন্য মুর্শিদাবাদের জেলাশাসককে প্রস্তাব দেওয়া হয়েছে। অচিরে জমি পাওয়া গেলে ১৯৮৭ সালের মার্চ নাগাদ প্রকল্প দুটি চালু কবা সম্ভব হবে বলে আশা করা যায়।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এখানে আপনাব ডিপার্টমেন্টের কর্মচারীদেব বাদ দিয়ে অন্য কোন লোক নিয়োগ করা হয়েছে কিনা?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** হতে পারে। যখন কোন কাজ সুরু হয় তখন অস্থায়ীভাবে সরকারী নীতি অনুযায়ী কিছু কিছু লোক নিয়োগ হয়ে থাকে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** এই নিয়োগ কি পদ্ধতিতে হয়ে থাকে মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** সরকারের নিয়ম হচ্চে এ-ক্ষেত্রে ১৪দিনেব জন্য নিয়ে ১ দিন বাদ দিয়ে আবাব নেওয়া যাবে- এই রকমভাবেই নেওয়া হয়।

**গোঘাট থানায় গভীর নলকূপ স্থাপন**

* ৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৬) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি ঃ-

(ক) হুগলী জেলার গোঘাট থানায় গভীর নলকূপ স্থাপনের কোন পরিকল্পনা সরকারেব আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী কানাই ভৌমিক ঃ**

(ক) হুগলী জেলার গোঘাট থানায় সরকারী মালিকাধীন দুইটি গভীব নলকূপ স্থাপনের পরিকল্পনা আছে।

(খ) বর্তমান আর্থিক বছরে উক্ত প্রকল্প খননের কাজ সম্পূর্ণ হবে বলে আশা করা যায় তবে আনুসঙ্গিক অন্যান্য কাজ শেষ করতে আরও কিছু সময় লাগবে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি পশ্চিমবঙ্গে কতগুলো গভীর নলকূপ বসাবার স্কিম নেওয়া হয়েছে?

**শ্রী কানাই ভৌমিক ঃ** ২০০টি

**শ্রী অবিনাশ প্রামানিকঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই বছর কতগুলো গভীর নলকূপ বসাবার পরিকল্পনা নেওয়া হয়েছে এবং তারমধ্যে হুগলী জেলাতে কটি বসবে?

**শ্রী কানাই ভৌমিক:** এইবছর ২০০ টি গভীর নলকূপ বসাবার পরিকল্পনা রয়েছে। হুগলী জেলায় বসবে ২০টি।

**শ্রী আবদুল মান্নান:** মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এগুলো রাজ্য সরকারের পক্ষ থেকে বসানো হবে, না জেলা পরিষদ বসাবে?

**শ্রী কানাই ভৌমিক:** সবকিছু নিয়েই তো রাজ্য সরকার। রাজ্য সরকারই করবে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী:** কোথায় কোথায় এগুলো বসছে অনুগ্রহ করে সেটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী কানাই ভৌমিক:** নোটিশ চাই।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী:** এই ২০০টি গভীর নলকূপ দ্বারা কত জমি ৩ ফসলী জমিতে পরিণত হবে?

**শ্রী কানাই ভৌমিক:** আমরা প্রতি নলকূপ (ডিপ) পিছু ১০০ একর কমাণ্ড এরিয়া ধরি।

**শ্রী সুভাষ বসু:** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি নদীয়া জেলায় কটি গভীর নলকূপ বসবে জানাবেন কি?

**মিঃ স্পীকার:** নোটিশ দেবেন।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ:** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে একজিষ্টিং ডিপ, টিউবওয়েল কতকগুলো আছে তা জানাবেন কি?

**মিঃ স্পীকার:** নোটিশ দেবেন।

## Construction of Market in kidderpore area

***91.** (Admitted question No. *1076) **Shri TARAPADA SADHUKHAN & SHRI ABDUL MANNAN :** Will the Minister-in-Charge of the Local Government and Urban Department be pleased to state:–

(a) Whether the Calcutta Corporation authorities have any information about the Market being constructed at 6-B, Dent Mission Road, in Ward No. 81 (New Ward No. 77) in Kidderpore area ;

(b) If so;

(i) whether the plan for construction has been approved by the Calcutta Corporation authotities; and

(ii) who are the owners of the plot of land on which the Market is under construction?

**Shri Prasanta Kumr Sur :**

(a) No

(b) i) Does not arise.

Plan for construction of a four storey resedential building at the said premises was sanctioned by the Calcutta Municipal Corporation on 28.6.1984.

ii) Owners of 6-B, Dent Mission Road are Mohammed Amin and Sajda Khatoon.

**কেন্দ্রীয় সরকার কর্তৃক আলু ক্রয়**

* ৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৯) **শ্রী সুভাষ গোস্বামী :** কৃষি বিভাগের মন্ত্রীমহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি ঃ-

(ক) ইহা কি সত্য যে, কেন্দ্রীয় সরকার রাজ্যের আলুচাষীদের কাছ থেকে পরিপোষক মূল্যে আলু কেনার উদ্যোগ গ্রহণ করেছেন; এবং

(খ) সত্য হইলে কোন সংস্থার মাধ্যমে এবং কিরূপ মূল্যে আলু কেনা হবে এ বিষয়ে কোন তথ্য রাজ্য সরকারের কাছে আছে কিনা?

**শ্রী কমল কান্তি গুহ :**

(ক) হ্যাঁ।

(খ) কেন্দ্রীয় সরকার।

NAFED এর মারফৎ প্রতি কুইন্টাল ৫০ টাকা মূল্যে আলু কিনবেন বলে স্থির করেছেন। এই দামে আলু কিনে বিভিন্ন কেন্দ্রে কোন লোকসান হলে তা কেন্দ্র ও রাজ্য সরকার সমভাবে বহন করবেন। এই রাজ্যে আলুর উৎপাদন ব্যয় কুইন্টাল প্রতি ৫০ টাকার অনেক বেশী বলে রাজ্য সরকার BENFED এর মাধ্যমে ক্ষুদ্র ও পারন্তিক চাষীদের কাছ থেকে কুইন্টাল প্রতি ন্যূনতম ৭৮ টাকা মূল্যে আলু কেনার এক পৃথক কর্মসূচী গ্রহণ করেছেন।

**আলুচাষীদের ন্যায্য বাজার দর দেওয়ার ব্যবস্থা**

* ৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৯) **শ্রী বিভূতিভূষণ দে ও দেবনারায়ন চক্রবর্ত্তী ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি ঃ-

(ক) আলু চাষীদের ন্যায্য বাজার দর দেওয়ার ব্যাপারে সরকারের কোন পরিকল্পনা আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, সরকার এ পর্যন্ত কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী কমল কান্তি গুহ :**

(ক) হ্যাঁ।

(খ) আলুর আকার ও মান অনুযায়ী প্রতি কুইন্টাল ৭৮.৮২ এবং ৮৫ টাকা দরে প্রধানতঃ ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের কাছ থেকে পশ্চিমবঙ্গ রাজ্যসমবায় বিপণন সংস্থা(বেনফেড) মারফৎ এ বৎসর ১০হাজার মেট্রিক টন আলু কেনার ব্যবস্থা করা হয়েছে। এ ছাড়া ন্যায্য দর পাওয়ার জন্য আলুচাষীরা

যাতে আলু ধরে রাখতে পারেন সেজন্য হিমঘরগুলি মোট ধারণ ক্ষমতার শতকরা ৮০ ভাগ সংরক্ষণকারী চাষীদের জন্য নির্দিষ্ট করে দেওয়া হয়েছে। উপরোক্ত ৮০ ভাগের মধ্যে অর্ধেক স্থান নির্দিষ্ট করা হয়েছে ১৫ কুইন্টাল পর্যন্ত সংরক্ষণকারী ক্ষুদ্র প্রান্তিক চাষীদের জন্য।

**[ 1.40 – 1.50 p.m.]**

**শ্রী দেব নারায়ন চক্রবর্ত্তী :** পশ্চিমবঙ্গে যে ক্ষুদ্র ও মাঝারী চাষী আছে তারা তাদের কি দামে সরকার থেকে আলু বিক্রি করতে সক্ষম আছেন?

**শ্রী কমল কান্তি গুহ :** সেটা আমার পক্ষে এখন বলা সম্ভব নয়।

**শ্রী দেবনারায়ন চক্রবর্ত্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কৃষক সমাজে যে আলুর বাজারদর চলছে তাতে কৃষকদের অর্থনীতির দিক থেকে কতটা বিপর্যয় ঘটবে এবং রাজ্য সরকারের কতটা বিপর্যয় ঘটবে?

**শ্রী কমল কান্তি গুহ :** রাজ্য সরকার বেনফেডের মারফৎ প্রতি কুইন্টাল ৫০ টাকা মূল্যে আলু কিনবেন বলে স্থির করেছেন। এই দামে আলু কিনে বিক্রির ক্ষেত্রে কোন লোকসান হলে তা কেন্দ্র ও রাজ্য সরকার সমভাবে বহন করবেন। এই রাজ্যে আলুর উৎপাদন ব্যয় কুইন্টাল প্রতি ৫০ টাকার অনেক বেশী বলে রাজ্যসরকার বেনফেডের মাধ্যমে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের কাছ থেকে কুইন্টাল প্রতি ৭৮ টাকা মূল্যে আলু কেনার এক পৃথক কর্মসূচী গ্রহণ করেছেন।

**শ্রী দেব নারায়ণ চক্রবর্ত্তী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই আলু চাষীরা চাষ করার জন্য তাদের কি পরিমাণ ঋণের বোঝা নতুন করে বাড়বে এবং এই ঋণ সময়মত শোধ করতে না পারার জন্য কত পরিমাণ সুদ বৃদ্ধি পাবে?

**শ্রী কমল কান্তি গুহ :** আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী আব্দুল মান্নান :** এখানে আলুর মূল্য কত এবং বেনফেডের মাধ্যমে যে আলু কিনেছে তাতে কত আলু কিনেছে?

**শ্রী কমল কান্তি গুহ :** হিসাব মতো উৎপাদন মূল্য প্রতি কুইন্টাল ৭৬ টাকা বেড়েছে আর বেনফেডে প্রতি কুইন্টাল ৭৮.৮২ এবং ৮৫ টাকা কিনেছে এবং আলুর কত মূল্য এখনই বলা সম্ভব নয়।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বাড়তি আলু উৎপাদনের ফলে কেন্দ্রের সাথে আলোচনা করেছেন কিনা এবং আন্তরাজ্য বানিজ্য চালু হতে পারে কিনা এবং ব্যবসা-বানিজ্য চালু করা যায় কিনা তারজন্য কোন চিন্তা ভাবনা করেছেন কি?

**শ্রী কমল কান্তি গুহ :** আন্তরাজ্য আলু পাঠানোর ব্যাপারে কোন বিধি নিষেধ নেই। কিন্তু অসুবিধা হচ্ছে যে প্রতিটি রাজ্যে আলু উৎপাদন বেড়ে গেছে। সেইজন্য উড়িষ্যা, আসাম,অন্ধ্রে, আলু পাঠাবার চাহিদা খুব কম।

**শ্রী হরমোহন সিংহ :** কোন কোন এজেন্সীর মারফৎ সরকার আলু ক্রয় করেন?

**শ্রী কমল কান্তি গুহ :** আমরা বেনফেড্রে মাধমে কিনেছি।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ:** বেনফেডের মাধ্যমে যে আলু কেনা হচ্ছে তার জন্য গ্রামাঞ্চলে কোথায়

কোথায় দোকান খোলা হয়ছে বলবেন কি?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** এ সম্বন্ধে আলাদা নোটিশ চাই।

**শ্রী অবিনাশ প্রামাণিক ঃ** কেন্দ্রীয় সরকার ৫০ টাকা করে আলুর দাম করার জন্য কি এবছর আলু দাম অস্বাভাবিক কম হয়েছে?

**মিঃ স্পীকার ঃ** আগেই বলেছেন।

**পশ্চিমবঙ্গে নদী সেচ প্রকল্পের সংখ্যা**

* ৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৯) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ)বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি ঃ-

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে মোট নদী সেচ প্রকল্পের সংখ্যা কত ;এবং

(খ) তন্মধ্যে নদীয়া জেলার কোন ব্লকে কয়টি প্রকল্প আছে?

**শ্রী কানাই ভৌমিক ঃ**

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে মুখ্যবাস্তুকার (কৃষি) এর অধীনে ৩১১৮টি এবং ক্ষুদ্র সেচ নিগমের অধীনে ৪৮ টি অর্থাৎ মোট ৩১৬৬টি নদী সেচ প্রকল্প আছে।

(খ) মুখ্যবাস্তুকার (কৃষি) এর অধীনে নদীয়া জেলায় ব্লক ভিত্তিক নদী সেচ প্রকল্পের সংখ্যা নিম্নরূপ -

| | |
|---|---|
| কৃষ্ণনগর - ১ | ১৮ |
| কৃষ্ণনগর - ২ | ২২ |
| নবদ্বীপ | ১৩ |
| কৃষ্ণগঞ্জ | ৩১ |
| চাকদহ্ | ১১ |
| চাপড়া | ৪৩ |
| রানাঘাট - ২ | ১০ |
| নাকাশিপাড়া | ১৮ |
| শান্তিপুর | ১৬ |
| রানাঘাট - ১ | ২৭ |
| হরিণঘাটা | ৩ |
| হাঁসখালি | ৩৬ |
| কালিগঞ্জ | ২৩ |
| করিমপুর | ২০ |

তেহট্ট - ২ ২৭

তেহট্ট - ১ ১

মোট --- ৩১৯

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** আগামী বছরে নতুন নদী সেচ প্রকল্প চালু করার কোন পরিকল্পনা আছে কিনা ?

**শ্রী কানাই ভৌমিক ঃ** বাজেট না হলে আমি বলতে পারব না।

**শ্রী মাধবেন্দু মোহান্তঃ** নদী সেচ প্রকল্পে এক শ্রেণীর অপারেটার তারা ষ্টেশনে যায় না, কারণ তারা বলে আমরা সাব এ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার অপারেশানের কাজ করবো না - এর ফলে কাজ কি খুব ব্যাহত হচ্ছে না?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমাদের কাছে খবর আছে যে ডিপ্লোমা ইঞ্জিনিয়াররা এস.এ.ই. র‍্যাঙ্ক এবং মাহিনা দাবী করেছেন। এবং সেই অনুযায়ী আমাদের বিরুদ্ধে মামলা হয়েছিল। সম্প্রতি মামলার রায় যা বের হয়েছে তা পুরো না পেলেও আমি যতটুকু শুনেছি যে আমাদের সরকার জিতেছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** কংগ্রেস সরকারের আমলে যে নদী সেচ প্রকল্পগুলি হয়েছিল সেইগুলি বামফ্রন্ট সরকারের আমলে অকেজো হওয়ার কারণ কি ?

**শ্রী কানাই ভৌমিক ঃ** অকেজোর অনেক কারণ আছে যেমন অনেক জায়গায় নদী শুকিয়ে গেছে বলে আমাদের প্রকল্প কার্যকরী হচ্ছে না এবং অনেক জায়গায় দেখা যাচ্ছে যে পরিমাণ জল পাওয়া উচিত তা পাওয়া যাচ্ছে না। টেকনিক্যাল গোলমাল আছে, বিদ্যুতের তার চুরির গোলমাল আছে এবং আরও অনেক কারণ আছে যার জন্য চলছেনা। আমার মনে হয় ৫ থেকে ৭ পারসেন্ট অকেজো হয়ে আছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মন্ত্রীমহাশয় চালু প্রকল্পগুলি অকেজো হবার কারণ সম্বন্ধে যা বললেন তার সংগে আর একটা বিষয় খবর নেবেন সত্য কিনা এবং সেটাও অকেজো হয়ে থাকার একটা করণ কিনা। আমরা জানি বিশেষ করে নদীয়া এবং মুর্সিদাবাদে সুপারিনটেনডিং ইঞ্জিনিয়াররা অধিকাংশই ডিস্ট্রিক্টে থাকেন না, কোলকাতায় থাকেন এবং কখন কখন ওখানে যান। আমরা দেখেছি এর ফলে প্রকল্প যখন বন্ধ হয়ে যায় তখন আর কাজ হয়না।

**শ্রী কানাই ভৌমিক ঃ** এরকম অনেক কমপ্লেন আমার কাছে আসে। আমি তাদের বলি দয়া করে স্পেসিফিক অভিযোগ করে আমার কাছে লিখুন, আমি ব্যবস্থা নেব তবে দুঃখের বিষয় এরকম কোন স্পেসিফিক অভিযোগ আমি এখনও পাইনি।

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য ঃ** এই যে প্রকল্পগুলি নষ্ট হয়ে যাচ্ছে এটা কি নদীর জলাধারের পরিমাণ কম এবং নিম্নাঞ্চলের জলভার কমে যাবার জন্য হচ্ছে? তা যদি হয় তাহলে নদী সেচ প্রকল্প নেবার কি প্রয়োজন আছে?

**শ্রী কানাই ভৌমিকঃ** আপনার বিরাট প্রশ্ন এবং এর উত্তরও হবে বিরাট। তবে বলতে পারি এটা ওপিনিয়ানের প্রশ্ন।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, রিভার লিফট ইরিগেসন সিস্টেমের কার্যকারীতা সম্পর্কে বিভিন্ন জেলায় কোন সমীক্ষা হয়েছে কিনা? অর্থ্যাৎ কোন জেলায় রিভার লিফ্ট

ইরিগেসন দরকার, কোন জেলায় ডিপ টিউবওয়েল দরকার বা সুবিধাজনক সে সম্বন্ধে কোন সায়েন্টিফিক সার্ভে হয়েছে কিনা?

**শ্রী কানাই ভৌমিকঃ** ভূগর্ভস্থ জলের ব্যাপারে আমরা একটা সার্ভে করেছি। নদী সেচপ্রকল্পের কথা বলতে পারি এর প্রয়োজনীয়তা খুবই আছে কিন্তু সার্ভে করবার পূর্বে বড় প্রশ্ন যেটা দেখা যাচ্ছে সেটা হচ্ছে এর জন্য আমরা কত টাকার ব্যবস্থা করতে পারব। তাই আপাততঃ ভূগর্ভস্থ জলের জন্য একটা প্রকল্প করেছি এবং ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল ইত্যাদির কথা চিন্তা করা হচ্ছে।

**শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** আইটিডিপি এলাকায় কয়টা সেচ প্রকল্প অবস্থিত আছে জানাবেন কি?

**শ্রী কানাই ভৌমিকঃ** নোটিশ চাই।

### জলপাইগুড়ী জেলার দক্ষিণে সোনাপুর নলবাহী জল সরবরাহ প্রকল্প

* ৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৯) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় ঃ** সাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি ঃ-

(ক) জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ১নং ব্লক এর অধীন দক্ষিণ সোনাপুর নলবাহী জল সরবরাহের কোন প্রকল্প মঞ্জুর হইয়াছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, উক্ত প্রকল্পের কাজ শীঘ্র আরম্ভ হইবে কিনা?

**শ্রী যোগেন্দ্র নাথ সিংহ রায় ঃ** (ক) হ্যাঁ

(খ) প্রকল্পটির প্রাথমিক কাজ শুরু হয়ে গিয়েছে ।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** প্রকল্পটির প্রাথমিক কাজ কবে নাগাদ শেষ হবে জানাবেন কি?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** সেকথা এই মুহূর্তেই বলা সম্ভব নয় ।

৯৮। Held over.

### পাটচাষীদের পাটবীজ সরবরাহ

* ৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬১১) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি ঃ-

(ক) পাটের বর্তমান দামের পরিপ্রেক্ষিতে আগামী মরশুমে পশ্চিমবঙ্গে কত একর জমিতে পাট চাষ হতে পারে বলে সরকার মনে করছেন এবং সেজন্য কি পরিমাণ পাটবীজ প্রয়োজন; এবং

(খ) প্রান্তিক, ক্ষুদ্র ও মাঝারী চাষীদের প্রয়োজনীয় পরীক্ষিত (সার্টিফায়েড) পাটবীজ সময়মত সরবরাহের কোন ব্যবস্থা হচ্ছে কি?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** (ক) আগামী মরশুমে পাট চাষের লক্ষ্যমাত্রা সাড়ে বারো লক্ষ একর ধার্য্য করা হয়েছে । এই পরিমান জমিতে চাষ করার জন্য তিনহাজার টন পাটবীজের প্রয়োজন ।

(খ) সরকার নিজে কোন বীজ বিলি করেন না । তবে বিভিন্ন সংস্থার মাধ্যমে প্রয়োজনীয় শংগিত ( Certified ) বীজ সরবরাহের ব্যবস্থা করা হয়েছে ।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৩ হাজার টন বীজ লাগবে এবং বিভিন্ন সংস্থা এই বীজ সরবরাহ করে। আমার প্রশ্ন হচ্ছে, কোন কোন সংস্থা বিলি করছেন এবং সেটা কি সেই সংস্থার মাধ্যমে বিলি করা সম্ভব হচ্ছে', যদি না হয় তাহলে কতটা হচ্ছে সেটা জানাবেন কি?

**শ্রী কমল কান্তি গুহ :** ৩ হাজার টনের মধ্যে অর্ধেক কৃষকরা নিজেরা সঞ্চয় করে রাখেন। বাকী যে সার্টিফায়েড সীড সেটা ন্যাশান্যাল সীড কর্পোরেশান, মহারাষ্ট্র ষ্টেট সীড কর্পোরেশান, ওয়েষ্ট বেংগল ষ্টেট সীড কর্পোরেশান - এর মাধ্যমে সংগ্রহ করা হয়। ১৫৭৭ টন বীজ সংগ্রহ করে বিলি করার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে এই ন্যাশান্যাল সীড কর্পোরেশান-এর বীজ গ্রামাঞ্চলে ঠিকমত পাওয়া যাচ্ছে না?

**শ্রী কমল কান্তি গুহ :** ন্যাশান্যাল সীড কর্পোরেশান পশ্চিমবাংলায় ৫৯৭ টন সার্টিফায়েড সীড দেবার প্রতিশ্রুতি দিয়েছে। কাজেই ন্যাশান্যাল সীড কর্পোরেশানের সীড যদি সকলেই চান তাহলে মুস্কিল। মহারাষ্ট্র ষ্টেট সীড কর্পোরেশান আছে, ওয়েষ্ট বেঙ্গল সিড কর্পোরেশন আছে এগুলি থেকে ১৫৭৭ টন, সার্টিফায়েড সীড কৃষকদের দেওয়া হচ্ছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বর্তমানে বীজের দর রাজ্য সরকার কত ঘোষণা করেছেন?

**শ্রী কমল কান্তি গুহ :** বীজের দর রাজ্য সরকার ঘোষণা করেন না। পশ্চিমবঙ্গ ষ্টেট সীড কর্পোরেশান যেটা আছে, তারা প্রতি কেজি ১৫ টাকা করে বিক্রয় করার ব্যবস্থা করেছেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে রাজ্যের সীড ফার্মগুলিতে পাট বীজ তৈরী করার কোন পরিকল্পনা নেওয়া হয়েছে কি না?

**শ্রী কমল কান্তি গুহ :** আমাদের পশ্চিমবঙ্গে যে পাটবীজ হয় সেটা কৃষকদের কাছেই হয়। আমাদের নিজেদের ফার্মে যা হয় সেটা খুব উচ্চমানের করা যায় না প্রাকৃতিক কারণে। সে জন্য আমাদের বাইরে থেকে আনতে হয়।

**শ্রী উপেন্দ্র নাথ কিস্কু :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ন্যাশান্যাল সীড কর্পোরেশান থেকে পাওয়া বীজ সরবরাহ করা সম্ভব হয়না। আমরা জানি যে বাঁকুড়া জেলার কলাইবেড়াতে ন্যাশান্যাল সীড কর্পোরেশানের যে গোডাউন আছে, সেখানে প্রচুর বীজ গম নষ্ট হয়ে গেছে। এগুলি তদন্ত করে দেখবেন কি?

**মিঃ স্পীকার :** নোটিশ দিতে হবে।

### বারাসাত - বি বি ডি বাগ মিনিবাস চালুর পরিকল্পনা

* ১০১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪১) **শ্রী সরল দেব :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি :-

(ক) বারাসাত হইতে বি বি ডি বাগ অবধি 'মিনিবাস' চালু করার কোন পরিকল্পনা বর্তমানে রাজ্যসরকারের আছে কি ; এবং

**(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?**

**শ্রী রবিন মুখার্জী** : (ক) হ্যাঁ

(খ) যথাসত্বর উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায় ।

**শ্রী সরল দেব** : মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি জানেন যে রাজ্যসরকারের মন্ত্রীসভা ঘোষণা করেছেন যে আগামী বছরের ১লা জানুয়ারী থেকে বারাসাত জেলা শহর হিসাবে এটা কার্যকরী হবে। আশে পাশের সব জায়গায় মিনি বাস চালু হল, অথচ বারাসাতে কেন হলনা সেটা জানাবেন কি?

**শ্রী রবীন মুখার্জী** : মাননীয় সদস্যের এটা জানা দরকার যে কোন জেলা হাই কোর্টের উপরে নয় আপনাকে একথা বলতে চাই যে বারাসাত - বি. বি. ডি. বাগ এই রুটটি মহামান্য হাই কোর্টের বিচারাধীন ছিল । সেই কারণে উক্ত রুটে বাস চালান সম্ভব হয়নি । সম্প্রতি হাই কোর্টে বিষয়টি নিস্পত্তি হওয়ার জনযান দপ্তর রুটটি চালু করার উদ্যোগ নিয়েছেন । হাই কোর্টে মামলা করে বের করা হয়েছে তারপরে যেটুকু করনীয় করা হচ্ছে ।

**শ্রী সরল দেব** : হাই কোর্টে মামলার তো নিস্পত্তি হয়েছে, বললেন। কতদিনের মধ্যে বাসগুলি রাস্তায় নামবে বলতে পারবেন?

**শ্রী রবীন মুখার্জী** : নিস্পত্তি হয়েছে ঠিকই । এর পরে তো নতুন করে রুটের ব্যাপারটা ঠিক করতে হবে । এটা করতে একটু সময় লাগবে ।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : বারাসাতের উপর দিয়ে সমস্ত লং ডিস্ট্যান্স রুটের বাস যাতায়ত করে, ওখানকার লোকেরা এই সমস্ত বাসের সুযোগ গ্রহণ করে থাকে । কিন্তু তাসত্বেও আপনি বাস দিচ্ছেন দিন, আমাদের আপত্তি নেই । কলকাতার সঙ্গে মফঃস্বলের যোগাযোগ রক্ষার জন্য আমরা যেসব লং ডিস্ট্যান্স রুটের প্রস্তাব দিচ্ছি সে বিষয়ে আপনি কি বিবেচনা করছেন?

**শ্রী রবীন মুখার্জী** : এটা মিনি বাসের ব্যাপার । এর সঙ্গে লং ডিস্ট্যান্স রুটের প্রশ্ন ওঠে না।

**কাঁথির কাপসদা ও ঘাটুয়া জল সরবরাহের অচল পাম্প**

* ১০২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭২) **শ্রী শিশির অধিকারী** : সাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের মন্ত্রীমহোদয় অনুগহপূর্বক জানাইবেন কি ঃ-

(ক) ইহা কি সত্য যে, কাঁথির কাপসদা ও ঘাটুয়া জল সরবরাহ পাম্প দুইটি অচল হইয়া পড়িয়া আছে; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাদ উক্ত পাম্প দুইটি চালু হইবে বলে আশা করা যায়?

**শ্রী কমল কান্তি গুহ** : (ক) পাম্প দুটি ভালো আছে তবে নলকূপ দিয়ে বালি ওঠার জন্য উক্ত পাম্প দুটি চালানো যাচ্ছে না ।

(খ) নলকূপ দিয়ে অল্প জল তুলে উহা ব্যবহার করা যায় কিনা তাহা মার্চ মাসের মধ্যেই পরীক্ষা করে দেখা হবে ।

**মিঃ স্পীকার** : Now question hour is over. The starred questions which have not been answered will be treated as unstarred question and would be laid on the table .

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received four notices of Adjournment Motion. The first is from Dr. Manas Bhunia on the subject of calsh between two groups of students at different educational institutions of Burdwan over election of student Union. The second is from Shri Abdul Manan on the same subject. The third is from Shri Shamsuddin Ahmed on the subject of devastating fire at some pleaces in Malda district on 9.3.83 resulting in the death of two boys and the fourth is from Shri Kashinath Mishra on the subject of outbreak of enteric diseases at different places in West Bengal.

The subject matter of all the motions are not such as can merit the adjournment of the House. Moreover, Members will get ample oppoitunity to raise these matters during discussion on Governor's Address which is going on. The Members may also call the attention of concerned Ministers in these matters by way of tabling notices of mention cases, calling attention, question etc.

I, therefore, withhold my consent to all the motions.

One Member of the party may, however, read out the text of the motion as amended.

**Shri Shamsuddin Ahmad :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurence, namely, --

A devastating fire occurred on the 9th March, 1985 at 10 A.M. at Sabdalpue, Mohanpur and Ghera Bhogobanpur villages under Kaliachak Block - III of Malda District, 107 (one hundred seven) houses of those villages have been burnt to ashes. Two boys have been burnt to death and other serveral persons have been seriously wounded. Sufficient relief materials have not there as yet.

Calling Attention to Matters of Urgent Public Importance.

**Mr. Speaker :** I have received eleven notices of calling attention namely :-

1. Release of water form Mayurakshi water reservoir for irrigation - Shri Bankim Tribedi.
2. Measures taken for rehabilitation of fourteen refugee families turned out from Rameshpur Colony in Islampur, West

Dinajpur.- Shri Chowdhury Md. Abdul Karim.

3. Crisis of drinking water at Ramnagar Block I and II due to non-functioning of tubewells. - Shri Abanti Misra and Shri Mukul Bikash Maity.

4. Deadlock condition in Burdwan University due to attack on non-teaching staff by a great of student. - Shri Somendra Nath Mitra and Shri Abdul Mannan.

5. Irregularities prevailing at Arambagh Sub-divisional Hospital - Shri Abdul Mannan.

6. Destruction of many houses from fire at Dherua of Motwali P. S. and conseequential sufferings of the people - Dr. Manas Bhunia.

7. Alleged mal-distribution of jute seeds through Government Agencies in West Bengal - Shri Dhirendra Nath Sarkar.

8. Reported arrangement of special accounting due to anomalies fund in account of ten thousand School - Shri Shamsuddin Ahmed.

9. Hunger strike till death by the nonteaching staff of 300 sponsored and non-Government colleges and consequential situation arisen - Shri Kashinath Misra.

10. Increase in number of incident of Kidnapping girl in Murshidabad - Shri Jayanta Kumar Biswas.

11. Abolition of the post of demonstrator in the Government colleges of West Bengal. -- Shri Suniti Chattaraj .

I have selected the notice of Shri Somendra Nath Mitra and Shri Abdul Mannan on the subject of dead-lock condition in Burdwan University due to attack on nonteaching staff by a great of student.

The Minister-in-charge will please make a statement today if possible or give a date.

**Shri Santi Ranjan Ghatak :** On 22nd March, 1985.

Mr. Speaker : I now call upon the Minister-in-charge of Education (Primary and Secondary) Department to make a statement on the subject of printing of question papers of Secondary and Higher Secondary Examintions in Hindi, Urdu and Oria languages. (Atten-

tion called by Md. Nezamuddin, Shri Sachin Sen, Shri Sumanta Kumar Hira and Shri Lakshmi Kanta Dey on the 18th March, 1983).

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মহঃ নিজামুদ্দিন, শ্রী সুমন্ত কুমার হীরা ও লক্ষীকান্ত দে মহাশয় গণের উর্দু ভাষায় প্রশ্ন পত্রে মুদ্রণ সংক্রান্ত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের প্রত্যুত্তরে নিম্নলিখিত বিবৃতি দিচ্ছি।

পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদের অধীন উচ্চ বিদ্যালয়গুলির মধ্যে বাংলা ভাষা ব্যতীত ২০০ টি হিন্দী, ৮৫ টি ইংরাজী, ৪৭টি নেপালী, ৩৯টি উর্দু, ৬টি তেলেগু, ৩টি ওড়িয়া, ২টি গুজরাটী, ৪টি তিব্বতী ও ১ টি পাঞ্জাবী ভাষার বিদ্যালয় আছে। উক্ত ভাষা সহ মোট ১৭টি ভাষার মধ্যে যে কোন ভাষাকে প্রথম ভাষা হিসাবে নির্বাচন করার স্বাধীনতা ছাত্রদের দেওয়া হয়েছে। ভারতের অন্য কোন রাজ্যে এত অধিক সংখ্যক ভাষাগত সংখ্যালঘুদের এই প্রকারের সুযোগের কথা অকল্পনীয়।

পরীক্ষার্থীগণ বাংলা, ইংরাজী, হিন্দী, উর্দু, নেপালী ও ওড়িয়া ভাষার যে কোন ভাষায় পরীক্ষার উত্তর পত্র লিখতে পারে।

প্রথম বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার পূর্বে মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র শুধু বাংলা ও ইংরাজীতে মুদ্রিত হোত। এতে অন্য ভাষা-ভাষী ছাত্রদের প্রশ্নের সঠিক অর্থ বুঝতে কখনও কখনও কিছুটা অসুবিধা হোত। এই অসুবিধা দূরীভূত করার কথা বিবেচনা করে বামফ্রন্ট সরকারের আমলে ধাপে ধাপে সম্ভাব্য উপায়ে অন্য ভাষায়ও প্রশ্ন পত্র মুদ্রিত করার বিষয়টি নীতিগত ভাবে গ্রহণ করা হয়। পরীক্ষার প্রশ্ন পত্রের গোপনীয়তা নিশ্ছিদ্র ভাবে রক্ষা করা, গোটা রাজ্যে নির্দিষ্ট সময় সঠিক সংখ্যক প্রশ্ন পত্র প্রেরণ করা প্রভৃতি কাজগুলি জটিল ও দুরূহ।

পরীক্ষামূলক ভাবে প্রথম নেপালী ভাষায় প্রশ্নপত্র ছাপার কাজ হাতে নেওয়া হয়। এক এক বৎসর দু' একটি বিষয়ের প্রশ্ন নেপালী ভাষায় করার কাজ সুরু করে এখন সমস্ত বিষয়ই নেপালী ভাষায় প্রশ্ন ছাপানো হচ্ছে। পরবর্তী পদক্ষেপে পর্যাক্রমে হিন্দী ও উর্দু ভাষায়ও যাবতীয় প্রশ্ন ছাপানোর পরিকল্পনা আছে। বস্তুতঃ ভারতবর্ষের কোন রাজ্যে এত ভাষায় প্রশ্নপত্র ছাপানোর ব্যবস্থা প্রচলিত নেই। এই রাজ্যের সকল ভাষাগত সংখ্যালঘু ছাত্রদের স্বার্থ রক্ষায় যেমন আমরা যত্নবান — সেই সাথে ছাত্রদের ভবিষ্যৎ নির্ভরশীল যে পরীক্ষার উপরে সেই পরীক্ষার কাঙ্খিত মান অক্ষুন্ন রাখতে আমরা সংকল্পবদ্ধ। পরীক্ষা গ্রহণ এবং পরিচালনার ক্ষেত্রে যে লুপ্ত গৌরব আমরা শিক্ষাদরদী, শিক্ষক ও ছাত্রদের সহযোগীতায় পুরুদ্ধার করতে পেরেছি তাকে কলুষমুক্ত রাখতে আমরা বদ্ধপরিকর। তার জন্য চমকসৃষ্টিকারী কোন আপাত মধুর অবৈজ্ঞানিক ও অবাস্তব সিদ্ধান্ত গ্রহণ করতে আমরা প্রস্তুত নই। হিন্দী ও উর্দু ভাষায় মাধ্যমিক পরীক্ষায় প্রশ্নপত্র ছাপানোর যে পরিকল্পনা আমরা গ্রহণ করেছি তা সম্ভাব্য সময়ের মধ্যে কার্যকরী করতে সকলের সহযোগীতা কামনা করি। উচ্চ মাধ্যমিক পরীক্ষায় ভাষা হিসাবে ১৬ টি ভাষায় পরীক্ষা দেওয়ার সুযোগ আছে। উক্ত পরীক্ষায় ৪৭টি বিষয়ের উপর পরীক্ষা গ্রহণ করা হয়। বাংলা এবং ইংরাজী ভাষায় শুধু প্রশ্ন পত্র ছাপা হয় অন্য ভাষায় প্রশ্ন পত্র ছাপানোর কাজ আপাততঃ হাতে নেওয়া সম্ভব হচ্ছে না। সম্ভাব্য উল্লিখিত ১৬ টি ভাষার যে কোন ভাষার উত্তর পত্র লেখার সুযোগ আছে। কোন অংশের মানুষের মধ্যে যদি কোন প্রশ্নের উদয় হয় তা আমাদের সাথে কোন প্রকার আলোচনা না করে রাস্তায় নিয়ে গিয়ে অহেতুক উত্তেজনা সৃষ্টি না করতে একান্তভাবে অনুরোধ করি। যে কোন বিরোধীয় বিষয় তা যত জটিলই হোক আলোচনার মাধ্যমে আমরা তার মীমাংসা সূত্রে উপনীত হতে ঐকান্তিক ভাবে আগ্রহী।

**[ 2.10 – 2.20 p.m.]**

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পীকার স্যার, অগণতান্ত্রিক অপদার্থ বামফ্রন্ট সরকারের আমলে আইনশৃঙ্খলার কথা এই হাউসে আমরা অনেকবার বলেছি। যেদিন থেকে (১৯৭৭ সাল থেকে) এই অগণতান্ত্রিক সরকার ক্ষমতায় এসেছেন সেদিন থেকে পশ্চিমবাংলায় জঙ্গলের রাজত্ব সুরু হয়েছে। মানুষ খুন হলেও তার বিচার হয়না, খুনী আসামীরা গ্রেপ্তার হয়না। এইসব ঘটনার কথা আমরা হাউসে অনেকবার বলেছি। আমি আজকেও এই রকম একটি ঘটনার কথা জানাবো স্যার, ১৯৮৫সালের ১০ফেব্রুয়ারী, নব গোপাল চট্টোপাধ্যায় যিনি জমির ব্যাপারে হাইকোর্টে ইনজাংসান পেয়েছিলেন সেই নব গোপাল চট্টোপাধ্যায় লাভপুর থানার বিপ্রটিকুরি গ্রামে নিজের জমিতে ধানের যখন তদারকি করতে গিয়েছিলেন সেই সময়ে সি. পি. এমের লোক্যাল কমিটির নেতা এবং বর্বর সি. পি.এমের গুন্ডারা নবগোপাল চট্টোপাধ্যায়কে নিজের জমির মধ্যেই পিটিয়ে খুন করে, যেভাবে কুকুরকে পিটিয়ে মারা হয় সেইভাবে তাকে মারে। তারপর ওখানকার লোক্যাল কমিটির নেতা নবগোপাল চট্টোপাধ্যায়ের ডান পায়ের শির কেটে দেয়। তাতেও ওরা ক্ষান্ত হয়নি, যখন নব গোপাল চট্টোপাধ্যায় জল চান তখন এই বর্বর সি. পি. এমের গুন্ডারা তাঁর মুখে প্রসাব করে দেয়। এই জঘন্য ঘটনার জন্য থানায় জানানো হয়। যখন জানানো হলো তখন ওখানকার থানার অফিসার-ইন-চার্জ যিনি মারা গেলেন তাঁর ছেলে এবং তাঁর আত্মীয়-স্বজনকে ফলস্ চার্জ দিয়ে ৪৩৬ ইন্ডিয়ান পেনাল কোডে গ্রেপ্তার করে। আমি আপনার মাধ্যমে এই জঘন্য অপরাধের জন্য এবং প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি দিতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। বিষয়টি হলো সন্টলেকে দত্তাবাদ বস্তী উচ্ছেদ প্রসঙ্গে। কয়েকদিন আগে দেখলাম কংগ্রেসের নেতা শ্রী প্রফুল্ল কান্তি ঘোষ এবং শ্রী আশুতোষ লাহার নেতৃত্বে ওখানকার দত্তাবাদ বস্তী উচ্ছেদ সংরক্ষন সমিতিকে যারা বেশ কয়েক বছর ধরে আছেন (১২০০ মতন) তাদের উস্কানি দিচ্ছে এবং নানাভাবে বিভ্রান্তির সৃষ্টির চেষ্টা করছে। বিকল্প ব্যবস্থা তাদের দেবার জন্য সরকার থেকে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং যে বিষয়ের উপর ব্যবস্থা গ্রহণ করেছেন তা আমি আপনাদের সামনে তুলে ধরছি। ৫ধরনের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। প্রত্যেক পরিবারকে পুর্নবাসন দেওয়া হবে এবং এক একজনকে রেসিডেনসিয়াল বিল্ডিং দেওয়া হবে। দেড় কাটা জমি দেওয়া হবে। বেড রুমের পরিমাপ হচ্ছে ১৬ ফুট ৬ ইঞ্চি x ৯ ফুট ৯ ইঞ্চি। এছাড়া বাথরুম, কিচেন, বারান্দা এবং টয়লেট থাকবে। এইসব মিলিয়ে টোটাল বাড়ীর মূল্য হচ্ছে ৫০ হাজার টাকা। এইভাবে ১২০০ মতন লোককে বিকল্প পুর্নবাসন দেওয়া হবে। অন্যদিকে ১৯৭৫ সালের ১১ জুন শ্রী ভোলা সেনের নেতৃত্বে ঠিক হয়েছিল কাউকে উচ্ছেদ করলেও তার দায়-দায়িত্ব সরকারে থাকবে না, তাকে উৎখাত হতে হবে। বাড়ীর টেনান্টকে রিমুভ করতে পারা যাবে। এইভাবে সরিয়ে দিয়ে সন্ট লেক ষ্টেডিয়াম হয়েছে। কিন্তু কংগ্রেসের নেতৃত্বে আজকে যে উন্নয়নমুলক কাজ হচ্ছে, যে পুর্নবাসনের কাজ হচ্ছে তাকে বানচাল করার জন্য সেখানে অপচেষ্টা চলছে। আমার অনুরোধ হলো, এ ব্যাপারে কঠোর পদক্ষেপ গ্রহণ করে এই সমস্ত চক্রান্তকারীদের অপচেষ্টা বানচাল করা হোক।

**শ্রী ভুপেন্দ্র নাথ শেঠ :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষণ করছি। আপনি জানেন প্রায় সাড়ে ছয় লক্ষ মানুষের একমাত্র ভরসাস্থল যে বনগাঁ হাসপাতাল সেই হাসপাতালের এক মাত্র এক্সরে মেশিন সেই এক্সরে মেশিনটি চুরি হয়ে যাওয়ায় ঐ এলাকার দরিদ্র শ্রেনীর মানুষের চিকিৎসার খুবই অসুবিধা হচ্ছে। ঐ হাসপাতালের ডাক্তাররা চিকিৎসার জন্য কখনও সময়ে হাসপাতালে আসেন না। তাঁরা নিজেদের

চেম্বারে চিকিৎসা নিয়ে ব্যস্ত থাকেন । হাসপাতালে সরকারী ইনডেন্ট যে ওষুধ সরকার থেকে ৪০ পারসেন্ট সাপ্লাই হয় হাসপাতালের কোন রোগী সেই ওষুধ পায় না । তাদের বাইরে থেকে ওষুধ কিনতে হয়, তারপর রোগীদের যে দুধ দেওয়া হয় তার মধ্যে ৩ পারসেন্ট দুধ থাকে বাকী সবই জল মেশানো থাকে । মাছের জায়গায় তাদের পুঁটি মাছ দেওয়া হয়, অনেক সময় নিরামিশ খাদ্যও খেতে হয়। চেম্বার স্লিপ না দিলে হাসপাতালে রোগী ভর্তি হয় না । ২০০ থেকে ২৫০ টি শয্যার হাসপাতাল তবু সেখানে ১৩০ জন রোগীও থাকে না । তাদের চেম্বারে নিয়ে গিয়ে কনট্রাক্ট বেসিসে চিকিৎসা করা হয় । এর প্রতিকারের জন্য আমি স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি ।

শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া : মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ ব্যাপারটি একটু আগে আলোচনা হয়েছে তবুও আমি পুনরায় আর একবার বিষয়টির উল্লেখ করতে চাই । আমরা জানি -- যে পাটের কথা একটু আগে আজকে আলোচনা হয়েছে সেই পাটের বীজ কৃষকদের এক একটা পরিবার নিজেরাই [illegible] বপন করে থাকে । সেই উন্নত জাতের বীজের উপর অধিকতর পরিমাণে নির্ভরশীল। যে সার্টিফায়েড বীজ সেই [illegible] টিফায়েড বীজের উপর বিশেষ করে জাতীয় স্তরে এন. এস. সি. র বীজ সেই বীজ [illegible] অঞ্চলে [illegible] যাচ্ছে না । যদিও দক্ষিণবঙ্গে পরে পাটের মরশুম আরম্ভ হয় কিন্তু উত্তরবঙ্গে [illegible], কুচবিহার অঞ্চলে ইতিমধ্যে ফাল্গুন মাস থেকেই পাট বপন শুরু করেছে । [illegible] করা চলতি দামের চেয়ে প্রায় দেড় গুন বেশী দাম দিয়ে বীজ কিনছে । সরকারী [illegible] যে বিভিন্ন এজেন্সী আছে সেই এজেন্সীর সার্টিফায়েড বীজ পাওয়া যাচ্ছে না । বিশেষ [illegible] সীডস কর্পোরেশন ও [illegible] স্তরে বীজ সরবরাহের দায়িত্ব গ্রহণ পশ্চিমবঙ্গ সহ দায়িত্ব গ্রহণ করে সেই [illegible] সীডস কর্পোরেশন যা কেন্দ্রীয় সরকারের দ্বারা নিয়ন্ত্রিত হয় তারা তা সরবরাহ [illegible] এই বীজ সরবরাহ যাতে ভালভাবে হয় সেজন্য আমি [illegible] দৃষ্টি আকর্ষণ করছি ।

শ্রী [illegible] মিশ্র : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে [illegible] মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি । আপনি জানেন বাঁকুড়া জেলার কথা, সেখানকার [illegible] বিভিন্নভাবে এখানে বলা হয়েছে । [illegible] ওখানে এখনও একটা অভিশাপ হয়ে [illegible] যে মাত্র স্কীম ছিল, বাঁকুড়া জেলায় বিষ্ণুপুর থানায় রাধানগর [illegible] বিধবা মহিলা [illegible] কুটিরশিল্পের কাজ করতেন, বহু দুঃস্থ মানুষ [illegible] কিন্তু গত ১৯৮২ সাল থেকে সেই স্কীম বন্ধ হয়ে যায়। সেটি বন্ধ হয়ে [illegible] স্কীমের সঙ্গে জড়িত বিধবা মহিলাদের মধ্যে ১০ জনের [illegible] এই রকম ১০ জন মহিলার মৃত্যু ঘটে । এ সম্পর্কে সরকারী দৃষ্টি [illegible] হয়েছিল [illegible] কে জানানো হয়েছিল । কিন্তু এখন পর্যন্ত কোন ব্যবস্থা [illegible] । এ ব্যাপারে যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি ।

[ 2.20 – 2.30 p.m.]

শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি ক্রীড়া মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ।

বার্ধক্য জর্জরিত এই রাজ্যের ফুটবল দল - এর কর্মকর্তা দিন ২০ আগে বারানসী যাত্রা করেছিলেন । সর্বশেষ সংবাদ, বার্ধক্যের পরিণতি, রাজ্যের ফুটবল দল পুণ্যধামে দেহ রক্ষা করেছে। মরদেহ দুই একদিনের মধ্যেই বিশেষ ট্রেনে হাওড়া পৌঁছোবে আশা করা যায় । স্পীকার মহাশয়,

রাজ্যের ফুটবলেব গৌববোজ্জ্বল ইতিহাস স্মরণ করে অন্তেষ্টিক্রিয়া যথোচিত মর্যাদায় অনুষ্ঠিত করবার জন্য আপনাকে এবং ফুটবল কর্তৃপক্ষকে অনুরোধ জানাচ্ছি । সঙ্গে সঙ্গে গয়ায় পিন্ড দানের জন্য আই. এফ. এর সম্পাদকের জন্য স্পেশাল ট্রেনের ব্যবস্থা করবার জন্য রাজ্য সরকারকে অনুরোধ জানাচ্ছি। সর্বশেষে জানাচ্ছি, গত বছর সন্তোষ ট্রফিতে পশ্চিমবঙ্গ ব্যর্থ হয়েছিল এবং এবাবও হয়েছে । যে সব সংবাদ পাওয়া গেছে তাহল - নির্বাচনকে কেন্দ্র করে আই. এফ. এ -তে দলাদলি ও পক্ষপাতিত্ব চলছে, ফলে পশ্চিমবঙ্গে ফুটবলে বারবার বিপর্যয় ঘটছে । আই. এফ এ যদিও স্বশাসিত সংস্থা, তবুও ক্রীড়ামন্ত্রীকে রাজ্যের ফুটবলের স্বার্থে হস্তক্ষেপ করবার জন্য অনুরোধ জানাচ্ছি ।

**ডাঃ সুকুমার রায়** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি । ব্যাপাপটা হোল - গত ৪.২.৮৫ তাবিখে পুরুলিয়া জেলার বলরাম পুর থানার প্রায় ৩৫জন আদিবাসী পুলিশ কমিশনারকে একটি খোলা চিঠি দিয়েছিলেন । তাদেব বক্তব্য ছিল আত্মহাসা গ্রামের একদল দুস্কৃতকারী নাদুড়ি গ্রামের নদু হেমব্রামকে যখন তাড়া করে নিয়ে আসে তখন সে প্রাণভয়ে বাউড়ি মাঝির ঘরে আশ্রয় নেয় । কিন্তু সেখানে ডব্লু. জি. ডব্লু - ১৪৫৩ ট্রাকে করে সেখানে প্রায় ৩৫ জন আরো সশস্ত্র লোক উপস্থিত হয় এবং বাউড়ি মাঝির ঘর থেকে তাকে টেনে এনে রড লাঠি দিয়ে এমন মারতে আরম্ভ করে যে সে মৃতপ্রায় হয়ে যায় । তখন তাদের এই কাজের প্রতিবাদ করায় স্থানীয় লোকদের শান্তনা দেওয়া হয় যে তাকে ট্রাকে করে হাসপাতালে নিয়ে যাচ্ছি । কিন্তু তাকে হাসপাতালে নিয়ে যাওয়া হয়নি । এই ঘটনার দুদিন পর পুরুলিয়া থানার ও. সি সেই গ্রামের কাছেই নদু হেমব্রমের মৃতদেহ আবিষ্কার করেন এবং গ্রামবাসীরা তাকে সনাক্ত করে। তখন প্রত্যক্ষদর্শীদের তিনি নিয়ে আসেন কোর্টে এবং এফ. আই. আরও ১৬৪ করেন। এফ. আই. আর-এ পরিষ্কারভাবে দুষ্কৃতিকারীদের নাম থাকা সত্বেও আজ পর্যন্ত কাউকে ধরা হয়নি। শুনা যাচ্ছে এদের মধ্যে একজন বিধায়কের নামও নাকি রয়েছে । সে কারণেই কি ওদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না । আমি সত্তর দুষ্কৃতকারীদের গ্রেফতারের দাবী জানাচ্ছি।

**শ্রী অজিত বসু** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাার মাধ্যমে জনস্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্তমন্ত্রী শ্রী যতীন চক্রবর্তীর দৃষ্টি আকর্ষন করছি । নৈহাটিতে ১৯৮১ সালে ৭৫ বিঘা জমির উপরে একটা স্টেট জেনারেল হাসপাতাল প্রতিষ্ঠিত হয়েছিল । সেই হাসপাতালটি উদ্খাপন করবার সময়ে মাননীয় মন্ত্রী স্বয়ং সেখানে গিয়েছিলেন এবং মুখ্যমন্ত্রী, খাদ্যমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রী পর্যন্ত ননী ভট্টাচার্য্য মহাশয় গিয়েছিলেন । এই হাসপাতালেব রাস্তা কৈলাশদাস রোড টি নির্মানের জন্য ১১লক্ষ টাকা ববাদ্দ করেছিলেন এবং এই কথাটি আমি ভালো করে জানি। কিন্তু রাস্তাটি এখনো পর্যন্ত হয়নি। স্বাস্থ্য দপ্তরের রাষ্ট্রমন্ত্রী শ্রী বাম নারায়ণ গোস্বামী মহাশয় বারে বারে বলা সত্ত্বেও এই রাস্তাটি নির্মাণের কাজ এখনো এগোয় নি । সুতরাং এই বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে রাস্তাটি নির্মান হবে কি হবেনা সেটা তিনি জানিয়ে দিন ।

**ডাঃ মানস ভুঁইয়া** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার এবং মন্ত্রীমন্ডলীর দৃষ্টি আকর্ষন করছি । আপনারা জানেন বিগত কয়েক মাস ধরে এবং গত মাসে সারা পশ্চিমবঙ্গে বিভিন্ন কলেজগুলিতে নির্বাচনের ব্যাপার নিয়ে একটা সন্ত্রাস চলছে এবং যখন ছাত্র পরিষদ জয়যাত্রার পথে এগিয়ে চলছে তখন এস. এফ. আই, অর্থাৎ ছাত্র ফেডারেশন এই জয় প্রতিহত করার জন্য ব্যস্ত হয়ে উঠেছে। গত শুক্রবারে বর্ধমান কলেজে ছাত্রপরিষদ যখন ৭৪ টি সীটের মধ্যে ৪৬ টি সীট পেয়েছে তখন এস. এফ আই শুণ্য । এই অবস্থা দেখে এস এফ. আই ব্যলট বক্স কেড়ে নেয় এবং ফ্যাসিস্ট পদ্ধতিতে মারধোর শুরু করে। শবুর আলি নামক একটি ছেলেকে মারধোর করে । ঠিক অনুরূপ ঘটনা কালনা কলেজে। এমন কি বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্য শ্রী

শংকরী প্রসাদ বন্দোপাধ্যায়কেও এই ফেডারেশান রেহাই দেয়নি। তাঁকেও আটক করে রাখে । এই প্রতিবাদে আগামীকাল সারা পশ্চিমবঙ্গে ছাত্র ধর্মঘটের ডাক দিয়েছি এবং আশা করবো আপনি এই ব্যাপারে দৃষ্টি দেবেন।

**শ্রী বামাপদ মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আসানসোল মহকুমা হাসপাতালের সম্বন্ধে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি । আসানসোল মহকুমা হাসপাতালে এ. আর. ভি, এ্যান্টী রেবিট ভ্যাকসিন পাওয়া যাচ্ছে না । প্রতিদিন প্রায় ৫০০টি রোগী কুকুরে কামড়ে এখানে আসছে কিন্তু যেহেতু ভ্যাকসিন নেই সেইজন্য কোন চিকিৎসা করা যাচ্ছে না । এই অবস্থা চলতে থাকলে খুব মুশকিল হবে। সেইজন্য আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি যেন স্বাস্থ্যমন্ত্রীর নির্দেশের মাধ্যমে আসানসোল মহকুমা হাসপাতালে এই ভ্যাকসিন পাঠানোর ব্যবস্থা করা হয়।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি । সারা পশ্চিমবঙ্গ ভয়াবহ আন্ত্রিক রোগে আক্রান্ত হয়েছে । গত বছরের বিধ্বংসী রোগের কার্যকলাপ দেখা সত্বেও এইবারও শিক্ষা হয়নি । সেই একইভাবে আন্ত্রিক রোগ আবার দেখা দিয়েছে । পশ্চিম দিনাজপুরের কালিয়াগঞ্জ মহকুমা হাসপাতালে এই রোগে আক্রান্ত হয়ে বহু রোগী শিশু থেকে আরম্ভ করে বৃদ্ধ পর্যন্ত ভর্ত্তি হচ্ছে । এই হাসপাতালগুলির অবস্থা যা তাতে চিকিৎসা কোন হয় বলে মনে হয় না । তাছাড়া পশ্চিম দিনাজপুরের বালুরঘাট হাসপাতালের কথা বলছি - সেখানে একটি বিছানায় ২-৩ টি করে রোগী শুচ্ছে । বিভিন্ন ধর্মীয় লোকেরা একই শয্যায় শুয়ে থাকছে এবং তারা নানা রকম রোগ নিয়ে আসছে । ভারতবর্ষের কোথাও এই রকম ব্যবস্থা দেখা যায় না । সুতরাং এই একই শয্যায় ২-৩ জন শোওয়া যাতে বন্ধ হয় এবং যাতে সুচিকিৎসা হয় তার ব্যবস্থা করুন ।

**শ্রী নীরোদ রায় চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি । মাননীয় মন্ত্রী এখানে উপস্থিত আছেন, তার সামনেই আমি উপস্থাপিত করছি যে আমার নির্বাচনী কেন্দ্রে এবং তার আশেপাশে প্রায় ১০ টি গ্রামপঞ্চায়েতে দারুণ পানীয় জলের কষ্ট চলছে এবং দুর্ভোগ দেখা দিয়েছে ।

**[ 2.30 - 2.40 p.m.]**

গ্রামের লোকেরা জল পাচ্ছে না । বাউতলা গ্রাম পঞ্চায়েতে ২২৬ টা টিউবয়েলের মধ্যে ১ টা থেকেও জল উঠছে না । আশেপাশের গ্রামগুলি এবং ধান গাছ গুলি শুকিয়ে গেছে এবং পুষ্করিনীতেও জল নেই । মহামারী দেখা দিয়েছে, এই রকম একটা ভয়াবহ অবস্থা যাতে করে সেখানে সিলিন্ডার সিস্টেমে টিউবয়েল বসান হয় এবং পানীয় জল পায় এবং চাষের জমি যাতে বেঁচে যায় তার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি সেখানে বছর.বছর এই অবস্থা হচ্ছে । ৩০ থেকে ৫০ ফুট জল নেমে গেছে । কেন এটা হয়? এই বিষয়ে যদি ব্যবস্থা না করেন তাহলে ঐ এলাকার মানুষ দারুণ বিপদের মধ্যে পড়বেন । এই বিষয়ে ব্যবস্থা অবলম্বন করার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি ।

**শ্রী কমল কান্তি গুহ :** গ্রাম গুলোর নাম জানিয়ে দিলে আমরা ব্যবস্থা করবো এবং অন্যান্য মাননীয় সদস্যারা যদি তাদের নিজেদের এলাকার কথা জানান তাহলে ভাল হয় ।

**শ্রী আব্দুল মান্নান :** স্যার, আরামবাগ মহকুমা খানাকুল একটা গুরুত্বপূর্ণ জায়গা । রাজা রামমোহন রায়ের জন্ম স্থান রাধানগর । কিন্তু কলকাতা থেকে এই সামান্য ১০০ কিলোমিটার রাস্তা

যেতে মানুষকে অনেক কষ্ট ভোগ করতে হয়। ৩।৪ টি বাস রুট পাল্টে মানুষকে যেতে হয়। বারবার পরিবহন মন্ত্রীকে বলছি কিন্তু আজ পর্যন্ত ব্যবস্থা নেওয়া হয়নি। তাই আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রীকে আবেদন করছি যাতে কলকাতা থেকে সরাসরি গড়ের ঘাট পর্যন্ত ভায়া মায়াপুর এবং কলকাতা থেকে বন্দর পর্যন্ত ভায়া আরামবাগ এই দুটো রুটে স্টেট বাস চালু করার ব্যবস্থা যেন করেন। কলকাতা থেকে আরামবাগ পর্যন্ত সি. এস. টি. সি. যে বাস চলাচল করে সেগুলির একটিকে বন্দর পর্যন্ত, আর একটিকে মায়াপুর পর্যন্ত যদি এক্সটেন্ড করেন তাহলে শুধু হুগলী জেলাই নয় মেদিনীপুরের লোকেরা ও উপকৃত হবেন। সেই জন্য অনুরোধ করছি ঐ দুটো রুটে ষ্টেট বাস চালু করার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য :** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং আশা করবো পশ্চিমবাংলার জনপ্রিয় বামফ্রন্ট সরকার অবিলম্বে কেন্দ্রের কাছে পশ্চিমবাংলার জনগণের বক্তব্য যেন তুলে ধরার চেষ্টা করেন। সম্প্রতি কেন্দ্রে রেল এবং সাধারণ বাজেটে ঘোষণা করা হয়েছে। রেল বাজেটের বিরুদ্ধে পশ্চিমবাংলর ব্যাপক জনগণ ইতিমধ্যে সংগ্রাম শুরু করেছেন এবং আজকে সারা পশ্চিমবাংলায় অসংখ্য গণতান্ত্রিক মানুষ তাদের তীব্র প্রতিবাদ জানিয়েছেন। এবং বেলা ১২ টা পর্যন্ত বিভিন্ন জায়গায় রেল পথ অবরোধ করে তারা তীব্র প্রতিবাদ ঘোষণা করেছে। গণিখান চৌধুরী গতকাল কলকাতায় এসে রাজ্য সরকারের পদত্যাগ দাবী করেছেন রেল রোকো আন্দোলন কে তারা সমর্থন করছেন। আমি তাদের জানাতে চাই পদত্যাগ করার পূর্বে রেল এবং সাধারণ বাজেট যে ভাবে ঘোষণা করা হল তাতে জনগণের সমর্থন আছে কিনা এবং সেই সমর্থন যদি না করেন তাহলে ঘোষণা করুন যে পদত্যাগ করবেন। আমি আপনার মাধ্যমে পশ্চিমবাংলার জনগণকে অভিনন্দন জানাচ্ছি বিশেষ করে সারা পশ্চিমবাংলায় ছাত্র ফেডারেশান এবং যুব ফেডারেশান যে ভাবে তারা এই গণ আন্দোলনে ঝাঁপিয়ে পড়েছেন। তাদের সহযোগিতা উদ্যমকে আমরা সমর্থন করছি, লাল সেলাম জানাচ্ছি। আশা করি পশ্চিমবঙ্গের এই বিক্ষোভ যেটা সেটা আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারকে জানিয়ে দেবেন।

**Dr. Kiran Choudhiri :** Mr. Speaker, Sir, you know the truth is sometimes stranger than fiction. Here is one instance for you. One laecturer of Political Science of Kharagpur College got himself appointed as a tabulator in the last Higher Secondary Examination supperessing the fact that his daughter was a candidate of the same Examination and it so happened that he was made tabulator of midnapore-Kharagpur zone . After the results were announced it was found that his daughter passed in the Second Division securing 526 marks and the booklets were published to that effect and sent everywhere. Then the evil genius started its work. When the Principal was asked by a circular from the Council of Higher Secondary Education to collect the mark-sheet and when the circular reached college he forged the signature of the Principal and wrote a letter of authority in his own name and got the marksheet delivered from the Higher Secondary Council Office and kept the whole bunch with himself for two days. The Principal without knowing the facts sent his own clerk

to the office of the Higher Secondary Council two days afterwards and he was told that the papers had all been taken away by the Professor. That assistant was perhaps incollusion with the teacher himself. We did not divulge the story to the Principal. He simply took the bunch from the professor and handed it over to the Principal. By that time the Professor changed the mark-sheet and put the mark as 726 and made the girl passed in the First Division. On the strength of this she got herself admitted into science in Midnapore College with Honours in Chemistry. The total marks in printed result was 526 whereas the mark-sheet presented before the office showed that the total marks obtained was 726 . They made an enquiry to the Council and the Council President enquired of the tabulator and asked him to be present before the President. On being enquired the professor could not answer all the questions, and ultimatelay he begged his pardon. The Principal was asked to make a report in detail. He intercepted that letter and again forged the name of the Principal and answered all the questions of the questionnaire sent by the President of the Council in order to suppress the other vital facts. .

**Mr. Speaker :** Mr. Choudhury, your time is over. Now Shri Brajo Gopal Neogy will speak.

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই । ১৯৭১ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় ৪/৫ টি রেলপথ স্থাপনের পরিকল্পনা সম্প্রতি রাজ্যসভায় একটি লিখিত বিবৃতির মাধ্যমে রেলমন্ত্রকের প্রতিমন্ত্রী শ্রী সিন্ধিয়া বাতিল করে দিয়েছেন ।এই রেলপথগুলি হল – হাওড়া / শিয়াখালা, আমতা /চাপাডাংগা, লক্ষীকান্তপুর/কুলপি, বজবজ / নামখানা এবং তমলুক / দীঘা রেলপথ ।

**[ 2.40 - 2.50 p.m.]**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া-শিয়াখালা রেল পথের ১৯৭২-৭৩ সালে অনুমোদিত হয়েছিল ৭কোটি টাকা এবং ১৭ কিলো মিটার নতুন রেল পথ করার জন্য খরচ করা হয়েছিল ৩ লক্ষ টাকা। রেল দপ্তরের প্রতি মন্ত্রী জানিয়েছেন যে টাকা-পয়সার অভাবের জন্য আর করা যাবেনা । আমতা-চাঁপাডাংগা রেলপথ নির্মান প্রকল্প অনুমোদিত হয় ১৯৭৪-৭৫ সালে এবং ৭০ কিলো মিটার রেলপথ নির্মানের জন্য ৩১ কোটি ৭৮ লক্ষ টাকা বরাদ্দ হলেও মাত্র ১২ কোটি ৭৬ লক্ষ টাকা ব্যয় হয়েছিল। বাকী ৪৬ কিলো মিটার এর কাজ হবেনা বলা হয়েছে। লক্ষীকান্তপুর কুলপী-সহ বজবজ - নামখানা রেল পথও অনুমোদিত হয়েছিল ১৯৮১-৮২ সালে কিন্তু সেটাও পরিত্যক্ত হয়েছে। এগুলি অনুমোদিত হওয়া সত্বেও পরিকল্পনা কমিশন থেকে এই ব্যাপারে কোন অনুমোদন পাওয়া যায়নি । তমলুক - দীঘা প্রকল্পটিও পরিত্যক্ত হয়েছে । তাই আমি দাবী করছি যে এই বিধান সভার উভয় পক্ষ থেকে এই ব্যাপারে প্রস্তাব গ্রহণ করা হোক ।

**Shri Deoki Nandan Poddar :** Mr. Speaker, Sir, I want to

mention and inportant matter before the House, I want to draw the kind attention of the Hon'ble Minister-in-charge of Calcutta Corporation to the fact that no civic amenities are provided to the people of Calcutta - particularly of Jorabagan and Burrabazar areas. These vastly populated areas of Calcutta are suffering from epidemic diseases because of the negligence of the Calcutta Municipal Corporation. There is huge accumulation of garbgesin almost all the crossings even in front of schools, libraries and other important public places also are not being spared. Drains are always full of filthy water sometimes even with night soil, I have draw the kind attention of the Hon'ble Minister-in-charge so many times verbally and in writing but he has not bothered a little to look after the grievances of the people and to see the sufferings of the people in lanes and by-lanes. Specially the bustees in those areas are alwayas full of filthy drain water. I would request the Hon'ble Minister-in-charge, through you, Sir to kindly visit the areas and take proper action in the matter.

**শ্রী দেবনারায়ণ চক্রবর্ত্তী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি । আজকে যখন আমি বাসে করে আসছিলাম তখন জনসাধারণের মধ্যে বলাবলি হচ্ছিল যে শকুনের নজর ভাগাবের দিকে, তারা বহু-উচ্চে অবস্থান করে, কিন্তু ওদের নজর নিম্নগামী । তারা ভাল ভাল খাবার খায়না, গলিত খাদ্য খেতে চায় । দেশের ৭০ ভাগ দারিদ্র সীমার নীচে অর্ধমৃত অবস্থা বাস করছে, তাই শকুনের মত আজকে এদের দিকে ওদের নজর পড়েছে । এই মানুষগুলি শীতের দিনে বা বর্ষায় ভিজে গেলে একটা বিড়ি খাবে, একটা পান দোক্তা খাবে তার উপায় নেই। এই লোকগুলি একটু কেরোসিন খাবে, একটা পান দোক্তা খাবে তার উপায় নাই। এদের অবস্থায় প্রায় অর্ধ মৃত, এখন এদের উপরে নজর এসে পড়েছে। আগে রেলের ভাড়া হয় মালে নয় মাশুলে বাড়তো । এদের অবস্থা এত খারাপ হয়েছে যে এবারে মাল আর মানুষ কাউকেই বাদ দেয়নি, দুটোকেই গ্রাস করতে চলেছে । স্যার নর্দমার কীট ভাল জায়গায় থাকতে চায় না, এরা নর্দমায় থাকতে চায় । নিত্য প্রয়োজনীয় জিনিস পত্রের দাম বেড়ে যাচ্ছে। নিত্য প্রয়োজনীয় জিনিস পত্রে আগুন লাগিয়ে দিয়েছে এবং সেই আগুনে সারা ভারত লংকাকাণ্ডের আগুনের মত ছড়িয়ে পড়েছে । এই অবস্থায় পশ্চিমবাংলার মানুষ বাঁচার জন্য কেন্দ্রের বিবেক বিহীন কসাই নীতির আজ রোখার ডাক দিয়েছে ।

**Shri Abdul Karim Chowdhury** : मैं आपके जरित हजकमेटी के चेयरमैन की नजर एक वार की जाना चाहता हुँ। वह वात यह है कि इस दफा हज कमटी के चेयरमैन ने हज में जाने वालों के लिए लाटरी सिस्टेम शुरु किया है। इसी १५ ता० को ५-६ से लोगो को हज मे जाने को लिस कलकत्ता आना पड़ा, उनको यह सोने मे कितना तकलीफ उठानी पड़ी, इसका आन्दाज आपको गखुद हो लगा सकते है। वे लोग रेलगाड़ी मे जगह नमिलने को नजर मे, सारी रात खड़े होकर यहा आयो। विमारी को हालत मे भी वहुत से लोग यहा आये थे। कुशमण्डी से कटीन १०-१२ आदमी आये थे। उनको यहाँ पहुँचने में वहुत देर हो गई थी। चेयरमेन साहव ने उनका तक नही लिया-यह कह कर कि अवटाइम वाउ हो गया

इससे लोगो को बड़ा दर्द हुआ इसलिए मेरा कहना है कि ईस करके किससे नजर दिया जाया।

**শ্রী অবিনাশ প্রামানিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ এবং মর্মান্তিক ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার নির্বাচনী কেন্দ্র হুগলী জেলার বলাগড় থানার দক্ষিন গোপালপুর গ্রামে ৫০/৬০ টি গরীব মৎসজীবী পরিবার ৭ বছর আগে জে. এল. আর. ও. র আর কাছ থেকে খাস জমি নিয়ে বসবাস করছিল । ওখানকার পাশের গ্রামের কংগ্রেসী জোতদার ঐ জমির ব্যাপার নিয়ে তাদের বিরুদ্ধে মামলা করে এবং গত ১৬ ই মার্চ শনিবার দুপুর ১২/১ টার সময় ঐ পরিবারগুলি যখন তাদের ছেলে মেয়েদের নিয়ে দুপুরের আহার করছিল ঠিক সেই সময় কোন নোটিশ না দিয়ে অর্তকিতে পুলিশ, গুন্ডা এবং মস্তান বাহিনী নিয়ে দুপুরের আহার করতে না দিয়ে তাদের ঘরবাড়ী সব ভেঙ্গে তছনছ করে দেয় । সেই ৫০/৬০ টি পরিবারকে জোর করে ধরে রাস্তায় নামিয়ে দিয়েছে এবং তারা খোলা আকাশের নীচে রাস্তার ধারে আশ্রয় নিতে বাধ্য হয়েছে । তাদের প্রতি দারুন অবিচার করা হচ্ছে। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি এই বিষয়ে তিনি অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা নিন এবং এর প্রতিকার দাবী করছি।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker Sir, through you I want to draw the attention of Urban Development Minister Shri Prasanta Kumar Sur. Sir, it is the third year now that I have to speak on the subject. As you know Sir, summer is fast approching, For the first three years we are trying to draw the attention of the government in the House that the Auckland Boosting Station for increased supply of drinking water in the city and the Raja Subodh Mallick Square Boosting Station also for increased supply of drinking water have not been sufficiently improved. Sir, the summer season is approching and the central part of the city and southern part of Calcutta are in trouble for want of drinking water because of scarcity of filtered water. These two boosting station have failed to supply the required quantities of water. Even our Hon'ble member Shri Saral Deb raised a question about the scarcity of drinking water in the House. So, through you, I would request the Hon'ble Minister kindly to make immediate arrangement on an emergency basis by sinking small diameter tubewells in the bustee areas as well as in other necessary areas.

Thank you sir.

**[ 2.50 - 3.00 p.m.]**

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন এখন বোরো চাষ হচ্ছে, বোরো চাষের জমিতে চাষীরা স্যালো টিউবওয়েলের মাধ্যমে দিন রাত জল দিচ্ছে । কিন্তু ডিজেলের উপর কর বসার ফলে গত দু' তিন দিন ধরে বাজার থেকে ডিজেল উধাও হয়ে গেছে এবং কেরসিন তেল ২টাকা ৫০ পয়সা করে বিক্রি শুরু হয়ে গেছে । ফলে গ্রামাঞ্চলে প্রচন্ড বিক্ষোভ দেখা দিয়েছে । এই অবস্থায় আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি অবিলম্বে এ বিষয়ে কেন্দ্রীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করুন ।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়া জেলার আমতা থানার চাতড়া গ্রামে ৩/১১/৮৪ তারিখে শেখ সাজ্জাৎ আলি নামে একজন নোটোরিয়াস গুন্ডা এ্যান্ড চার্জসিটেড ক্রিমিনাল এর মৃত্যুকে কেন্দ্র করে তান্ডব চলছে। ঐ মৃত্যুকে কেন্দ্র করে পুলিশ প্রায় ২১ জন বাছা বাছা সক্রিয় কংগ্রেস কর্মীকে ধরে নিয়ে গেছে। তারা যখন জেলখানায় তখন সেখানে একটা পুলিশ ক্যাম্প বসিয়ে দেওয়া হয়েছিল, কিন্তু হঠাৎ দেখা গেল পুলিশ ক্যাম্প তুলে নেওয়া হয়েছে এবং তারপর সেখানে ঐ ২১ জনের বাড়ি আক্রমণ করেবাড়ির আসবাবপত্র পর্যন্ত লুঠ করে নেওয়া হয়েছে। তাদের মধ্যের এক জনের একটি চশমার কারখানা পর্যন্ত লুঠ করা হয়েছে। গত ১৭ তারিখ ও. সি. কে সঙ্গে নিয়ে আমি সেখানে গিয়েছিলাম। ইতিপূর্বে তারা জেলখানায় থাকাকালীন জেলরের মাধ্যমে থানায় জানিয়েছে, কিন্তু কোন প্রতিকার হয়নি। এখন আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীকে, পুলিশ কমিশনারকে এবং এস. পি. সুলতান সিংকে বলতে চাই যে, এখনই ওখানে একটা পুলিশ ক্যাম্প বসান হোক, যাদের বিরুদ্ধে কমপ্লেন করা হয়েছে তাদের ধরা হোক এবং সেখানে শান্তি স্থাপন করার ব্যবস্থা করা হোক।

**শ্রী শচীন্দ্র নাথ হাজরা :** মাননীয় স্পীকার স্যার, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গ্রামাঞ্চলে, বিশেষ করে হুগলী, বর্ধমান এবং মেদিনীপুর জেলার যে সমস্ত অঞ্চলে আলু চাষ হয় সে সমস্ত অঞ্চলে এ বছর প্রচুর আলু চাষ হয়েছে, কিন্তু সে আলু বিক্রি হচ্ছেনা। চাষীরা আলু বিক্রির কোন রকম ব্যবস্থা করতে পারছে না, স্টোরে রাখারও ব্যবস্থা করতে পারছে না। ফলে চাষীরা মাথায় হাত দিয়ে বসে আছে। এই পরিস্থিতিতে বামফ্রন্ট সরকারের সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে যতটুকু আলু কেনার কথা ঘোষণা করেছেন তা যাতে দ্রুত কেনার ব্যবস্থা হয় তার জন্য আমি কৃষি মন্ত্রীকে অনুরোধ করছি। সেই সঙ্গে কেন্দ্রীয় সরকার যাতে বিদেশে আলু রপ্তানী করার ব্যবস্থা করেন তার জন্য এই সভা থেকে একটা সরকারী বা বেসরকারী প্রস্তাব গ্রহণ করার জন্য আমি সভার সকল সদস্যকে অনুরোধ করছি।

**শ্রী সুভাষ চন্দ্র মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় পরিবহণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, পুরুলিয়া থেকে হাওড়া পর্যন্ত সি.এস.টি.সি'র একটি বাস যাতায়ত করে, সেটা পুরুলিয়া থেকে সকাল সাড়ে নটার সময়ে ছাড়ে। সেটা যদি ঝালদা থেকে সকাল আটটায় ছাড়ার ব্যবস্থা করা হয়, তাহলে একটা বিরাট এলাকার জনসাধারণের যাতায়তের প্রচুর সুবিধা হয়। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে অনুরোধ করছি যে, তিনি বাসটিকে ঝালদা পর্যন্ত বাড়িয়ে দিন, তাহলে ঝালদার জনসাধারণের প্রতি সুবিচার করা হবে।

**শ্রী দ্বিজেন্দ্র নাথ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমাদের মন্ত্রীসভার এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, বাংলাদেশের সাথে আমাদের বিরাট সীমান্ত রয়েছে। এই সীমান্ত এলাকার অভ্যন্তরে আমাদের পশ্চিমবাংলার যেসব লোক বসবাস করেন তাদের জনজীবনে খুব সংকট দেখা দিয়েছে এবং এটা দীর্ঘকাল ধরেই চলছে। গরু মোষ তো পাচার হচ্ছিল কিন্তু হালে ধান চালও পাচার হয়ে যাচ্ছে বিশেষ করে পশ্চিম দিনাজপুর জেলায় সাংঘাতিক আকার ধারণ করেছে। এ ব্যাপারে প্রশাসনিক হস্তক্ষেপ গ্রহন করে কিছুটা রদ হয়েছিল কিন্তু সম্প্রতি তা আবার বেড়ে গেছে। এইসব চোরাকারবারে জড়িত যারা তাদের মদত দিচ্ছে সীমান্ত রক্ষী বাহিনী অর্থাৎ বি. এস. এফ। এছাড়া গ্রামের যারা জোতদার, যাদের পয়সাকড়ি আছে তাদের বাড়ীর ছেলেরা এইসব কাজে লিপ্ত। বিগত লোকসভার নির্বাচনে

এইসব ছেলেরা কংগ্রেসের ঝান্ডা নিয়ে ঘুরে বেড়াচ্ছিল। সুতরাং এইসব চোরাচালান বন্ধ যদি না করা যায় তাহলে বিরাট সংকট সৃষ্টি হবে । আমি এইদিকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অবন্তি মিশ্র** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার বহু ঢাক ঢোল পিটিয়ে প্রচার করে থাকেন যে তারা পশ্চিমবঙ্গের অত্যাচারিত, শোষিত, অবহেলিত এবং সমাজের পিছিয়ে পড়া মানুষের কথা চিন্তা করে কাজ করে আসছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই পরিপ্রেক্ষিতে আপনার মাধ্যমে শিল্প ও বানিজ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। ডায়েরেক্টর অফ ইনডাসট্রিস-এর অধীনে পশ্চিমবাংলায় ১১ শিল্প ও কারিগরি বিদ্যালয় আজ ৩০।৩২ বছর যাবৎ চলে আসছে । এই বিদ্যলয়ের সংখ্যা হচ্ছে মাত্র ১১টি এবং এইসব বিদ্যালয়ের কর্মরত শিক্ষকদের সংখ্যা হচ্ছে ৫২ এবং অশিক্ষক কর্মচারীর সংখ্যা হচ্ছে ৬০ জন ।

(এই সময় মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাইক অফ হয়ে যায়।)

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্র নদীয়া জেলার করিমপুর থানা এলাকায় মধু গাড়ি গ্রাম পঞ্চায়েত চামনায় গত ১০ মার্চ বেলা ১২ টার সময়ে আগুন লাগে। সমস্ত গ্রাম আগুনে বিধ্বস্ত হয়ে যায় এবং ৫০টি পরিবার একেবারে সর্বশান্ত হয় এবং পথে বসে । এই সমস্ত লোকেরা প্রান্তিক এবং মাঝারি চাষী, ছোট চাষী। সেখানে পঞ্চায়েতের মাধ্যমে রিলিফ দেওয়া হচ্ছে তা সত্বেও এত ভয়াবহ ক্ষতি হয়েছে যে পঞ্চায়েতের এই সীমিত ক্ষমতায় তা পূর্ণ করা যায় না, সুদৃঢ় করা যায় না । আমি এই ব্যাপারে ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি ।

**[ 3.30 - 3.45 p.m.]**

**শ্রী সামসুদ্দিন আহমেদ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে খরা আগত প্রায়। আপনি জানেন যে ওঁরা বিভিন্ন এলাকায় জলের জন্য প্রচুর টিউবওয়েল বসিয়েছেন বলে দাবী করেন। কিন্তু ব্যক্তিগত মালিকানা, গ্রামাপঞ্চায়েত ইত্যাদির ফলে শতকরা ৮০ ভাগ অকেজো হয়ে বসে আছে এবং খাবার জলের অভাব এখন থেকে দেখা দিচ্ছে। এক দিকে খাবার জলের অভাব এবং অপর দিকে যে বোরো চাষ হয়েছে সেই বোরোতে জল সরবরাহের অভাব । এই দুটোয় মিলিয়ে খুবই সংকটের সৃষ্টি হয়েছে । সামনে প্রচন্ড খরার দিন আসছে, কাজেই জলের সাপ্লাইয়ের জন্য ব্যবস্থা করতে ঐ টিউবওয়েলগুলি মেরামত যাতে করা হয়—নূতন বসানো নয়—ঐ গুলি মেরামতের ব্যবস্থার জন্য সংশিলিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি ।

**শ্রী উমাপতি চক্রবর্ত্তী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এবং সঙ্গে সঙ্গে আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার গড়বেতা, চন্দ্রকোনা প্রভৃতি এলাকা একটি বিশেষ আলু চাষের এলাকা, হাজার হাজার চাষী আলুর চাষ করেছেন। এই বামফ্রন্ট সরকারের আমলে সেচের সুযোগ ব্যাংক ঋন ইত্যাদি পাওয়ায় বর্গা এবং পাট্টা চাষীরা আলু বাড়িয়েছেন। আলুর চাষ একটা গুরুত্বপূর্ণ চাষ। ঐ এলাকায় এবারে ভাল আলু উৎপন্ন হয়েছে কিন্তু তা অত্যন্ত কম দামে বিক্রি হচ্ছে। ৩৬ থেকে ৪০ টাকার মধ্যে আলুর দাম দাঁড় করিয়েছে। কেন্দ্রীয় সরকার যা দাম ধার্য্য করেছে তাতে চাষীদের খুবই লোকসান হচ্ছে, তাই এই সভায় সর্বসম্মতিক্রমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করার জন্য অনুরোধ জানাচ্ছি এবং চাষীরা যাতে ন্যায্য দাম পান সেজন্য কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য্য** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বেলগাছিয়া অঞ্চলের

বর্তমান দুরবস্থার কথা এবং ভবিষ্যতের আরো দুরবস্থার দিকে আমি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমি বেলগাছিয়ার মানুষ, ঐ বেলগাছিয়ার পাশেই টালা ট্যাংক রয়েছে এবং ওখানে শতাধিক বস্তি আছে, এবং সেই বস্তিতে ঐ মানুষদের কোন ফিলটার্ড ওয়াটার সাপ্লাই ট্যাপ নেই। কিছু কিছু বস্তিতে টিউবওয়েল ছিল, - ছিল বলছি এই কারণে যে টিউবওয়েল বসানো হয়েছিল, কিন্তু জলের স্তর নীচে নেমে যাওয়ার জন্য অধিকাংশ টিউবওয়েলই অকেজো। ফলে ঐ এলাকায় আগে যেখানে দোতলায় জল পাওয়া যেত ৩ বছর আগে , এখন সেখানে এক তলাতে একটি কল খুললে অপর কলটির মুখ শুকিয়ে যায়। বিশেষ করে বস্তির ভিতরে ঐ অবস্থা হলে সেখানে প্রচন্ড মহামারী দেখা দেওয়ার সম্ভাবনা আছে। এই অবস্থার প্রতিকারের জন্য আমি মাননীয় পৌর মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি ।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভায় একটি বিষয় উত্থাপন করছি। কৃষ্ণনগর শহরের উত্তরাংশে ঘুর্ণী এলাকায় বহু মৎসজীবি এবং গরীব শ্রমজীবি মানুষের বাস । সেখানে জলঙ্গীনদীর তীরে যেসব ইঁটভাটা আছে সেইসব ইঁটভাটার মালিকরা মাটি কাটছে। তার ফলে ঐ সব দরিদ্র শ্রমজীবি মানুষদের খুবই দুর্গতির সৃষ্টি হচ্ছে। বৃষ্টি হলে, নদীতে জল বাড়লে সমস্ত এলাকা জলমগ্ন হয়ে যায়, এবং যেসব ক্ষুদ্র ক্ষুদ্র চাষের জমি আছে সেগুলির ফসল নষ্ট হয়ে যায়, এর ফলে তাদের খুবই অসুবিধা সৃষ্টি হয়। তাই আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রী এবং অন্যান্য সংশিলিষ্ট মন্ত্রী মহাশয়দের অনুরোধ করছি তাঁরা যেন বিষয়টির প্রতি নজর দেন।

**শ্রী লক্ষণ চন্দ্র শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি সাংঘাতিক বিষয়ের প্রতি স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে মেদিনীপুর জেলার ঘাটালের দাসপুরে দুটি ডাকাতি হয়েছে, সেই ডাকাতির সঙ্গে যুক্ত ৩৫ জন আসামী গ্রেপ্তার হয়েছে। সুতাহাটা থানার ও.সি এবং মহিষাদল থানার ও. সি. এঁদের গ্রেপ্তার করেছেন। যারা গ্রেপ্তার হয়েছে তার মধ্যে একজন মহিলা আছেন, তিনি মহিষাদল ২নং পঞ্চায়েতের একজন সদস্যের স্ত্রী । উক্ত পঞ্চায়েত সমিতির তিনি কংগ্রেসী সদস্য। এখন তাঁকে খুঁজে পাওয়া যাচ্ছে না । শুধু তাই নয়, ২নং ব্লক কংগ্রেসের নেতার ভাই অলোক দাস - তাকেও গ্রেপ্তার করা হয়েছে। এদের ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে এই বিধানসভায় সোমেন মিত্র মহাশয় এ বিষয়ে উল্লেখ করেছেন। গতকাল আমাদের একজন সদস্য নিজামুদ্দিন সাহেবের দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উত্তরে মাননীয় মুখ্যমন্ত্রী একটি বিবৃতি দিয়েছেন। আজকে এক[illegible] ভয়াবহ অবস্থা চলছে। অল ইন্ডিয়া উর্দু কো-অর্ডিনেশন কমিটির নেতৃত্বে অবস্থান ধর্মঘট ও অনশন [illegible] চলছে। এ সম্পর্কে দৃষ্টি না দিলে রাজ্যে আইন শৃঙ্খলার অবনতি হতে পারে। কারণ মাতৃভাষার প্রতি সকলেরই একটা মমত্ববোধ থাকে। আমরা আরো দেখেছি, এই ভাষা আন্দোলন এমন পর্যায়েও গেছে যে অনেক দেশ স্বাধীনও হয়েছে। আজকে উর্দু ভাষার প্রতি অমর্যাদা না করে আন্দোলনকারীদের দাবী মেনে নিতে আবেদন করছি সরকারের কাছে।

**শ্রী নিরঞ্জন মুখার্জী :** মাননীয় স্পীকার মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কেন্দ্রীয় বাজেট পেশ হবার পরই সারা ভারতবর্ষ বিক্ষোভে ফেটে পড়েছে আমরা দেখেছি। পশ্চিমবাংলার ছাত্র, যুবা, মহিলা, শ্রমিক, কৃষক - সবাই আজ বিক্ষুব্ধ। তাঁরা আজ এর প্রতিবাদ করছেন। ছাত্ররা প্রতিবাদে নেমেছে, অবস্থান করছে। কিন্তু দুর্ভাগ্যজনক বিষয় হচ্ছে বেহালা কলেজের ছাত্ররা যখন অবস্থান করছিলেন, প্রতিবাদ করছিলেন সেখানে জেলার ছাত্র

পরিষদ তাদের একজন কংগ্রেস এম. পি-র নেতৃত্বে এসে হামলা করে। এই ঘটনার প্রতিবাদ এবং প্রতিকার দাবী করছি।

**শ্রী ননী কর** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা রেল রুখেছি। পশ্চিমবাংলায় আজ সর্বত্র রেল রুখে দিয়েছি। আমি বনগাঁ লাইনে থাকি। এই বনগাঁ লাইনে ফার্স্ট ট্রেনও চলেনি। গতকাল কংগ্রেস বেঞ্চ - এর এক মাননীয় সদস্য বলেছিলেন রেল রোকো বন্ধ করবো। চ্যালেঞ্জ নিয়েছিলেন তিনি। আজকে পশ্চিমবাংলায় একটি মানুষও ট্রেনে চাপেনি, কোন ষ্টেশনে তাঁরা টিকিট কাটতে যাননি। এমন কি, যারা এক মাস আগেও ভোটের সময় কংগ্রেস পক্ষের হয়ে শ্লোগান দিয়েছে তারাও আজ এই রেল রোকো আন্দোলনে অংশ গ্রহণ করেছে । আজকে পশ্চিমবাংলায় মানুষ শান্তিপূর্ণভাবে এঁদের চ্যালেঞ্জের জবাব দিয়েছেন। জবাব অবশ্য আরো দেবে । এই যে সবদিক থেকে মানুষের দূর্দশা বাড়ছে, এর জবাব তাঁরা দেবেনই।

**শ্রী অনিল মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে কংগ্রেস বন্ধুরা বলছিলেন যে রেল রোকো আন্দোলন নাকি প্রত্যাহার করে নেওয়া হয়েছে। এই রকম অপপ্রচার তাঁরা এই হাউসে বসে করছেন। এই ধরণের অপপ্রচার, অসত্য কথা বলে মানুষকে ওঁরা বিভ্রান্ত করছেন, তাঁদের প্রবঞ্চিত করছেন। অনুগ্রহ করে এদিকে দৃষ্টি দিন।

**মিঃ স্পীকার** : Now disussion on Governor's Address. সুব্রতবাবু আপনি বলুন, আপনার ২৫ মিঃ সময় ধার্য্য হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জী** : স্যার, ২৫ মিঃ কেন, আমার তো ১২০ মিঃ সময় পাওয়ার কথা।

**মিঃ স্পীকার** : আপনাদের ৮ জন বক্তা আছেন এবং সরকারী পক্ষেও আছে। অথচ টাইম ৪ঘন্টা তারমধ্যে ভোটিং পিরিয়ড আছে এবং এ্যামেন্ডমেন্ড অনেকগুলি আছে। সেগুলি মুভ করতে হবে এবং সেগুলির উপরও ভোট হবে। সুতরাং আমি আপনাকে ২৫ মিঃ বেশী সময় দিতে পারছি না। ডঃ জয়নাল আবেদিন সাহেব আপনার যদি কিছু বলার থাকে বলুন ।

**ডঃ জয়নাল আবেদিন** : When they were on this side four days were alloted for discussion on Governor's Address.

**শ্রী সুব্রত মুখার্জী** : এটা কখনই হতে পারে না। সুমন্ত হীরা মহাশয় আমাকে আধঘন্টা সময় কমাতে বলেছিলেন আমি তাতেও রাজি হয় নি।

**মিঃ স্পীকার** : আগে ৩ দিন সময় দেওয়া হোত, আমার সময়ে ৪ দিন করে বলবার সুযোগ দেওয়া হচ্ছে। সুতরাং এখানে আপনাদের সকলকে কনসিডার করা উচিত ।

**শ্রী সুব্রত মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ সাধারণ ভাবে প্রথাগত এবং মামুলি হলেও আমরা একে বিচ্ছিন্ন ভাবে এলং হালকা ভাবে দেখতে পারিনা, যদিও এবারের এই ভাষণ অত্যন্ত মামুলি হয়েছে। এক কথায় যদি বলা যায় তাহলে বলা যাবে এই ভাষণ হাস্যকর। একটি মাত্র কথায় দীর্ঘ ক্লজ ওয়াইজ না গিয়ে এই ভাষণ শেষ করা যেত যদি বলা হোত বামফ্রন্ট সরকারের আর নেই দরকার। রাজ্যপালের ভাষণ তৈরী করেন ক্যাবিনেট। এতে তাদের মানসিকতা প্রতিফলন হয়, সাধারণ মানুষের মানসিকতা প্রতিফলন হয় সরকারের মধ্যে দিয়ে। এবারে বড় একটা নির্বাচন হয়ে গেল, কিছু বাই ইলেকশান হয়ে গেল। এই দুটি নির্বাচনের মধ্যে দিয়ে সাধারণ মানুষের যা প্রতিফলন হয়েছে সেই ভাবে এই ভাষণ হয়নি। স্বাভাবিক ভাবে অত্যন্ত হালকা, অসত্য এবং মামুলি

হাস্যকর হয়েছে । এটা বালখিল্যের মত হয়েছে। অর্থাৎ পুরো জিনিষটা গোপন করা হয়েছে। সত্য জিনিসকে গোপন করা এবং অসত্য পরিবেশন করায় বিপদ আছে। একটা বক্তৃতা এখানে দেওয়া হল ডিষ্ট্রিবিউট করা হল সেটা কিছু নয়। আমি এখানে ছোট একটা জিনিস কোট করছি ত্রিলুমোদীর লেখা থেকে। এর মূল্যায়ণ করতে হবে। এবং কিছুটা উপলব্ধি আপনারা করতে পারবেন। এটা কোন কংগ্রেস নেতা বলেন নি। সেই লাইনটা হচ্ছে "when criminals conspire to loot a country the first thing for it is to suppress the information. When the looting is done with connivance of the Government suppression becomes almost an oppression."

আমার মনে হয় ভাল ভাবে এটা বোঝবার আগ্রহ ওদের নেই। গভর্ণমেন্টের সহযোগিতায় সত্যকে অপলাপ করবার যদি চেষ্টা হয়, ফ্যাক্ট কে ডিপ্রাই করবার যদি চেষ্টা করা হয় ভয়ঙ্কর আকার ধারণ করতে পারে এবং ভবিষ্যৎয়ে তাতে সাধারণ মানুষের ক্ষতি হতে পারে। রাজ্যপালের ভাষণ হিসাবে আগে বলা হয়েছিল এটা রাম রাজ্য, পরবর্তী বছরে বলা হল এটা নাকি মরুদ্যান, এর পরের বার ভাষণে হয়ত লিখবেন এটা স্বর্গদান। যদি মরুদ্যান হত তাহলে মানুষের মানসিকতার প্রতিফলন এই ভাষণের মধ্যে দেখা যেত। কারণ, ভোটের ফল কি হয়েছে সেটা সকলেই জানেন। আমি এই মরুদ্যানের দক্ষিণ প্রান্ত থেকে আসছি। সেখানে গতকাল সারারাত বিদ্যুৎ ছিল না ১০।১৫ মিনিট ছাড়া। সারারাত জাগতে হয়েছিল। মরুদ্যান বলতে লজ্জা হয় না? এই একই শহরকে পূতিদুর্গন্ধময় করে দেওয়া হয়েছে, এই একটা শহরে যেখানে ২ লক্ষ বেকার আছে, যেখানে এখন ১৩৫০ সালে মন্বন্তরের পদধ্বনি শোনা যাচ্ছে, যেখানে মা ফ্যান দাও বলে লোক ধুঁকছে সেখানে বসে মরুদ্যান বলে একে রসিকতা করা ছাড়া আর কিছুই হচ্ছে না। এটা হাস্যস্কর নয়, একটা চূড়ান্ত রসিকতা এবং অবমাননাকর। রাজ্যপালকে দিয়ে পড়িয়ে অপমান করা হয়েছে। বাংলার ৫ কোটি বিপ্লবী মানুষকে। সেই জন্য আমি এর প্রতিবাদ করছি এবং তীব্র ধিক্কার জানাচ্ছি। লোকসভার নির্বাচনের পরিপ্রেক্ষিতে মুখ্যমন্ত্রী বাইরে যে সব কথা বলেছেন বিধানসভায় সেই সব কেন রাখবেন না? মুখ্যমন্ত্রী এদের সম্পর্কে যা বলেছিলেন তার প্রতিফলন এই ভাষণের মধ্যে থাকা উচিৎ ছিল। তিনি এক জায়গায় বলেছেন "We must be more and more humble since we are in the Government and I must admit unfortunately that we have failed to respect but now we have."

**মিঃ স্পীকার :** ফর্ম পিরিয়োডিক্যালস এবং নিউজ পেপার থেকে এখানে কোট করা যায় না।

**[ 3.55 - 4.05 p.m.]**

**শ্রী সুব্রত মুখার্জী :** আমি কোটেশন দিতে পারবনা এটা কি রকম কথা? মাননীয় স্পীকার মহাশয়, আপনি তো দেখছেন ইট ইজ এ কোটেশন, আমার নিজের কথা নয়। আপনি যখন বলছেন তখন আমি আর এ সম্বন্ধে কিছু বলছিনা। যাহোক, মুখ্যমন্ত্রী মূল কথা স্বীকার করে বলেছেন, আমাদের আচরণে কিছুটা ঔদ্ধত্যতা ছিল, অহংকার ছিল এবং মানুষের কাছে আমাদের হামবেল সাবমিসন ছিলনা এবং তার ফলে মারাত্মকভাবে ক্ষতি হয়েছে। একটা দল সম্পর্কে দলের নেতা তাঁদের ত্রুটির সম্বন্ধে যে কথা স্বীকার করলেন সেটা এই ভাষণে প্রতিফলিত হওয়া উচিত ছিল। মুখ্যমন্ত্রীর রাজনৈতিক সচেতনতা আছে বলে আমরা মনে করতাম। কিন্তু দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম এই নির্বাচনের ফলাফলকে তিনি অত্যন্ত সাধারণভাবে গ্রহণ করলেন। তিনি দেওয়ালের লিখন পড়লেন না। "ছাপ" হচ্ছে একটা দলের দিকদর্শন, পথ নির্দেশ এবং দলের দর্শন। একে নিছক একটা হাতের

"ছাপ" হিসেব গ্রহণ করা ঠিক নয় । মুখ্যমন্ত্রী বললেন, এটা কোন ভোট হয়নি, শুধু একটা সহানুভূতির হাওয়া বয়ে গেছে। তারপর আবার বললেন এটা কোন রাজনৈতিক হাওয়া নয়, ইন্দিরা গান্ধী মরার জন্য কংগ্রেস জিতেছে। তিনি আরও বলেছেন, এঁরা ভোট পায়নি, গলায় গামছা দিয়ে লোকের কাছে গিয়ে বলেছে আমাদের মা মারা গেছে, আমাদের ভোট দাও। একবার চিন্তা করুন কি সব উক্তি। সত্যিই আমরা একদিন কেঁদেছিলাম। হো চি মিন - এর মৃত্যুর পর আমরা ফিডেল ক্যাস্ট্রোকে সবচেয়ে বড় কমিউনিস্ট বলে মনে করি । সেই ক্যাস্ট্রোর মত নেতা ইন্দিরা গান্ধীকে বিশ্বের নেত্রী বলে স্বীকার করেছেন। এঁরা নিশ্চয়ই ক্যাস্ট্রোর চেয়ে বড় কমিউনিস্ট নন। সেই মহিয়সী মহিলাকে যেদিন অত্যন্ত নিষ্ঠুরভাবে হত্যা করা হল সেদিন আমরা সত্যিই কেঁদেছিলাম। এই মহিয়সী মহিলা ভারতের ৭০ কোটি মানুষের জন্য সারা জীবনধরে সংগ্রাম করেছেন এবং শেষ পর্যন্ত জীবন ত্যাগ করেছেন। তিনি ভারতবর্ষকে আনবিক শক্তিতে শক্তিমান করেছিলেন। যিনি বাবা মারা যাবার পর কাঁদতে পারেন নি, স্বামীর জন্য কাঁদতে পারেন নি, এমন কি সন্তান যেদিন মারাগেল সেদিনও তিনি কাঁদতে পারেন নি তাঁকে নিষ্ঠুরভাবে গুলি করে হত্যা করা হল। শুধু গুলি করে হত্যা করা হয়নি, তাঁর দেহে এমন একটা অংশ ছিলনা যেখানটা বুলেট বিদ্ধ হয়নি। সেদিন সত্যিই আমরা কেঁদেছিলাম। শেষ শ্রদ্ধা জানাতে আমরা "শান্তিবনে" গিয়ে অপেক্ষা করছিলাম কখন তিনি আসবেন। "শান্তিবনে" সেদিন যে পরিবেশ সৃষ্টি হয়েছিল তাতে বাতাসের একটা আওয়াজ পর্যন্ত শোনা যাচ্ছিল না । চরিদিক থেকে অসংখ্য মানুষ এসেছে, বিদেশী নেতারা শোকে নিস্তিব্ধ হয়ে বসে আছেন। শুধু ভাবছি, কখন ইন্দিরাজী এসে আমাদের উদ্দেশ্যে বলবেন, "ভাইওঁ অর বহনোঁ"। আমরা বলব, ইন্দিরা গান্ধী জিন্দাবাদ, উনি বলবেন - জিন্দাবাদ নেহি, মুঝে ইনসান চাইয়ে। তারপর দেখলাম ইন্দিরা গান্ধী এলেননা, তাঁর মৃতদেহ এল ছেলের কাঁধে চড়ে। সেদিন আমরা আগুনের সামনে শপত নিলাম বাংলাদেশের মানুষকে গিয়ে বলব আর আমরা কাঁদবনা, আমাদের চোখ দিয়ে জলের পরিবর্তে যেন আগুন বেরিয়ে আসে এবং তাতে যেন কালবৈশাখীর ঝড় ওঠে। যাতে একটা জনমত তৈরী হয় । সেই যে দাবানল তৈরী করে আমরা গ্রামে গঞ্জে ছড়িয়ে দিয়েছিলাম। কারা তাঁকে হত্যা করেছে? একটা বিয়ন্ত সিং, একটা সতবন্ত সিং তাঁকে মেরেছে? ১৫বছর ধরে ঐ মানুষগুলি সারা বাংলা দেশে একটা কুতসিত বাতাবরণ তৈরী করেনি? ইন্দিরা বিদ্বেষের দুর্গন্ধময় আঁস্তাকুড়ে থেকে এদের জন্ম। একটা বিয়ন্ত সিং, একটা সতবন্ত সিং তো উপলক্ষ মাত্র। আজকে ইন্দিরা গান্ধীকে বিভিন্ন ভাবে চিহ্নিত করা হয়েছে। কোথাও তাঁকে সাপ এঁকে, কোথায় নাযক নায়িকা বলে, কোথায় ডাইনি বলে চিহ্নিত করে, কোথায় তাঁর মুখ দিয়ে আগুন বের করে একটা ড্রাগনের মত আঁকা হয়েছে। এইভাবে ১৫ বছর ধরে ইন্দিরা হত্যার মত বাতাবরণ তৈরী করা হয়েছে এবং সেই রকম একটা আস্তাকুড়ে থেকে জন্ম হয়েছে একটা বিয়ন্ত সিং, একটা সতবন্ত সিংয়ের। আজকে এই কথা কি অস্বীকার করতে পারেন? আজকে কি অস্বীকার করতে পারেন যে বিচ্ছিন্নতাবাদের সঙ্গে এই মানুষগুলি যুক্ত নয়? যখন মার্কিন সাম্রাজ্যবাদের মদতে ভিন্দ্রেনওয়ালা এবং কিছু শিখ খালিস্তানের স্বপ্ন দেখেছে তখন আমাদের এখানেও সি. আই. এ এবং মার্কিন সাম্রাজ্যবাদের বহু সন্তান যারা রয়েছে, তারা বাংগালিস্তানের স্বপ্নে বিভোর হয়ে গেছে। যখন দুর্বল জনতা সরকার ছিল তখন আসামের ভিতর দিয়ে বার্মামুলুকের ভিতর দিয়ে ঐ মানুষগুলি চীন পর্যন্ত একটা উন্মুক্ত রাস্তা তৈরী করার চেষ্টা করছে। আমি এই কথা বলতে চাই যে কি কাজ ছিল? যখন একটার পর একটা ঘটনা বাংলা দেশের বুকের উপরে ঘটছিল তখন এই মন্ত্রীরা প্রতিদিন চীনে গেছেন। একজন চীন থেকে ফিরেছেন তো আর একজন চীনে গেছেন । তিনি যখন ফিরেছেন তখন আর একজন গেছেন। বিনয়বাবু বলেছেন, এখানে যদি সিভিল ওয়ার হয় সে জন্য রাস্তা তৈরী হচ্ছে। কাজেই এটা ঠিক নয় যে শুধু একটা বিয়ন্ত সিং, একটা সতবন্ত সিং খুন করেছে। এর পিছনে একটা কুতসিত বাতাবরনের আবহাওয়া সৃষ্টি করা হয়েছে। আজকে এই

জিনিসকে স্বীকার করতে হবে। আজকে তারা কিছু বিচ্ছিন্নতাবাদের স্বপ্ন দেখছেন না? এটা তো ঘটনা যে গত বছর ৬ই জুন মুখ্যমন্ত্রী দিল্লী গিয়েছিলেন। সেখানে গিয়ে তিনি বলেছিলেন, ' ইন্দিরা গান্ধী, তুমি শিখদের বিরুদ্ধে সৈন্য পাঠিয়ে যা করেছো, ভাল করেছো, ঠিক করেছো, দেশের মানুষকে বাঁচিয়েছো। তার মাত্র ১০ দিন পরে কলকাতায় আকালি শিরোমনি দলের মিটিং হল। সেই মিটিং কামাক্ষ্যা সিং বলে একজন কুখ্যাত খালিস্থান পন্থীকে ডান পাশে বসিয়ে মিটিং করে তিনি বললেন যে ইন্দিরা গান্ধী অন্যায় করেছে, এখনই সেটা প্রত্যাহার করতে হবে, তাদের সমস্ত দাবী মেনে নিতে হবে। সেই কামাক্ষ্যা সিং বাংলা দেশের বর্ডার সিকিউরিটি ফোর্সের হাতে গ্রেপ্তার হয়েছিল। মান সিং বলে একজন খালিস্তান পন্থীকে বাংলা দেশের সীমান্ত দিয়ে আমেরিকা পাঠিয়ে দেবার চেষ্টা করেছিলেন। সে ধরা পড়েছে এবং এখনও তিহার জেলে বিচারাধীন অবস্থায় আছে। আমি হয়ত অসত্য বলতে পারি, কিন্তু সেদিনের সংবাদ পত্রে - টেলিগ্রাফ, আনন্দ বাজার পত্রিকা থেকে আরম্ভ করে প্রতিটি কাগজে এটা প্রকাশিত হয়েছে। আমি জোর দিয়ে বলছি যে কামাক্ষ্যা সিংয়ের ছবি যদি জ্যোতিবাবুর ডান পাশে না থাকে তাহলে আমি প্রতিটি কথা উইথড্র করতে বাধ্য থাকবো। এর পরেও বলতে হবে যে তারা বিচ্ছিয়তাবাদের বিরুদ্ধে সংগ্রাম করছেন, এর পরেও বলতে হবে যে তারা বাঙ্গালিস্তানের স্বপ্ন দেখেন নি? সুতরাং একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে ভারতবর্ষকে টুকরো টুকরো করার একটা গভীর ষড়যন্ত্র চলছে, একটা চক্রান্ত চলছে। আজকে তার বিরুদ্ধে আমাদের বিভিন্ন ভাবে মোকাবিলা করতে হবে। আমি তো বলছি যে এটা একটা দলিল মাত্র। আমি তো সব শিখদের বিরুদ্ধে বলছি না। যারা ভারতবর্ষকে টুকরো টুকরো করতে চায়, যারা আমাদের মা, বোনদের নির্যাতনের মধ্যে রেখেছেন, ২ বছর ধরে আমাদের মা-বোনেদের উপরে অত্যাচার করেছেন, উলঙ্গ করে রেখে দিয়েছেন, এমন কি বাংলার মা, বোন যারা সেখানে গিয়েছিলেন, তাদেরও পর্যন্ত এই রকম অবস্থার মধ্যে রাখা হয়েছিল এবং যার ফলে তারা উন্মাদ হয়ে গেছে। একটা অবৈধ গর্ভ যন্ত্রনা, একটা নারকীয় যন্ত্রনা তারা ভোগ করেছেন, আজকে তাদের বিরুদ্ধে কোন কথা আপনারা বলছেন না । কাজেই জাতীয়তাবাদের কথা আছে। কোন মরুদ্যানে আমরা বাস করছি? এটা স্বীকার করে নিতে এত কুণ্ঠা, এত দ্বিধা কিসের জন্য? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সে জন্য সরকার পক্ষের মাননীয় বন্ধুদের অনুরোধ করবো যে মানুষের স্বার্থে, জাতীয় স্বার্থে এই ব্যাপারের উল্লেখ দলিলের মধ্যে থাক এবং আশা করবো যে তারাও আমার সঙ্গে এক মত হবেন।

**[ 4.05 - 4.15 p.m.]**

এতে এমন কিছু দল বিরোধী প্রশ্ন আসে না যখন জাতীয় প্রশ্নের সমস্যা আসে তখন দলমত নির্বিশেষে কোন কোন জায়গায় এক হয়ে দাঁড়াবার প্রয়োজনীয়তা দেখা দেয়। আমি মনে করি এই সব ক্ষেত্রে দেখাবার দরকার আছে। স্যার, আপনি সমস্তই জানেন। রাজ্যপাল ' মরুদ্যান ' বলেছেন বলেই এই কথাগুলি সব চেয়ে বেশী করে বলতে হচ্ছে। সমস্যা আছে, রাজ্যের সমস্যা আছে, কিছু মেটান হবে, কিছু মিটবে না। আমি জানি না কে ড্রাফট করেছেন, কে স্যাংসান্ড করেছেন। 'মরুদ্যান' কথাটি আদৌ স্যাংসান্ড করেছেন কিনা জানি না। কিন্তু আপনি কি জানেন বাংলাদেশে প্রায় ২ হাজারের মত কলকারখানা বন্ধ হয়ে আছে? তবে একটা বড় কারখানা রাইটার্স বিল্ডিং চালু রয়েছে। সমস্ত কারখানা দিনের পর দিন বন্ধ হয়ে যাচ্ছে এবং তারপরেও চীৎকার করে 'মরুদ্যান' বলা হচ্ছে ঐ কারখানা থেকে। এর চেয়ে বড় হাস্যকর কথা আর কিছু হতে পারে বলে আমি মনে করি না। আমি আগেও বলেছি, আবার বলছি আজকে হ্যান্ডিক্যাপ্টে র অবস্থায় চলে গেছে। আজকে সেলস ট্যাক্সের লোক পাঠাচ্ছেন, সরকারী মন্ত্রীরা পর্যন্ত গিয়ে বলছেন, তোমার ১ লক্ষ টাকা সেলস ট্যাক্স হলে ২ লক্ষ টাকা অগ্রিম দিয়ে দাও, অর্থাৎ দু বছরের টাকা দিয়ে দাও, যাতে আমরা সরকারী কর্মচারীদের

মাইনে দিতে পারি। মাষ্টারদের প্রভিডেন্ট ফান্ডের টাকা নিয়ে ন্যূনতম খরচ মেটান হচ্ছে। সরকার একটা হ্যান্ডিক্যাপ্ট ড্ অবস্থায় চলে গেছে। আমি তাই বলেছি এই সভা থেকে আওয়াজ উঠুক যে, সংবিধান ৩৬০ ধারা অনুযায়ী ফিন্যানসিয়্যাল ইমার্জেন্সি এখানে জারি করা হোক, যার মধ্য দিয়ে আমরা এখানকার দেউলিয়াপনা থেকে মুক্তি পেতে পারি। ফিন্যানসিয়্যাল ইমার্জেন্সি প্রোক্লামেসানের প্রভিসন আছে। প্রোক্লামেসন অব ফিন্যানসিয়্যাল ইমার্জেন্সি ঘোষণা করতে পারা যেতে পারে, এটা বেআইনী কিছু নয়। ৩/৬ মাসের জন্য এটা হতে পারে। ৩৬০ ধারা অনুযায়ী প্রেক্লামেসান করে আমরা জরুরী অবস্থার মোকাবিলা করতে পারি। স্যার, এটা আমার কথা নয়, আপনি কি বলবেন, জানি না, দি ইকনমিক টাইমস, ডেটেড মার্চ ১৫,১৯৮৫ তে লেখা হচ্ছে Renowned Economist P.R. Brahmananda has suggested proclamation of financial emergency for three to six months to bring about drastic changes in the economy and to implement the Seventh Plan in real terms from the beginning. এটা নিশ্চয় আপনাদের জানা উচিৎ। ওরা কেন্দ্রের বিরুদ্ধে সব চেয়ে বেশী দোষ দেন, এখানেও দিয়েছেন। এখানে অসত্য ভাষণগুলি বলা দরকার কোথায় কোথায় সাপ্রেসান এ্যান্ড অপ্রেসান চলছে। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, কেন্দ্রীয় সরকার দুটি ফর্মূলা নিয়ে সমস্ত ফিন্যানসিয়্যাল এ্যাসপেক্টগুলি দেখবার চেষ্টা করেছেন। একটি হচ্ছে ফিসক্যাল পলিসি, আর একটি হচ্ছে গ্যাডগিল ফর্মূলা। এর চেয়ে বেশী সায়েন্টিফিক ব্যবস্থা আর কি হতে পারে? বিয়ন্ড সারভাইভ্যাল বাই প্রনব মুখার্জি, সেখানে পরিষ্কার ভাবে লেখা আছে বিমাতৃসুলভ মানসিকতা থাকে না গ্যাডগিল ফর্মূলা অনুযায়ী টোটাল সম্পদ বন্টিত হলে। প্ল্যান ইকনমিতে পপুলেসন অনুযায়ী "In the distribution of plan assistance the planning Commission has been working on the basis of the modified Gadgil Formula which gives the following weightages :

Population - 60 percent, Tax efforts - 10 percent, Per capita income below national level - 20 percent, Special problems - 10 percent." এই পদ্ধতি বামফ্রন্ট কোন জায়গায় ঘোষণা করতে পেরেছে যেখানে আরো সায়েন্টিফিক এ্যান্ড রিয়্যালিস্টিক এ্যাপ্রোচ থাকতে পারে? এই ফর্মূলায় এমন কোন জিনিস দেখাতে পারবেন যে, ডিষ্ট্রিবিউসন নিয়ে রাজনীতি করতে পারি এবং সংকীর্ণতার ক্ষদ্র দোষ আমাদের মধ্যে আসতে পারে? এই ফিসক্যাল পলিসি এমন'ই একটা পলিসি এবং ডেভেলাপিং কান্ট্রিতে এই পলিসি ভারসাম্য রক্ষা করে। এই পলিশি হচ্ছে মাঝপথে যারা নীচে পড়ে গেছে তাদের উপরে তুলতে হবে, আর যারা উপরে আছে তাদের কিছুটা নীচে নামিয়ে এনে একটা ন্যূনতম ব্যালান্স তৈরী করতে হবে। এই ব্যালান্স তৈরী করার কাজ ৬/৭ টি প্ল্যানিং-এর মধ্য দিয়ে চলেছে। কৃষ্ণমাচারী থেকে আরম্ভ করে প্রনব মুখার্জী পর্যন্ত বার বার বলেছেন কেন্দ্রের হাতে আর্থিক ক্ষমতা থাকা দরকার। আমাদের দেশে খুব বেশী তারতম্য পার্থক্য রয়েছে অর্থনৈতিক, সামাজিক, রাজনৈতিক ইত্যাদি বিভিন্ন ক্ষেত্রে এবং কেন্দ্রের হাতে যদি অর্থনৈতিক ক্ষমতা বেশী না থাকে তাহলে যারা নীচে পড়ে আছে তারা নীচেই পড়ে থাকবে, তাদের তোলার মত কিছুই থাকবে না । যারা উঁচুতে থাকবে তাদের কিছুটা নীচুতে নামিয়ে নিয়ে এসে রক্ষা করবার জন্য কি কেউ থাকবে না? সুতরাং তথ্যগত দিক থেকে এবং বাস্তব দিক থেকে ফিস্ক্যাল পলিসি অনুযায়ী কেন্দ্রের হাতে কিছু বেশী অর্থনৈতিক ক্ষমতা থাকার প্রয়োজন আছে। এমন কি যখন প্ল্যান্ড ইকনমির ফান্ডামেন্টাল চিন্তা শুরু হয় তখন বহু বিখ্যাত কমিউনিষ্ট নেতাও সাহায্য করেছিলেন। তাঁরাও এ কথা বলেছিলেন যে, আমাদের মত ডেভলপিং কান্ট্রিতে প্ল্যান্ড ইকনমিই এক মাত্র উন্নতির পথ। এই তথ্যগত দিকে সে সময়ে যাঁরা সহযোগিতা করেছিলেন তাঁদের মধ্যে অনেক নামকরা

কমিউনিষ্ট বা মার্কসবাদী ছিলেন। খুবই সাইন্টিফিক ছিল বলেই তাঁরা আমাদের সাহায্য করেছিলেন। তাই আমি আশা করব এই ফর্মুলার বিকল্প ফর্মুলা যতক্ষণ না কেউ দিতে পারছেন ততক্ষণ এটাকে গ্রহণ করে কেন্দ্র বিরোধী প্রচারের যে কৌশল গ্রহণ করেছেন তা থেকে বিরত হবেন।

স্যার, আমি আর একটা গুরুত্বপূর্ণ কথা এই ভাষণ প্রসঙ্গে আপনার কাছে উল্লেখ করছি। এই ভাষণে যে সমস্ত জিনিসগুলি সব চেয়ে গুরুত্বপূর্ণ সে সমস্ত জিনিসগুলি সংক্ষিপ্তভাবে উল্লেখ করা হয়েছে। এই ভাষণের মধ্যে শিক্ষা, স্বাস্থ্য, পঞ্চায়েত, আই. আর. ডি. পি. খুবই কম জায়গা পেয়েছে। এই ভাষণের মধ্যে আই. অর. ডি. পি. মাত্র ৪ লাইন জায়গা পেয়েছে। সাড়ে তিন লাইনের মধ্যে পঞ্চায়েত সম্বন্ধে সমস্ত বক্তব্য শেষ করা হয়েছে। সাড়ে চাড় লাইনের মধ্যে শিক্ষাকে শেষ করা হয়েছে। স্বাস্থ্য পাঁচ লাইন স্থান পেযেছে। অথচ এই সমস্ত বিষয়ে যে সমস্যা গুলি রয়েছে সে গুলি আমাদের রাজ্যের পক্ষে অনেক বেশী ভয়ংকর সমস্যা।

স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে, আই. আর. ডি. পি. আমাদের রাজ্যের প্রতিটি জেলায় সাকসেসফুলি ইমপ্লিমেন্ট করা হয়েছে। অথচ আমার কাছে যা সংবাদ আছে তাতে এক মাত্র নদীয়া জেলা এবং মুর্শিদাবাদ ও মেদিনীপুর জেলার কিছু অংশ ছাড়া আর কোন জায়গায় আই. আর. ডি. পি. স্কীম কার্যকরী হয়নি। যেহেতু এটা ২০ দফা কর্মসূচীর অর্ন্তভুক্ত এবং কেন্দ্রীয় সরকার এই স্কীমের উপর ম্যাকসিমাম এমফেসিস্ দিচ্ছেন সেহেতু এই সরকার এটাকে ইমপ্লিমেন্ট করছেন না। আমি এ বিষয়ে চ্যালেঞ্জ করছি, জ্যোতি বাবু আজকে যখন এখানে উত্তর দেবেন তখন যেন তিনি বলেন যে, আই. আর. ডি. পি. সম্বন্ধে এ. জি'র অডিট রিপোর্ট যদি খোলা হয়ে থাকে তাহলে কেন এই হাউসের কাছে পেশ করা হয়নি? আমাদের হাতে রিপোর্ট আসা উচিৎ ছিল, আমাদের জানান উচিত ছিল, কারন আমাদের জানার অধিকার আছে কোথায় আই আর. ডি. পি. ইমপ্লিমেন্ট হয়েছে, আর কোথায় হয়নি এবং যেখানে যেখানে হয়নি সেখানে সেখানে কেন হয়নি বা হচ্ছে না । আজকে সে সব কিছুই এখানে বলা হয়নি।

স্যার , শিক্ষাকে এই ভাষণের মধ্যে মাত্র ৪ লাইন শেষ করা হয়েছে। শিক্ষা সম্বন্ধে আমাদের দলের সদস্যরা আগেই অনেক কথা বলেছেন, আমি তাঁদের বক্তব্যের সঙ্গে আর দু' একটি কথা যোগ করছি। শিক্ষামন্ত্রী এখানে খুব জোরের সঙ্গে ঘোষণা করেছিলেন যে, তাঁরা পে-প্যাকেজ স্কীম করেছেন। সেই স্কীম কতটুকু কার্যকরী হয়েছে( আমি তাঁকে চ্যালেঞ্জ জানিয়ে বলছি যেখানে কলেজগুলিতে পে-প্যাকেজ ডিসেম্বরে যাবার কথা সেখানে তা জানুয়ারী, ফেব্রুয়ারী, মার্চ শেষ করেও গিয়ে পৌঁছচ্ছে না। ফলে কলেজগুলি নিজেদের যে সামান্য আর্থিক সংগতি আছে সেখানে থেকে সামান্য বেতন দিয়ে কাজ চালাচ্ছেন, শিক্ষকরা পুরো বেতন পাচ্ছেনা। এই হচ্ছে মাষ্টার মশাইদের বেতন দেওয়ার ব্যাপারে শিক্ষামন্ত্রীর [illegible] এ্যাপ্রোচ। দারুন ব্যবস্থা করেছেন, এখানে তো শিক্ষামন্ত্রী রয়েছেন, পারলে উত্তর দেবেন । কনভেন্ট গুলি, লরেটো, ডন্ বস্কো ইত্যাদি স্কুল গুলি সরকারী অফিসারদের দুর্নীতির আখড়ায় পরিণত হয়েছে। শিক্ষা দপ্তরের বড় বড় অফিসাররা এই সব স্কুল গুলির দুর্নীতির সঙ্গে সরাসরি যুক্ত রয়েছে, তাদের গায়ে আঁচড়টি পর্যন্ত কাটা হচ্ছে না। স্যার, মুখ্যমন্ত্রী থেকে সবাই জানেন ডন বস্কো, সেন্ট জেবিয়ার'স কলেজিয়েট স্কুল প্রভৃতি স্কুলে একটা ছেলেকে ভর্তি করতে গেলে ২০,০০০ পর্যন্ত টাকা ঘুষ দিতে হচ্ছে। কে. জি. ক্লাসে ভর্তি করতে কালো টাকার লেনদেন হচ্ছে। এখানে যাঁরা গ্রামবাংলার সদস্যরা আছেন তাঁরা তাঁদের ছেলে মেয়েদের বাংলা মিডিয়ামে পড়াচ্ছেন, পড়াতে বাধ্য হচ্ছেন, কারণ গ্রামে থাকাটা তাঁদের অপরাধ হয়ে দাঁড়িয়েছে। আর এখানে কলকাতায় সমস্ত উচ্চ বিত্তের লোকেরা তাদের ছেলে মেয়েদের কনভেন্টে পড়াচ্ছে, সাহেব মেম'দের কাছে পড়াচ্ছে। আজকে এমন অবস্থা দাঁড়িয়েছে আপনাদের কেউ যদি তাঁর ঘরের মেধাবী

ছাত্রকে ঐ সমস্ত স্কুলে ভর্তি করতে চান, তাহলে তা পারবেন না, ভর্তি করতে হলে ২০,০০০ কালো টাকা দিতে হবে। আমি দাবী করছি এ বিষয়ে একটা এনকোয়ারী হোক, একটা জুডিসিয়াল এনকোয়ারী কমিশন গঠন করা হোক। আমি দায়িত্ব নিয়ে বলছি, এই দুর্নীতির সঙ্গে বহু সরকারী অফিসার জড়িত আছে। এ সমস্ত বিষয়ে কি আজকে কোন প্রতিবাদ করা হবে না? এটা কোন কমিউনিষ্ট কংগ্রেসের ব্যাপার নয়, এটা রাজ্যের শিক্ষার ব্যাপার, এর সঙ্গে বহু শিশুর ভাগ্য জড়িত। সেই জন্য আমি আবেদন করছি এ ব্যাপারে একটা এনকোয়ারী করা হোক।

**[ 4.15 - 4.25 p.m.]**

আর একটি কথা বলি, ভবতোষ দত্ত কমিটি করা হয়েছিল হায়ার এডুকেসানের উপর ভবতোষ দত্ত কমিটির রিপোর্ট অলরেডি সাবমিট হয়েছে কিন্তু তার না ইমপ্লিমেন্ট হয়েছে না হাউসে পেশ করা হয়েছে। এটা জোচ্চুরি ব্যাপার নয়? এটা সত্যের অপলাপ নয়? কেন ভবতোষ দত্ত কমিটির সুপারিশ মানা হয়নি? কিছু কিছু সুপারিশ মানলে কিছু মানুষের উপকার হতো। সেই সুপারিশ কেন মানা হচ্ছে না এবং কেন সেটা এই ভাষনের মধ্যে নেই? তারপর আসুন, ২৮ নম্বর প্যারাগ্রাফে, প্রশাসনিক সংস্কার কমিটির কথা বলা হয়েছে, মজার ব্যাপার। ৬৪ টি সুপারিশ বিচার করা হয়েছে এবং তা কার্যকরী করার জন্য অনুমোদন দেওয়া হয়েছে। কিন্তু আমরা কি কেউ জানি এই ৬৪টির মধ্যে কোনটা কোনটা অনুমোদিত হয়েছে? কোনটা রূপায়িত হয়েছে? কেউ আপনারা জানেন? যেহেতু রাজ্যপালের ভাষণের মধ্যে প্রশাসনিক সংস্কার কমিটির ৬৪টি সুপারিশ উল্লেখ করেছেন সেহেতু আমাদের দাবী তা জানাতে হবে এবং এটা জানানো সঠিক বলে আমরা মনে করি। কি কি ৬৪ টি সুপারিশ সেটা ছোট ছোট করে জানানো হয়েছে সত্যকে গোপন করার জন্য - আমরা এর প্রতিবাদ করছি। এছাড়া আর কয়েকটি ব্যাপারে বলছি শুনুন, মন্ত্রীদের কথা শুনুন। সরকারের যে সমস্ত ঘোষিত নীতি সেইসব ঘোষিত নীতি এইসব মন্ত্রীরা কার্যকরী করেননি। আমি এর ২।১ টি উদাহরণ দিচ্ছি। মন্ত্রী পর্যায়ে স্থির হয়েছিল কোন মন্ত্রী বা কোন সরকারী অফিসার রাজ্যসরকারের কোন পরিচালিত কোম্পানীতে ডায়েরেক্টর, ম্যানেজিং ডিরেক্টর বা চেয়ারম্যান হতে পারবে না। কিন্তু ২।৩ টি মন্ত্রী কে বাদ দিলে প্রায় সব মন্ত্রীই সরকারের অধিগৃহীত সব জায়গাতেই ভায়োলেটিং দেয়ার পলিসিস এ্যণ্ড প্রিনসিপ্যাল তাঁরা ডিরেকটর, ম্যানেজিং ডিরেকটর অথবা চেয়ারম্যান ঐ ধরনের পদে বসে আছেন। পশ্চিমবঙ্গে ৬৩টি পাবলিক সেক্টর রয়েছে। ৪।৫ টি বাদ দিলে প্রায় সব জায়গাতেই এই জিনিষ হচ্ছে। ১৯৭৮ সালের আগষ্ট মাসে চীফ সেক্রেটারী একটি সার্কুলার দিয়ে জানালেন কিন্তু মন্ত্রীরা সেই জিনিস কার্যকর করলেন না এবং রূপায়ন করলেন না । যেসব জায়গায় ওরা বসে আছেন সেইসব জায়গাতেই লোকসান হচ্ছে। তারপর আমি ক্যালকাটা করপোরেশন সম্বন্ধে বলবো। আপনারা শান্তির মরুদ্যানের কথা বলেছেন। আমি শান্তির মরুদ্যানের দু-একটি নমুনা দিচ্ছি। এখানে আপনাদের একটা করপোরেশন আছে যার নাম হচ্ছে ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট হোলসেলার'স করপোরেশন। একজন জনৈক এম. এল. এ তিনি এই করপোরেশনের চেয়ারম্যান হিসাবে আছেন। আপনারা সবাই জানেন, প্রত্যেক এম. এল. এ রেলের ফ্রি কুপন পান। ঐ ব্যক্তি এই কুপনে ট্রেনে ভ্রমন করে পরে সরকারী তহবিল থেকে অর্থাৎ ঐ করপোরেশন থেকে টাকা তুলেছেন। আমার কাছে ডেট আছে, আমি মেনসান করে বলতে পারি। গোপনে করপোরেশনের অডিট করা হয়েছে, করপোরেশন অফ ক্যালকাটা অডিট রিপোর্ট এ্যান্ড অ্যাকাউন্টস ফর ১৯৮২/৮৩। এখানেও অনেক ইরিগুলারিটিস রয়েছে। দুর্নীতিতে ভরা। তারপর আমি একটি ভয়ঙ্কর জিনিসের কথা বলবো। আপনারা তো শান্তির মরুদ্যান বলেন আমি শান্তির মরুদ্যানের উদাহরণ দিচ্ছি। ভারতবর্ষের যতগুলি রাজ্য থেকে অবৈধভাবে মেয়ে পাচার করা হয়েছে তারমধ্যে পশ্চিমবঙ্গ শিরোনামে আছে। একমাত্র মুর্শিদাবাদ জেলা থেকে ২৭৮ জন

মহিলাকে চুরি করে নিয়ে গিয়ে পাচার করে দেওয়া হয়েছে। অনেক রাজ্য এবং সি.বি.আই এই ব্যাপারে গ্রেপ্তার করেছে কিন্তু পশ্চিমবঙ্গ সরকার একটাকেও গ্রেপ্তার করছে না। পশ্চিমবঙ্গ থেকে পাইকারী হারে মেয়ে পাচার করা হচ্ছে।

জম্মু, কাশ্মীর, হরিয়ানা বিভিন্ন জায়গায় এই জিনিষ হয়েছে। এটা কি বরদাস্ত করা যায়। আমি শুধু সেই দৃষ্টি ভঙ্গী দিয়ে জিনিষটা দেখার জন্য আপনাদের কাছে অনুরোধ করব। এখানে কংগ্রেস বা কমিউনিষ্টের কোন প্রশ্ন নেই। এ ব্যাপারে একটু উদার মানসিকতা নিয়ে আপনারা এর প্রতিবাদে সোচ্চার হবেন। এটা একটা জাতির কলঙ্ক, গোটা বাঙালী জাতির একটা লজ্জা যে, আমাদের এখান থেকে হাজার হাজার মা, বোন বিক্রি হয়ে যাচ্ছে।

(এই সময় লাল আলো জ্বলিয়া ওঠে)

স্যার, এটা বলবার আগেই তো আপনার কাছে টাইম চেয়েছি।

**মিঃ স্পীকার :** মিঃ মুখার্জী, ৩৫ মিনিট হয়ে গেছে।

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, কলকাতা পৌরসভার কথাটা একটু বলে, অডিট রিপোর্টে কি আছে, বইটা আমি আপনাকে দোব, তার আগে একটু পড়ে শোনাই— এখানে অডিট ষ্ট্যান্ডিং লোন কত পড়ে আছে সে সম্বন্ধে লিখেছে। এখানে ১৭ পাতায় দেখছি যে ১৭,১৬,৩৪,৬৯৯ টাকা বকেয়া হিসাবে পড়ে আছে। তারপর কারেন্ট লায়াবিলিটিস হচ্ছে ১৭,০৬,৯৭,১৩০ টাকা সেখানে পড়ে রয়েছে। তারপর ২০ পাতায় কনট্রাক্টারদের এ্যাডভান্সের কথা বলা আছে, সেই সব কনট্রাক্টার যারা ওদের ভুড়ি ভোজন করায়। তারপর স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন সরকারী গাড়ী থাকা সত্ত্বেও ২৪টি বেসরকারী গাড়ী চলছে, তার একটার নাম্বার হচ্ছে ডব্লিউ. এম. সি. ৪৫৫১। তারপর কল্যাণী স্পিনিং মিল এলাকার যিনি এম.এল.এ তিনি তো তহবিল তছরূপ থেকে আরম্ভ করে অনেক কিছুই করেছেন, এখন তিনিও গাড়ী নিয়ে যাতায়াত করছেন, তারপর স্বজন পোষন ইত্যাদি, এগুলি বলা দরকার। তারপর আছে লোডশেডিংয়ের কথা। লোডশেডিং-এর জন্য কোটি কোটি টাকা র সম্পত্তি নষ্ট হচ্ছে। কথাছিল যে বিদ্যুতের সমস্ত মেটিরিয়েলস্ কিনে প্রত্যেক জেলায় জেলায় একটা নির্দিষ্ট স্থানে তা গোছ করে রাখা হবে, কিন্তু তা থেকেও বহু টাকার জিনিষ চুরি হয়ে যায়। এইরকম চুরি স্বজন পোষণ নানাভাবে হচ্ছে। তাই আমি এই অসত্য এবং হাস্যকর ভাষণের তীব্র প্রতিবাদ করে ধিক্কার জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নিখিলানন্দ সর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর এই সভায় ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে। তার সমর্থনে আমি আমার বক্তব্য রাখছি। গত ৪ দিন ধরে বিস্তারিত আলোচনা খুব মন দিয়ে আমি শুনেছি, বিশেষ করে বিরোধীপক্ষের বন্ধুদের আলোচনা, কিন্তু দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি যে ওঁদের বক্তব্য রীতিমত এলোমেলো এবং বিভ্রান্তিজনক। সুব্রত বাবু কিছুক্ষণ আগে বলে গেলেন রাজ্যপালের ভাষণের মধ্যে সরকারী নীতির প্রতিফলন ঘটেনি। তাঁরা একটা সর্বভারতীয় রাজনৈতিক দল। তাঁদের বক্তব্যের মধ্যে তাঁরা একথা কেন বললেন তা আমাদের চিন্তায় আসছে না। কারণ কংগ্রেস দল যেসব প্রদেশে শাসন করছে সেখানকার রাজ্যপালের ভাষণ এঁদের কানে খুবই শ্রুতিমধুর ঠেকে, আর বিরোধীদলের শাসিত কোন রাজ্যের রাজ্যপালের ভাষণ তাঁদের কাছে ভাল ঠেকে না। যদি শুধু এইটুকু প্রশ্ন রাখি যে তাঁরা আজকে রাজ্যপালের মর্য্যাদা এবং রাজ্যপালের পদকে কোথায় নিয়ে এসে দাঁড় করিয়েছেন?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা আজকে কি দেখছি? একটা রাজ্যের রাজ্যপাল তিনি রাতের

অন্ধকারে রাজ্য ছেড়ে চলে গিয়ে দিল্লীতে শাসক দলের সংসদ সদস্য হয়ে বসে পড়ছেন।

(গোলমাল)

**এ ভয়েস** : স্যার, এটা কি হচ্ছে? এখানে রাজ্যপালের কথা তোলা হচ্ছে কেন?

**মিঃ স্পীকার** : আমি এটা দেখে, পড়ে, পরে বলব।

**শ্রী নিখিলা নন্দ সর** : আজকে যিনি মুখ্যমন্ত্রী, সক্রিয় রাজনৈতিক বক্তব্য রাখছেন, এবং জনমানসে আজ পর্য্যন্ত রাজ্যপালের যে মর্য্যাদা প্রতিফলিত হয় তাকে ওঁরা শেষ করবার জন্য উঠে পড়ে লেগেছেন।

**[4.25 - 4.35 p.m.]**

একটি দলের মুখ্যমন্ত্রী হিসাবে শপথ নিলেন, কিন্তু ২৪ ঘন্টার মধ্যে হয়ে গেলের দলমতের উর্দ্ধে অন্য একটি রাজ্যের রাজ্যপাল। লজ্জা করে না এখানে মিথ্যা সব কথা বলে সমালোচনা করতে? ভাষণের 'মরূদ্যান' শব্দটিতে সুব্রতবাবুর বড়ই আপত্তি। কোথায়ও ভাষণের মধ্যে কলকাতাতে মরূদ্যান বলা হয়নি, গোটা ভারতবর্ষের নিরিখে পশ্চিমবাংলাকে মরূদ্যান বলা হয়েছে। আমি একে মরূদ্যান বলতে আনন্দিত হবো, কিন্তু ওঁদের বলতে হবে পশ্চিমবাংলার বাইরের অন্য রাজ্যগুলির অবস্থা কি। সেগুলিতে আজকে নাকি গ্যাস, চেম্বার! বিনা বিচারে লক্ষ লক্ষ মানুষ সেখানে আটক হয়ে পড়ে থাকে। সেখানে 'নাসা', 'এসমা'-তে হাজার হাজার মানুষ বন্দী হয়ে থাকে। আজকে দেশে নিরাপত্তা কোথায়? সেই নিরাপত্তার অভাব এখানে নেই। দেশের প্রধানমন্ত্রীর নিরাপত্তা নেই, পশ্চিমবাংলার বাইরে নির্বাচন প্রার্থীর নিরাপত্তা নেই, যাঁরা ভোট দিতে যান সেখানে তাঁদের নিরাপত্তা নেই— ডজন ডজন খুন হোন। চিৎকার করছেন এখানে নিরাপত্তা নেই বলে। আজকে কি বলছেন ওঁরা? বলছেন, বামফ্রন্ট সরকার নাকি পাইয়ে দেবার রাজনীতি করছে। হ্যাঁ, পাইয়ে দেবার রাজনীতি বামফ্রন্ট সরকার করছেন। শতকরা ৯০ ভাগ মানুষকে পাইয়ে দেবার জন্য করছেন — এই অভিযোগ আমরা মানতে রাজি। লুট করবার সরকার নয় বামফ্রন্ট সরকার। বামফ্রন্ট সরকার চাইছে শোষিত মানুষদের তুলে ধরতে। বিভিন্ন প্রকল্পের মাধ্যমে, বেতন বৃদ্ধির মাধ্যমে, দ্রব্যমূল্য বৃদ্ধির বিরুদ্ধে লড়াই চালিয়ে তা করতে চাইছে। ক্ষুদ্র চাষীদের সাহায্য দিতে চাইছে, কুটির ও ক্ষুদ্র শিল্পের প্রসার ঘটাতে চাইছে। সুদখোর মহাজনের হাত থেকে চাষীদের বাঁচাবার চেষ্টা করছে। ভাগ-চাষ, ভাগ-চাষ বলে চিৎকার করছেন জয়নাল সাহেব। কিছুদিন আগে মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী তাঁর বক্তৃতায় বলেছিলেন যে লক্ষ লক্ষ ভাগচাষীর বর্গা রেকর্ড করা হয়েছে। আপনারা তার শতকরা একভাগও মিথ্যা প্রমাণ করতে পারেন নি। তবে লক্ষ লক্ষ মানুষের যে কাজ, দুই-চারটা ভুল হবে না একথা বলছি না। সেটা হতেই পারে। এখনও প্রচুর লুকানো জমি রয়েছে এবং সেটা দিল্লীর চক্রান্তে হয়ে আছে। আপনাদের আমলে কি হোত? জোতদারের জমি খাস হবার সম্ভাবনা দেখা দিলে সে তার জমি ভূমিহীন দেখিয়ে নানা নামে রেকর্ড করাতো। মহাজনের পাহারাদার হিসাবে কাজ করতেন আপনারা।

মাননীয় স্পীকার মহাশয়, এখানে অভিযোগ উঠেছে যে রাজ্যে নাকি স্থায়ী সম্পদ সৃষ্টি হচ্ছে না। বড় দুঃখের কথা। আপনাদের কাছে স্থায়ী সম্পদ বলতে বুঝায় বড় বড় ইমারৎ, কিন্তু বামফ্রন্ট সরকার মনে করে এই সম্পদ হচ্ছে মানুষ। তাই এই সরকার মানুষের কল্যাণে এগিয়ে এসেছে। নিদারুণ খরায় যখন পশ্চিম বাংলা জ্বলছিল তখন কেন্দ্রীয় সরকার এগিয়ে আসেনি, কিন্তু দিল্লীতে হাজার হাজার টাকা খরচ করা হয়েছে। এখানেই হচ্ছে আপনাদের সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গীর পার্থক্য। 'স্থায়ী সম্পদ' অর্থে আপনাদের সঙ্গে আমরা এক হতে পারি না। আজকে কালো টাকা উদ্ধার

করবেন? কালো টাকা, দুর্নীতি দূর করবেন? কি অদ্ভুত কথা! এইভাবে মানুষকে বিভ্রান্ত করবেন না। দুর্নীতি দূর করবেন, কিন্তু দুর্নীতি তো আজ দেশের সর্বত্র। আজকে কেন্দ্রীয় বাজেটে কি আছে? এতদিন লুকিয়ে চুরিয়ে টাকা আসতো আপনাদের পার্টি ফাণ্ডে। এখন সরাসরি আপনাদের তহবিলে টাকা আসবে কোম্পানিগুলি থেকে। সুব্রতবাবুর বড় দুঃখ শিল্প গড়ে উঠছে না।

আপনারা দেখলেন না তো রাজ্যপালের ভাষণের ১৩নং অনুচ্ছেদে কি বলা আছে? এ ব্যাপারে কোন প্রশ্ন তো আপনাদের তরফ থেকে এলো না। মালভাড়ার অসমতা, শিল্পে লাইসেন্সের ক্ষেত্রে অনীহা এবং দাদনের ক্ষেত্রে পশ্চিমবাংলার প্রতি বৈষম্য - এইকথা তো একবারও উল্লেখ করা হল না আপনাদের পক্ষ থেকে। সেইজন্য পশ্চিমবঙ্গ সরকার ক্ষুদ্র ও কুটির শিল্পের মাধ্যমে যেটুকু করতে পেরেছে এবং যেটুকু প্রসারতা লাভ করতে পেরেছে তারজন্য সরকার বিন্দুমাত্র গৌরব বোধ করে না। বেকারদের জন্য আপনাদের বড় দরদ, আমি জিজ্ঞাসা করি পশ্চিমবঙ্গ সরকার তো অপারক, অপদার্থ কিন্তু গত ১৮ মাস ধরে কেন্দ্রীয় সরকারের যে সমস্ত প্রকল্প আছে তাতে কোন একটিও বেকার নিয়োগ হয়নি? এর জবাব দেবেন কি? আপনাদের লজ্জা নেই? আমরা কি দেখলাম যে সুব্রতবাবু আই আর ডি-পির জন্য মায়া কান্না কাঁদলেন। আপনারা কি ১৯৮৫-৮৬ সালের কেন্দ্রীয় বাজেটের এ্যালোটমেন্ট দেখেছেন কি? সেখানে আই-আর. ডি-পি, এন-আর-ইপি-বর্তমান বছরের থেকে কম কেন হল? আপনারা এত উপকার চাইছেন আর এ্যালোটমেন্ট কম হল কেন তারজন্য প্রশ্ন করতে পারছেন না। আপনারা নাকি বেকারি ঘোচাতে চান। সমস্ত ন্যায়-নীতি বিসর্জন দিয়ে নির্বাচনের আগে আমরা কি দেখলাম - সমস্ত ন্যায়নীতি বিসর্জন দিয়ে সুদূর গ্রামাঞ্চলে আপনারা রেলের চাকুরীর ফর্ম ছুটে নিয়ে বেরিয়েছেন। আর এখানে আপনারা বেকারদের জন্য মায়া কান্না কেঁদে বেড়াচ্ছেন বিধানসভার মাধ্যমে। খবরের কাগজে বিরাট প্রচার যে স্বর্গ আর পশ্চিমবঙ্গ এক হয়ে যাবে — আমাদের সরকার নিয়ে কত জল্পনা-কল্পনা। আপনারা তো লোকসভার নির্বাচনের পরে কত সেল করলেন - এগ্রিকালচারাল সেল, ইণ্ডাষ্ট্রিয়াল সেল, লেবার সেল, রিফিউজি সেল ইত্যাদি এখন সেসব সেলগুলি কোথায় গেল? এই তো ওদের অবস্থা, কোন সমস্যাই ওদের কাছে সমস্যা নয়, কেবল গঙ্গা দূষণ একটা বিরাট সমস্যা, পবিত্র গঙ্গাজল সব সমস্যার সমাধান করে দেবে। সেইজন্য ওরা চিৎকার করে, বিভ্রান্ত করার চেষ্টা করছেন। আমরা অস্বীকার করি না যে আমাদের কোন সমস্যা নেই। পশ্চিমবাংলায় বিদ্যুৎ নেই, পরিবহণ সমস্যা নেই - একথা আমরা বলি না। কিন্তু যে পাহাড় প্রমাণ বোঝা চাপিয়ে রেখে গেছিলেন তা কি আপনারা অস্বীকার করতে পারেন? এখন তার থেকে বিদ্যুৎ উৎপাদন কি বাড়ে নি? আপনাদের যে ব্যাকলগ ছিল সেগুলি কাটিয়ে উঠতে বেশ কিছু সময় লাগবে। আপনাদের সহযোগীতা পেলে দৃঢ়তার সঙ্গে এই বাধা আমরা কাটিয়ে উঠতে পারবো কিন্তু তা আমরা পাই না। মাননীয় স্পীকার বিদ্যুৎ পরিবহণের ক্ষেত্রে সহযোগীতা করা তো দূরে থাকুক আপনাদের প্রতিনিধিরা প্রতিনিয়ত স্যাবোটোজ করার নীতি চালিয়ে যাচ্ছেন। সেইজন্য সরকারের কাছে আবেদন কঠোর হস্তে এই নোংরামি বন্ধ করুন। আগামীদিনের আক্রমণ মোকাবিলা করার জন্য আমি আবেদন জানাচ্ছি। দ্রব্যমূল্যবৃদ্ধি তারজন্য কি বামফ্রন্ট সরকার দায়ী? টাকার দাম কেন কমছে, আপনাদের লজ্জা করে না। লোকসভার নির্বাচনের আগে ১৭ পয়সা করে ছিল, আজকে লোকসভার নির্বাচনের পরে সেটা কমে ১৬ পয়সা হয়ে গেল - এরজন্য কি বামফ্রন্ট সরকার দায়ী। কেন্দ্রীয় বাজেটে তেলা মাথায় তেল মাখানোর ব্যবস্থা করছেন। সুব্রতবাবু শিক্ষার জন্য দরদে কেঁদে ফেললেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের বাজেট দেখেছেন কি? তাতে শিক্ষার জন্য ন্যূনতম প্রয়োজন যে কাগজ সেই কাগজ এখন সাধারণ মানুষের কেনার ক্ষমতার বাইরে। এরপরে গরীব মানুষ আর কোন বই হাতে নিতে পারবে না, কোন নতুন লেখকের লেখা আগামীদিনে আর বের হবে কিনা সন্দেহ। অথচ আপনারা শিক্ষার দরদে মাথা ফাটিয়ে দিচ্ছেন। নিহত নির্লজ্জ না হলে এরকম কথা বলে না। ওরা

মানুষকে বঞ্চিত করেছে। দেশের যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় তথা গণতান্ত্রিক কাঠামোয় দেশের নিরাপত্তা আছে কিনা ওদের হাতে তা রাজ্যপালের ভাষণে ইঙ্গিত আছে।

**[4.35 - 4.45 P.M.]**

দেখলেন না কি হল? কেন্দ্রে যে দলের সরকার সেই দলের সরকার গোটা ভারতবর্ষ জুড়ে সমস্ত রাজ্যে তৈরী হলে উন্নতি হবে। কিন্তু নির্বাচক মন্ডলী এই প্রথম আপনাদের আওয়াজ মিথ্যা প্রমান করেছে। আপনারা খুব গণতন্ত্রের কথা বলেন। অনেকে গদগদ হয়ে মন্ত্রীদের পদত্যাগ চাইলেন। লজ্জা করে না কর্ণাটকে ২৬ জন এম. পি. 'র আসন দখল করার পরও বিধানসভার নির্বাচনে ধরাশায়ী। আজকে মহারাষ্ট্রে, বিহারে কি অবস্থা? ফারাক কতটা? আজকে ইউ. পি. র কি অবস্থা? আপনাদের প্রিয় যুব নেতা যার আমেথি এলাকায় বিধানসবার নির্বাচনে একজন প্রার্থী ১ লক্ষ ব্যবধানে নির্বাচনে জিতেছেন। কিন্তু সে সম্বন্ধে তো বলছেন না। এই সব কথা বলে পশ্চিমবাংলায় আসর জমানো সম্ভব নয়। তাই আজকে মানুষেব যত বেশী আশা আকাঙ্খার প্রতিফলন বামফ্রন্ট সরকার ঘটাবার চেষ্টা করছেন তত বেশী ওড়া চিৎকার করছেন। শাস্ত্রে আছে আপনি আচরি ধর্ম পর কে শেখাও। আপনাদের এই রাজ্য শাখার সভাপতিকে জিজ্ঞাসা করি ৮০ সালে লোকসভা নির্বাচনে তিনি জিতেছিলেন এবারে ৮২ সালে ৭ টি আসনের নির্বাচনে বামফ্রন্টরা জয়লাভ করেছিলেন এবং পঞ্চায়েত নির্বাচনে যখন সব কটি প্রায় বামফ্রন্টের দখলে এসেছিল তখন. তো আপনারা পদত্যাগের প্রশ্ন তোলেন নি। অতএব এই সব ছেঁদো কথা বলে হাউসকে কেন বিভ্রান্ত করছেন? আমরা উন্নয়ন হোক এটা চাই। কিন্তু সেই উন্নয়নের পথে বাঁধা কোথায় তা রাজ্যপালের ভাষণে বলা আছে। এই সম্পর্কে একটি কথাও আপনাদের মধ্যে থেকে পেলাম না? অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী যে টাকা দেবার কথা তা কোথায় গেল? অর্থ কমিশনের যিনি চেয়ারম্যান তিনি আপনাদের দলের লোক - অর্থমন্ত্রী, স্বরাষ্ট্র এবং দেশরক্ষা মন্ত্রী তিনি ছিলেন - তার সুপারিশ মানা হল না কেন সেটা কি আপনারা বলবেন। তিনি কি উপরে উপরে কংগ্রেস হলেও ভেতরে সি. পি. এম এর সঙ্গে যোগাযোগ ছিল? রাজ্যের প্রতি এই বৈষম্যমূলক আচরণের প্রতি আপনাদের কোন রকম সহযোগিতার আশ্বাস আমরা পেলাম না। সর্বশেষে যদি এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে গৃহীত না হয় তাহলে বলব আপনাদের মুখের কথা এবং কাজ এক নয়। এই কথা বলে পুনরায় এই ভাষণকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী আব্দুল গফফর :** স্পীকার মহাশয়, সংশোদীয় শাসন ব্যবস্থায় রাজ্যপালের ভাষণের মাধ্যমে রাজ্যবাসীকে আগামী বছরের জন্য অর্থনৈতিক এবং সামাজিক কার্যকলাপের যে ব্যবস্থা সেই ব্যবস্থা উপস্থিত করা হয়। রাজ্যপাল সেই অনুযায়ী রুটিং মাফিক তার দায়িত্ব পালন করেছেন শুধু তাই নয় রাজ্যবাসীর কাছে সরকারের কাজকর্ম আগামী বছরে আগাম অঙ্গীকার জ্ঞাপন করেছেনা। এটা ঠিক রাজ্যপালের ভাষণ এই সভায় অনুমোদিত হবে। কিন্তু আমি এই সভার মাধ্যমে জনগনকে জানাতে চাই এটা একটা অসত্য, বিকৃত এবং প্রমান অযোগ্য ভাষণ। আমি জানি আমার একথা শুনে বিরোধী বন্ধুরা উত্তেজিত হবেন। তবে আমার এই বিশ্বাস আছে যে সারা পশ্চিমবাংলার মানুষ এই ভাষণকে অসত্য এবং বিকৃত বলেই ধরে নেবে। এই প্রসংগে আমি একটা গল্প বলি। ঢাকা শহরে যারা ঘোড়ার গাড়ী চালায় তারা ভাড়া খুব বেশী করে চায়। যেখানে দুটাকা ভাড়া সেখানে তারা চাইবে ১০ টাকা। যারা গাড়ী ভাড়া করবেন তাঁরা যদি দুটাকা ভাড়া বলতেন তখন গাড়োয়ানরা বলত, কন কি বাবু, এরকম ভাড়া বললে ঘোড়া হাইসবে। সারা পশ্চিমবাংলার মানুষ এই ভাষণ দেখে আজ হাসছে, এতে গর্ব করার কিছু নেই। রাজ্যপালের ভাষণ সারা পশ্চিমবাংলার মানুষকে হতাশ করেছে। রাজ্যপালের ভাষণের মাধ্যমে সরকার যে বক্তব্য রেখেছেন তাতে আমি তাঁদের বলি বিগত দিনের নির্বাচনে জনগন যে রায় দিয়েছে সেই রায়কে এঁদের কুর্নিস করা উচিত ছিল। কেন সেই রায়কে কুর্নিশ করলেন না? আইন শৃঙ্খলার দিক থেকে দেখছি খুনিরা নির্বিচারে রাস্তায় ঘুরে বেড়ায় এবং শিক্ষার দিক থেকে দেখছি আলোর অভাবে ছেলেমেয়েরা পড়াশুনা বন্ধ করতে বাধ্য হয়। শিল্প সম্বন্ধে আপনারা বলেন কেন্দ্রীয়

সরকার শিল্পের উন্নয়নে বাধা দিয়েছে। আপনারা বলুন তো পশ্চিমবাংলায় শিল্পের ক্ষেত্রে ২৪ ঘন্টার মধ্যে কত ঘন্টা বিদ্যুৎ দেওয়া হয়? ট্রেড ইউনিয়নের নামে যে দাঙ্গা হাঙ্গামা হয় তাতে আপনারা মালিকপক্ষ, শ্রমিক এবং কর্মচারীদের জন্য নিরাপত্তার কোন ব্যবস্থা করতে পেরেছেন কি? কাজেই আপনাদের মুখে শিল্প উন্নয়নের কথা শুনলে হাসী পায়। এটা ঠিক ইন্দিরা গান্ধীর মৃত্যুর পর বিচ্ছিন্ন কয়েকটা ঘটনা কোথাও কোথাও হয়েছে। এঁরা বলছেন আমরা এখানে গোলমাল করতে দেইনি। এটা কোন বড় কথা নয়। সরকারে থাকলে এই ব্যবস্থা করতেই হয়। কিন্তু এই পশ্চিমবাংলার মাটিতে মহিলাদের উপর যে অত্যাচার হয়েছে, বর্ণালীর উপর যে অত্যাচার হয়েছে, তাঁকে ধর্ষণ করা হয়েছে, পুলিশের সামনে মানুষ বাস্তুচ্যুত হয়েছে এবং আরও পর্বত সমান যে সমস্ত অভিযোগ এসেছে তার কোন ব্যবস্থা হয়নি। আমরা দেখছি পুলিশকে সরকার পক্ষের লোক নিজেদের স্বার্থ রক্ষা করবার জন্য এবং তাঁদের আদেশ মত চলার জন্য বাধ্য করছে। ইন্দিরা গান্ধীর মৃত্যুর পর এখানে কিছু হয়নি বলে আপনারা বাহাদুরী করছেন। কিন্তু আমি বলি, সারা পশ্চিমবাংলার শান্তিকামী মানুষ, পুলিশ কর্মচারী এবং সেনা বাহিনী যেভাবে পশ্চিমবাংলায় শান্তি রক্ষার জন্য কাজ করেছে তাঁদের যদি ধন্যবাদ জানাতেন তাহলে বুঝতাম আপনাদের একটা মানসিকতা আছে। কিন্তু সেসব কিছু দেখলামনা। সমাজবিরোধীদের দমন করতে গিয়ে পুলিশ কর্মচারী খুন হল, বিনোদ মেহতা খুন হল সেকথা বলার সৎ সাহস এই সরকারের নেই।

**[4.45 - 4.55 P.M.]**

ভূমি সংস্কারের নামে আপনারা বড় বড় কথা বলেছেন। আপনারা ক্যাডারদের ঠেকিয়ে রাখতে পারছেন না। আপনারা বলেছেন যে জলসেচ দেবেন, বিভিন্ন সেচের ব্যবস্থা করবেন, উৎপাদন বাড়াবেন, কিন্তু গ্রামে গ্রামে আপনাদের ক্যাডাররা যে ভাবে লেগে গেছে তাতে উৎপাদন বাড়েনি, এবং উৎপাদন কমে গেছে। জমিদারী প্রথা উচ্ছেদ আইন আমরা করেছিলাম, বর্গা আইন আমরা করেছি, পাট্টা দেবার ব্যবস্থা আমরা করেছি, আপনারা নয়। আমরা ভূমিহীনদের পট্টা দেবার ব্যবস্থা করেছি, আমরা প্রকৃত বর্গাদারদের নামে রেকর্ড করিয়ে দিয়েছে, জমির সঙ্গে যাদের যোগাযোগ আছে তাদের ব্যবস্থা করেছি। কিন্তু আপনারা দলের লোকদের পাট্টা দিয়েছিলেন, জমির সঙ্গে যারা সম্পর্ক নেই তাদের দিয়েছেন। পঞ্চায়েতের মাধ্যমে কৃষকদের সহজ ভাবে টাকা পাবার যে ব্যবস্থা যে সরকারী সাহায্যের কথা বলা হয়েছে, সেখানে টাকা দেবার ব্যাপারে আপনারা দলবাজী করছেন। এন. আর. ই. পি, আই. আর ডি পি ইত্যাদিতে যে সব কাজ হবে সেখানেও আপনারা দলবাজী করছেন, কোন কাজ হচ্ছে না। ভূমি সংস্কার, স্বনির্ভরশীল প্রকল্প সমস্ত জায়গায় দলবাজী করছেন, আর নিজেদের লোককে সুযোগ করে দিচ্ছেন। একটু আগে একজন বক্তব্য কর্ণাটকের কথা বললেন। আমি সেই সম্পর্কে একটু বলি। কর্ণাটকের মুখ্যমন্ত্রী রামকৃষ্ণ হেগড়ে পদত্যাগ করে আবার নির্বাচিত হযে এসেছেন। কিন্তু আপনাদের সেই সাহস নেই। আপনারা পদত্যাগ করে নির্বাচিত হয়ে আসতে পারতেন না। আপনারা যে নির্বাচিত হয়ে আসতে পারতেন না সেটা উপনির্বাচনের ফল দেখেই বোঝা গেছে। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েকদিন যাবৎ বিরোধী দলের বক্তব্য আমি মন দিয়ে শুনেছি। বিরোধী দলের চীফ্ হুইপ সুব্রত মুখার্জী মহাশয়ের বক্তৃতা শুনে আমার মনে হয়েছে যে, শ্রীমতী ইন্দিরা গান্ধীর মৃত্যুতে শোকের জন্য কোন প্রস্তাব আসেনি এবং এই বিষয়ে তিনি রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রেখেছিলেন কিনা বুঝতে পারি না। তিনি এত দুঃখে বলছেন যে, বলতে বলতে তিনি কেঁদেই ফেলেছেন। এই কান্না এবং শোক তাদের এমন হয়েছিল যে, এই শোকের চোটে ট্রাম বাস পুড়িয়েই ফেললেন। যাই হোক, এই সব বক্তব্য তিনি এখানে রেখে গেলেন, সেগুলি সব শুনে আমাদের অবাক হতে হল। তিনি পিলু মোদির বক্তব্য কোট করলেন। কিন্তু শ্রীমতী গান্ধী এই পিলু মোদির বক্তব্যের সম্পুর্ণ বিরোধিতা করেছিলেন। অথচ আজকে তাঁরই দলের সদস্য পিলু মোদির বক্তব্য উদ্ধৃত করে বক্তৃতা করে গেলেন। এটা

অত্যন্ত লজ্জা, ক্ষোভ এবং ঘৃণার কথা ওরা বলেন, নিজেরা নাকি মাঝে মাঝে প্রগতিশীল চিন্তা করেন। অথচ এই তার নমুনা দেখুন মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা সম্পর্কে মাননীয় সুব্রতবাবু দু একটি কথা বলেছেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭সাল পর্যন্ত সুব্রতবাবু ছাত্র পরিষদের নেতা, মন্ত্রী ছিলেন এবং ঐ সময় তিনি কলেজে কলেজে গন টোকাটুকির নেতা ছিলেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কলেজের পাশাপাশি ছাত্র পরিষদের মদের দোকান বসত। ওদেরই সময় এই সব ঘটনা ঘটেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যোগেশ চন্দ্র মহাবিদ্যালয়ে ছাত্র পরিষদ ইউনিয়ন ১০০/২০০ টাকা চাঁদা নিয়ে ছাত্র ভর্তি করে। ছাত্র পরিষদ যে উদ্দেশ্য নিয়ে তৈরী হয়েছিল, সেই উদ্দেশ্য ব্যর্থ হয়েছে, ছাত্র পরিষদকে গুন্ডা বাহিনীতে পরিণত করেছে বর্তমান কংগ্রেসী নেতৃবৃন্দ এবং আজকে কলেজে কলেজে গুন্ডামী ছাড়া অন্য কিছুই করছে না। তিনি শিক্ষার কথা বললেন, মাইনের কথা বললেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তিনি তো মন্ত্রী ছিলেন, ঐ সময় কলকাতার কতকগুলি কলেজের শিক্ষকরা মাইনে পান নি, এই কথা তো তিনি একবারও উল্লেখ করলেন না। বাম ফ্রন্ট সরকার আজকে ক্ষমতায় এসে কলেজ শিক্ষক, স্কুল শিক্ষকদের মাইনে সুনিশ্চিত করেছেন। অসত্য ভাষণের একটা সীমা আছে। কিন্তু বর্তমান কংগ্রেস দলের নেতৃবৃন্দ এমন পর্যায়ে এসে গেছেন যে তারা সীমাহীন অসত্য ভাষণ দিতে শুরু করেছেন এবং তারা গোয়েবলসকেও ছাড়িয়ে গেছেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলেজে কলেজে, বিদ্যালয়ে বিদ্যালয়ে শিক্ষা ক্ষেত্রে তারা নৈরাজ্য সৃষ্টি করেছিলেন। পরীক্ষার ফল ঠিক সময়ে বেরত না। জানুয়ারী মাসে পরীক্ষা হলে তার দু বছর পরে ডিসেম্বরে ফল বেরত। ১৯৭৬ সালের পরীক্ষার খাতা পাওয়া যায় নি, হাই কোর্টে আজও তার মামলা চলছে, তারা রেজাল্টপায় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা সম্পর্কে অন্ততঃ ওদের আর কিছু বলা উচিত নয়। ইংরাজী সম্পর্কে ওরা কথা বার্তা বলছেন নানা রকম। মনে হচ্ছে ওরা যেন পশ্চিমবাংলায় একটা স্বর্গরাজ্য তৈরী করে গিয়েছিলেন, বাম ফ্রন্ট এসে সেটাকে ভেঙ্গে চুরমার করে দিয়েছে।

**[4.55 - 5.05 P.M.]**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে আমাদের বিরোধী দলের অন্যতম নেতা সুব্রতবাবু বললেন ফাইনানসিয়াল ইমার্জেন্সি ঘোষণা করার কথা। স্যার, আমি ওঁকে বলি, ডাঃ বিধান চন্দ্র রায় যখন কংগ্রেসের নেতা ছিলেন তখন আমি কংগ্রেসে ছিলাম, উনি তখন কংগ্রেস দেখেননি, আর উনি এখন যে কংগ্রেস করছেন এই কংগ্রেসের তখন জন্মও হয়নি। আমি এখানে মাননীয় ডাঃ বিধান চন্দ্র রায় ফিনান্স কমিশনের সামনে পশ্চিমবাংলার অর্থনৈতিক সমস্যা গুলি কি ভাবে উপস্থাপিত করেছিলেন তা একটু উল্লেখ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাঁরা ডাঃ বিধান চন্দ্র রায়ের কথা এখানে বার বার বলেন তাঁরা ডাঃ বিধান চন্দ্র রায় কি বলেছিলেন তা একটু পড়াশুনা করে আসেন না। ডাঃ বিধান চন্দ্র রায় পশ্চিমবাংলার কথা ভাবতেন, অথচ তাঁর ভাবনা চিন্তার কথাও বর্তমান কংগ্রেসীরা জানে না, এরা পশ্চিমবাংলার কলঙ্ক। এরা পশ্চিমবাংলার স্বার্থ দেখে না, পশ্চিমবাংলার স্বার্থকে এরা অন্য ভাবে দেখে। মাননীয় ডাঃ বিধান চন্দ্র রায় ফাইনান্স কমিশনের কাছে বলেছিলেন,

"This great disparity between wealth and taxability is the biggest tragedy in the State and this is at theroot of most of the malady from which the body politic of this State suffers. This is the problem peculiar to West Bengal and it cannot be solved without giving to the State Government a commensurate share in the tax on industrial wealth and industrial income".

সে দিন ডাঃ রায় যে কথা বলেছিলেন, আজকে আমাদের বামফ্রন্টের মুখ্যমন্ত্রী জ্যোতি বসুও সেই

একই কথা কেন্দ্রের কাছে বলছেন। সে দিনের কংগ্রেস নেতা ডাঃ বিধান চন্দ্র রায়ের মেরুদন্ড ছিল, আজকের এখানকার কংগ্রেসী নেতারা সব মেরুদন্ডহীন স্তাবক। তাঁর সঙ্গে এদের অনেক পার্থক্য আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় বার বার তিনবার ডাঃ রায় ঐ একই বক্তব্য ফিনান্স কমিশনের কাছে রেখেছিলেন। থার্ড ফিন্যান্স কমিশন যখন হয়েছিল তখনও তিনি ঐ বক্তব্য রেখেছিলেন। পশ্চিমবাংলার দাবীকে তিনি বার বার তাদের সামনে তুলে ধরেছিলেন। আজকে এখানকার কংগ্রেসীরা পশ্চিমবাংলার দাবী সম্বন্ধে কোন কথা বলেন না। এমন কি এদের নেতারা নির্বাচনের আগে জনগণের কাছে যে সব প্রতিশ্রুতি দিয়েছিলেন তা পর্যন্ত আজকে রক্ষা করছেন না. পশ্চিমবাংলায় তিনটি নতুন রেল লাইনের প্রস্তাব কেন্দ্র নাকচ করে দিয়েছে। কংগ্রেসী সদস্য কাশীনাথ মিশ্র মহাশয় বাঁকুড়ার প্রতিনিধি, বাঁকুড়া মেজিয়া রেল লাইনের প্রস্তাব নাকচ হয়ে গেল অথচ তিনি এখানে একটা কথাও উল্লেখ করলেন না। আমি তাঁকে জিজ্ঞাসা করি কেন ওটা হলো না? উনি তো কয়েক দিন আগে সংবাদপত্রে বলেছিলেন ঐ রেল লাইন স্যাংসন হয়ে গেছে, সুতরাং ওটা হয়ে যাবে। আজকে উনি চুপ করে বসে আছেন কেন? আজকে এখানে পশ্চিম বাংলার এই সব স্বার্থের কথা সুব্রত বাবু একবারও বললেন না। পেট্রো-কেমক্যাল কম্পেক্সের কথা বললেন না। সুব্রত বাবু পশ্চিমবাংলায় কেন ইলেকট্রনিক শিল্প গড়া হচ্ছে না, সে কথা একবারও বললেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা বামফ্রন্ট রাজত্বের সমালোচনা করছেন, কিন্তু যে সমস্ত প্রদেশে কংগ্রেসী রাজত্ব আছে সে সমস্ত প্রদেশের কি অবস্থা একবারও ওঁরা উল্লেখ করলেন না। আনন্দবাজার পত্রিকায় একটা সংবাদ প্রকাশিত হয়েছে, তাতে বলা হয়েছে উত্তরপ্রদেশের শহরগুলি সারা রাত্রি অন্ধকারে থাকছে। এখানকার লোড্ সেডিং - এর কথা সুব্রত বাবু উল্লেখ করলেন। অথচ উত্তর প্রদেশের শহর গুলি সারা রাত অন্ধকারে রয়েছে। উনি খুন জখমের কথা বললেন। একটা সাপ্তাহিকী পত্রিকায় একটা সংবাদ প্রকাশিত হয়েছে, তাতে একজন বিহারের এম. এল. সি. বলছেন বিহারের এম. এল. এ'দের মধ্যে [***] এই সংবাদের কোন প্রতিবাদ এখন পর্যন্ত বেরয়নি।

বিহারে নির্বাচনের সময়ে ৫৬ জন খুন হয়ে গেল, কই তার কথা তো কিছু বললেন না? আপনারা আইন-শৃঙ্খলার কথা বলছেন? দিল্লীতে খুন হচ্ছে, উত্তরপ্রদেশ তো খুনের শীর্ষে, কংগ্রেস রাজত্বে এই জিনিস হচ্ছে। এই তো কয়েকদিন আগে কাগজে দেখলাম নির্বাচনের আগে রাজস্থানে একজন এম. এল. এ পুলিশের গুলিতে খুন হলো। সুতরাং রাজস্থানে আইন-শৃঙ্খলা আছে? উত্তরপ্রদেশ, বিহার সরকারকে পদত্যাগ করতে বলুন? কংগ্রেস রাজত্বে কি হচ্ছে আগে সেইদিকে লক্ষ্য দিন তারপর এখানকার সমালোচনা করবেন। অবশ্য আমি এই কথা বলছি না ঐসব রাজ্যে খুন হচ্ছে বলে পশ্চিমবাংলাতেও খুন হবে। নিশ্চয়ই কম হওয়া উচিৎ, আমি চাই একেবারেই হবে না। যাইহোক আমি এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে এবং বিরোধীদের বক্তব্যের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার** : বিহার বিধানসভার নির্বাচনে ৫০ পারসেন্ট ক্রিমিন্যালস - এই কথাটা বাদ যাবে।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ** : বিধানসভায় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে যারা সরকারপক্ষে বসে আছেন তাঁরা দেখছি সব সময়ে একটা অসত্য ভাষণকে ধন্যবাদ দিয়ে যাচ্ছেন। অসত্য ভাষনের একটা সীমা থাকা দরকার। কিছু দিন আগে বামফ্রন্টের শরিক দলে যারা আছেন তাঁরাই সি. পি. এমের কার্যকলাপের সমালোচনা করেছেন। আজ আবার দেখছি বিধানসভায় এসে ওদের সাথে হাতে হাত মিলিয়ে একসঙ্গে অসত্য ভাষণকে বারবার ধন্যবাদ জানাচ্ছে। আমরা বিরোধীদলে যারা আছি তারা এই ভাষণের বিরোধীতা করছি। রাজ্যপালের ভাষণের ৩ নম্বর প্যারায় আইন-শৃঙ্খলার কথা বলেছেন। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, আইন শৃঙ্খলা রক্ষা করে কারা? পশ্চিমবঙ্গ সরকারের যে পুলিশ বাহিনী আছে এবং সেই পুলিশ প্রশাসনের যে ধারা আছে সেগুলি বর্তমানে এই সি. পি. এম পার্টি অর্থাৎ রুলিং পার্টির যারা নেতা আছেন তাঁরা সেটা কন্ট্রোল করছে। সেখানে যারা পি. পি. এ্যাপয়নমেন্ট হচ্ছে তাঁরা য়্যাকিউজড পারসনকে ডিপেন্ড করছে। আমার কাছে এই ব্যাপারে কাগজ আছে। "এ. আই. আর অফ ১৯৮৪ অফ

সুপ্রীম কোর্ট ১৫৯১।" এতে দেখা যাচ্ছে য়্যাকুউজড সুনীল পালের পক্ষে ডিপেন্ড করছে পি. পি. ।এইভাবে ক্রিমিন্যালদের পক্ষে লড়াই করে ছেড়ে দেবার ব্যবস্থা হচ্ছে । এখনও তাঁকে সেই চাকরীতে বহাল রাখা হয়েছে । এইভাবে হাইকোর্টে পি. পি. য়্যাকুউজড পারসনকে ডিপেন্ড করে যদি ক্রিমিন্যালদের ছেড়ে দেবার ব্যবস্থা করেন তাহলে সেই দেশের কি অবস্থা হবে?

**[5.05 - 5.15 P.M.]**

বহু থানায় যে সমস্ত অফিসার আছেন তাঁরা এফ.আই.আর করলে সেই এফ.আই.আরের আমূল পরিবর্তন করে দেওয়া হয়। সই জাল করে। ডাকাতি কেস যেগুলি আছে কমপ্লেনটরা এফ.আই.আর. করল, সেই কমপ্লেনটরা এফ.আই.আরের আমূল পরিবর্তন করে সই জাল করে কোর্টে পাঠিয়ে সেইসব ক্রিমিনালদের জামিন দেবার ব্যবস্থা হচ্ছে। আসুন, আমি আহ্বান করছি, আইন শৃঙ্খলা যদি এত ভাল হয় তাহলে রাত্রি ৯ টার সময় বনগাঁয়ের উপর দিয়ে আপনাকে যেতে হবে। কার এত সাহস আছে আসুন, আমি আহ্বান করছি। সেখানে দিনে ২/৩ করে খুন হয়। ব্রড ডে লাইটে সেখানে খুন হচ্ছে, ডাকাতি হচ্ছে, ঐ ডাকাতির ভয়ে মানুষ সেখানে গ্রাম ছেড়ে পালিয়ে যাচ্ছে। আইন শৃঙ্খলা বলে কিছু নেই, তাই এই ভাষন একজন ভাল মানুষকে দিয়ে এখানে পাঠ করান হয়েছে, যার তার উপর আপনারা ধন্যবাদ দিচ্ছে। আপনারা বলেছেন গ্রামে আই.আর.ডি.পি.র ব্যাপারে আপনারা খুবই সাফল্য অর্জন করেছেন। আপনারা জানেন উত্তর ২৪ পরগনা জেলার আই.আর.ডি.পি. স্কীমে যে সব সাবসিডি ছিল সেই সাবসিডির টাকা প্রায় ৩ কোটি টাকা ব্যাংকের হাতে তুলে দেওয়া হয়েছে, আজও কেউ পাচ্ছে না। এক বছর ধরে কেউই কোন বেনিফিট পাচ্ছে না, বিশেষ করে ঐ অঞ্চলের কৃষকেরা আই.আর.ডি.পি.র কোন বেনিফিট পাচ্ছে না। খরার সম্ভবনা দেখা দিয়েছে। কয়েক হাজার শ্যালো টিউবওয়েলের জন্য সাবসিডি রিলিজ হল। ঐ দক্ষিন ২৪ পরগনার জেলা পরিষদ সাবসিডি রিলিজ করা টাকা ব্যাঙ্কের হাতে তুলে দিলেন। এক বছর ব্যাঙ্ক ম্যানেজার জেলা পরিষদের সঙ্গে তাঁর কোনরকম ভাগী আছে কিনা জানিনা - কাউকে কিছুই বলবেন না। এই সব ঘটনা হচ্ছে। অথচ সাধারণ কৃষকেরা সাবসিডির টাকা পাচ্ছে না। আপনারা সেচ প্রকল্পের জন্য অনুদান পেয়েছেন, আপনারা জানেন ডিপটিউবওয়েল গুলি আজ বন্ধ হওয়ার মুখে। যে সমস্ত আর.এল.আই আছে ডিপ টিউবওয়েল যে সমস্ত স্কীম আছে তার অধিকাংশ খারাপ হয়ে গেছে। তার ডিসচার্জ মেশিন নেই। হাই পাওয়ার কমপ্রেসার মেশিন বসে থাকার জন্য কমান্ড এরিয়ার লোক চাষ করতে পারছে না। সেখানে জমির পরিমাণ কমিয়ে মাত্র ৪০/৫০ হেক্টর জমিতে চাষ করছে, ফলে ফসল উৎপাদন কম হচ্ছে।আপনারা এখানে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ৩ লাইনে বলেছেন যে আমরা আই.আর.ডি.পি. স্কীমে প্রচুর সাফল্য অর্জন করেছি এবং লোকের ফসল ফলাতে সাহায্য করেছি। একটা কথা বলতে চাই এখানে শিক্ষা খাতে - আমি তাদের সঙ্গে আলোচনা করেই বলছি - ছেলেমেয়েরা অন্ধকারে বসে আছে। আমি এই কথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জানিয়েছি এই এ্যাকিউট প্রবলেম হাইস্কুলে এ্যাডমিশন পাচ্ছে না, মাধ্যমিক পাশ করার পর কলেজে ভর্ত্তি হবার কোন সুবিধা নেই।

(নির্ধারিত সময় অতিবাহিত হওয়ায় বক্তা তাঁহার আসন গ্রহণ করিতে বাধ্য হইলেন)

**শ্রী মনোহর তিরকি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষন দিয়েছেন তাকে আমি সমর্থন করছি। কিছুদিন ধরেই মহামান্য রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর বিভিন্ন সদস্য বক্তব্য রাখছেন এবং বিশেষ করে বিরোধী দলের সদস্যরা এই ভাষনটিকে অসত্য প্রমান করার চেষ্টা করেছেন

এবং পশ্চিমবঙ্গে কোন আইন শৃঙ্খলা নেই এবং এখানে কোন উন্নতি হয়নি এই কথা বলার চেষ্টা করেছেন। আমি এর বিরোধিতা করছি এবং বলছি যে পশ্চিমবংগে সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে অনেক কিছু হয়েছে এবং সরকার আরও উন্নতির জন্য অনেক কিছু প্রচেষ্টা করছেন। শিক্ষা, সংগ্রহ এবং পুলিশ প্রশাসনের দিক দিয়ে সব দিক দিয়ে চেষ্টা করছেন কিন্তু সীমিত ক্ষমতার জন্য করা যাচ্ছে না। যাঁরা ঐ দিকে পশ্চিমবংগের জনসাধারনের প্রতিনিধি হয়ে এসেছেন তাঁরা বলছেন যে মাননীয় রাজ্যপালের ভাষনের মধ্যে যেসব পরিকল্পনার কথা বলা হয়েছে তা শহর নিয়ে করা হয়েছে এই কথা বলছেন। আমি কিছু সমস্যার কথা বলব। এদিকে দৃষ্টি দিতে সরকারের কাছে অনুরোধ করছি। বর্তমান মাননীয় রাজ্যপালের ভাষণে আইন শৃঙ্খলার প্রশ্ন উঠেছে। গতকাল মাননীয় চিফ্ মিনিষ্টার বিবৃতি দিলেন আলিপুর দুয়ার সম্পর্কে। আমি ঐ সাব ডিভিসনের লোক। আমার কনষ্টিটিউয়েন্সী ঐ লোকসভা কেন্দ্রের মধ্যে পড়ে। আমি দেখছি যে পুলিশের মধ্যে কোন প্রকার ডিসিপ্লিন থাকছে না। নিজেদের খুশীমত কাজ করছেন তারা। এদিকে নিশ্চয়ই দৃষ্টি দেওয়া দরকার। কারণ এই ভাবে বামফ্রন্ট সরকারকে হেয় করবার চেষ্টা করা হচ্ছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ দেবো তিনি এ ব্যাপারে দৃষ্টি দিয়েছেন। আলিপুরদুয়ারের মত ঘটনা গত ১৯ শে আগষ্ট জয়গাঁতে ঘটে গেছে। পুলিশ সেখানে নির্বিচারে গুলি চালিয়েছে - ঐ ভারত ভুটান সীমান্ত জয়গাঁয়। কিন্তু আজ পর্যন্ত কোন অ্যাকস্‌ন নেওয়া হলো না। আমরা ওখানে ডি.সি., এস.পি.র সঙ্গে এ- ব্যাপারে মিটিং করেছি কিন্তু এখনও পর্যন্ত কোন তদন্ত হলো না বা কোন ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা হলো না। স্যার, আমি এখানে বলছি যে পুলিশ প্রশাসন চাইছে আইন শৃঙ্খলার অবনতি হোক। আমাদের উত্তর বঙ্গের বিশেষ কয়েকটি অঞ্চলে আইন শৃঙ্খলার অবনতি ঘটছে, পুলিশ সেখানে কোন সাহায্যই করছে না। চুরি, ডাকাতি বিশেষ করে ন্যাশানাল হাই ওয়েতে ডাকাতি খুব বেড়েছে। আলিপুরদুয়ার সাব ডিভিশন অঞ্চল মোটামুটি জঙ্গল অধ্যুষিত এলাকা। ৩১নং ন্যাশানাল হাইওয়েতে নিমতী থেকে আলিপুরদুয়ার পর্যন্ত অঞ্চলে ডাকাতির সংখ্যা বেড়ে গেছে। পুলিশকে বলে কিছুই হচ্ছে না। এই কারনে জনসাধারণের স্বার্থে ওখানে পুলিশী টহল দেবার ব্যবস্থা করা হোকএবং ডাকাতি বন্ধ করবার চেষ্টা করা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তর বঙ্গে মোটামুটি চাষ হয়, জমির অবস্থা ভাল। ওখানে বিভিন্ন ফসল চাষ হয়। সরকার থেকে যদি আরো সাহায্য দেওয়া হয় তাহলে চাষের উন্নতি ঘটবে। বর্তমানে সেখানে গম চাষে উৎসাহ দেখা গেছে। সাধারণ চাষী গম চাষের দিকে এগোচ্ছে। সরকার চেষ্টা করবে আরো বাড়বে এই চাষ। কিন্তু জমিতে ইরিগেশনের অভাব রয়েছে। এখানকার চাষ কেবলমাত্র বর্ষার উপর নির্ভর করে হচ্ছে। উত্তর বঙ্গে স্থায়ী অনেক জলের সোর্স আছে। যদি তাতে বাঁধ দিয়ে সেচের জলের ব্যবস্থা করা যায় তাহলে সেখানে চাষের উন্নতি ঘটবে। উত্তর বঙ্গে প্রায় সব অঞ্চলেই চা বাগান আছে। চা বগোন এলাকার লোক হিসাবে বিশেষ কয়েকটি অসুবিধার কথা এখানে তুলে ধরছি। বামফ্রন্ট সরকার চা বাগানের শ্রমিকদের অনেক অভাব অভিযোগ দূর করেছেন। তাঁদের মাইনে বাড়িয়ে দিয়েছেন, সুযোগ সুবিধা করে দিয়েছেন। কিন্তু মালিক পক্ষ বিগত লোকসভা নির্বাচনের পর থেকে নিজেদের রূপ পাল্টেছে, শ্রমিকদের পাওনা গন্ডা দিচ্ছে না, শ্রমিকদের পি.এফ. - এর টাকা তারা জমা দিচ্ছে না। সরকার থেকে হাউস বিল্ডিং লোন পেয়েও তারা শ্রমিকদের ঘরবাড়ী তৈরী করছেন না। সরকারকে এদিকে নজর দেবার জন্য অনুরোধ করছি। সবচেয়ে বড় অসুবিধা হচ্ছে সিডিউল্ড কাষ্টস্, সিডিউল্ড ট্রাইবসদের ব্যাপারে। আদিবাসীদের নানা সমস্যা ওখানে আছে এবং চা বাগান এলাকায় ওদের সংখ্যা বেশী। চা বাগানে সরকারী সুযোগ সুবিধা পাওয়া যায় না। এই সরকারী সুযোগ সুবিধা সেখানে দেওয়া হোক এই অনুরোধ করছি। ইন্ডাষ্ট্রির ক্ষেত্রে একমাত্র চা বাগান ছাড়া কোন ইন্ডাষ্ট্রি নেই। প্রচুর কাঠ আছে , পাট আছে,অন্য রিসোর্সও আছে, কিন্তু সবটাই চলে আসে কলকাতায়। আমরা চাই ওখানে চা শিল্প বাদে অন্য ইন্ডাষ্ট্রি গড়ে তোলা হোক।

**[5.15 - 5.25 P.M.]**

আমাদের উত্তরবঙ্গ ডিস্ট্রিক্টগুলিতে জয়তি পাহাড়ে প্রচুর ডলমাইট আছে এটা এ্যাসেম্বলী কোশ্চেনে শ্রী নির্মল বাবু বলেছিলেন জয়ন্তী পাহাড়ে যে ডলমাইট পাওয়া যায় তা দিয়ে ওখানে শিল্প গড়ে তোলা যায়। ইলেকট্রিসিটি না হলে ইনডাসট্রি করা যাবে না। জলঢাকা থেকে যে ইলেকট্রিসিটি পাওয়া যায় তা পর্যাপ্ত নয় এর ফলে এই অঞ্চলে অনেক ক্ষন লোডসেডিং থাকে। মাননীয় রাজ্যপালের ভাষণে বলা হয়েছে এখানে হাইডাল প্রজেক্টের ব্যবস্থা করা হবে। উত্তরবঙ্গের সব জিনিস ভুটান থেকে আসে কিন্তু ভুটান থেকে আসার সময়ে আগে সেগুলি কলকাতা হয়ে তবে আসে সেইজন্য আমার অনুরোধ যেন ভুটান থেকে সরাসরি আমাদের এখানে চলে যায়। তারপরে উত্তরবঙ্গে ইন্ডাস্ট্রি যাতে হয় তারজন্য একটু লক্ষ্য রাখবেন। বীরপাড়া থেকে যে ইলেট্রিসিটি পাওয়া যায় সেটা যেন উত্তরবঙ্গের চাহিদা পূরণ করে তবে কলকাতায় যায়। উত্তরবঙ্গে রাস্তাঘাটের সমস্যা খুব, এখানে রাস্তাঘাট অনেক কম, এবং এগুলি মেনটেনেন্স ভালো হওয়া দরকার। আমার আরেকটি কথা হচ্ছে যে এখানে নদীর উপর একটা ব্রীজ করার অনুরোধ রাখবো। এখানে রোড ট্রান্সপোর্টের ব্যাপারে ভালো ব্যবস্থা নেই। এখানে রেলের কোন ব্যবস্থা নেই। ডিস্ট্রিক্ট টাউন থেকে রোডে যেতে সেরকম বাসের ব্যবস্থা নেই। যে পরিমান জনসংখ্যা বাড়ছে সেই পরিমান বাসের সংখ্যা বাড়ছে না। রোড টান্সপোর্টের যাতে সুব্যবস্থা হয় সেইদিকে দৃষ্টি দেবেন। সর্বশেষ স্বাস্থ্যকেন্দ্রের বীরপুজা সাব - ডিভিশনাল লেবেলে যাতে চালু একটি হাসপাতাল চালু হয় তারজন্য আমি অনুরোধ করছি। এই কথা বলে রাজ্যপালের ভাষনের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনুপ কুমার চন্দ্র** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণ হিসাবে যে পুস্তিকা বিধানসভায় পাঠ করা হয়েছে সেটা সম্পুর্ন মিথ্যা ভাষণ পাঠ করা হয়েছে এবং প্রথম পৃষ্ঠা থেকেই পরিস্কারভাবে মিথ্যা কথা পরিবেশিত হয়েছে সেই বিষয়ে নিশ্চিত। এই পুস্তিকায় বামফ্রন্ট সরকারের বিভিন্ন অবস্থার কথা বিশ্লেষন করা হয়েছে শিল্পের দিকে যদি আমরা তাকাই তাহলে ওদের কথায় নাকি শিল্পে পশ্চিমবঙ্গ খুব উন্নতি করছে, পশ্চিমবঙ্গ শিল্পে শীর্ষাসনে বিরাজমান। কিন্তু যদি বিশ্লেষন করি তাহলে দেখা যাবে যে পশ্চিমবঙ্গে শিল্পের কত দূরবস্থা। দূরবস্থার কারণ হচ্ছে নারকীয় রাজনৈতিক দলাদলি। আজকে পরিস্কার দেখা যাচ্ছে সেই দলাদলিই পশ্চিমবঙ্গকে কাদার আসনে বসিয়েছে। পশ্চিমবঙ্গের প্রথম শরিক সি.পি.এম.পার্টি তাই বিভিন্ন শিল্পক্ষেত্রে লাল ঝান্ডা নিয়ে, বড় বড় ঢান্ডা নিয়ে কারখানার গেটে দাঁড়িয়ে মালিক, শ্রমিক দুই তরফেই হুমকি দিচ্ছেন যে কারখানা যদি আজকে বন্ধ হয় তাহলে ঢান্ডা পড়বে রক্তপাত হবে এবং সেই রক্তপাতে আমরা পশ্চিমবঙ্গে বন্যা বয়ে দেবো। সুতরাং বিষয়টি ভাববার বিষয় এবং এর পিছনে গভীর চিন্তা করে দেখুন তাহলে বুঝবেন যে আজকে নিছক রাজনৈতিক কারনে এই কারখানা গুলি বন্ধ হয়ে আছে। সুতরাং পশ্চিমবঙ্গের অর্থনীতি কোথায় দাঁড়াবে? পশ্চিমবঙ্গের উন্নতি হবে কি করে? আজকে যখন বেকার সমস্য চরম অবস্থায় দাঁড়িয়েছে তখন আপনারা এখানে দাঁড়িয়ে বলছেন যে এই ভাষণ সত্য ভাষণ. আসলে আপনারা অনেকেই জানেন না যে দেশের বাস্তব অবস্থাটি কি। তাহলে আপনারা এই কথা বলতে পারতেন না যে আমরা নিশ্চিন্তে আছি, নিশ্চিন্তে বসবাস করছি এবং এই রাজ্যে এমন একটি রাজ্য যেখানে কলঙ্কিত বলে কোন জিনিস নেই, পাশবিকতা বলে কোন জিনিষ নেই, হিংস্রতা বলে কোন জিনিষ নেই।

আমাদের বিধানসভার কিছু দুরে ডক অঞ্চলে সাড়ে ৪/৫ হাজার শ্রমিক দিনের পর দিন না খেয়ে মরছে। গত ৭ বছর ধরে তারা একদিনের জন্য জাহাজে উঠতে না পারার ফলে অনেক পরিবার আত্মহত্যা করেছে। পরবর্ত্তী কালে হাইকোর্টের অর্ডার নেওয়া সত্ত্বেও যেখানে আদালত বলেছে তোমরা কাজ পাবে কোম্পানী রোস্টোরে যেমন কাজ পাবে তেমনী ক্রু হিসাবেও তোমরা কাজ পাবে, কিন্তু গত নভেম্বর মাসে সেই অর্ডার থাকা সত্ত্বেও জেনারেল রোস্টারে তারা কাজ পেল না। সেখানে কোম্পানীর ইউনিয়নের নেতৃত্ব দিচ্ছেন সি.পি.এম.। সেখানকার ডিরেকটারকে প্রায় ঘেরাও করে রাখেন এবং বলছেন ৫০/৫০ অর্ডার

অমরা মানব না। একবার চিন্তা করে দেখুন কোর্টের অর্ডার যেখানে নেওয়া আছে সেখানে পুলিশের সাহায্য পাওয়া যাচ্ছে না এবং পুলিশ বলে আমাদের কিছু করার ক্ষমতা নেই, আমাদের হাত পা বাঁধা। আপনারা তার পরেও বলবেন পশ্চিমবাংলার শিল্পে অরাজকতা নেই, পশ্চিমবাংলার প্রতিটি মানুষ খেয়ে পরে শান্তিতে বেঁচে আছে। আমাদের ঘরের কাছে ফুড কর্পোরেশনে ফুড ইন্সপেকটাররা মন্ত্রীর কাছে দর্বার করেছেন তাদের ডি.এ.সি.এ., এবং টি.এ.র জন্য। কিন্তু মন্ত্রীর একদিনও সময় হয়নি তাদের সঙ্গে দেখা করে কথা বলেন যে কেন আমরা দিতে পারছি না বা কত দিনে আমরা দিতে পারবো। খাদ্যমন্ত্রী মহাশয় তাদের সঙ্গে কথা বলবার প্রয়োজন বোধ করলেন না। তা সত্ত্বেও আমাদের বলতে হবে পশ্চিমবাংলায় গনতন্ত্র আছে, পশ্চিমবাংলার মন্ত্রীরা সাধারন মানুষের সুখ দুঃখ দেখেন। এই সব কথা কি লেখা আছে রাজ্যপালের ভাষনে? পশ্চিমবাংলার রাজ্য পরিবহন আজকে কি অবস্থায় এসে দাঁড়িয়েছে তা বিশ্লেষন করতে গিয়ে ৮৪-৮৫ সালের হিসাব দেখলে দেখবো সাড়ে ২২ লক্ষ টাকা লোকসান হয়েছে। অথচ বেসরকারী বাস তারা দিনের পর দিন লাভ করে যাচ্ছে, আর রাজ্য পরিবহণ লোকসান করে যাচ্ছে। এই সাড়ে ২২ লক্ষ টাকার খেসারত দেবে কে? সি.পি.এম.র নেতৃতাধীন ইউনিয়ন কে যদি তারা বুঝিয়ে বলতে পারবেন তাহলে এখানে প্রচুর টাকা মুনাফা হোত। যা দিয়ে রাজ্যের আর্থিক উনংনতি করতে পারবেন। দিনের পর দিন সাধারণ মানুষের কাছ থেকে নেওয়া হোল বৃত্তি কর। সেই করের টাকা দিয়ে কোন উন্নয়ন মূলক কাজ হয়েছে আমাদের জানা নেই। বেকার ভাতার নাম করে কিছু বেকারদের সাহায্য করেছেন এবং সেটা হচ্ছে ৫০ টাকা। এই টাকা দিয়ে তার বা তার পরিবারের কিছু হয় না। এই টাকা দিয়ে যদি কারখানা করতে পারতেন বা শিল্পের উন্নতি করতে পারতেন তাহলে দেখতেন বেকার যুবক এবং তাদের পরিবারের মুখে হাসি ফুটতো। এই শব কথা যদি রাজ্যপালের ভাষনের মধ্যে লেখা হোত তাহলে আমরা সমর্থন করতে পারতাম! কিন্তু সমর্থন করতে পারছি না যখন দেখছি শ্রমিক, বেকার, মহিলাদের কান্না। স্বাভাবিক ভাবে এর বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**[5.25 - 5.35 P.M.]**

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষনের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব উত্থাপন করা হয়েছে আমি সেই প্রস্তাব সমর্থন করতে পারছি না। এই সভায় রাজ্যপাল যে ভাষন দিয়েছেন তাতে বলা যেতে পারে একটু বিধি রক্ষা করা হয়েছে মাত্র। বামফ্রন্টের তরফ থেকে তাদের বিভিন্ন দলের বক্তব্য যা আমরা মাঠে ময়দানে প্রায় শুনে থাকি সেই কথা গুলোই রাজ্যপালের ভাষনের মাধ্যমে এখানে প্রতিফলিত হয়েছে। লক্ষ্য করলে দেখবেন এই ভাষনের মধ্যে শুধু এক পেশে কতকগুলি কথার পুনরাবৃত্তি করা হয়েছে। পাশাপাশি চেয়ে দেখুন যারা পশ্চিমবাংলার আজকে কি অবস্থা সে সম্বন্ধে কিছুই নেই। এই ভাষনের মধ্যে পশ্চিমবাংলায় শান্তি শৃঙ্খলার কথা এমন ভাবে দেখানো হয়েছে যেন এ রাজ্যে অশান্তি বলে কিছু নেই পরম শান্তি রয়েছে। গ্রামাঞ্চলের অবস্থা রাজ্যপাল ভাল ভাবে জানেন না এবং তাকে তা জানানো ও হয়নি। কিন্তু আমরা বাস্তবে দেখছি দিনের পর দিন চুরি ডাকাতি ইত্যাদি হচ্ছে এবং সেটা বিভিন্ন জেলাতেই হচ্ছে। আমার সীমান্ত এলাকায় দেখছি প্রতিদিন চুরি, ডাকাতি, রাহাজানি, খুন হচ্ছে অথচ কোন প্রতিকার নেই। আশ্চর্যের বিষয় রাজ্যপালের ভাষনে এইসব কথার ইঙ্গিত টুকু পর্যন্ত নেই। বিদ্যুতের ক্ষেত্রে দেখছি শহরে বেহাল অবস্থা। এবং গ্রামাঞ্চলের চিত্র চরম করুণ। গ্রাম বৈদ্যুতিকরন প্রকল্পের মাধ্যমে পশ্চিমবাংলার বহু জায়গায় আলোর ব্যবস্থা হবে শুনেছিলাম, এ ক্ষেত্রে রাজ্য সরকারের তরফ থেকে কাজ করার জন্য যে সমস্ত কন্ট্রাক্টার নিযুক্ত করা হয়েছে তাতে দেখছি তার সকলেই বামপন্থী দলভুক্ত এবং সি.পি.এম. এর লোক। এদের দলীয় লোক যারা কনট্রাক্টারের কাজ পেয়েছে তারা এক দিকে খুঁটি পুঁতেছে লাইন পেতেছে কিন্তু অপর দিকে দেখছি সি পি এম র আর একটি দল সেগুলি তুলে নিয়ে যাচ্ছে। পশ্চিম দিনাজপুর জেলার কুষমন্ডির কথা বলছি সেখানে খুঁটি পোতা হয়েছে অথচ ইলেকট্রিকের তার নেই, কোথ ও বা দেখছি তার আছে বিদ্যুতের ব্যবস্থা নেই। এই প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে প্রচুর টাকা

এসেছে। কিন্তু এরা বিদ্যুৎয়ের ব্যবস্থা করতে পারেনি। আমি মনে করি এসব কথা গুলো রাজ্যপালের ভাষণে থাকা উচিৎ ছিল। আই.আর.ডি.পি.র প্রকল্প সম্বন্ধে অনেকেই হয়ত ভাল ভাবে জানেন না। এই আই.আর.ডি.পি.র প্রকল্পর মাধ্যমে পশ্চিমবাংলায় কি কাজ হয়েছে একবার দেখুন। এরা বেছে বেছে সি.পি.এম. এরিয়া গুলো গ্রহণ করেছে এবং যেহেতু এটা কেন্দ্রীয় প্রকল্প সেই জন্য এই প্রকল্পে মানুষকে উৎসাহিত করা হচ্ছে না এবং ব্যাঙ্ক লোন ও দেওয়া হচ্ছে না। আমি আশা করি সরকার পক্ষের সদস্যরা আমার এই কথা গুলো স্বীকার করবেন। শিল্পের ক্ষেত্রে পশ্চিমবাংলায় কি অবস্থা দেখুন? প্রচুর কারখানা বন্ধ, উৎপাদন নেই, শ্রমিক ছাঁটাই, লে-অফ বিদ্যুৎয়ের অভাবে কারখানা বন্ধ হয়ে গেছে, বিদ্যুৎয়ের অভাবে সেচ প্রকল্পগুলো বন্ধ হয়ে যাচ্ছে এবং তার ফলে উৎপাদন ব্যাহত হচ্ছে। আজকে আপনারা উৎপাদনকে ব্যাহত করছেন। স্যার, মিনিকিট ইত্যাদি বিতরনের মধ্যে দিয়ে দলবাজী করা হচ্ছে। আজকে সমস্ত পশ্চিমবাংলায় সি.পি.এম. এর ক্যাডাররা যে বিভ্রাট সৃষ্টি করেছে সেটা যদি বর্ণনা করা যায় তাহলে রাত শেষ হয়ে যাবে। মাননীয় অধক্ষ্য মহাশয়, এরা উৎপাদনের দিকে নজর না দিয়ে রাজ্যের অর্থনৈতিক বুনিয়াদ কে শক্ত না করে ক্যাডারদের টাকা পাইয়ে দেবার ব্যবস্থা করেছে এবং তাতে পশ্চিমবংগের অর্থনৈতিক অবস্থা ভেঙে পড়েছে। রাজ্য সরকারকে কাঁধে ঝোলা নিয়ে দিল্লীতে যেতে হচ্ছে এবং তাদের কাছে গিয়ে হাত পাততে হচ্ছে। আজকে পশ্চিমবাংলার মানুষকে এরা ভিখারিতে পরিণত করেছে। পশ্চিমবাংলার মানুষ এখানে কোন কাজ পাচ্ছে না। আজকে এ্যামপ্লয়েমেন্ট এক্সচেঞ্জ গুলির অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটা দেখুন। এ্যামপ্লয়েমেন্ট এক্সচেঞ্জে টাকার খেলা চলছে। কর্মসংস্থানের নামে একটা আমলাতান্ত্রিক খেলা চলছে। গ্রামের ছেলেরা চাকুরী পাচ্ছে না। একটা ঘুষের রাজত্বে পরিনত হয়েছে। কংগ্রেস আমলে বিগত রায় মন্ত্রী সভা এই রাজ্যে থেকে ঘুষ নামক বস্তুটি মুছে দিয়েছিল। এরা আবার সেটা চালু করেছে। আজকে চাকুরীর জন্য একটা ইন্টারভিউ পেলে টাকা নিয়ে হাজির হতে হয়। আমরা দেখছি যে টাকার জোরে, ক্যাডারের জোরে চাকুরী দেওয়া হচ্ছে। এটাই হচ্ছে বাস্তব অবস্থা এবং একথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। অত্যন্ত পরিতাপের বিষয় যে বাস্তব অবস্থাকে স্বীকার না করে সমস্ত অসত্য কথা বলা হয়েছে। আজকে রাজ্যপালের ভাষনে পশ্চিমবাংলার মানুষ এটা আশা করেনি। রুগ্ন শিল্পের ক্ষেত্রে ওরা বলছেন যে যেহেতু রুগ্ন শিল্প কারখানার জন্য কেন্দ্রর সাহায্য সময় মত পাওয়া যাচ্ছেনা, সেইজন্য উৎপাদন কমে যাচ্ছে। এই কথাটা আদৌ ঠিক নয়। আসলে এই সরকারের কোন প্রচেষ্টা এই বিষয়ে নেই। আজকে বন্ধ রুগ্ন শিল্প গুলি ধুঁকছে। এই কারখানাগুলি যদি ঠিকমত পরিচালনা করা হত তাহলে অনেক মানুষের কর্মসংস্থান হতে পারতো বলে আমি মনে করি। এই বিষয়ে সরকারের কোন স্বদিচ্ছা দেখছি না। শিক্ষাক্ষেত্রে এরা একটা নৈরাজ্যের সৃষ্টি করেছে। এদের শিক্ষা নীতির ফলে শিক্ষা ব্যবস্থা আজকে ভেঙে পড়েছে। এদের শিক্ষা নীতির ফলে ক্লাস ফোর থেকে পাশ করে একটা ছেলে ক্লাশ ফাইভে গিয়ে ভর্ত্তি হতে পারে না। কারণ সেখানে একটা এ্যাডমিশন টেষ্ট দিতে হয়, সেই টেষ্টে এ্যালাউ হবার পরে সে ভর্ত্তি হতে পারে। কিন্তু দেখা যায় যে বেশীরভাগ ছেলেরা ফেল করে। হায়ার স্কুলগুলিতে কোন সেকশান নেই, কোন এ্যাডিশন্যাল কোচিংয়ের ব্যবস্থা নেই। এই বিষয়ে আমি কান্তিবাবুকে বারবার অনুরোধ করেছি যে এর একটা ব্যবস্থা করুন। কিন্তু তিনি কোন ব্যবস্থা নেননি। বহু স্কুলে শিক্ষকও ঠিক মতনিয়োগ হচ্ছে না। আজকে এই জিনিসগুলি আপনাদের চিন্তা করতে হবে এবং সুষ্ট শিক্ষা নীতির মাধ্যমে কাজ করতে হবে, তবেই শিক্ষার উন্নতি হবে। আজকে রাজ্যপাল যে ভাষন দিয়েছেন, সেই ভাষন স্ববিরোধী, অসত্য উদ্দেশ্য প্রনোদিত কাজেই এই ভাষনের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**[ 5.35 – 5.45 P.M.]**

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বইটি হাতে করে আমার একটা কথা মনে পড়ে গেল যে, যারা চালাক তারা খুব কম কথা বলে যাকে বলে ভেগ টার্ম - এখানেও

রাজ্যপালের ভাষণের ভেতর সেই ভেগ টার্ম ব্যবহার করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্যারাওয়ারি দেখলে আপনি দেখতে পাবেন ভাষণের মধ্যে অল্প কথা এমন ভাবে বলা হয়েছে যাতে বুঝতে না পারা যায়। কিন্তু আমরা বুঝতে পেরেছি। আমি এখানে কয়েকটি সমস্যার কথা উল্লেখ করছি, যে সমস্যাগুলিকে এখানে আরো বাড়িয়ে দেওয়া হয়েছে। ২৩নং অনুচ্ছেদে বলা হয়েছে, চলতি বছরে মোট ১৩০০ প্রাথমিক বিদ্যালয় সংস্থাপনের পরিকল্পনা করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রাথমিক বিদালয়গুলি আছে তাতে যারা পড়াশুনা করছে তাদের হাল যে কিরকম হয়েছে সেটা আপনি উপলব্ধি করতে পারছেন। এখানে মাননীয় শিক্ষামন্ত্রী উপস্থিত আছেন, তিনিও সেটা ভালভাবেই উপলব্ধি করতে পারছেন। প্রাথমিক পর্যায়ে যে ফাইনাল পরীক্ষা হত, বর্তমানে সেটা আর হয় না, এর ফলে হচ্ছে কি? আমি একজন শিক্ষক হিসাবে আমার ব্যক্তিগত অজ্ঞিতায় বলতে পারি ক্লাস ৫এ ভর্ত্তি হবার জন্য এ্যাডমিশান টেষ্ট দিতে যারা আসে তাদের গার্জেনরা আসে নিজেদের ছেলের খাতায় নাম লিখতে। তারা নিজেরা নিজেদের নাম পর্যন্ত লিখতে পারে না, প্রাথমিক পর্যায়ের শিক্ষা ব্যবস্থাকে আজ এমন পর্যায়ে নিয়ে যাওয়া হয়েছে। গ্রামাঞ্চলের শিশুরা বাল্যকাল থেকে মানুষ হবে কি করে? হবে না। যারা নাম লিখতে পারে না তারা ক্লাস ৫এ ভর্ত্তি হয়ে কমপিটিশনে পারবে কি করে? পারবে না। এর পাশাপাশি আজকে শহরাঞ্চলে ব্যাঙের ছাতার মত ইংলিশ মিডিয়াম স্কুল গজিয়ে উঠছে। যারা বিত্তবান তাদের ছেলে মেয়েরা ইংলিশ মিডিয়াম স্কুলে পড়াশুনা করছে। এখান থেকে তারা যে শিক্ষা গ্রহণ করবে, তাদের সঙ্গে এদের ছেলেরা পারবে কি করে? পারবে না। আপনারা গণমুখী শিক্ষার কথা বলে পরীক্ষা ব্যবস্থা তুলে দিয়ে ছোট ছোট শিশুদের ভবিষ্যত নষ্ট করে দিচ্ছেন। আমার মনে হয় এই ব্যবস্থা আপনারা মাথায় রেখেছেন এই জন্য যে, বেশী লেখাপড়া শিখলে পৃথিবীর সমস্ত খবরাখবর জানতে পারবে এবং ইংরাজী শিখলে অনেক বেশী জিনিষ বুঝতে পারবে, তাতে আপনাদের অসুবিধা হবে, ওরা তখন নিরপেক্ষ কথা বলবে। হায়ার এডুকেসন, উর্চ্চশিক্ষার জগতে একটা অরাজকতা এসেছে, এই কথা আমরা আগেই বলেছি। আমরা আগে লেখাপড়া শিখেছিলাম বলে আজকে কথা বার্তা বলতে পারছি। পরবর্তীকালে দেখা যাবে এমন সব সদস্য এসে উপস্থিত হবে যারা বাজেটের এই বড় বড় বইগুলি পড়তেই পারবে না। আপনারা নতুন স্কুল স্থাপন করুন, খুব ভাল কথা। কিন্তু শিক্ষাজগতে অরাজকতা আনবেন না। গণমুখী শিক্ষা বলে যে শিক্ষা মানুষকে একেবারে পিছনে ফেলে দেবে সেই শিক্ষা আপনারা চালু করবেন না, দেশের সর্বনাশ হবে। ভাল শিক্ষা ব্যবস্থা যাতে দেশে চালু করা যায় আপনারা সেটা দেখুন, দয়া করে আপনাদের এই সিদ্ধান্তটা পুনর্বিবেচনা করুন, আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীকে অনুরোধ করছি। পঞ্চায়েত সম্বন্ধে এখানে অনেক আলোচনা হয়েছে। আমি আবার বলছি পঞ্চায়েত সম্বন্ধে এখানে একটু ছোট করে বলা হয়েছে। এই পঞ্চায়েতকে কেন্দ্র করে বামফ্রন্টের বন্ধুরা খুব বুক ফুলিয়ে কথা বলছেন। তারা এমন ভাব দেখাচ্ছেন যেন পঞ্চায়েতের মাধ্যমে সব কিছুর আসান করে দিয়েছেন। দুর্ভাগ্যবশতঃই হোক আর সৌভাগ্যবশঃতই হোক পঞ্চায়েতের সদস্য পদে বামফ্রন্টের বন্ধুরাই বেশী আছেন। গ্রাম পঞ্চায়েত,জেলাপরিষদ ইত্যাদি ক্ষেত্রে তারা বেশী আছেন। পঞ্চায়েতের দুর্নীতির কথা আপনি খুব ভাল করেই জানেন। টাকা পয়সা, আর্থিক ক্ষমতার কথা বলা হয়েছে। এই আর্থিক ক্ষমতা আসছে কোথা থেকে? যে অর্থ দেওয়া হচ্ছে সেই অর্থ দিয়ে যদি কোন কিছু উৎপাদন না হয়, শুধুই যদি তা খরচ হয়ে যায় তাহলে কি করে রাজ্যের আর্থিক সংগতি বাড়বে! যে পঞ্চায়েত ব্যবস্থা আপনারা চালু করেছেন, বা সৃষ্টি করেছেন তার মধ্যে দিয়ে কিছুই উৎপাদন হচ্ছেনা, শুধু অর্থের অপচয় হচ্ছে। সুতরাং কি করে রাজ্যের আথিক সমস্যার সমাধান হবে? আজকে ডিষ্ট্রিক্ট প্ল্যানিং কমিটি করা হচ্ছে। ভাল কথা, কিন্তু বর্তমানে তো কো-অর্ডিনেশান কমিটি আছে, এর পরে আবার নতুন কমিটি করে কতখানি উন্নতি হবে সে বিষয়ে আমি সন্দেহ প্রকাশ করছি। সরকার পক্ষ থেকে বলা হচ্ছে যে, ডিষ্ট্রিক্ট

প্ল্যানিং কমিটিতে সকলকে নিয়ে আলোচনা হবে। আলোচনা হয়তো হবে, কিন্তু গঠনমূলক আলোচনা হবে কিনা সে বিষয়ে আমার সন্দেহ আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আইন-শৃঙ্খলার কথা বার বার বলে বলে আমরা হেঁদিয়ে গিয়েছি, এ বিষয়ে আমাদের মধ্যে হতাশা এসে গেছে। আজকে বামফ্রন্ট সরকার পুলিশের একাংশকে প্রশ্রয় দিচ্ছে, ফলে পুলিশের একটা সেকসান কাজ করছে, অপর একটা সেকশান কাজ করছে না, তারা অফিসারদের কথা শুনছে না। এ বিষয়ে আজকে সরকার কোন কথা বলছেন না। অথচ আজকে সরকার পক্ষ থেকে বড় বড় কথা বলা হচ্ছে, ডিপ টিউবওয়েল করার কথা বলা হচ্ছে, কোথায় ডিপ টিউবওয়েল চালু আছে তা আমি আপনাদেরই জিজ্ঞাসা করছি। আমার এলাকায় কলীয়াচকে ১৮-টির মধ্যে একটিও চালু নেই। আপনারা দ্রব্য মূল্য বৃদ্ধির সমস্ত দায়িত্ব কেন্দ্রীয় সরকারের ঘাড়ে চাপিয়ে দিয়ে রেলভাড়া বৃদ্ধির প্রতিবাদে এখানে রেলরোকো আন্দোলন করছেন দেশের উৎপাদনকে ব্যহত করার জন্য। যদি সত্যিও ভাড়া বৃদ্ধি পেয়ে থাকে তাহলে আপনাদের পার্লামেন্টে তো সদস্যরা আছেন, তাঁরা সেখানে আপনাদের হয়ে প্রতিবাদ জানাবেন, রাস্তায় এ সব জিনিষ টেনে আনার প্রয়োজন কি? পার্লামেন্টে আপনাদের সদস্য থাকা সত্ত্বেও এখানে আপনারা মানুষকে উস্কানি দিচ্ছেন এবং মানুষকে উস্কানি দিয়ে নিজেদের ব্যর্থতা ঢাকবার জন্য এখানে একটা গৃহযুদ্ধ বাধাতে চাইছেন। যেহেতু বিগত লোকসভা নির্বাচনে এবং বিভিন্ন বিধানসভার উপনির্বাচন গুলিতে আপনারা কোণঠাসা হয়ে গেছেন, সেহেতু জনগণের মধ্যে একটা বিভ্রান্তি আনতে চাইছেন. গৃহ যুদ্ধ বাধাবার চেষ্টা করছেন। আর এখানে বড় বড় কথা বলছেন, বিচ্ছিন্নতাবাদের কথা বলছেন। বন্ধ ডেকে বা বিভিন্ন উস্কানিমূলক আন্দোলন করে আপনারা গৃহযুদ্ধের দিকে যেতে চাইছেন। সুতরাং মহামান্য রাজ্যপালকে দিয়ে যে ভাষণ আপনারা পাঠ করিয়েছেন সেই ভাষণের মধ্যে আমরা করচুপি দেখতে পাচ্ছি। সমস্ত আসল সত্যকে ঢেকে রেখে এই ভাষনে কতকগুলি মিথ্যা কথা বলা হয়েছে। আমরা আশা করেছিলাম মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে রাজ্যের প্রকৃত সত্য চিত্র এখানে তুলে ধরা হবে, কিন্তু দুঃখের সংগে লক্ষ করছি যে, যে সমস্ত চিত্রকে ধামা চাপা দেওয়া হয়েছে। সুতরাং রাজ্যপালের ভাষনের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে, আগামী দিনে রাজ্যপালের ভাষণ যাতে এরূপ না হয় তার জন্য মন্ত্রীসভাকে অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[ 5.45 - 5.55 P.M.]**

**শ্রী বঙ্কিমচন্দ্র ত্রিবেদী :** মাননীয় স্পীকার স্যার, আমি সর্বপ্রথম এই বিদানসভার সদস্য হবার সুযোগ পেয়েছি এবং সর্ব প্রথম বক্তব্য রাখার সুযোগ পেয়েছি। সেইজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। গত ১১ মার্চ আমাদের মাননীয় রাজ্যপালের মুখ দিয়ে এই সরকার যে বক্তব্য রেখেছেন, দুঃখের সঙ্গে জানাচ্ছি সেটা সমর্থন করতে পারছি না কারণ অনেক বিষয়ের সঙ্গে একমত হতে পারিনি কিন্তু সত্য কথা বলতে গেলেই বিপদ। আমি এখানে নতুন এসেছি, এখানকার গণতান্ত্রিক পদ্ধতি জানি না, কিন্তু আমরা যারা বিরোধী পক্ষে আছি তাদের কথা দেখছি আপনারা সহ্য করতে পারছেন না, আপত্তি করছেন, দুঃখ পাচ্ছেন। আমি নতুন লোক সুতরাং আমি আপনাদের আর দুঃখ দিতে চাই না, আনন্দ দেবার কিছু চেষ্টা করি। আমি আপনাদের একটি গল্প শোনাচ্ছি, "এক ভদ্রলোক তার মেয়ের বিয়ের ব্যাপারে ছেলে দেখতে গিয়েছিলেন। সেখানে গিয়ে তাঁর পূর্ব পরিচিত একজনের সঙ্গে দেখা হলো। তিনি ছেলেটি কেমন তাকে জিজ্ঞাসা করলেন। ঐ ভদ্রলোক ছেলেটির প্রশংসা করলেন, বললেন ছেলেটি খুব ভালো, বাড়ী ঘর দোর ভাল, তবে ছেলেটি একটু পিঁয়াজ খায়। তখন ভদ্রলোকটি বললেন পিঁয়াজ খায়? সব সময় খায় না, যখন মাছ-মাংস খায় তখন একটু পিঁয়াজ বেশী করে দিতে হয়। তখন ভদ্রলোক জিজ্ঞাসা করলেন মাছ-মাংস খুব খায়? দুর্মূল্যের বাজারে মাছ-মাংস রোজ খাবে কি করে, যেদিন ড্রিংক করে সেদিন মাছ মাংস খায়। ড্রিংক করে আবার? না, ড্রিংক রোজ করেন

না যেদিন জুয়া খেলে দুচার পয়সা পায় সেদিন ড্রিংক করে। আবার জুয়া খেলে? না, রোজ জুয়া খেলে না যেদিন চুরি-ছিনতাই করতে পারে না সেদিন জুয়া খেলে। আবার চুরি ছিনতাই করে? চুরি ছিনতাই আর কদিন করতে পারে বেশীর ভাগ সময় তো জেলে থাকে।" সেই একই কথা বলছি, বামফ্রন্ট সরকার পিঁয়াজ খায়। এই ১৪ দিন আগে ৫ তারিখে ৫৫ হাজার মানুষ একমত প্রকাশ করেছেন যে বামফ্রন্ট সরকার পিঁয়াজ খায়। আমি তাদের প্রতিনিধি হিসাবে সেই বক্তব্য তুলে ধরেছি। আমি আর একটা কথা বলবো সেটা গল্প নয় সত্যি। আমাকে একজন ভোটার উপদেশ দিয়েছিলেন, আপনি তো যাচ্ছেন কিন্তু কিছু করতে পারবেন না। ওরা তো নাইয়ের সরকার। বিদ্যুৎ নাই, হাসপাতাল নাই, শিক্ষা নাই, রাস্তাঘাট নাই, ইত্যাদি ইত্যাদি। যদি নির্বাচিত হয়ে যান তাহলে আপনার যে পায়ে ব্যাথা আছে সরকারের কাছে বলবেন সেই পায়ের ব্যাথা সারবে কিনা? ২।১০ দিন মন্ত্রীদের পাশে বসবেন, আপনার পায়ের ব্যাথা যাতে অল্প-স্বল্প সেরে যায় তার চেষ্টা করবেন। অবশ্য আমি জানি না পায়ের ব্যাথা সারবে কি না। যাই হোক, আগামী বছর যদি বলবার সুযোগ পাই তখন রাজ্যপালের ভাষনকে ধন্যবাদ দেব, এ বছর ধন্যবাদ দিতে পারছি না।

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষনের উপর ধন্যবাদসূচক প্রস্তাবটি যেহেতু আমি তুলেছিলাম সেহেতু আপনি আমাকে অনুমতি দিয়েছেন কিছু বলার জন্য। নিয়ম অনুযায়ী সরকারের পক্ষ থেকে জবাবী ভাষণ মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কেই দিতে হয় এবং সেই হিসাবে উনিই জবাবী ভাষণ দেবেন। আমি এই ধন্যবাদসূচক প্রস্তাবের উপর বিরোধী পক্ষের সবার বক্তব্য শুনেছি বিশেষ করে নেতাদের বক্তব্য যেমন, মাননীয় সদস্য সাত্তার সাহেব, আমার বন্ধু সুব্রত মুখার্জ্জী, সত্যরঞ্জন বাপুলী মহাশয় এইরকম সবার বক্তব্য শুনেছি এবং এই বক্তব্য শুনে মনে হয়েছে যে ওদের আর ভাল লাগছে না। ওদের এই শান্ত পরিবেশ আর ভাল লাগছে না। আবার ওরা সেই জঙ্গলের রাজত্বে ফিরে যাওয়ার জন্য অস্থির। রাজ্যপালের ভাষণের মধ্যে ওরা কোন কিছু খুঁজে পাচ্ছেন না, পশ্চিম বাংলায় কোন উন্নয়নমূলক পরিকল্পনা ওরা দেখতে পাচ্ছেন না এবং পশ্চিমবাংলার যে শান্ত পরিবেশ সেটা ওদের চোখে পড়ছে না। ওরা চাচ্ছেন সেই জঙ্গলের রাজত্বে ফিরে যেতে। ২৪ পরগণা জেলার গফুর সাহেব তিনি কংগ্রেসের ঐ এলাকার প্রেসিডেন্ট হবেন বলে মনে হয় - তিনি আমার কনষ্টিটুয়েনসিতে বাস করেন। একদিন রাত্রে তাকে কিছু লোক বন্দেমাতরম বলে আক্রমণ করেছিল। আমাকে পুলিশ ডেকে তাঁকে রক্ষা করতে হয়েছিল। নির্বাচনের আগে প্রার্থী মনোনয়নের ব্যাপার নাকি তার হাতে ছিল। লরি বোঝাই করে সব ছেলেরা তার বাড়ীতে এসেছিল আমার কাছে এবং বামফ্রন্ট সরকারের মন্ত্রীর কাছে। তিনি আমাকে জানালেন এইরকমভাবে উনি বিপদে পড়েছেন, তাকে যেন রক্ষা করা হয়। সেদিন আমাকে পুলিশ ডাকতে হয়েছিল। ওনাকে পুলিশ ডেকে রক্ষা করতে হয়েছিল। ঐ এলাকার লোক বন্দেমাতরম ধ্বনি দিয়ে ওঁর বাড়ী আক্রমণ করেছিল। আজ বড় গলায় বামফ্রন্ট সরকারের আইন শৃঙ্খলা নেই এই সব কথা বলে গেলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আমি একটা প্রসংগ আপনার কাছে উত্থাপন করতে চাই বিগত লোকসভা নির্বাচনের সময় কেন্দ্রীয় সরকারের চীফ ইলেকট্রোর‍্যাল অফিসার কেন্দ্রীয় নির্বাচন কমিশনের পক্ষ থেকে পশ্চিমবঙ্গের নির্বাচন পরিদর্শন করতে এসেছিলেন। তার মধ্যে একজন ব্যক্তি 'অর্ধনারীশ্বরম' তিনি আমাদের অফিসারদের সঙ্গে কথা বলেছিলেন। তিনি বললেন আমি বিহারে ছিলাম, এখন পশ্চিমবঙ্গে আছি, এই দুটোর মধ্যে যদি কমপেয়ার করা হয় তাহলে পশ্চিমবঙ্গ হচ্ছে স্বর্গ। বলছি এই জন্য যে ওখানে নির্বাচন হয় না, ওখানে বুথ দখল করা ছাড়া আর কিছুই হয় না। মারামারি করে ৫০টি খুন হয়েছিল নির্বাচনের সময়ে। এখানে বামফ্রন্টের নেতৃত্বে দু-দুটি বিধানসভা, দু-দুটি লোকসভা নির্বাচন হয়েছে, ৯০/৯২ টি পৌরসভা এবং হাজার হাজার পঞ্চায়েত নির্বাচন হয়েছে, দু বার করে হয়েছে, কটা লোক মরেছে? গণতান্ত্রিক পরিবেশ এবং শান্তি-শৃঙ্খলা আছে বলেই সম্ভব হয়েছে। বিহার, ইউ.পি., গুজরাট, মধ্যপ্রদেশ ওসব জায়গায় কি হয়েছিল? এসব খবরগুলি একটু রাখবেন, সুব্রতবাবুর রাখা উচিত। এই বিধানসভার যে চেম্বার আছে, সেই চেম্বারে সারা ভারতবর্ষের প্রিসাইডিং অফিসারদের

একটা সভা অনুষ্ঠিত হয়েছিল, আমাদের মাননীয় স্পীকারমহাশয় উপস্থিত ছিলেন আমরাও নিমণত্রিত ছিলাম, একবাক্যে সকলের মুখে পশ্চিমবঙ্গের শান্তি শৃঙ্খলা সম্বন্ধে সুখ্যাতি শোনা গিয়েছিল। ওঁদের আমলে তো জঙ্গলের রাজত্ব ছিল। ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত যেটা সৃষ্টি করেছিলেন তাঁরা আবার শিক্ষার কথা বলছেন। শিক্ষা ব্যবস্থা কি তখন পবিত্র ছিল, সমস্ত গুন্ডাদের শিক্ষার স্থলে রাখা হয়েছিল। সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গের উন্নতির জন্য তাঁরা কোন কিছুই করেননি। যারা জঙ্গলের রাজত্ব চায় তাদের এসব শুনতে ভাল লাগবে না। সুনীতিবাবু, আপনারা যা করতে পারেননি, আমরা তাই করব।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের সব বিষয়ে বলার প্রয়োজন মনে করি না। একটা কথা বলছি, শান্তি শৃঙ্খলার কথা ওদের মুখে মানায় না। ব্যক্তিগত জীবন রক্ষার জন্য আমাদের কাছে আসতে হয়। আমরা চন্ডী মিত্র করিনা, নিজের দলের এম. এল. এ. কে নিজেরা খুন করেন বা বামফ্রন্টের মধ্যে সেসব জিনিষ নেই। সারা পশ্চিমবঙ্গে বার বার অশান্তি করার চেষ্টা করেছেন, দাংগা লাগাবার চেষ্টা করেছেন, সাম্প্রদায়িকতার চেষ্টা করেছেন পারবেন না, বামফ্রন্টের একতা আছে। একটা কথা বলে শেষ করব, সুব্রতবাবু শিক্ষার কথা বলেছেন। শিক্ষা আপনাদের সময়ে কি ছিল? আপনারা শেষ বাজেট যখন করেছিলেন সবচেয়ে বেশী বাজেট সেই বাজেটে শিক্ষাখাতে ছিল ১১২ কোটি টাকা আর আমরা করেছি ৪৫৮ কোটি টাকা, আরো বেশী হবে। মোট বাজেটের ২৬ শতাংশ আমরা শিক্ষাখাতে ব্যয় করেছি।

**[ 5.55 - 6.05 P.M.]**

আমরা ৭ বছরে যেখানে ১০হাজার প্রাথমিক স্কুল খুলেছি, সেখানে ২৮ বছরে আপনারা ৪ হাজারের বেশী খুলতে পারেননি। আজ পশ্চিমবঙ্গে এমন একটি গ্রামও নেই যেখানে প্রাথমিক স্কুল নেই। আপনারা ভাষা সম্পর্কে বলেছেন। কিন্তু একমাত্র পশ্চিমবঙ্গেই সমস্ত ভাষাভাষী ছাত্রদের শিক্ষার ব্যবস্থা করে দেওয়া হয়েছে। ১৯৮৩। ৮৪ সালে ৪৯ প্রকার পুস্তক ছাপান হয়েছিল, ২।। কোটি পুস্তক ছাপান হয়েছিল এবং তা বিনা পয়সায় ছাত্রদের বিতরণ করা হয়েছিল। একমাত্র পশ্চিমবঙ্গেই এটা সম্ভব। যারা জঙ্গলের রাজত্বে ফিরে যেতে চায় আজ তারাই চাইছে এখানে একটা অশান্তির পরিবেশ। এই বলে রাজ্যপাল মহাশয়কে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী কাজীআবদুল গফফর :** মাননীয় স্পীকার মহাশয়, অন এ পার্সোনাল একপ্লানেশন, আমার সম্পর্কে মাননীয় সদস্য শচীনবাবু বলেছেন, তিনি নাকি আমার জীবন রক্ষা করেছেন। তিনি যখন এম.এল.এ হয়েছেন তার অনেক আগে থেকেই আমি এম. এল. এ। আমার জানা নেই কবে তিনি আমার জীবন রক্ষা করেছিলে। তিনি অসত্য কথা বলছেন।

**শ্রী ননী কর :** মিঃ স্পীকার স্যার, এখানে শচীনবাবু যে কথা বলেছেন সেটা গফ্ফর সাহেব অস্বীকার করলেন। তাহলে এ সম্পর্কে খোঁজ করা হোক কারণ এ-বিষয়ে পুলিশ রিপোর্ট আছে।

**শ্রী কাজী আবদুল গফফর :** স্যার, আমি এটাকে চ্যালেঞ্জ করছি।

**মিঃ স্পীকার :** নো ডিবেট প্লিজ।

**শ্রী সোমেন্দ্রনাথ মিত্র :** মাননীয় স্পীকার মহাশয়, গত তিন দিন ধরে মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে সরকার পক্ষের মাননীয় সদস্যগণ একে সমর্থন করে যেসব বক্তৃতা রাখলেন আমি তা শুনছিলাম। শুনতে শুনতে একটি কথাই কেবল আমার মনে হোল, সেটা হচ্ছে - প্রখর রৌদ্রের তাপ অস্বীকার করবার জন্য মানুষ যেভাবে দরজা জানালা বন্ধ করে দেয়, বন্ধ দরজা জানালা হয়ত সূর্যের তাপকে ঢুকতে বাধা দেয় কিন্তু তাতে সূর্যের প্রখরতাকে অস্বীকার করা যায় না, ঠিক তেমনিভাবে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে

যেসব কথা তাঁদের মুখ থেকে শুনতে পেলাম তার যদ কিয়দংশও সত্যি হোত তাহলে তাঁদের সঙ্গে গলা মিলিয়ে একে সমর্থন করতে পারতাম।

আমরা জানি আপনারা সংখ্যাগরিষ্ঠতার সুযোগ নিয়ে বিরোধীদলকে চিৎকার করে বলা বন্ধ করে দিতে পারেন, তাদের বলতে বাধার সৃষ্টি করতে পারা যায় কিন্তু তাতে সত্যিকে কি অস্বীকার করা যাবে? মাননীয় রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে পশ্চিমবঙ্গ একটা মরুদ্যান। আমার জানা নেই মাননীয় রাজ্যপালের ভাষণে মরুদ্যান বলতে কি বোঝাতে চাইছেন। মরুদ্যান যদি আপনাদের স্বপ্ন হয়ে থাকে তাহলে আমার কিছু বলার নেই। কিন্তু প্রতিদিন খবরের কাগজ খুললে আমরা দেখতে পাই কোথাও খুন হয়েছে, কোথাও ডাকাতি হয়েছে কোথাও লুঠ হয়েছে,কোথাও নারী ধর্ষণ হয়েছে - একথা নিশ্চয় মাননীয় সদস্যরা নিশ্চয় জানেন। খুনীর আইনে কোন বিচার হচ্ছে না এবং কত খুন হচ্ছে তার কোন ক্ষতিয়ান দেওয়া যায় না। গত কয়েকদিন আগে দেখেছি যে ডায়মন্ডহারবারে একটি বাড়ীর মালিক তার পুকুরের মাছ রক্ষা করতে গিয়ে পিতা পুত্র সমেত ২জন খুন হয়েছেন। কুলতলির কথা বহুলোকই জানেন, তার ক্ষতিয়ান আমি আনতে চাই না। কারণ এইকথা বললে বলবেন যে এতে কংগ্রেসী সমাজবিরোধীরা জড়িয়ে আছেন যেভাবে মাননীয় মুখ্যমন্ত্রী বলে থাকেন। আমরা জানি কংগ্রেসী খুন হলে তার কোন বিচার হয় না, কিন্তু স্বরাষ্ট্র দপ্তরের উচ্চ ক্ষমতায় আসীন মাননীয় মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে পারি হরিহরপুর এবং পাহাড়পুরে ফরওয়ার্ড ব্লক সমর্থিত ব্যক্তির বাড়ী ঘেরাও করে তাকে হত্যা করা হল তার বিচার হয়েছে কি? আরেকটি কাগজে দেখলাম বহরমপুর মিউনিসিপ্যালিটির ভাইস চেয়ারম্যান স্বপন চ্যাটার্জী মহাশয়কে প্রকাশ্য দিবালোকে খুন করা হোল। আর-এস-পি সমর্থককে যে খুন করা হল তাকে কেন্দ্র করে এই হাউসে অনেক মাননীয় সদস্য তীব্র ভাষায় তিরস্কার জানিয়েছিলেন। কিন্তু আমরা জানি তারও কোন খুনের কিনারা হয়েছে কিনা আমার জানা নেই। আমি কয়েকদিন আগে দেখেছিলাম মেদিনীপুরে সি.পি.আইয়ের বাড়ীঘর জ্বালিয়ে দেওয়া হয়েছিল কিন্তু খবরের কাগজের সংবাদ অনুযায়ী বলা হয়েছিল যে মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি সি. পি. আইয়ের বাড়ীঘর জ্বালিয়ে দিয়েছে। এটা তো কংগ্রেসের খুন নয় তাহলে এর বিচার করা হোল না কেন? ফ্রন্ট সরকার বলতে আমরা বিভিন্ন দলের সংমিশ্রনে যে সরকার তাকে বুঝি এবং তার মধ্যেই শরিকদলকেই আমরা প্রধান বলে জানি আর অন্যান্য যে দলগুলি আছে তাদের কথা বলার কোন ক্ষমতা বা সাহস নেই, কারণ বলতে গেলে তাদের আর মুণ্ডু থাকবে না। তাতে তাদের দলের নেতাই হোক বা দলের কর্মীই হোক। কিন্তু আমি একজন সাধারণ মানুষ হিসাবে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে প্রশ্ন রাখতে পারি না কি যে, আজকে মানুষের নিরাপত্তা আসবে কি না? আজকে সরকারের সর্বোচ্চ ক্ষমতা সম্পন্ন ব্যক্তির কাছে যদি বিচার না পাওয়া যায় তাহলে কার কাছে মানুষ বিচার চাইবে?

**[ 6.05 – 6.15 p.m.]**

আমি আইন শৃঙ্খলা নিয়ে বেশী কথা বলবো না। কারণ দীর্ঘ ৪দিন ধরে সরকার এবং বিরোধী পক্ষ থেকে আইনশৃঙ্খলা নিয়ে বহু প্রশ্ন উঠেছে। আমি কলকাতার মানুষের সমর্থনে নির্বাচিত সদস্য। কলকাতার মানুষ জন্ম থেকে মৃত্যু পর্যন্ত এমন একটি সংস্থার সঙ্গে সম্পর্ক যার নাম ক্যালকাটা কর্পোরেশন। মানুষের বার্থ সার্টিফিকেট থেকে শুরু করে ডেথ সার্টিফিকেট পর্যন্ত ইস্যু করা হয় এখান থেকে। আজকে সেই কর্পোরেশানের কি অবস্থা হয়েছে তা কলকাতার মানুষকে নতুন করে বলবার নয়। কর্পোরেশানের অস্তিত্ব আছে বুঝতে পারি যখন মাহিনা বাড়ানোর জন্য আন্দোলন হয়, অথবা যখন লোক নিয়োগের প্রয়োজন হয় তখন বুঝতে পারি কর্পোরেশান জীবিত আছে। স্যার, কলকাতার শহরেব রাস্তাঘাটে আপনি যদি চলেন তাহলে দেখবেন যে প্রতিটি রাস্তায় আবর্জনার স্তূপ পাহাড় প্রমাণ হয়েছে। এই সরকার দেওয়ালে সাইনবোর্ড লাগিয়েছেন যে কল্লোলিনী কলকাতা হবে, কলকাতাকে তিলোত্তমা করতে হবে, শহরকে পরিস্কার রাখতে হবে। কিন্তু কর্পোরেশান যদি নিজের দায়িত্ব পালন না করে তাহলে কি হবে। মাঝে মাঝে আমরা দেখেছি

কর্পোরেশান থেকে প্রস্তাব নেওয়া হয় যে ডাব কাটা চলবে না, কাটা ফল ফেলবে না এবং মাঝে মাঝে দেখি কুকুর ধরার জন্য খাঁচা তৈরী করা হয়। কিন্তু সেই প্রস্তাবেও কিছু হয় না। কর্পোরেশানের দায়িত্বও অনেক কমে গেছে। সন্ধ্যাবেলায় আলো জ্বালার দায়িত্বও পালন করতে হয় না, কারণ বিদ্যুৎ নেই। মরা পোড়ানোর জন্য যে বিদ্যুৎ চুল্লী ছিল আজকে সেই বিদ্যুৎ চুল্লি ব্যবহার করতে হয় না বিদ্যুতের অভাবে। কর্পোরেশানের একটা ইন্ডিপেন্ডেন্ট অর্গানাইজেশন ছিল আজকে সেই দায়িত্ব সরকার নিয়েছে। সরকার নেবার পর কর্পোরেশানের শুধু একটা কাজ হয়েছে দেখতে পাচ্ছি যথেচ্ছভাবে নিজের দলের লোক ঢোকানো। এতে আমার আপত্তি নেই। কংগ্রেস হোক আর সি.পি.এম হোক পশ্চিমবাংলার বেকার যুবক চাকরি পেলে আমি নিশ্চয়ই তাকে সমর্থন করবো। কিন্তু যে সরকার ১৯৭৭ থেকে ১৯৮২ সালে তারস্বরে চিৎকার করে বলেছেন যে পশ্চিমবাংলার বেকার যুবকদের আমরা চাকরী দেব আজকে ৮৫ সালে তার কি হোল? রাজ্যপালের ভাষণ পাঠ করলে লজ্জা হয় কারণ যে সরকার একদিন চিৎকার করে বলেছিলে যে পশ্চিমবাংলার বেকার সমস্যার সমাধানে নৈতিক দায়িত্ব পালন করতে হবে সেই দায়িত্ব পালনে মিনিমাম প্রতিশ্রুতি এখানে নেই। শুধু বেকার যুবকদের চাকরি সংস্থানের কথাই নয় যারা কলকাখানায় নিজেদের প্রচেষ্টায় দিন মজুরী করে পেটের ভাত রোজগার করছিলেন আজকে এই সরকারের দলের সমর্থনের ইউনিয়ন করার ফলে ১১হাজার ছোট বড় কারখানা বন্ধ হয়ে গেছে।

যে সমস্ত মানুষ বিভিন্ন জায়গায় কাজ করত তারা বেকার হয়ে গেছে। কাজেই নূতন করে বন্ধ কলকারখানা খোলার প্রতিশ্রুতি কেন রাজ্যপালের ভাষণে নেই। এরা হয়ত বলবেন এটা কংগ্রেসের দায়িত্ব, তারা এসব খুলবে। এরা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে জেহাদ ঘোষণা, করেছেন বিক্ষোভ জানিয়েছেন কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরণের কথাও বলেছেন। স্যার, এই সরকার যদি কেন্দ্রের সত্যিকার বিমাতৃসুলভ আচরণের বিরুদ্ধে লড়াই শুরু করে তাহলে আমি বলছি একজন যুবক হিসাবে আমি তাকে সমর্থন করবো। আমি অবশ্য তাদের এইসব কথা দেওয়ালে লিখতে দেখেছি। সারকারিয়া কমিশন যখন হলো তখন দেখলাম এই সরকার বন্ধ পালন করছে রাজ্যের হাতে অধিক ক্ষমতা দিতে হবে এই কারণেই। একটা কমিশন যখন গঠিত হয়েছে জিনিষটাকে ভালভাবে বিচার করার জন্য তখন এরা বন্ধ ডাকলেন কেন? সমস্ত জিনিষ দেখে মনে হচ্ছে এগুলো একেবারে তাদের সাজানো ব্যাপার। সরকারী দলের একজন সদস্য শিক্ষার সম্বন্ধে কিছু বললেন। আজকে খবরএর কাগজ আপনারা নিশ্চয়ই পড়েছেন এবং তাতে এটাও দেখেছেন যে বর্ধমান বিশ্ববিদ্যালয়ে বন্ধ হয়ে গেছে। এই যে বিশ্ববিদ্যালয় বন্ধ হয়ে গেল এটা কিন্তু ছাত্র অশান্তির জন্য নয়। আমি বহুবার বলেছি শিক্ষা ক্ষেত্রেও সমাজবিরোধীদের আশ্রয়স্থল হয়ে উঠেছে। শিক্ষক্ষেত্রে দলবাজি করতে গিয়ে এরা বাইরের সমাজ বিরোধীদের বিশ্ববিদ্যালয় চত্বরে এনেছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের ঘটনা আপনার জানেন উপাচার্য্য নিয়োগের ক্ষেত্রে রাজনৈতিক মতপার্থক্য হওয়ার জন্য এই সর্বোচ্চ প্রতিষ্ঠানে যিনি প্রধান সেই উপাচার্য্যকে কাজ করতে দেওয়া হচ্ছে না এবং তার বিরুদ্ধে ছাত্রদের লেলিয়ে দেওয়া হচ্ছে। আমি জানি এইসব কথা আপনাদের বোধহয় ভালই লাগছে যে ছাত্ররা উপাচার্য্যকে কাজ করতে দিচ্ছে না, তাঁকে অসম্মান করছে। আপনাদের মনে রাখা উচিৎ এর পরিণাম কোথায় গিয়ে দাঁড়াবে। হায়ার সেকেন্ডারী পরীক্ষার আগে মুখ্যমন্ত্রীকে খবরের কাগজের মাধ্যমে বলতে হয়েছে পরিক্ষার্থীরা যদি কোন রকম গোলমাল করে তাহলে পুলিশ তৈরী হবে। আমি মনে করি ১৯৭৭-৮৫ সাল এই দীর্ঘ ৮ বছর একটা সরকারের পক্ষে কম সময় নয়। এরা বলেছিলেন শিক্ষাক্ষেত্রে শিক্ষার আমূল পরিবর্তন করবো এবং ৮ বছর আগে আমরা দেওয়ালে দেওয়ালে এদের লিখতে দেখেছি শিক্ষার ক্ষেত্রে নৈরাজ্য দূর করতে হবে। কিন্তু রাজ্যপালের ভাষণে তার নূন্যতম ইঙ্গিতটুকু পর্যন্ত নেই। শিক্ষার ক্ষেত্রে আমূল সংস্কার কি ভাবে করতে হবে সে কথা এই ভাষণে নেই।

**[ 6.15 – 6.25 p.m.]**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাসপাতালের কথা না বলাই ভাল। আমার মনে হয় এখানে যে সব মাননীয়

সদস্যরা, আছেন তাঁদের আত্মীয় স্বজনরা নিশ্চয়ই হাসপাতালে গেছেন এবং তাঁদের মুখে কথা থেকে হাসপাতাল সম্পর্কে একটা অভিজ্ঞতা নিশ্চয়ই পেয়ে থাকবেন। আজকে হাসপাতালে যে শুধু চিকিৎসা ব্যবস্থাই অবহেলিত হচ্ছে, তা নয়। হাসপাতালে কোন ঔষধ পাওয়া যায় না। গ্রাম গঞ্জ থেকে যে সব মৃত্যু পথ যাত্রী রোগী হাসপাতলে ভর্ত্তি হবার জন্য আসে, মন্ত্রীর, এম.এল.এ'র সুপারিশ ছাড়া তারা ভর্ত্তি হতে পারেনা। আজকে মন্ত্রীর এম.এল.এ'র সুপারিশ ছাড়া যদি ভর্ত্তি করা না যায় তাহলে এই গ্রামের লোকগুলি কাদের আশ্রয়ে গিয়ে দাঁড়াবে? আমরা খবরের কাগজে দেখছি যে যখন যতীন চক্রবর্তী মহাশয় স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী হয়েছিলেন, মন্ত্রী হবার পরে তাঁকে হাসপাতালে হাসপাতলে দৌড়াতে হয়েছিল। হাসপাতালের মধ্যে যে জুয়া, সাট্টা, চোলাই মদের ব্যবসা চলছিল সেখানে গিয়ে মন্ত্রী মহাশয় কিছু লোককে ধরেছিলেন। কিছু ধরার পরেও সেই মদের ব্যবসা বন্ধ হলো না। আজকে রুগীদের চিকিৎসার জন্য ডাক্তারদের যে ন্যুনতম ব্যবস্থা নেওয়া দরকার, যে সুযোগ সুবিধা দেওয়া দরকার, সেটা তারা পান না। হাসপাতালে এমন অবস্থা এসে দাঁড়িয়েছে যে রুগী মারা গেলে তার গায়ের থেকে জিনিস পত্র খুলে নেওয়া হচ্ছে। হাসপাতাল থেকে শুধু যে রুগীর ঔযুধ চুরী হচ্ছে তা নয়, রুগীর গায়ের বস্ত্র পর্যন্ত খুলে নেওয়া হয়। রুগীর আত্মীয় স্বজনরা এই নিয়ে বহু চিৎকার চেঁচামেচি করেছেন, বহুবার সরকারের কাছে বলা হয়েছে কিন্তু কোন ফল হয়নি। আপনারা জনস্বাস্থ্যর কথা বলেন, স্বাস্থ্য ব্যবস্থার কথা বলেন। কিন্তু এদের কথা বললে আপনাদের স্বাস্থ্য মন্ত্রী বললেন, আমরা কমিউনিষ্টের বাচ্চা, আমরা জানি কি করে এদের শায়েস্তা করতে হয়। আজকে সরকার যদি ঠিক মত কাজ না করেন, তাদের প্রতিশ্রুতি মত কাজ না করেন তাহলে বিরোধী দল হিসাবে আমাদের যে দায়িত্ব সেটা আমাদের পালন করতে হবে। আজকে রাজ্য পালের ভাষন দেখে আমার একটা কথা মনে পড়ছে। আপনারা মাঝে মাঝে নিশ্চয়ই দেখেন যে কলকাতায় ফ্যাশান প্যারেড হয়। হলের মধ্যে বসে যখন সেই ফ্যাশান প্যারেড দেখেন তখন খানিকটা আবেশ আছে। তারপরে যখন ফ্যাশান প্যারেড শেয় হয়ে যায় বাইরে আসেন তখন বাস্তবের সঙ্গে মুখোমুখী দাঁড়াতে হয়। আজকে রাজ্যপালের ভাষন দেখে আমার মন হচ্ছে এটা বামফ্রন্ট সরকারের ফ্যাশান প্যারেড হচ্ছে। হাউস থেকে বেরিয়ে যখন গ্রামে গঞ্জে ফিরে যাবেন তখন বাস্তবের সঙ্গে মুখোমুখী দাঁড়াবেন তখন মানুষের কাছে এর উত্তর দিতে হবে। কাজেই রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব রাখা হয়েছে রাজ্যপালের ভাষণকে ধন্যবাদজ্ঞাপন করে আমি সেটা সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে, বিরোধী পক্ষের সদস্যরা যে সব বক্তৃতা দিয়েছেন তার অনেকগুলির জবাব এখান থেকে দেওয়া হয়ে গেছে। কাজেই আমার একটু সংক্ষেপে বললেই চলবে। প্রথমতঃ আইন শৃঙ্খলার উপরই বেশী বলা হয়েছে রাজ্যপালের ভাষণে আইন শৃঙ্খলার যে কথা আছে সেই সম্পর্কে বিরোধী দলের বক্তৃতাই বেশী হয়েছে, দেখলাম। এখানে রাজ্যপাল কি বলেছেন? ওরা অবশ্য পড়বার সুযোগ পান না, লেখাপড়ার কথা বলেন তিনি বলেছেন, "যে বছরটি শেষ হতে চলেছে তা বেদনা ও সংঘাতে জাতীয় জীবনের দুঃসহতম বছরগুলির অন্যতম"। তিনি বলে গেছেন, ভারতবর্ষের এই বছর যেটা শেষ হয়ে গেছে তাতে যে অবস্থা হয়েছিল, সেই তুলনায় পশ্চিমবাংলার কথা এবং এটা যে কত সঠিক একটুও ভুল না, সেটা ওরাও জানেন, আমরাও জানি। যেমন ধরুন আইন শৃঙ্খলার কথা - কতকগুলি কংগ্রেস রাজত্বে আইন শৃঙ্খলা কিছুই নেই, এটা আমরা সবাই জানি। বাজেটের অন্য সময় যখন আলোচনা হবে আমি তখন আবার সব অঙ্কের হিসাব দিয়ে দেব। কোথায় কোন রাজ্যে কত খুন হয়েছে সেটা আপনারা দেখতে পাবেন। তারপর ধরুন এই হরিজনের উপর আক্রমন, সিডিউল্ড কাষ্টদের উপর আক্রমন, তপসিলী জাতিদের উপর আক্রমন এগুলি সব কংগ্রেস রাজত্বে হয়, আমাদের রাজত্বে হয় না। কারন, কংগ্রেসীরা যত অসভ্যই হোক, মানুষ এখোনো অসভ্য না, তাদের চেতনা আছে, তাদের সভ্যতার জ্ঞান আছে। সেই জন্য এখানে এই জিনিস হয় না। সেই ভাবে যদি হিসাব নেন তাহলে দেখবেন ২/৩ বছরে কংগ্রেসী রাজত্বে দাঙ্গা হাঙ্গামার সঙ্গে পশ্চিমবাংলার কোন তুলনাই হয় না। এই তুলনা

কখনও হয়? কখনও হয় না। সেই হিসাবে এখানে এই মরুদ্যানের কথা বলা হয়েছে এবং এই কথাটা বলায় ওরা খুব ক্ষুব্ধ হয়ে গেছেন। কিন্তু তুলনা মুলক ভাবে দেখলে এটা ভাল হয়েছে তারপর ইন্দিরা গান্ধীর হত্যার পরে যা ঘটল আমরা দেখলাম। কারা করেছে এই জিনিস? এটা কংগ্রেস নেতৃত্বে হয়েছে। এই হত্যাকান্ডের পরে লুঠ তরাজ কংগ্রেসের নেতৃত্বে হয়েছে, দিল্লী এবং সমস্ত জায়গায় হয়েছে। শ্রী এস.বি. চৌহান, রাজ্যসভায় একটি প্রশ্নের জবাবে বলেছেন,

A total of 2987 people have been killed in communal disturbances in the Union Territory of Delhi and II States following the assassination of Indira Gandhi.

এটা উনি বলেছেন জানুযারী মাসের ২৪ তারিখে এবং তার মধ্যে সব চেয়ে বড় কথা হল বাম পন্থী রাজত্বে নয়, অকংগ্রেসী রাজত্বে নয়, দিল্লীতে, যেখানে কংগ্রেসী রাজত্ব চলছে, প্রধানমন্ত্রী যেখানে বাস করেন সেখানে ২ হাজার ৪১৬ জন খুন হয়েছে, আমাদের হিসাবে আরো অনেক বেশী খুন হয়েছে। এই সব অসভ্য, বর্বরতার পথে যারা গেছে তার সঙ্গে তুলনা মূলক ভাবে এখানকার অবস্থা ভাল বলায় ওরা ক্ষুব্ধ হয়ে যাচ্ছেন। স্যাব, বিহারে ১২০ জন মারা গেছে, হরিয়ানায় ১০৬ জন, জম্মু ও কাশ্মীরে ১৭ জন, মধ্যপ্রদেশে ৯৪ জন, মহারাষ্ট্রে ৯ জন, উত্তরপ্রদেশে ২০৩ জন আর পশ্চিমবাংলায় সেই তুলনায় ১০ জন শিখ মারা গেছে, আর শিখদের বাঁচাতে গিয়ে পুলিশের গুলিতে ৪ জন আহত হয়েছিল, তারা মারা গেছে। এই সমস্ত সংঘটিত কারা করেছেন? কংগ্রেস। কংগ্রেস ছাড়া আর কেউ এই সব করে নি।

**[6.25 - 6.35 p.m.]**

এমন কি যাদের আমরা পছন্দ করি না - বি.জে.পি, ভারতীয় জনতা পার্টি, তারা আক্রান্ত হয়েছে। ইন্দিরা গান্ধীর হত্যার এক দিন পরে আমি দিল্লীতে ছিলাম, আমি দেখেছি, শুনেছি তারা সেখানে কোন দাঙ্গা হাঙ্গামা করেনি, তবু তাদের উপর আক্রমন হয়েছে। এর পরেও কংগ্রেসীরা পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার কথা বলছেন। এই সে দিন সাধারন নির্বাচন হয়ে গেল, সাধারন নির্বাচনের সম্বন্ধে ইলেকশান কমিশনার পর্যন্ত বলেছেন যে, হ্যাঁ, পশ্চিমবাংলায় খুব ভালো ভাবে সুষ্ঠভাবে, শান্তিপূর্ন ভাবে নির্বাচন হয়েছে। ইলেকসন কমিশনার তো আমাদের এ্যাপয়েন্টড অফিসার নয়! আর আমাদের পাশের রাজ্য বিহারে কি হয়েছে, উত্তরপ্রদেশে কি হয়েছে, আরো কতগুলি কংগ্রেসী রাজত্বে কি হয়েছে? আমরা এখানে ৭২ সালে যা দেখেছি সে জিনিষ ঐ সমস্ত রাজ্যে হয়েছে। আগুন লাগান হয়েছে, বন্দুক দেখিয়ে বুথ দখল করা হয়েছে। বিহারে ৫০ জন মারা গিয়েছে। দু' বছর আগে আসামে যে নির্বাচন হয়েছিল সে নির্বাচনে ১০০০ লোককে গুলি করে মারা হয়েছিল। সে তুলনায় এতো প্রায় স্বর্গ রাজ্য বলা যায় এখানে। আর ঐ সব হিসেব তো কংগ্রেসী সরকারেরই হিসাব! স্পীকার মহাশয়, কিন্তু আমরা এ কথা বলি না যে আমরা আমাদের লক্ষ্যে পৌছে গিয়েছি বা আইন-শৃঙ্খলার ব্যাপারে যা কিছু করার তা আমরা সব করতে পেরেছি। এটা আমরা বলছি না। যা আমরা পারি নি তা কেন পারিনি, অন্যান্য কারনের মধ্যে একটা কারন হচ্ছে, এই যে উর্দু মুসলিম কো অর্ডিনেসন কমিটির আন্দোলন হচ্ছে, এই আন্দোলন কে একটা ভয়াবহ দিকে চালিয়ে দেবার চেষ্টা হয়েছিল এবং কারা এই আন্দোলনের পেছনে আছে - আবদুস সাত্তার, আবদুর রৌফ্ আনসারি, আবদুল মান্নান, সোমেন মিত্র, করিম চৌধুরী, অম্বিকা ব্যানার্জী, দেওকী নন্দন পোদ্দার, এরা গিয়ে ওদের সমর্থন জানিয়েছেন। ওদের দাবীটা কি ? আজকে ওরা আমার কাছে এসেছিলেন। উর্দু কো অর্ডিনেসন কমিটিকে আমি ডেকে পাঠিয়েছিলাম, ওরাও দেখা করতে চেয়েছিলেন, আজকে এসেছিলেন, দু' মিনিট ছিলেন! কি তাঁরা বললেন? আমি তাদের বলেছি যে আপনাদের মেমোরেনডাম

আমি দেখেছি, আপনাদের অনেক গুলি দাবী আছে, তার কিছু কিছু আমরা সমর্থন করি। আমি যেই বলতে আরম্ভ করলাম অমনি ওরা বললেন," পরীক্ষা কোন্ ভাষায় হবে, প্রশ্ন পত্র কোন্ ভাষায় হবে ও সব আমাদের কাছে গৌন কথা।" আমি তখন বললাম আপনাদের প্রধান কথা কি ? ওরা বললেন, " উর্দুকে ঐ বাংলার মত পশ্চিমবাংলার সরকারী ভাষা করতে হবে।" তখন আমি বললাম, 'আপনাদের সঙ্গে আমার কথা বলে লাভ নেই, আপনারা চলে যান।' ওরা চলে গেলেন। তাদের ঐ দাবীকে সমর্থন করে এই কংগ্রেসীরা। (কংগ্রেস সদস্যদের দেখিয়ে)

(গোলমাল)

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনাদের সাহস থাকে সত্যি কথা এখানে স্বীকার করুন।আমি আবার বলছি, ওদের বিভিন্ন বিষয়ে যে দাবী আছে - ছাত্ররা পরীক্ষায় উর্দু ভাষায় উত্তরপত্র লিখতে পারবে, এই দাবী তাদের ছিল এবং আমরা এই দাবী ইতিপূর্বেই মেনে নিয়েছি - উর্দু ভাষায় প্রশ্ন পত্র করতে হবে, এই দাবী আমরা নীতি গত ভাবে গ্রহণ করেছি। এর পরেও ওরা ঐসব কথা বললেন, ঐ সব কথা শোনা যায় না এবং এই জিনিস চললে কোন কথাই শোনা হবে না।

(গোলমাল)

**শ্রী জ্যোতি বসু ঃ** উর্দু সম্বন্ধে যারা কথা বলছে, তাদের আমি শুধু এই টুকু স্মরণ করিয়ে দিতে চাই, আমাদের দেশে কে বেশী উর্দুকে প্রতিষ্ঠিত করছে, কংগ্রেস করেনি, আমরা করেছি। ওরা দাঙ্গা সৃষ্টি করতে চায়, অরাজকতা সৃষ্টি করতে চায়, গন্ডগোল সৃষ্টি করতে চায়, সেই জন্য এই সব করছে।

(গোলমাল)

তারপর আইনশৃঙ্খলার কথা উঠছে। কংগ্রেসীরা নানাভাবে যেসব গুন্ডামি সমর্থন করছেন, অরাজক কাজ করছেন, সমাজ বিরোধী কাজ করছেন আমরা অনেক জায়গায় ঠেকাতে পারছি না এটা ঠিকই, তবে আমাদের এ ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করতে হবে এ বিষয়ে কোন সন্দেহ নেই। তারপর অর্থনীতির কথা বললেন। আমরা তো বারে বারে বলছি - যেটা বিরোধী দল সমর্থন করছেন না - আমাদের এখানে আধুনিক শিল্প গড়া হয়নি, আমাদের আমলেও হয়নি আর ওদের আমলেও হয়নি। আমরা এ ব্যাপারে বারে বারে বলছি যে এটা করুন, কিন্তু প্রত্যাখাত হয়েছি। এই কথা বলা কি অন্যায় হয়েছে? রাজ্যপালের বক্তৃতায় তিনি বলেছেন মুলধন নিয়োগ হয়নি। ব্যাঙ্ক থেকে, অর্থনৈতিক প্রতিষ্ঠান থেকে কি অন্যায় কথা আছে? সবারই এটা সমর্থন করা উচিৎ ঠিক যে রকম বলছেন উৎপাদনের ক্ষেত্রে। আমি হিসাব দিয়েছিলাম ৬০ দশক থেকে ১৯৭৬/৭৭ সাল অবধি। আমি হিসাব দিয়েছিলাম সমস্ত ভারতবর্ষে শিল্পে যা উৎপাদন হয় তার ২৩ ভাগ হতো ৬০ দশকে পশ্চিমবাংলায়। আর কংগ্রেস আমলে সেটা নামতে নামতে শতকরা ১০ ভাগে গিয়ে দাঁড়িয়েছে। এখন আমাদের সেই জায়গা থেকে তুলতে হচ্ছে। এটা সত্যি, ওরা যে সর্বনাশ করে গেছেন সেই সর্বনাশের পথ আর নেই, তার থেকে অনেক উদ্ধার করতে পেরেছি, যদিও কেন্দ্র আমাদের বিরুদ্ধে অপরাধ করেছে, অন্যায় করছে। আমাদের ন্যায্য দাবী দাওয়া না মেনে, তথাপি আমরা সেটা করছি। সেই জন্য ওরা একটা হিসাব বারে বারে দিচ্ছেন, এখানে তো ১১ হাজার শিল্প একটু আগে একজন সদস্য ভুল হিসাব দিলেন ছোট বড় মিলিয়ে শুধু ১১ হাজার বন্ধ হয়ে আছে। কিন্তু এই হিসাব টা দিতে হলে একটু দেখে শুনে দিতে হয়। আমি পুরো হিসাব টা দিচ্ছি যেটা ওরা বলছেন না সেটা হচ্ছে পশ্চিমবাংলায় শতকরা হিসাবে কত ১০.১ অর্থাৎ তার মানে হচ্ছে আমাদের ১ লক্ষ ১০ হাজার ৬২০ টি এই রকম কারখানা আছে যেগুলি আমরা তৈরী করেছি এবং তারমধ্যে ১১ হাজার বন্ধ। সেটা হিসাব হচ্ছে ১০.১। আর উত্তরপ্রদেশে কত? উত্তর প্রদেশে হচ্ছে ১৩.৭, তামিলনাড়ুতে হচ্ছে ২০.৩, উড়িষ্যায় হচ্ছে ১৩.৩ আর

মহারাষ্ট্রে হচ্ছে কত? স্বাধীনতার পর থেকে যে রাজ্য শিল্প প্রধান সেই রাজ্যে হচ্ছে ১৮,১। এটা সরকারী হিসাব, কেন্দ্রীয় সরকার দিয়েছেন। এখানে আমাদের যে বন্ধ কারখানা আছে তারমধ্যে আই.আর.সি.আই.১০০ উপর নিয়েছে, আমরা কিছু দিচ্ছি এবং আমরা যেকটা দেখছি ,৪/৫ টি নিয়েছি কিছু কোর্ট থেকে নিয়েছি, কিছু জাতীয়করণ করেছি, আরো ১৩ টি করবো, কেন্দ্রের সঙ্গে কথা বার্তা চলছে। কিন্তু হঠাৎ দিল্লী থেকে ঘোষনা হয়ে গেল - আমরা অবশ্য তার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে চিঠি লিখে পাঠিয়েছি - টাকা চুরি করে যে সমস্ত কারখানার মালিকেরা পালিয়ে গেছে সংবিধান অনুযায়ী ক্ষতিপূরন দিতে হবে জাতীয়করণ করতে গেলে - এটা ঠিক নয়। ১ কোটি কিংবা ২ কোটি যে টাকা চুরি করে পালিয়ে গেছে সেটা দিতে হবে। আমরা বলেছি এই রকম হলে আমরা কিছু নিতে পারবো না অবশ্য সুব্রতবাবু এ ব্যাপারে একমত হয়েছেন। কিন্তু এটা তো ওনার কথা, কংগ্রেসের কথা নয়। আমাদের কৃষির ক্ষেত্রে ৯০ লক্ষ টন খাদ্য শষ্য উৎপাদন হয়েছে। কৃষি ক্ষেত্রে যে এই রকম উৎপাদন করা যায় আপনাদের আমলে জীবনেও সেটা কল্পনা করা যায় না। এটা কেন্দ্রীয় সরকারের হিসাব। আমাদেরও একটা হিসাব আছে।

**[6.35 – 6.45 p.m.]**

এটাই হিসাব। আমরা ক্ষেতমজুর, কৃষক, ভাগচাষী এবং মাস্টারদের পাশে দাঁড়িয়েছি। ওদের আমলে কত মাইনে পেত এবং এখন কত পায় তার একটা হিসাব নিলেই দেখা যাবে। তারপর ওরা শিক্ষা সম্বন্ধে বলেছেন, অভিযোগটা কি ? কেন বাড়নো হলো না? বারবার ঐ একই কথা বলছেন। আপনারা ১৫০ কোটি টাকা খরচ করেছেন আর আমরা ৪৮০ কোটি টাকা খরচ করছি, সবই জানেন। আপনারা ২৮ বছরে যা পারেন নি আমরা ৫ বছরে তা করেছি। আমরা ১২ ক্লাশ পর্যন্ত অবৈতনিক করেছি, কিন্তু আপনাদের এই রকম কোন কাজের রেকর্ড আছে? আজকে কেন্দ্রের বাজেটে বলা হচ্ছে যে আমরা মেয়েদের শিক্ষা অবৈতনিক করে দেব ওসব তো আমরা করে বসে আছি। এসব জিনিষ কংগ্রেস করেনি, আমরা করেছি। আপনারা কি করেছেন? একজন মাননীয় সদস্য মাস্টারদের সম্বন্ধে বললেন, খুব ভাল লাগল শুনে, তিনি শিক্ষা সম্বন্ধে বললেন আরো ভাল লাগল কিন্তু এই সব অব্যবস্থা কারা সৃষ্টি করেছিলেন? ১৯৭২ থেকে ১৯৭৭ সাল অবধি যেখানে পরীক্ষা হোত না, ফল বের হোতো না, গনটোকাটুকি করে আমাদের ছেলেদের বিপথে পরিচালিত করেছিল, আমাদের যুব সম্প্রদায়কে বিপথে চালিত করেছিল, এদের মুখে আজকে শান্তির কথা শুনতে হচ্ছে? টুকে টুকে পাশ করে শেষ করে দিয়েছে। এই তো আপনাদের অবস্থা। আপনারা জানেন কে কে টুকে পাশ করেছে। তা ছাড়া আলাদা ঘরে বসে কোন কোন কংগ্রেস নেতা পরীক্ষা দিয়ে পাশ করেছেন তা আপনারা সবই জানেন। তারপর একটা খবর, আমেরিকায় যে ইউনিভারসিটি নেই তার পি.এইচ.ডি হয় কি করে? না, না ঐ মহিলার দোষ নেই, ওনাকে যিনি বিপথে পরিচালিত করেছেন, কোন প্রফেসর হয়ত উনি একটা থিসিস লিখেছিলেন, কোন আমেরিকান হয়ত বলেছেন যে আপনি ডক্টরেট হয়েছেন, ঐ ভাবে ডক্টরেট হওয়া যায় না। সুব্রত বাবু আর একটা অভিযোগ করেছেন। কিছু নোট আমাকে দিয়েছেন। উনি শিক্ষা ব্যবস্থা সম্বন্ধে বলেছেন যে ইংলিশ মাধ্যমে বড় লোকের ছেলেরা পড়বে আর গরীব ছেলেরা মাতৃভাষার মাধ্যমে কেন পড়বে, আপনারা কোনটাকে ভাল বলেন, ইংলিশ মিডিয়ামে পড়া না বাংলা ভাষার মাধ্যমে পড়া? এই রকম ইনফিরিয়রিটি কমপ্লেক্স আমি জীবেন কখন শুনিনি। এই যে আপনারা এখানে বসে আছেন কতজন ইংলিশমিডিয়ামে পড়েছেন? আপনারা তো এম.এল.এ হয়েছেন, লোককে ফাঁকি দিয়েই হোক, আর যে ভাবেই হোক তখন ইংলিশ মিডিয়াম কোথায় ছিল? এম.এল.এ. হওয়া তো কম কথা নয়। আবার ইংলিশ মিডিয়ামের কথা বলেন কেন? হিসেব নিয়ে দেখবেন ঐ বাংলা মিডিয়ামে পড়েই আমাদের ইঞ্জিনীয়ার, টেক্‌নিশিয়ান সবাই বেশীরভাগই নিজের

মাতৃভাষায় পড়াশোনাকরে উপরে নিজেদের জায়গা করে নিয়েছেন। তারপর আমি বলতে চাই উনি বলেছেন আমরা নাকি বলেছি যে বিদ্যুৎ সম্বন্ধে সব ঠিক হয়ে গেছে। ঠিক হয়নি, এটা কোন জায়গায় লেখা নেই এক অক্ষরও লেখা নেই, পড়ে দেখবেন। কি করে হবে? আমরা তো বলেছি আমরা কি করছি এবং কি করতে চলেছি। এ বছরও কি করতে চলেছি এটা আছে। যা বলা হয়নি তা বলে সমালোচনা করে লাভ নেই। এটা তো বললেন না যে কোন কোন বিষয়ে নিশ্চয়ই সমর্থন করবো! কেন্দ্র যে ৩২৫ কোটি টাকা দিলেন না - অর্থ কমিশনকে তো বোঝাতে পারলেন না, তিনি তো কংগ্রেসেরই নেতা ছিলেন - তিনি সুপারিশ করেন যে এবার ১,৫০০ কোটি টাকা ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলোর মধ্যে বন্টন করে দাও, পশ্চিমবঙ্গকেও দাও ৩২৫ কোটি টাকা। ভাবলেন ৩২৫ কোটি টাকা ওদের দিতে হবে! তখন কেন্দ্রের অর্থমন্ত্রী যিনি ছিলেন তিনি শ্রীমতী ইন্দিরা গান্ধীর সঙ্গে মিটিং করে বললেন - এতে তো সর্বনাশ হয়ে যাবে; যদি পশ্চিমবঙ্গ একাই ৩২৫ কোটি টাকা পায় তাহলে কি করে পায়ে পড়বে এসে আমাদের? এই জিনিস আমরা করবো না। স্বাধীনতার পর এই প্রথম এই জিনিস ঘটলো - অর্থ কমিশনের সুপারিশ মানা হলো না। আমরা যখন রাজস্থানে গিয়েছিলাম, এখন কে মুখ্যমন্ত্রী হয়েছেন জানিনা, তদানিন্তন মুখ্যমন্ত্রী আমাদের বলেছিলেন - আপনাদের জন্যই আমরা এটা পেলাম না। আমি বলেছিলাম - আই এ্যাম সরি, হোয়াট ক্যান আই ডু ? তিনি বলেছিলেন আমরা পেতাম ৬০ কোটি টাকা, আপনারা পেতেন ৩২৫ কোটি টাকা। আমি বলেছিলাম - আই এ্যাম একষ্ট্রিমলি সরি, আই কান্ট্ হেল্প ইউ - কি করবেন? তিনি সেখানে বলেছিলেন, আপনারা তো নানাকথা বলছেন কিন্তু আমরা কিছুই বলতে পারি না; আমাদের শ্রীমতি গান্ধীকে তোষামোদ করতেই হবে। এই সব কাগজে বেরিয়ে গেছে। আমাদের প্রতি যে অবিচার করা হচ্ছে বিভিন্ন ব্যাপারে - টাকা পয়সা নানা ব্যাপারে - এর বিরুদ্ধে তো কখনও বলেন নি যে এটা যা করা হয়েছ অন্যায় হয়েছে। আপনারা মানুষকে নাকি ভাল বাসেন। ভালই যদি বাসেন তাহলে আমাদের সঙ্গে হাত মেলান না কেন? বর্তমান অবস্থায় যে কথা বলতে চাই সেটা হচ্ছে আমাদের রাজ্যপালের ভাষণ বা বাজেট আলোচনা সবটাই নিরর্থক হয়ে যাচ্ছে কারন কেন্দ্র ইজ ডিটারমাইন্ড টু ডিল উইথ দি লাইভস্ অফ দি ইন্ডিয়ান পিপল পার্টিকুলারলি লোয়ার সেকশন্ অফ দি সোসাইটি - এ বিষয়ে সন্দেহ নেই। আমাদের কাছে খবর এসেছে, টেলিগ্রাম এসেছে দিল্লীর পেট্রোলিয়াম মিনিষ্ট্রি থেকে, বলেছে - এখনই ট্যাকসির ভাড়া বাড়াও , এখনই স্কুটার - রিকসার ভাড়া বাড়াও. এইসব ব্যবস্থা এখনই নাও। কংগ্রেস তো দেশকে ভাল বাসেন, মানুষকে ভালবাসেন! এদিকে কেন্দ্র কেরোসিন, ডিজেল, রেলের ফ্রেট বাড়াচ্ছেন। দেশের মানুষের সর্বনাশ হয়ে যাবে। আজকে তাদের পাশে না দাঁড়িয়ে...........

(নয়েজ এ্যান্ড ইনট্রাপশন)

**মিঃ স্পীকার :** Honourable Members take yours seats. I am on my lega. Please let him speak.

**শ্রী জ্যোতি বসু :** খবরটা আগামী কাল সংবাদপত্রে বেরোবে দেখে নেবেন। আমি অত্যন্ত মর্মাহত যে কিছু লোক ভুল বুঝে এই সব লোককে ভোট দিয়েছেন। এটাই হচ্ছে দুর্ভাগ্যের বিষয়। এখানেই বক্তব্য শেষ করছি।

The motion of Shri Abanti Mishra, moved on the 14th April, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১. পশ্চিমবাংলায় বাসনশিল্পের মাধ্যমে কর্মকারশ্রেণী সহ বাসনশিল্পীদের রক্ষার স্বার্থে কোন সুব্যবস্থা বা পরিকল্পনা করতে বামফ্রন্ট সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

২. মেদিনীপুর জেলার রামনগর বিধানসভা এলাকার অন্তর্গত কানপুর, বাগপুরা ও কালিন্দী মৌজায় পানীয় জল সরবরাহের উদ্দেশ্যে যে তিনটি গভীর নলকূপ বসানো হয়েছে, ঐ তিনটী গভীর নলকূপ থেকে পানীয় জল সরবরাহ করার জন্য বামফ্রন্ট সরকার কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করছেন না। এ সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩. রামনগর বিধানসভা এলাকার দীঘা ষ্টেট জেনারেল হাসপাতাল বড়রাযুঁয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, গোবরা ও সাধী উপস্বাস্থ্য কেন্দ্রে সরকারের স্বাস্থ্য বিভাগ অনুমোদিত ষ্টাফ প্যাটর্ন অনুযায়ী বিভিন্ন শ্রেণীর ষ্টাফ না থাকায় রোগীদের চিকিৎসা ব্যবস্থা ব্যহত হচ্ছে— এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

৪. দীঘা ষ্টেট জেনারেল হাসপাতালের Isolation Ward-এর জন্য পৃথক গৃহ নির্মাণ করা সম্পর্কে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

৫. মেদিনীপুর জেলার রামনগর ১ ও ২নং ব্লকের বিভিন্ন গ্রামে পানীয় জলের প্রায় ২৩২ টি সরকারী গভীর নলকূপ বামফ্রন্ট সরকারের অকর্মণ্যতা ও গাফিলতির জন্য সংস্কারের অভাবে অকেজো হয়ে গেছে ; নলকূপগুলি অবিলম্বে সংস্কার করা সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

৬. মেদিনীপুর-দেউলিহাট ও কাঁথি-দেউলিহাট ভায়া ফতেপুর বাস রুটে বামফ্রন্ট সরকারের গাফিলতি ও অকর্মণ্যতার জন্য বাস যাতায়াত বন্ধ থাকায় শত শত বাসযাত্রী অবর্ণনীয় দুর্ভোগের সম্মুখীন— এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

৭. মেদিনীপুর জেলার রামনগর ২নং ব্লকের অন্তর্গত বড়রাযুঁয়া প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে এ্যাম্বুলেন্স না থাকায় স্থানীয় রোগীদের মহকুমা হাসপাতালে স্থানান্তরিত করার অসুবিধার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৮. মেদিনীপুর জেলার সরকারী প্রচেষ্টায় কোন নূতন শিল্প স্থাপনের কথা এবং বেকার যুবকদিগেকে বিভিন্নভাবে উৎসাহিত করে তাদের উদ্যোগে নাইলন সূতার জাল ও দড়ি তৈরীর কারখানা, মিনি পেপার মিল, স্পিনিং মিল এবং মিনি ষ্টীল প্লান্ট স্থাপনের কথা কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

৯. মেদিনীপুর জেলায় বিশেষভাবে রামনগর ও দীঘা এলাকায় যে চরম বিদ্যুৎ সংকট সৃষ্টি হয়েছে, তার প্রতিকারে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১০. মেদিনীপুর জেলার রামনগর ১ নং ব্লকের অন্তর্গত দক্ষিণ বাসুলীপাট মৌজায় বিদ্যুৎ বিভাগের রামনগর সাবষ্টেশনটির নির্মাণ কার্য বামফ্রন্ট সরকারের অকর্মণ্যতা ও গাফিলতির জন্য বন্ধ আছে, এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

১১. কাঁথি-দীঘা বাস রাস্তার পিছাবনী বাস ষ্ট্যাণ্ড থেকে দেপাল ভায়া ভূএ্যাজিবাড় রাস্তাটী জনস্বার্থে অত্যন্ত প্রয়োজনীয় ও গুরুত্বপূর্ণ, হাজার হাজার পথচারীর দুঃখ-দুর্দশা দূর করার জন্য ঐ রাস্তাটি সংস্কার করার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

১২. কাঁথি-দীঘা রাস্তা থেকে দীঘা মোহনা পর্যন্ত রাস্তাটি খুবই গুরুত্বপূর্ণ রাস্তা, বামফ্রন্ট সরকার এ বিষয়ে বিশেষভাবে অবহিত হওয়া সত্ত্বেও রাস্তাটিকে বোল্ডার, মোরাম দিয়ে সংস্কার করছেন না— এ বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

১৩. মেদিনীপুর জেলার রামনগর ১ ও ২নং ব্লকের কিছু সংখ্যক ক্ষুদ্র ও প্রান্তিক চাষী তাঁদের সম্পত্তি, গহনা, থালাবাসন, গরুবাছুর বিক্রী করে ও বন্ধক দিয়ে নিজস্ব উদ্যোগে প্রায় দুই শতাধিক অগভীর নলকূপ চাষাবাদের জন্য বসিয়ে সেই সমস্ত অগভীর নলকূপের জলে এবং সরকারী প্রচেষ্টায় চাষাবাদের উদ্দেশ্যে তিনটি গভীর নলকূপের জলে যেখানে হাজার একর জমিতে অধিক ফলনশীল ধান ভাল পরিমাণে উৎপন্ন হচ্ছে, সেক্ষেত্রে বামফ্রন্ট সরকার রাজনৈতিক প্রতিহিংসা চরিতার্থ করার জন্য উক্ত এলাকাকে লবনাক্ত এলাকারূপে ঘোষণা করে, উক্ত এলাকার ক্ষুদ্র ও প্রান্তিক চাষী তথা জনসাধারণকে এ বিষয়ে সরকারী সর্বপ্রকার সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত করছেন— এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

১৪. সমুদ্রসৈকতে 'দীঘা' অনুপম পর্যটন কেন্দ্র, দীঘা-ভ্রমণার্থীদের সংখ্যা প্রতি বছরে বেড়ে চলেছে, ভ্রমণার্থীদের দীঘায় থাকার যে সব ঘর রয়েছে তাতে স্থান সংকুলান হয় না, এর ফলে দীঘা-ভ্রমণর্থীরা দীঘায় এসে খুবই অসুবিধায় পড়েন, এ বিষয়ে বামফ্রন্ট সরকারের অবিলম্বে কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা একান্ত প্রয়োজন— এ সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৭. প্রশাসনের মধ্যে দুর্নীতির প্রতিকার এবং প্রশাসনকে দুর্নীতিমুক্ত করার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৯. কেন্দ্রীয় সরকারের পূর্ণ সহযোগীতা সত্ত্বেও শিল্পক্ষেত্রে বামফ্রন্ট সরকারের শোচনীয় ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

২০. অপারেশন বর্গা পশ্চিমবাংলার গ্রামের মানুষের জীবন অতিষ্ঠ করে তুলেছে এবং ভূয়া বর্গা সৃষ্টি করে বামফ্রন্ট সরকারের একটা সংখ্যাগরিষ্ঠ দল জাতীয়তাবাদী কৃষকদের উপর যে অত্যাচার চালচ্ছে, তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

২২. বামফ্রন্ট সরকারের কার্যকালে বিরোধী রাজনৈতিক প্রভাবসম্পন্ন সমস্ত এলাকায় উন্নয়ন অথবা সংস্কার মূলক কাজ করা প্রায়ই হয়নি — মাননীয় রাজ্যপালের প্রদত্ত ভাষণে এই বিষয়ের কোন উল্লেখ নেই ;

২৩. পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষাক্ষেত্রে যে চরম রাজনৈতিক দলবাজি ও সর্বশ্রেণীর শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য চলছে, এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

২৪. পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় প্রাথমিক শিক্ষা পর্ষদ নির্বাচন মাধ্যমে গঠন না করে বামফ্রন্ট সরকার অগণতান্ত্রিক প্রথায় অ্যাডহক কমিটি গঠন করে জেলা প্রাইমারী স্কুল বোর্ড চালচ্ছেন— এ সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

২৫. চতুর্থ শ্রেণীতে পাঠরত ছাত্র-ছাত্রীদের বার্ষিক পরীক্ষা দেওয়ার যে পদ্ধতি তা তুলে দিয়ে বামফ্রন্ট সরকার অটোমেটিক প্রমোশন পদ্ধতি চালু করেছেন, এর ফলে শিক্ষার মান নীচে নেমে যাচ্ছে এবং ছাত্রছাত্রীদের ভবিষ্যৎ নষ্ট হচ্ছে— এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

২৬. মেদিনীপুর জেলার প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়সমূহের বিভিন্ন শ্রেণীতে পাঠরত ছাত্র-ছাত্রীদের জন্য বিভিন্ন বিষয়ে সরকার প্রকাশিত পাঠ্যপুস্তক আবশ্যকীয় সংখ্যা অনুযায়ী এখনও পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা বিভাগে দিতে পারেন নাই। বামফ্রন্ট সরকারের এই অকর্মণ্যতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

২৭. পশ্চিমবাংলার প্রশাসনকে দলীয় স্বার্থে ব্যবহার করে বামফ্রন্ট সরকারের সংখ্যাগরিষ্ঠ একটি দল গণতন্ত্রকে বিপন্ন করে তুলেছে এবং সরকারী ক্ষমতা জাতীয়তাবাদী ও শান্তিপ্রিয় মানুষের বিরুদ্ধে অন্যায়ভাবে প্রয়োগ করা হচ্ছে, এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

২৮. পশ্চিমবাংলার কৃষি, শিল্প ও শিক্ষার প্রগতির উদ্দেশ্যে বামফ্রন্ট সরকারের কোন সক্রিয় ভূমিকা বা চেষ্টা নাই— এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

২৯. বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলাকে যে দেউলিয়া রাজ্যে পরিণত করেছেন, তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩০. বেকার যুবকদের অন্নসংস্থানের উদ্দেশ্যে নতুন নতুন শিল্পস্থাপন করার প্রয়োজনীয়তা অনুধাবনে বামফ্রন্ট সরকার যে ব্যর্থ হয়েছেন, তার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩১. ডাক্তার, নার্স, অন্যান্য কর্মচারী, এ্যাম্বুলেন্স ও ঔষধের অভাবে গরীব মানুষের ন্যূনতম চিকিৎসা পাচ্ছে না, মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই ;

৩২. পশ্চিমবাংলার খেটে-খাওয়া মানুষের অন্নসংস্থানের উদ্দেশ্যে কেন্দ্রীয়সরকারের দেওয়া কোটি কোটি টাকা গম ও চাল বামফ্রন্ট সরকারের একটি সংখ্যাগরিষ্ঠ দলের দ্বারা পরিচালিত অধিকাংশ গ্রাম পঞ্চায়েতের প্রধানরা আত্মসাৎ করেছে ও করছে — এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩৩. গ্রামীণ অর্থনৈতিক উন্নতির জন্য গ্রামীণ বৈদ্যুতিকরণ প্রকল্প সুষ্ঠু রূপায়ণে বামফ্রন্ট সরকারের ব্যর্থতার বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩৪. পশ্চিমবাংলায় হকার্স সমস্যা সমাধান ও হকার্সদের পুনর্বাসনের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩৫. আবগারী দপ্তর হতে সরকারী রেভিনিউ আদায় হয়, কিন্তু এত বেশী বে-আইনি চোলাই মদের ব্যবসা চলছে যাতে সরকারের আর্থিক সঙ্কট দেখা দেবে— মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই ;

৩৬. পশ্চিমবাংলার বিদ্যালয়গুলিতে টিফিন দেওয়া বন্ধ করার উপযুক্ত কারণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩৭. ভূগর্ভস্থ জলকে চাষের কাজে বিশেষত অনুন্নত এলাকাকে উন্নত করার জন্য যে পরিকল্পনা দীর্ঘদিন ধরে নেওয়া হয়েছে, তার বাস্তবরূপ না দেওয়াতে উক্ত এলাকাগুলিতে স্থায়ী ফসল আজ পর্যন্ত আশানুরূপ হচ্ছে না। এর প্রতিকারের কোন ব্যবস্থা রাজ্য সরকার নিতে পারছেন না। — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩৯. শাসক দলভুক্ত গরিষ্ঠ দলের আশ্রয়পুষ্ট সমাজবিরোধীরা পুলিশের মদতে কলকাতা তথা গ্রামবাংলার প্রতিটি ক্ষেত্রে নিরীহ মানুষ ও কংগ্রেস কর্মীদের উপর হামলা চালাচ্ছে— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৪০. কলকাতা শহরে হাসপাতালগুলিতে চলছে চরম অরাজকতা। প্রায় প্রতিটি হাসপাতালে রোগীদের চিকিৎসার কোন সুব্যবস্থা নেই— এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion of Dr. Manas Bhunia, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

৪১. সমগ্র পশ্চিমবঙ্গ বিশেষ করে কলিকাতা মহানগরী মহান সংবেদনশীল নাগরিকরা তীব্র লোডশেডিং-এর তিক্ত অভিজ্ঞতায় ব্যতিব্যস্ত, গ্রামবাংলার চাষীভাইরা বিদ্যুতের অভাবে সেচের জল পাচ্ছেন না, শিল্পে বিদ্যুতের অভাবে লক্ষ লক্ষ মেহনতী শ্রমিকভাই ছাঁটাই হচ্ছেন, বিদ্যুতের অভাবে নতুন শিল্প তৈরী হচ্ছে না— মহামান্য রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই ;

৪২. মেদিনীপুর জেলার সংব থানার মাদুর শিল্পীরা, যাঁরা আজ অর্থনৈতিক যন্ত্রণার চরম শিকার, প্রকৃতির বদান্যতার উপর সম্পূর্ণ নির্ভরশীল, তাঁদের জন্য বর্তমান বামফ্রন্ট সরকার কোন কিছু সাহায্যের প্রতিশ্রুতি না দিয়ে তাঁদের আরও বেশী করে গ্রামীণ মহাজনদের শিকারে পরিণত করছেন। এর কোন প্রতিকারের কথা মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

৪৪. বিগত ৭ বৎসরে দক্ষিণবঙ্গের বিশেষ করে মেদিনীপুর জেলার সবং, নারায়ণগড়, পটাশপুর, ভগবানপুর থানার উপর দিয়ে প্রবাহিত কেলেঘাই এবং কপালেশ্বরী নদীর কোন সংস্কারের কাজ না করায় এবং নদীগর্ভের নাব্যতা না বাড়ানোর ফলে, আর এল আই স্কীম থাকা সত্ত্বেও জলের অভাবে বোরো চাষীদের ফসল নষ্ট হয়ে যাচ্ছে। তার কথা এবং তার প্রতিকারের পথনির্দেশ মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

৪৫. মেদিনীপুর জেলার সবং থানার ৬ নং অঞ্চলের ধামসাই গ্রামে ৩রা এবং ৪ঠা ফেব্রুয়ারী ১৩টি গরীব মানুষের বাড়ী গরিষ্ঠ শাসকদলের সমর্থকরা সংগঠিতভাবে সম্পূর্ণ লুট করলো। মেয়েরা সবং থানার সামনে ৫ দিন ধরে অবস্থান করলো, শিশুরাও অত্যাচার থেকে রেহাই পেল না। আজও বিচার পেল না সেইসব সর্বহারা অসহায় নারী-পুরুষ-শিশু, তার কোন উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

৪৯. মেদিনীপুর জেলার সবং থানার ব্লক যুব-কংগ্রেসের সভাপতি শ্রী অমূল্যচরণ মাইতির নিজস্ব

পৈতৃক রায়ত সম্পত্তি আজ ৪ বৎসর যাবৎ বামফ্রন্টের জবরদখলের কল্যাণে সমস্তরকম আইনানুগ কাগজ ঠীকা থাকা সত্ত্বেও শ্রী মাইতি চাষ করতে পারছেন না— তার প্রতিবিধানের কোন ইঙ্গিত মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

৫০. মেদিনীপুর জেলার সবং ব্লকে সরকারী ঘোষণা এবং প্রতিশ্রুতি সত্ত্বেও বিগত ৩ বৎসর যাবৎ গ্রামীন হাসপাতালের কাজ শুরু হচ্ছে না— তার কোন ইঙ্গিত মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

৫১. মেদিনীপুর জেলার সবং থানায় যে সমস্ত প্রাথমিক স্কুল-এর বাড়ীগুলি বর্তমান বামফ্রন্ট সরকারের অবহেলায় ভেঙ্গে পড়েছে, যেসব প্রাথমিক স্কুলের ছাত্রছাত্রীরা ফাঁকা মাঠে বসে ক্লাস করতে হচ্ছে, সেই সমস্ত প্রাথমিক স্কুল মেরামত করার কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৫২. মেদিনীপুর জেলার সবং থানায় বিগত ৭ বৎসরে অত্যাচার, গণলুট, ধর্ষণ, তফসিলী উপজাতি ভাই ও মা-বোনেদের উপর অত্যাচার এবং তাদের বাসগৃহে আগুন ধরিয়ে দেওয়া এবং খুনের জন্য যারা দায়ী, যাদের বিরুদ্ধে অনেকগুলি গ্রেপ্তারী পরোয়ানা রয়েছে, প্রশাসন তাদের গ্রেপ্তার না করে তাদেরই সঙ্গে বন্ধুত্ব বজায় রেখে সভাসমিতি করছেন। এর প্রতিকারের কোন ইঙ্গিত মহামান্য বাজ্যপালের ভাষণে নেই ;

৫৩. মেদিনীপুর জেলার সবং থানার আদিবাসী এবং তফসিলী উপজাতিভুক্ত ভাই-বোনেদের জন্য সামগ্রিকভাবে আই টি ডি পি-এর অধীন অথবা আলাদাভাবে কোন অর্থনৈতিক উন্নয়নের কর্মসূচীর উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

৫৪. মেদিনীপুর জেলার সবং থানার শাসকদলভুক্ত সংখ্যাগরিষ্ঠ একটি দলের সমর্থকরা যখন সাধারণ, শান্তিপ্রিয়, গণতান্ত্রিক জাতিয়তাবাদী মানুষকে অত্যাচার করে, বাড়ী লুট করে ও তাদেব দলীয় পক্ষপুটে আনতে সক্ষম না হয়ে জনমজুর বয়কট করে কয়েকশ একর জমিকে অনাবাদী ফেলে রেখে সোনার ফসল ফলাতে দেয়নি— এইসব বঞ্চিত অসহায় নাগরিকের আইনে ন্যুনতম বিচার না পাওয়ার ও এইসব ঘটনার প্রতিকারের কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৫৫. মেদিনীপুর সবং থানায় সবং থেকে মোহাড় রাস্তাটি আজ দীর্ঘদিন ধরে 'পাকারাস্তা হবে' সরকারী এই প্রতিশ্রুতির পরও পাকা হয়নি, বালিচক থেকে সবং এবং বালিচক থেকে দেহাটী রাস্তাটি বাস চলাচলের সম্পূর্ণ অযোগ্য হয়ে গেছে, সাধারণ মানুষ বাসের অপ্রতুলতায় অসহনীয় যন্ত্রণায় কাতর হয়ে উঠেছেন— তার কোন প্রতিকারের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৫৬. সমগ্র পশ্চিমবঙ্গের আলুচাষীরা বিশেষ করে মেদিনীপুর জেলার গড়বেতা, ঘাটাল ও পাঁশকুড়ার আলুচাষীরা বামফ্রন্টের পঞ্চায়েতি চক্রান্তে যখন হিমঘরে আলু রাখার বণ্ড পাচ্ছেন না, যখন আলুচাষীরা চোখের সামনে দেখছেন তাঁদের উৎপন্ন ফসল পচে যাচ্ছে, যখন অনেক কম মূল্যে বাধ্য হয়ে তাঁদের ঐ আলু বিক্রি করতে হচ্ছে অসাধু ব্যবসায়ীদের কাছে, সেই মুহূর্তে ঐসব অসহায় ভাগ্যহত চাষীভাইয়ের জন্য কোন প্রতিকারের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৫৭. সমগ্র পশ্চিমবঙ্গে স্বাস্থ্য ব্যবস্থা সম্পূর্ণরূপে ভেঙ্গে পড়েছে, মহানগরীর মেডিক্যাল কলেজ

ও হাসপাতাল থেকে শুরু করে জেলা, মহকুমা, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র, উপ-স্বাস্থ্যকেন্দ্রগুলি বামফ্রন্টের অসহনীয় অবাস্তব একরোখা মারমুখী নীতির ফলে হাঁপানি রোগীর মত ধুঁকছে, প্রায় পাঁচ হাজার সদ্য পাশকরা তাজা এম বি বি এস ডাক্তার স্বাস্থ্যকেন্দ্রে চাকুরীর জন্য মাথা কুটে মরছে, লক্ষ লক্ষ রোগীরা অসহায়ের মতো জীবন লাভের আশায় হাসপাতাল ছেড়ে নার্সিংহোমে চিকিৎসার জন্য যাচ্ছেন— মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

৫৮. বিগত সাত বৎসরের বামফ্রন্টের দুই কিস্তির রাজত্বকালে অপারেশন বর্গার নাম করে গ্রামবাংলার প্রতিটি গ্রামে রাজনৈতিক স্বার্থ-চরিতার্থ করার জন্য যেভাবে নিম্নমধ্যবিত্ত ক্ষুদ্র প্রান্তিক চাষীদের উপর শুধুমাত্র শাসকদলভুক্ত একটি সংখ্যাগরিষ্ঠ দলের সমর্থক না হওয়ার অপরাধে সরকারী প্রতিভূ দলের সমর্থকরা বর্গির আক্রমণ চালিয়ে যাচ্ছেন— তার বিন্দুমাত্র ইঙ্গিত ও প্রতিবাদ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৫৯. যখন সমগ্র পশ্চিমবঙ্গে প্রতিটি জেলার বিশেষ করে দক্ষিণবঙ্গের মেদিনীপুর ও চব্বিশ পরগণা, হাওড়া, হুগলী জেলায় শাসক দলের সংখ্যাগরিষ্ঠ একটি দলের সমর্থকরা প্রশাসনের প্রত্যক্ষ সহযোগিতায় যে নারকীয় অত্যাচার, গণলুট চালিয়ে যাচ্ছে— তার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৬০. সমগ্র পশ্চিমবঙ্গে বিশেষ করে মেদিনীপুর জেলার সবং, ময়না, পিংলা, ডেবরা, নারায়ণগড়, গড়বেতা, শালবনী, মেদিনীপুর সদর, কেশিয়াড়ী, দাঁতনে যখন বর্তমান সরকারের গরিষ্ঠ দলের সমর্থকরা তফসিল জাতি ও উপজাতির মানুষদের উপর দানবীয় রীতিতে পাশবিক অত্যাচার করছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৬১. সমগ্র পশ্চিমবঙ্গে নন-ফরমাল এডুকেশনের শিক্ষক ও শিক্ষিকাদের ভবিষ্যতের কোন ভাল পরিকল্পনা বা তাঁদের বেতন কাঠামোর পরিবর্তনের চিন্তাধারার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

৬২. পশ্চিমবঙ্গের সমগ্র পুলিশ প্রশাসনে বর্তমান সরকার যেভাবে রাজনৈতিক অনুপ্রবেশ ঘটিয়ে সুস্থ মানসিকতার অবমূল্যায়ন ঘটানোর চক্রান্ত করছেন তার কোন প্রতিকারের কথা মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

৬৩. সরকারী সমর্থনপুষ্ঠ কর্মচারী সমিতির সদস্য না হওয়ার হাজার হাজার সরকারী কর্মচারীকে বিভিন্নরকম অত্যাচার (সইতে) সহ্য করতে হচ্ছে, মহাকরণের গেটের সামনে তাদের উপর দৈহিক অত্যাচার হচ্ছে, জেলায়-জেলায়, ব্লকে-ব্লকে তাদের পরিবারের উপরও অত্যাচার হচ্ছে এর কোন প্রতিকারের কথা মাননীয় (মহামান্য) রাজ্যপালের ভাষণে নেই ;

৬৪. বামফ্রন্টের সংখ্যাগরিষ্ঠ শরিক দলের চাপে যখন, পশ্চিমবঙ্গে ৩ বৎসরের কম্যুনিষ্ট মেডিকেল সার্ভিস কোর্স চালু হলো, তখন তার ভবিষ্যতের ফলাফলের কথা চিন্তা না করে কতগুলি মেধাবী ছাত্র-ছাত্রীর জীবনকে আজ বিষময় করে তোলা হয়েছে। এদের এই অসহায় মুহূর্তে বর্তমান সরকারের কোন সঠিক চিন্তাধারা বা নীতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

২২৮. পশ্চিমবঙ্গের সাধারণ খেটে খাওয়া কৃষিজীবী মানুষ অধিক বন্যাকে উপেক্ষা করে এবং

সরকারী সেচের জল না পেয়েও অক্লান্ত পরিশ্রম করে জমিতে ফসল উৎপন্ন করল, অথচ তাদের এই পরিশ্রমের মূল্যায়নের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

The motion of Shri Mukul Bikash Maity, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

৬৬. পশ্চিমবঙ্গের দেউলিয়া অবস্থার জন্য বর্তমান সরকারের ভ্রান্ত পরিচালন পদ্ধতি ও ত্রুটিপূর্ণ পরিকল্পনা নীতি দায়ী— ইহার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৬৮. প্রশাসনে মন্ত্রী ও বিভাগীয় সচিবরা অসহায়— কেবলমাত্র সরকারী সমর্থনপুষ্ট কর্মচারী সমিতির কর্তা-ব্যক্তিদের খামখেয়ালীপনায় প্রশাসন যন্ত্র চলিতেছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৬৯. সারা রাজ্যে রাস্তা ও সড়কগুলি প্রায় অচল অবস্থায় রহিয়াছে এবং সেগুলি সংস্কারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৭১. রাজ্যের মাধ্যমিক-উচ্চমাধ্যমিক স্কুলগুলিতে এবং কলেজগুলিতে ছাত্রভর্তি সমস্যা এবং অধিকাংশ ছাত্রের উচ্চশিক্ষালাভে বঞ্চিত হওয়ার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৭২. রাজ্য সরকারের কৃষি ও সেচ বিভাগের চরম গাফিলতিতে যথাসময়ে জল নিষ্কাশন ও জল সংরক্ষণ না হওয়ার ফলে কৃষিজ উৎপাদন যথাযথ হইতেছে না— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৭৩. পশ্চিমবাংলার সার্বিক উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক বরাদ্দীকৃত কোটি কোটি টাকা উন্নয়নমূলক কাজগুলিকে উপেক্ষা করে কেবলমাত্র দলবাজি, স্বজনপোষণ ও পাইয়ে দেবার রাজনীতিতে ব্যয়িত হচ্ছে— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৭৪. সারা রাজ্যে বিদ্যুতের উৎপাদন ও বন্টন ব্যবস্থা বিপর্যস্ত এবং এর ফলে বন্ধ কলকারখানাগুলি খোলা যাচ্ছে না, রুগ্ন কারখানাগুলি বন্ধের মুখে ও শিল্পজাত দ্রব্যের উৎপাদন উল্লেখযোগ্যভাবে হ্রাস পেয়েছে— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৭৫. বামফ্রন্ট সরকার নিজেদের অকর্মণ্যতা ও অপদার্থতা ঢাকবার জন্য কেবলমাত্র কেন্দ্রীয় সররকারের উপর সমস্ত দোষ চাপিয়ে রাজ্যের জনসাধারণের মনে বিভ্রান্তি সৃষ্টির যে অপচেষ্টা করছেন— তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৭৬. রাজ্যকে খাদ্যে স্বয়ম্ভর করার জন্য আরও গভীর নলকূপ স্থাপন, নতুন নতুন খাল খনন ও বাঁধ নির্মাণ প্রভৃতির সাহায্যে যাতে বোরো চাষ প্রসার লাভ করে— এরূপ কোন পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

৭৭. রাজ্যের বৃহত্তম জেলা মেদিনীপুরের অর্থনৈতিক ও অন্যান্য উন্নয়নের জন্য পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

৭৮. রাজ্যের গ্রামাঞ্চলের পানীয় জলের তীব্র সংকট নিরসনের কোন পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৭৯. রাজ্যের প্রায় সর্বত্র শাসক দলের প্ররোচনায় ও পুলিশী নিষ্ক্রিয়তায় লুঠতরাজ, দাঙ্গা-হাঙ্গামা ও গণধর্ষণ অব্যহত রয়েছে — সেগুলি দমনের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৮০. নতুন মাধ্যমিক স্কুল, নতুন কলেজ ও নতুন টেকনিক্যাল কলেজ স্থাপন করে শিক্ষা বিস্তারের পথ সুগম করার কোন পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৮১. সার্বিক উন্নয়নের ক্ষেত্রে পশ্চিমবাংলা অন্যান্য রাজ্য থেকে পিছিয়ে পড়ার জন্য যে বর্তমান সরকার দায়ী — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৮২. প্রচুর সম্ভাবনা থাকা সত্ত্বেও শিল্পক্ষেত্রে পশ্চিমবাংলার উল্লেখযোগ্য অগ্রগতি হয়নি এবং এর জন্য বর্তমান সরকারের ভ্রান্ত শিল্পনীতিই দায়ী— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৮৩. বর্তমান সরকার কাঁথির সার্বিক উন্নয়নের জন্য আগ্রহশীল নন— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৮৪. পশ্চিমবঙ্গের সার্বিক উন্নয়নের জন্য বর্তমান সরকারের অপসারণ প্রয়োজন— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion of Shri Bhupendra Nath Seth, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

৮৬. পশ্চিমবঙ্গের বিভিন্ন পরিকল্পিত উন্নয়ন ক্ষেত্রে পরিকল্পনা খাতে বরাদ্দের চেয়ে ব্যয় প্রতি বছরই কম-এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৮৭. পশ্চিমবাংলার প্রাকৃতিক দুর্যোগ যথাক্রমে খরা, বন্যা দুরীকরণের জন্য কোন স্থায়ী প্রকল্প আজ পর্যন্ত কার্যকরী না হওয়ার কারণ সম্বন্ধে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৮৮. পশ্চিমবাংলার হোসিয়ারী শিল্প ধ্বংসের মুখে— এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৮৯. পশ্চিমবাংলার বনজ সম্পদ ধ্বংসের দিকে যাচ্ছে. তার সুষ্ঠু প্রতিকারের জন্য সুনির্দিষ্ট পরিকল্পনা গ্রহণে রাজ্য সরকার যে ব্যর্থ হয়েছেন — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৯০. পশ্চিমবাংলার বাসন শিল্পের উন্নতিবিধানের মাধ্যমে কর্মকার শ্রেণী সহ বাসন শিল্পীদের

রক্ষার স্বার্থে কোন সুব্যবস্থা বা পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৯১. পশ্চিমবাংলার কুটীর শিল্পগুলিকে প্রাণবন্ত করার মাধ্যমে তন্তুজীবীদের আর্থিক অস্বাচ্ছন্দ্য দূর করার জন্য কোন সুনির্দিষ্ট পরিকল্পনা না থাকায় কয়েক লক্ষ তন্তুজীবী মৃত্যুর সম্মুখীন হয়েছে— এ বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৯৩. পশ্চিমবাংলার উদ্বাস্তুদের পুনর্বাসনের ব্যাপারে রাজ্য সরকার যে ব্যর্থ হয়েছেন তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion of Shri Ambika Banerjee, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —
কিন্তু দুঃখের বিষয় যে—

৯৫. কৃষকদের অমূল্য সম্পদ হালের বলদ ডাকাতি ও বাংলাদেশে পাচারের ফলে কৃষকদের চরম অবস্থার সম্মুখীন হওয়ার বিষয়টি মাননীর রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

৯৭. পশ্চিমবাংরায় শহরে ও গ্রামাঞ্চলে নতুন রেশন কার্ড না দেওয়ার কয়েক কোটি মানুষ রেশন সামগ্রী হতে বঞ্চিত হচ্ছেন— এর কোন উল্লেখ মাননীর রাজ্যপালের ভাষণে নেই ;

৯৮. পশ্চিমবাংলায় গত ১৯৭৭ সাল থেকে জেলার স্কুল বোর্ডগুলির নির্বাচনকে উপেক্ষা করে গণতান্ত্রিক অধিকারকে খর্ব করা হচ্ছে— তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion of Shri Asok Ghosh, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১০১. পশ্চিমবাংলার সরকারী কর্মচারীদের ১৬ কিস্তি মহার্ঘভাতা রাজ্য সরকার আজ পর্যন্ত কি কারণে দেন নাই— মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

১০৩. পশ্চিমবাংলার রাস্তাঘাট মেরামত ও সংস্কারের অভাবে জনসাধারণ ব্যাপকভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছেন— মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

১০৪. সরকারী অর্থ পঞ্চায়েতের মাধ্যমে শাসকদলের খেয়ালখুশিমত বিলি হচ্ছে, ফলে দরিদ্র মানুষ সুযোগ পাচ্ছে না— এ কথার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

১০৫. লক্ষ লক্ষ টাকার সিমেন্ট পারমিট পঞ্চায়েতের মাধ্যমে চোরাপথে পাচার হচ্ছে— তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১০৬. সরকার অগভীর নলকূপে বিদ্যুৎ সরবরাহ করতে অপারগ হওয়ায় বিস্তীর্ণ জমির ফসল বছরের পর বছর নষ্ট হচ্ছে— তার কোন প্রতিকারের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১০৭. পশ্চিমবঙ্গে সমস্ত বিশ্ববিদ্যালয়ে নৈরাজ্য চলছে, কোথাও শিক্ষার কোন পরিবেশ নেই—

তাঁর কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

১০৮. গ্রামীণ অর্থনৈতিক উন্নতির জন্য গ্রামীন বৈদ্যুতিক রূপায়ণের সুষ্ঠু পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১০৯. লক্ষ লক্ষ শ্রমিক বিশেষ করে বিড়ি-শ্রমিক যাঁরা দিনরাত মালিক এবং দালাল শ্রেণীর লোকদ্বারা নিপীড়িত ও বঞ্চিত হচ্ছেন তাদের প্রতি কোন লক্ষ্য এই সরকারের নেই— এ সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১১০. প্রাথমিক শিক্ষাক্ষেত্রে চরম অব্যবস্থা ও নৈরাজ্য চলছে— তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপলের ভাষণে নেই ;

১১১. শিক্ষাজগতে অসমতা, নৈরাজ্য, শিক্ষা মানের অবনতি প্রভৃতি বিষয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

The motion of Shri Subrata Mukhapadhyay, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১১৩. পরাজয়ের আশঙ্কায় রাজ্য সরকার কলিকাতা কর্পোরেশনের নির্বাচনের দিন বার বার পিছিয়ে দিচ্ছেন— এ বিষয়ে মাননীর রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

১১৪. দ্রব্যমূল্য রোধে রাজ্য সরকার কোনও সক্রিয় ভূমিকা গ্রহণ করতে পারেন নি। রাজ্য সরকারের ব্যর্থতার ফলে একশ্রেণীর অসাধু ব্যবসায়ী নিত্য প্রয়োজনীয় জিনিষের দাম দিনের পর দিন বাড়িয়ে চলেছে— মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

১১৫. পশ্চিমবাংলার সমবায় প্রতিষ্ঠানগুলি ক্রমশ ধ্বংসের দিকে যাওয়ার প্রকৃত কারণ অনুসন্ধানে সরকার ব্যর্থ। ফলে সমবায় বিপ্লবের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

১১৬. পশ্চিমবঙ্গে যে-কোন নিরীহ সরকার-বিরোধী দলের সমর্থক শাসকদলভুক্ত গরিষ্ঠদলের সমর্থকদের হাতে খুন হলে, সরকার নিহত কর্মীকে সমাজবিরোধী আখ্যা দেন এবং অপরাধী দলীয় কর্মীদের যাতে শাস্তি না হয় তার জন্য প্রশাসনকে নির্দেশ দেন— মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই ;

১১৯. পশ্চিমবঙ্গ সরকারের অযোগ্যতায় সাধারণ মানুষ আজ নিরাপত্তার অভাব বোধ করছে। প্রকাশ্য দিবালোকে একের পর এক খুনের ঘটনা ঘটে চলেছে— এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১২১. বর্তমান সরকারের পরিবহন অব্যবস্থার জন্য যাত্রিসাধারণের অসুবিধার কথার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১২২. পশ্চিমবঙ্গ সরকার শিক্ষাক্ষেত্রে যে নৈরাজ্য স্থাপন করেছেন তার ফলে ছাত্র-সমাজ আজ বিভ্রান্তির মুখে পড়েছে— এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই;

১২৩. পশ্চিমবঙ্গের আইনশৃঙ্খলার যে চরম অবনতি ঘটেছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১২৪. প্রশাসনের উপর দলীয় চাপ সৃষ্টি করে প্রশাসনকে আইনানুযায়ী কাজ করতে বামফ্রন্টের সংখ্যাগরিষ্ঠ রাজনৈতিক দল দিচ্ছে না, তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১২৫. আই আর ডি পি ঋণ বিতরণ ক্ষেত্রে পশ্চিমবাংলার শাসক দলভুক্ত একটি বিশেষ দলের প্রধানরা তাদের দলের শক্তি বৃদ্ধির জন্য দলের কর্মীদের মধ্যে ঋণ বিতরণ করছে এবং যে প্রকল্পে ঋণ মঞ্জুর করা হয়েছে — বাস্তব ক্ষেত্রে যে, প্রকল্পের কিছুমাত্র কাজ দেখা যাচ্ছে না— তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১২৬. রাজ্যে ভয়াবহ বেকার সমস্যায় জর্জরিত লাখ লাখ যুবক দিশেহারা হয়ে পড়েছেন। বেকার সমস্যার সুষ্ঠু সমাধানের পথে রাজ্য সরকারের বাস্তবিকই কোনও পরিকল্পনা রূপায়ণের চেষ্টা নেই — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১২৭. হাওড়া শহরে এবং গ্রামাঞ্চলে শাসকদলের একটি বিশেষ দলের কর্মী ও কিছুসংখ্যক পুলিশী তাণ্ডবে সাধারণ মানুষ আজ দিশেহারা— এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১২৮. পশ্চিমবাংলার বহু সংখ্যক তফসিল সম্প্রদায়ের কৃষকদের অনুকূলে দেওয়া পাট্টা (সরকারী খাস জমিতে) বামফ্রন্ট সরকার বাতিল করেছে— তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১২৯. বর্তমান সরকারের দুগ্ধ সহবরাহ ব্যবস্থা সাধারণ মানুষের কাছে আজ হাস্যকর হয়ে দাঁড়িয়েছে— এ সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৩০. পশ্চিমবঙ্গের বিদ্যুৎ পরিস্থিতিতে শ্রমিক-কৃষক-ছাত্র ও সাধারণ মানুষের নাভিশ্বাস উঠেছে— এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৩২. কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য দলীয় ব্যক্তিকে নিয়োগ না করায় রাজ্য সরকার উপাচার্যের সঙ্গে সম্পূর্ণভাবে অসহযোগিতা করছে। ফলে কলকাতা বিশ্ববিদ্যালয়ে চলছে চরম অরাজকতা— এর কোন প্রতিকারের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৩৩. মাসাধিকব্যাপী ধর্মঘটের ফলে রাজ্যের চটকল-শ্রমিকরা দারুন দুর্দশার মধ্যে দিন কাটাচ্ছেন। বহু চটকল-শ্রমিক আজ অর্ধাহারে-অনাহার দিন কাটাচ্ছেন। অভাবের তাড়নায় অনেকে আত্মহত্যা করতেও বাধ্য হয়েছেন। রাজ্য সরকার চটকল সমস্যা সমাধানের কোনওরূপ সক্রিয় প্রচেষ্টা চালায়নি— মাননীয় রাজ্যপালের ভাষণে এ বিষয়ে কোনও উল্লেখ নেই;

১৩৪. রাজ্য সরকারের ব্যর্থতার দরুন কলকাতা পুরসভা পূর্ণ অরাজকতার মধ্যে চলছে। রাস্তাঘাট মেরামত, পানীয় জল সরবরাহ, জঞ্জাল অপসারণ ব্যবস্থা সম্পূর্ণভাবে বিপর্যস্ত। নাগরিকদের উন্নতির পরিবর্তে অযোগ্য দলীয় লোক নিয়োগ করা হচ্ছে— এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৩৬. রাজ্য সরকারী সংস্থাগুলিতে শ্রমিক শ্রেণীর গণতান্ত্রিক আন্দোলনকে দমন করা হচ্ছে, পুলিশ ও দলীয় সমর্থক দিয়ে আন্দোলনকারী শ্রমিকদের ওপর অত্যাচার চালান হচ্ছে। অথচ কেন্দ্রীয় সরকারী সংস্থাগুলিতে বিশৃঙ্খলা সৃষ্টির জন্য দলীয় সমর্থক শ্রমিকদের উস্কানি দিয়ে চলেছে। ফলে এই রাজ্যে অবস্থিত প্রায় প্রতিটি কেন্দ্রীয় সংস্থায় লোকসানের পরিমাণ বেড়ে চলেছে— এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই;

১৩৭. কলকাতার রাস্তাঘাট যানবাহন চলা তো দূরের কথা, মানুষ চলাচলের পক্ষেও অযোগ্য হয়ে পড়েছে। ফলে পথ দুর্ঘটনার হার বেড়ে চলেছে। রাজ্য সরকার এ বিষয়ে সম্পূর্ণ উদাসীন— এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৩৮. হকার উচ্ছেদের নাম করে শাসকদল গরিষ্ঠ-বিরোধী দলভুক্ত হকারদেরই উচ্ছেদ করে সেখানে দলীয় সমর্থকদের বসাচ্ছেন। ফলে হকারদের সমস্যার কোনও সমাধান করা যাচ্ছে না— এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

১৩৯. সাধারণ প্রশাসনে অচলাবস্থার সৃষ্টি হয়েছে। সরকারী কর্মচারীদের সংগঠনের নির্দেশে প্রশাসন পরিচালিত হচ্ছে। করণিক থেকে শুরু করে সচিব/কমিশনার বিভিন্ন পদমর্যাদার অফিসার নিরপেক্ষভাবে কাজ করতে পারছেন না। একটি বিশেষ রাজনৈতিক দলের অন্যায় হস্তক্ষেপ বন্ধ করতে গিয়ে বেশ কিছু জেলাশাসক অপমানিত হয়েছেন। স্বাধীনতার পর প্রশাসনের এই ধরণের অবনতি পূর্বে কখনো হয়নি— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৪১. ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন এবং পশ্চিমবঙ্গে প্রায় সমস্ত মিউনিসিপ্যালিটির প্রশাসন ব্যবস্থা পর্যুদস্ত হতে চলেছে। দলীয় লোকদের পৌর প্রশাসনে মাথাভারি পদে নিয়োগ করা হচ্ছে। অথচ নিযুক্ত ব্যক্তিদের পৌর প্রশাসন সম্পর্কে কোন অভিজ্ঞতা নেই। বহু অভিজ্ঞ, যোগ্য অফিসারকে প্রমোশন দেওয়া হচ্ছে না এবং তাঁদের ন্যায্য দাবিগুলিকে অবহেলা করা হচ্ছে, — এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৪২. ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন-এর রাজস্ব গত বছরে ক্রমাগত হ্রাস পাচ্ছে, অথচ নাগরিকদের দেয় করের হার উর্ধগতিতে বেড়ে যাচ্ছে। ফলে রাজ্য সরকারের কাছে পৌরসভার আর্থিক সাহায্যের পরিমাণ উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৪৩. পশ্চিমবঙ্গের খেটে-খাওয়া মানুষের জন্য বিনিময়ে কাজ প্রকল্পে কেন্দ্রীয় সরকারের দেওয়া লক্ষ লক্ষ টন চাল-গম এবং হাজার হাজার টাকা বামফ্রন্টের এক শরিকদলের নিয়ন্ত্রণাধীন বিভিন্ন গ্রাম পঞ্চায়েতের আত্মসাৎ করার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৪৪. কেন্দ্রীয় সরকারের পূর্ণ সহযোগিতা সত্ত্বেও শিল্পক্ষেত্রে রাজ্য সরকারের শোচনীয় ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৪৫. বিদ্যুৎ-এর উন্নতিকল্পে কোটি কোটি টাকা খরচ করে গ্যাস-টারবাইন স্থাপন করে আশানুরূপ বিদ্যুৎ উৎপাদন না হওয়ায় প্রচুর টাকা তছরূপ হচ্ছে— এর কোন প্রতিকারের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৪৬. পশ্চিমবঙ্গে আইনের শাসন বলতে আজ কিছুই নেই। নিজেদের দোষ এড়িয়ে যাবার উদ্দেশ্যে অন্যান্য রাজ্যের তুলনা দেওয়া হচ্ছে কিন্তু আইনের শাসন প্রতিষ্ঠায় বিন্দুমাত্র প্রয়াসের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion of Shri Jokhilal Mondal, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৪৭. The Multipurpose Health Workers Scheme বাস্তবে ব্যর্থ হয়েছে। পরিকল্পনার অভাবে, অনেক জায়গায় Sub-Centre স্থাপিত হয়নি, হাসপাতালে ঔষধ পাওয়া যায় না, অনেক হাসপাতালে ডাক্তার নাই দীর্ঘদিন ধরে। Health deptt. এর টাকা অপচয় হচ্ছে, আরও বেশী rural hospital এবং Primary এবং Subsidiary Health Centre হওয়া দরকার, কিন্তু হয় নাই, মালিচক থানার ভূতনী দিয়াড়ায় 50 হাজার লোকের বাস সেখানে একটা Primary Health Centre দরকার, মানিকচক কেন্দ্রের পঞ্চানন্দপুর এলাকায় একটা Subsidiary Health Centre হওয়া দরকার, অনেক গ্রামে পানীয় জলের ব্যবস্থা নাই — এ সবের কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৪৮. সরকারী বাস অনেক route-এ বাতিল করা হয়েছে, সরকারী বাস নিয়মিত চলে না, সরকারী বাসে ব্যয় দিন দিন বেড়েই চলেছে, অনেক Private Bus, Mini Bus route ইচ্ছামত পরিবর্তন করে Public interest-এর তোয়াক্কা করে না, Bus Permit এর জন্য দুর্নীতি চলছে, সরকারী বাসে আয় বৃদ্ধির জন্য প্রয়োজয়ীয় ব্যবস্থা গ্রহণ করা দরকার— এর কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

১৪৯. গত বৎসরে কতগুলি প্রাথমিক বিদ্যালয় বাস্তবে স্থাপিত হয়েছে, প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষার মান ক্রমশঃ অবনতির দিকে, অনেক বিদ্যালয়ে নিয়মিত লেখাপড়া হয় না, পাশ ফেল প্রথা তুলে দিয়ে ছেলেমেয়েদের দারুণ ক্ষতি হয়েছে, প্রাথমিক স্তরে ইংরাজী তুলে দিয়ে শ্রেণীপ্রথা চালু করায় English Medium স্কুলে ভিড় বাড়ছে, বহু জায়গায় প্রাথমিক বিদ্যালয়ের গৃহের অস্তিত্ব নাই; অনেক শিক্ষক বসে বসে বেতন পাচ্ছেন, সমস্ত শিক্ষা পদ্ধতিতে অরাজকতা চলছে, হাইস্কুলে Contingent grant দেওয়া হচ্ছে না, Building grant অনেক স্কুল পাচ্ছে না, Schedule Caste এবং Schedule Tribes ছাত্রদের Maintenance grant দেওয়া হচ্ছে না, সরকার প্রকাশিত স্কুলপাঠ্য বই পাওয়া সব সময় যাচ্ছে না, অনেক স্কুলে বই পাচ্ছে না, বাজারে ন্যায্যমূল্যের বেশী দাম নেওয়া হচ্ছে, নোটবই না নিলে Text Book দেওয়া হয় না, শিক্ষকদের P.F. সরকারী Treasury জমা দেওয়া অনুচিত, Arear P.F. কোনমতেই কেটে নেওয়া উচিত নয়— এর কোন ও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৫১. There is no mention about no proposal of new pucca roads and bridges, the existing roads require repairing, no proposal of

Pucca roads at Manickchak constituing - Specially at Bhutni Diara of Manikchak P.S. Buses and this vehicle cannot ply due to bad conditions of roads.

The motion of Shri Abdul Wahed, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৫২. বিগত ১৯৮৪ সালে মালদা জেলার হরিশ্চন্দ্রপুরে বিধ্বংসী বন্যা সমগ্র থানাকে যেভাবে ধ্বংস করিয়াছে ঐ বিষয়ে বামফ্রন্ট সরকারের অব্যবস্থার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

১৫৩. বিগত সাত বছরে বামফ্রন্ট শাসনে রাজ্যের শিক্ষা-জগতে যে অভূতপূর্ব অরাজকতার সৃষ্টি হইয়াছে উহার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

১৫৪. পঃ বঙ্গে বিশেষ করে মালদহ জেলার রাস্তাগুলো যেভাবে অচল হয়ে পড়েছে, তাহার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

১৫৫. মালদহ জেলায় আর এল আই স্কীমে যে চাষ আবাদের সুযোগ আছে তাহা কাজে লাগানোর কোন পরিকল্পনা নাই বরং যেগুলো চালু ছিল তা কার্যত বন্ধ হতে চলেছে— তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

১৫৬. মালদহ জেলার স্বাস্থ্যকেন্দ্রগুলি কার্যত বন্ধ বলা চলে, ডাক্তার নাই, ঔষধ নাই, সাধারণ মানুষ ধুঁকছে— সে বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

The motion of Dr. Kiran Chowdhury, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৫৯. পশ্চিমবঙ্গ শিক্ষাক্ষেত্রে এক অরাজক অবস্থার সৃষ্টি হয়েছে। পশ্চিমবঙ্গ কলেজ সার্ভিস কমিশন বামফ্রন্টের একটি বিশেষ শরিক দলের বেনামি দলীয় অফিসে পরিণত হয়েছে। উক্ত কমিশনের সুপারিশে শত শত অযোগ্য ও অপদার্থ ব্যক্তিরা কলেজে অধ্যাপক এবং অধ্যক্ষ হিসাবে নিয়োগপত্র পেয়েছেন। এই অভূতপূর্ব এবং নজীর বিহীন ঘটনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

১৬০. বিভিন্ন হাসপাতালে ডাক্তার, ঔষধ ও এ্যাম্বুলেন্স নাই। ইহার প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

The motion of Shri Bankim Trivedi, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৬৩. প্রাথমিক শিক্ষাক্ষেত্রে চরম অব্যবস্থা ও নৈরাজ্য চলছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

১৬৪ জলবিদ্যুৎ প্রকল্পগুলির মাধ্যমে সমস্যার কতটা সুরাহা হতে পারে সুনির্দিষ্টভাবে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

১৬৫. বেকার যুবকদের স্বনির্ভর করার জন্য কেন্দ্রীয় সরকার যে পঁচিশ হাজার টাকার পরিকল্পনা রাজ্য সরকারের শিল্প দপ্তরের মাধ্যমে দেবার ব্যবস্থা করেছেন সেখানেও ব্যাপকভাবে পক্ষপাতমূলক আচরণ করা হচ্ছে— এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

১৬৬. পশ্চিমবাংলার বিড়ি শিল্পীদের ন্যূনতম মজুরী সহ অন্য সকল রকম সুযোগ সুবিধা প্রশাসনিক গাফিলতির জন্য বিশেষত শ্রমদপ্তর ব্যর্থতার ফলে আজ পর্যন্ত চালু হয়নি। এ সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

১৬৮ পশ্চিমবাংলাতে কৃত্রিমভাবে জৈব ও অন্যান্য রাসায়নিক সারের অভাব সৃষ্টি করে খারিফ ও রবি চাষের বিঘ্ন ঘটান হয়েছে, তার ফলে উৎপাদনও ক্ষতিগ্রস্থ হয়েছে। তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

১৬৯. বর্তমান সরকার প্ল্যানিং-এর চেয়ে নন প্ল্যানিং এ কোটি কোটি টাকা বরাদ্দ করে দুর্নীতিকে ব্যাপকভাবে প্রশ্রয় দিয়েছে, ফলে গ্রামবাংলাতে সমস্ত উন্নতি ব্যাহত হয়েছে এবং গ্রামবাংলার সার্বিক উন্নয়নও ক্রমশ ব্যর্থ হতে চলেছে। কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

The motion of Shri Habibur Rahaman, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৭২. পশ্চিমবঙ্গে যে চিনি কলগুলি আছে তাহার পরিচালন ব্যবস্থা ক্রটিযুক্ত হওয়ার প্রতি বৎসরই প্রচুর সরকারী অর্থ লোকসান হচ্ছে, তবুও বন্ধ চিনিকলগুলি ক্রয় করে সরকারী অর্থের অপচয় তথা মুষ্টিমেয় স্বার্থান্বেষী দলীয় ব্যক্তির স্বার্থ রক্ষার প্রসঙ্গটি মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

১৭৩ আর্ত দরিদ্র মানুষের চিকিৎসার ব্যর্থতায় কোনরূপ প্রতিকার নেওয়া হয়নি, পশ্চিমবাংলার সমস্ত হাসপাতালে অরাজকতা চলছে, ডাক্তার, কর্মচারী, এ্যাম্বুলেন্স, ঔষদের অভাবে গরীব মানুষ ন্যূনতম চিকিৎসা পাচ্ছে না— মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

১৭৪. এই রাজ্যে পুলিশ কর্মচারীদের মধ্যে যে পে-স্কেল চালু আছে তা সম্পূর্ণ বৈষম্যমূলক, সিনিয়ার জুনিয়ারের কোন আলাদা পে-স্কেল নেই। অভিজ্ঞ কর্মচারীদের কোনরকম আলাদা সুযোগ-সুবিধা দেওয়া হয়নি, ফলে কর্তব্যে যথেষ্ট অবহেলা দেখা যাচ্ছে— এর

কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৭৫. পশ্চিমবাংলার উদ্বাস্তুদের পুনর্বাসনের ব্যাপারে রাজ্য সরকার দলবাজির কারণে পুরোপুরি ব্যর্থ হয়েছে — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৭৭. পশ্চিমবঙ্গে কৃষি আয়কর হতে কর আদায়ে রাজ্য সরকার ব্যর্থ হয়েছে — মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই ;

১৭৯. পশ্চিমবঙ্গের কর আইনে বিশেষত সাধারণ বিক্রয়কর, বিশেষ বিক্রয়কর, প্রমোদকর তথা বিলাসকর আইনের মাধ্যমে কর আদায়ে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৮০. আবাসন সমস্যা মেটাতে পূর্ত দপ্তরের আবাসন বিভাগ ব্যর্থ হয়েছেন, কিন্তু মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোনও উল্লেখ নেই।

The motion of Shri Sk. Imajuddin, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৮২. দামোদর, দ্বারকেশ্বর, গন্ধেশ্বরী, গঙ্গা নদ-নদীর জল ব্যাপকভাবে দূষিত হয়ে পড়েছে, ফলে মহামারীর প্রাদুর্ভাব ঘটতে পারে, এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

১৮৩. পশ্চিমবাংলার ব্যাপক বনাঞ্চল এলাকা আজ ধ্বংসস্তূপে পরিণত হয়েছে, বনসৃজনের নামে ব্যপকভাবে বনশোষন চলছে, বনসৃষ্টির জন্য কোটি কোটি টাকা ব্যয় হচ্ছে, কিন্তু ফলস্বরূপ বনসম্পদ সৃষ্টি হচ্ছে না, মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

১৮৪. বামফ্রন্টের শরিকী সংঘর্ষের ফলে পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রান্তে চলছে চরম অরাজকতা, প্রশাসনে চলছে বিভ্রান্তি, মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

১৮৫. রাজ্যে যে-কোন গণ-আন্দোলন দমন করতে রাজ্য সরকার প্রশাসনের ওপর নির্ভরশীল না হয়ে শাসক দলভুক্ত গরিষ্ঠদলের সমর্থকদের সাহায্য গ্রহণ করে, পুলিশের উপস্থিথিতেই ঐসব সমর্থক গণ-আন্দোলনে অংশগ্রহণকারীর ওপর নগ্ন আক্রমণ করে— মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই ;

The motion of Shri Satya Ranjan Bapuli, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৮৮. রাজ্যে পঞ্চায়েত কাজের জন্য বরাদ্দ কোটি কোটি টাকা জনসাধারণের স্বার্থে ব্যয়িত হয়নি, শাসন ক্ষমতায় অধিষ্ঠিত শরিক দলের সংগঠন বৃদ্ধির জন্য বরাদ্দকৃত টাকা অপব্যবহার করা হয়েছে— মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

১৮৯. পশ্চিমবঙ্গে ব্যাপক খরার পরিপ্রেক্ষিতে যে ব্যাপক ক্ষুদ্র সেচের ব্যবস্থা করার দরকার, তা করতে সরকার সম্পূর্ণরূপে ব্যর্থ হয়েছে— এর কোন প্রতিকারের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৯০. সরকারী অর্থ পঞ্চায়েতের নামে শাসকদলের মাধ্যমে খেয়ালখুশিমত বিলি হচ্ছে, ফলে দরিদ্র মানুষ সুযোগ পাচ্ছে না— এ কথার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

১৯১. পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষাব্যবস্থার চরম অব্যবস্থা বিরাজ করছে, প্রাথমিক বিদ্যালয়ের ছাত্র-ছাত্রীগণ সরকার কর্তৃক দেওয়া পাঠ্যপুস্তক পায় না— মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

The motion of Shri Dhirendra Nath Sarkar, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৯৪. রাজ্য সরকার পশ্চিমবাংলার মানুষের হাতেও ভিক্ষার ঝুলি তুলে দিয়েছে এবং নিজের হাতেও তা তুলে নিয়েছে, আর্থিক পরিস্থিতি, উৎপাদন ও কর্মসৃষ্টির মাধ্যমে সবল ও সুস্থ করার কোন ব্যবস্থা এই সরকার করতে পারে নি, দিনের পর দিন ক্রমবর্ধমান বেকারত্ব বর্তমানে পর্বতপ্রমাণ হয়ে দাঁড়িয়েছে, রাজ্য সরকারকে কেন্দ্রীয় সরকার ও রিজার্ভ ব্যাঙ্কের ওভার ড্রাফটের মুখাপেক্ষী হয়ে থাকতে হচ্ছে, সীমাহীন বেকারত্ব ঘোচাতে গিয়ে রাজ্য সরকার যে পদক্ষেপ গ্রহণ করেছেন তার ফলে বাংলায় আজ বহুপ্রকার বেকারের সৃষ্টি হয়েছে। উদাহরণস্বরূপ— শিক্ষিত বেকার, অশিক্ষিত বেকার, ভাতাপ্রাপ্ত বেকার, অভাতাপ্রাপ্ত বেকার, প্রাক্তন ভাতাপ্রাপ্ত বেকার ইত্যাদি বহুধাবিভক্ত এই বেকাররা সরকারের বহুপ্রকার আশা ও প্রতারণার শিকার হচ্ছেন, নিজেরা বিভক্ত হয়ে পড়ছেন— যা রাজ্য তথ দেশের পক্ষে অত্যন্ত ক্ষতিকর, সরকারের তরফে এর প্রতিকারের ব্যবস্থা নেই— এ সবের উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

১৯৫. যোগাযোগের উপায় হিসাবে রাস্তা, ব্রীজ, কালভার্ট ইত্যাদির গুরুত্ব অপরিসীম— এ রাজ্যে প্রয়োজনের তুলনায় তা মোটেই হয়নি— দেশের অন্যান্য রাজ্যের চেয়ে পশ্চিমবাংলা বহু পিছনে পড়ে আছে— কি শহরাঞ্চল, কি গ্রামাঞ্চল, রাস্তাঘাটের দিকে চোখ রাখলে এর দুরবস্থা সহজেই ধরা পড়ে, গ্রামবাংলার কাঁচা রাস্তাগুলির অবস্থা আরো করুণ, এই রাস্তাগুলির রক্ষণাবেক্ষণ হয় না ও বহু দীর্ঘ কাঁচা রাস্তার মাঝের নালা, খাঁড়ি বা ছোট নদীর ওপর ব্রীজ বা কালভার্ট একেবারে নেই, কবে যে ওগুলো হবে তা কেউ জানে না। এক কুশমণ্ডি বিধানসভা এলাকাতেই ঐ ব্রীজ কালভার্ট না হওয়ার জন্য কাঁচা রাস্তাগুলি অব্যাহার্য হয়ে পড়েছে, ঐ বিধানসভা এলাকার (কালিয়াগঞ্জ থানা) ধনকেল হতে রাধিকাপুর (ভায়া ডালিমগাঁও) পর্যন্ত ভাঙ্গা ইটের রাস্তাটি বহুকাল হতে আজ অবধি পাকা হয়নি, অপর দিকে ঐ পশ্চিম দিনাজপুর জেলারই কুশমণ্ডি শহর হতে রায়গঞ্জ পর্যন্ত (ভায়া মানিকোর, দেওখণ্ডা, নন্দনগাঁও, সাহেবকাটা, মালগাঁও) একটি নূতন পাকা রাস্তা তৈরী করার কাজ এখনি শুরু করা প্রয়োজন— এসবের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৯৬. রাজ্যের তপসিলী জাতি ও উপজাতি ও অনগ্রসর সমাজের মানুষের উন্নয়নকল্পে বর্তমানে যে ব্যবস্থা রয়েছে তার আমূল পরিবর্তন করা দরকার, বাস্তব অভিজ্ঞতার হিসেবে দেখা যায় যে কিছু পরিবার ছাড়া সমাজের একটা বিরাট অংশ এখনো সবরকম সরকারী সুযোগ-সুবিধা থেকে বঞ্চিত—যার অন্যতম কারণ দারিদ্র্য, অশিক্ষা ও অবহেলা। (তাই এদের জন্য) বাজেটে আর্থিক বরাদ্দ বহুল পরিমাণে বৃদ্ধি করে এমণভাবে রূপায়ণের পরিকল্পনা কার্যকরা করা প্রয়োজন যাতে করে প্রত্যেক পরিবার বঞ্চিত না হয়ে আর্থিক স্বয়ম্ভর হতে সক্ষম হয়, ঐ সমাজের লোক সেজে ভুয়া সার্টিফিকেট সংগ্রহ করবার মতলববাজদের ঠেকানো প্রয়োজন— সে বিষয়ে কঠোর শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা দরকার, সরকার এদের ধরতে পারছে না— এসবের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৯৭. রাজ্যের চিকিৎসা ব্যবস্থা ভেঙ্গে পড়েছে, নানাপ্রকার দুর্নীতির বেড়াজালে হাসপাতালগুলি আবদ্ধ হয়ে পড়েছে, দরিদ্রশ্রেণীর রোগীরা সুচিকিৎসা পায় না, এদের ভাগ্যে জোটে একশ্রেণীর হাসপাতাল কর্মচারীর চোখ-রাঙানী, অবহেলা অথবা মৃত্যু, রোগীর ঔষধ, পথ্য, ভর্তি ইত্যাদি বিষয়ে দুর্নীতি ও কালোবাজারী চরমে উঠেছে, গ্রামবাংলার হাসপাতাল, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও উপস্বাস্থ্যকেন্দ্রগুলির অবস্থা আরও করুণ, হাজার হাজার দরিদ্র অনগ্রসর শ্রেণীর রোগী হাসপাতালে ভর্তি হতে না পেরে কুচিকিৎসায় মৃত্যুবরণ করতে বাধ্য হচ্ছে, এদের প্রয়োজনীয় শয্যার বন্দোবস্ত নেই, বহু নির্মীয়মাণ উপস্বাস্থ্যকেন্দ্র অসমাপ্ত এবং নির্মিত উপস্বাস্থ্যকেন্দ্র বন্ধ। পশ্চিমদিনাজপুর জেলার কুশমণ্ডি থানা এলাকায় 'নানাহারপাড়া', 'আমিনপুর' উপস্বাস্থ্যকেন্দ্রগুলি তার সাক্ষ্য বহন করছে, ঐ জেলার কুশমণ্ডি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে কোন এ্যাম্বুলেন্স গাড়ী নেই, ঐ জেলারই বালুরঘাট জেলা হাসপাতালে একই শয্যায় দুজন রোগী শুইয়ে রাখা হয়, ঐ জেলারই মাঝিয়ার উপস্বাস্থ্যকেন্দ্রে কোন শয্যার ব্যবস্থা নেই— এসবের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৯৮. রাজ্যের বন্টন ব্যবস্থার অবনতি হয়েছে, কালোবাজারী ও মুনাফাখোরেরা চোরাপথে চিনি, কেরোসিন তেল, চাল, ডাল, সিমেন্ট প্রভৃতি নিত্যপ্রয়োজনীয় দ্রব্যগুলো অন্যত্র সরিয়ে নিচ্ছে এবং কৃত্রিম অভাব সৃষ্টি করে তা বাজারে চড়া দামে বিক্রি করছে, পাশাপাশি বন্টনব্যবস্থায় ন্যায্যমুল্যের দোকানের সংখ্যা নিতান্ত নগণ্য, গ্রামবাংলার গভীরে ঐ দোকান নেই বললেই চলে, ফলে দরিদ্র, অনগ্রসর শ্রেণীর মানুষের কাছে সরকার সরবরাহকৃত দ্রব্যাদি পৌছয় না, সরকারের এদিকে নজর নেই এবং কালোবাজারী, মুনাফাখোরদের গ্রেপ্তার করার প্রচেষ্টা নেই— এসবের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৯৯. সমগ্র রাজ্যটাই "ঘুষ এর রাজ্যে" পরিণত হয়েছে, ঘুষ ছাড়া আজ সাধারণ মানুষ সরকারী অফিস থেকে কোন কাজ আদায় করতে পারে না, চাকুরী পাওয়া তো দুরের কথা, কোন ট্রেনিং বা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিস থেকে ইন্টারভিউ লেটার পাওয়ার ক্ষেত্রেও সংশ্লিষ্ট কর্মচারীদের ঘুষ দিয়ে বেকারেরা তীর্থের কাকের মত দাঁড়িয়ে থাকে— এসবের কোন উল্লেখ মাননীর রাজ্যপালের ভাষণে নেই ;

২০০. রাজ্যের বিদ্যুৎ উৎপাদন ও বন্টন ব্যবস্থা বিপর্যস্ত হয়ে পড়েছে, সাঁওতালডি, কোলাঘাট,

ব্যাণ্ডেল, ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন— সর্বত্র একশ্রেণীর কর্মচারীর দুর্নীতি ও কর্তব্যে অবহেলার দরুন রাজনৈতিক কারণে তা জিইয়ে রেখেছে, তার ফলে জনসাধারণের দুর্ভোগের চরম অবস্থার সৃষ্টি হয়েছে, গ্রামীন বৈদ্যুতিকীকরণ ও বিদ্যুৎ সরবরাহ পরিস্থিতি আরও ভয়াবহ, বিজলিকৃত এলাকাগুলিতে নিয়মিত সরবরাহ নেই বললেও চলে, আর নির্মিয়মান বা নবনির্মিত গ্রামীন বৈদ্যুতিকীকরণ প্রকল্পগুলি বন্ধ, উদাহরণস্বরূপ পশ্চিম দিনাজপুর জেলার কুশমণ্ডি থানার দেওখণ্ডা, কচড়া, দেহাবন্দ ডহরল, মোল্লাপাড়া ইত্যাদি মৌজাগুলিতে বিদ্যুতের তার খুঁটি গেড়ে দীর্ঘদিন ধরে লাগিয়ে দেওয়া হয়েছে— কিন্তু আদ্যবধি বৈদ্যুতিকীকরণ করা হয়নি— এসবের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

২০২. গত লোকসভা নির্বাচনে বামফ্রন্টের বড় শরিকদলের নির্বাচনে জেতার জন্য খোলাখুলিভাবে সরকারী প্রশাসনকে কাজে লাগানো ও ভীতিপ্রদর্শনের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

The Motion of Shri Nurul Islam Chowdhuri, moved on the 14h March, 1985 that –

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে —

২০৩. সরকার পক্ষ দলীয় স্বার্থে পুলিশ ও সাধারণ প্রশাসনকে ব্যবহার করায় বর্তমানে এই রাজ্য হইতে আইনের শাসন উধাও হয়ে গিয়েছে। জঙ্গলের রাজত্ব কায়েম হওয়ায় বামফ্রন্টের প্রভাবাধীন এলাকায় বিরোধী সদস্য ও সমর্থকগণের ওপর যে অকথ্য অত্যাচার ও জুলুম চলিতেছে তাহা বন্ধের জন্য কোন পরিকল্পনা গ্রহণের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

২০৫. বামফ্রন্টের দখলীকৃত পঞ্চায়েতগুলিতে যাবতীয় উন্নয়নমূলক কাজ দলীয় কর্মীদের দ্বারা করান হইতেছে—পক্ষান্তরে প্রধান বিরোধী দল কর্তৃক দখলীকৃত পঞ্চায়েতগুলিকে কোন কাজ করিতে দেওয়া হইতেছে না। বিশেষ করে বামফ্রন্টের অধীনে জেলা পরিষদ থাকায় এই স্বেচ্ছাচারিতা চলিতেছে — এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

২০৭. N.R.E.P.-এর অর্থ জনসংখ্যার ভিত্তিতে ভাগ না হওয়ার ফলে যে সমস্ত গ্রাম পঞ্চায়েত ভাগ হয় নাই, সেই সমস্ত গ্রাম পঞ্চায়েত ন্যায্য প্রাপ্য হইতে বঞ্চিত হইতেছে—এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

২০৮. সরকার অবিলম্বে কলিকাতা পৌর নিগমের জন্য নির্বাচন অনুষ্ঠানের প্রস্তাব করেছেন, কিন্তু কলিকাতা, দার্জিলিং, কার্শিয়াং ও হাওড়া ব্যতীত অন্য যে সমস্ত পৌর নিগম পশ্চিমবঙ্গে অবস্থিত, সেইগুলির নির্বাচনের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

২০৯. সরকারী প্রতিটি বিভাগের সমন্বয় সাধিত না হওয়ায় প্রশাসনিক কাজে দ্রুততা আনা অসম্ভব হইয়া পড়িয়াছে। বিশেষ করিয়া ভূমি সংস্করা বিভাগ ও সেটেলমেন্ট বিভাগ-এর সমন্বয় সাধন না ওয়া। এ বিষয়ে কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

২১০. সরকার নির্ধারিত মূল্য অপেক্ষা অধিক মূল্যে কালোবাজার হইতে ধান, পাট ও ডাল শস্যের বীজ দরিদ্র চাষীকে ক্রয় করিতে হইতেছে। মিনি কিট্ দলীয় স্বার্থে বিলি হওয়ায় প্রকৃত চাষীগণ বঞ্চিত হইতেছে; ইহার ফলে চাষিগণ অর্থনৈতিকভাবে ক্ষতিগ্রস্ত হইতেছে, ইহার প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

২১১. দরিদ্র জনসাধারণকে আইনের সুযোগদানের কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

২১২. ভাগরথী নদীর ভাঙ্গন রোধে মুর্শিদাবাদ জেলার সেচ বিভাগ কয়েক বার টেণ্ডার নোটীশ জারী করা সত্ত্বেও অর্থের অভাবের অজুহাতে ভাঙ্গন রোধের কাজ বন্ধ আছে; তাহা চালু করিবার কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

২১৩. বামফ্রন্টের অনুগত ভূস্বামীদের জমিতে বর্গাদার না করিয়া বিরোধী দলের সমর্থক স্বল্প জমির মালিকদের জমিতে "অপারেশন বর্গার" নামে যে-বর্গীয় হাঙ্গামা চলিতেছে তাহার ফলে পশ্চিম বাংলার বিস্তীর্ণ গ্রামাঞ্চলে নৈরাজ্যের সৃষ্টি হইয়াছে, ইহার অবসানের কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

The Motion of শ্রীশেখ ইমাজুদ্দিন নুরুল ইসলাম চৌধুরী, শ্রীকাজী হাফিজুর রহমান moved on the 14th March, 1985 that – উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে —

২১৪-১৬. ভাগীরথী নদী ও ভৈরবী নদীর ভাঙ্গনে আজ অসংখ্য গ্রামবাসীর বাড়ী-ঘর, জমিজমা নদীগর্ভে বিলীন হওয়ায় নিরাশ্রয় নিঃসম্বল অবস্থায় তাঁহারা অতি কষ্টে, অনাহারে অনিদ্রায় দিনযাপন করিতেছেন; তাঁহাদিগের পুনর্বাসনের কোন পরিকল্পনা গ্রহণের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

২১৭-১৯. ভাগীরথী নদী ও ভৈরবী নদীর ভাঙ্গন রোধে স্বল্পমেয়াদী ও দীর্ঘমেয়াদী পরিকল্পনা গ্রহণের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নাই।

The Motion of শ্রীশেখ ইমাজুদ্দিন নুরুল ইসলাম চৌধুরী, শ্রীকাজী হাফিজুর রহমান moved on the 14th March, 1985 that – উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে —

২২০-২১. প্রতিদিনই প্রায় কোন-না-কোন বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রের ইউনিট বন্ধ হইয়া যাইতেছে এবং দীর্ঘসময় ধরিয়া লোড শেডিং চলার ফলে শিল্পোৎপাদন ব্যাহত হইতেছে, কৃষি উৎপাদন সেচের অভাবে ক্ষতিগ্রস্ত হইতেছে; এই সমস্ত প্রতিকারের কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

২২২-২৩. এই রাজ্যে প্রাথমিক বিদ্যালয় স্থাপনের কথা থাকিলেও মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের কোন উল্লেখ না থাকায় শিক্ষাক্ষেত্রে একটা নৈরাজ্যের সৃষ্টি হইয়াছে। শিক্ষা সংকোচনের নীতি পরিবর্তনের কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

২২৪-২৫. এই রাজ্যে প্রাথমিক শিক্ষা ব্যবস্থায় পরীক্ষা প্রথা উঠাইয়া দেওয়ার এবং বৎসরের প্রারম্ভিক ৪/৫ মাসের মধ্যে সরকারী পাঠ্যপুস্তক বিদ্যালয়ে না পৌঁছানোর জন্য কয়েক লক্ষ গ্রামের সন্তান আজ শিক্ষা লাভে বঞ্চিত — উহার প্রতিকারের কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

২২৬-২৭. যে সমস্ত পঞ্চায়েত বামফ্রন্টের নিকট হইতে (কংগ্রেস) গত পঞ্চায়েত নির্বাচনে (বিরোধী পক্ষ) ছিনাইয়া লইয়াছে সেই সমস্ত পঞ্চায়েতে বয়স্ক শিক্ষাকেন্দ্রে উর্ধ্বতন কর্তৃপক্ষের হস্তক্ষেপে ক্রমশ বন্ধ করিয়া দেওয়া হইতেছে, ইহার কোন কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

ডাঃ মানস ভুঁইয়া ঃ উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ;

কিন্তু দুঃখের বিষয় যে —

২২৮. পশ্চিমবঙ্গের সাধারণ খেটে খাওয়া কৃষিজীবী মানুষ অধিক বন্যাকে উপেক্ষ করে এবং সরকারী সেচের জল না পেয়েও অক্লান্ত পরিশ্রম করে জমিতে ফসল উৎপন্ন করল, অথচ তাদের এই পরিশ্রমের মূল্যায়নের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই।

The Motion of Dr. Zainal Abedin, moved on the 14th March, 1985 that –

The following be added at the end of the address in reply, viz–But regret that :

229. The Left Front Government have not been able to touch upon the problem of unemploeyment not to speak of creating further employement opportunities – in the State of West Bengal resulting in the increase of registered unemployed persons – crossing four million – or more during that regime–and this explosive situation of the speak has not been mentioned in the Governor's address;

232. In the name of Operation Barga even the poor and marginal farmers and widows and monors have been rendered destiforte only to further the interest of the principal constituent of the Left Front and this fact has not been mentioned in the Governor's address;

234. The recruitment in Government Services and Government undertakings and organisations and Institutions have been so long free made from amongst the Party Cadres of the Constituents of the Left Front Government violating their declared recruitment policies only to further their Party

interests and denying the claims of eligible and deserving candidates this aspects of Left Front rule has not been mentioned in the Governor's address;

236. The increasing incidences of murder, dacoities including Bank dacoities and Train and Bus dacoities, loots, arson and other type of violences upon the innocent people not agreeing to support the criminal activities of some of the cadres and supporters of the Left front Constituents have not been mentioned by the Governor in his address;

237. The gross violation of the provisions of the Acts and Rules of the Panchyat Raj System by the principal constituent of the Left Front dominated Panchayat Bodies resulting in squandering away public money without creation of appreciable permanent and durables assets in the interests of the rural people of West Bengal, has not been mentioned in the Governor's address;

239. The co-operation development activities in the state has come to a stage of total collapse and even the minimum provision for taccavi loans to needy used deserving farmers are being gradually reduced to nill and forging liqiudation of the co-operative bodies of the state and this fact has not been mentioned in the Governor's address ;

240. The minor irrigation facilities have not been improved during the left front regime, rather the operation of may deep-tube-well centres and river lift irrigaiton system have grossly been deteriorated due to lack to proper supervision by the Left Front Government and this fact has not been mentioned in the Governor's address;

241. No attempt has been made by the Left Front Government to correct the injustices and regional unblances in the State of West Bengal could this aspect of the failure of the Left Front Government, has not been mentioned in Governor's address;

242. Regular theft and stealing away of electric poles and transmission cables are causing grave-dangers to the attempts of Rural electrification system and the Left Front Government has so long failed to stop the theft of poles and

cables and transmission's these have not been mentioned in the Governor's address ;

244. The West Dinajpur Spinning Mill has not been so long commissioned during this long regime of the Left Front Government deffering production facilities of Cotton yarns and Cloths on the one hand and stipping employment opportunities to the deserving unemployed persons on the other hand–by the Left Front Government and these have not been mentioned in the Governor's address ;

246. No mention has been made in the Govenor's address regarding the difficulties of the people of North Bengal in the course of this travels and journeys by Buses and Vehicles of North Bengal State Transport Corporation which in serving gradually due to bad management;

247. No mention has been made in the Governor's address regarding the findings of the Minister of State of the Education Department that these exixt no schools in certain areas of Howrah, but the treachers are being paid their salaries regularly;

248. No mention has been made in the Governor's address regarding the mounting losses in various State Government's Public undertakings due to their inefficient management;

249. No mention has been made in the Governor's address regarding the open and public criticism – by one. Responsible Cabinet Minister about the rampart corruption in the Calcutta State Transport Corporation and their unbelivable figures of vehicles and their flying in the Metropolitran area ;

250. Deteriotion in the functioning of the State Walkf-Boird has taken place and there is no mention of this fact in the Governor's address ;

251. No mention has been made in the Governor's address regarding the loots of forest products in North Bengal by organited and armed ganges of criminals, even using electric saw–Machine in their unauthorized fellilng of valuable and costly trees of the North Bengal forestries;

252. No mention has been made in the Governor's address regarding negligible progress of works on 2nd Hooghly Bridge inspite of firm commitement by the Union Government to advance the entire cost of construction of the Bridge as load to the State Government on the contrary the State Government has been launching the malicions propoganda against the attitude of the Union Government towards West Bengal under Left Front rule, which is not fine;

253. Forcible occupation of the properties and even premises, belonging to the minority and their groveyard has not been mentioned in the Governor's address;

255. Avoidable tour and travels abroad of the Left front Ministers–have not been mentioned in Governor's address;

256. The Recognition of the North Bengal Medical College by the Indian Medical Council has been threatened, for want of fulfilment of minimum requirements for recognition and this fact has not been mentioned in the Governor's address;

257. Although some recommendations of the administrative Reforn committee has not accepted of the Left Front Government, but this views on many major recommendations are not even known to us – but those are important too, and this fact has not been mentioned in Governor's address;

258. The tall talk of record food production by the Left Front Government has been made although the State Government often runs to the Union Government for allotment and despatch of more and more food grains with begging bowl–hence their calims of performance are not tenable eigher ; this aspect has not been also mentioned in the Governor's address;

259. The fact that the Left Front Government has failed to control the production and Sale of illicit liquors – has not been mentioned in Governor's address ;

260. The forecast on 'Bangla Bandh' in the next year by the Left Front Government itself on one plea or the other against the interest of the economy of the State, has not been

mentioned in the Governor's address;

261. The state Government has failed miserably in the implimentation of the 20-point programme of the Union Government for the betterment of the por people–this has not been mentioned on the Governo's address;

262. There is no mention of the dreadful of deteriotion of the law and order situation in West Bengal so much so that certain helpless mother of in a distant part of the state had been forced to eat the morsel of rice soaked with blood of her son murdered by a gang of organised criminals in broad day light and none in West Bengal feel safe and secure during the Left Front Regime unless they subscribe to the coffers of the principal constituent of the Left Front and other parties or come out to vote and further organise votes in favour of the Left Front candidates in way election.

264. Taj Hotel scandal in the Zoological Garden in the City and unimagiuable concessions and favours extended to a large monopoly House of the country and unexpected speed of implementation of the scheme of concessions by the Calcutta Corporation now-kept under Government supersessions even after declaring election on several ocassion have raised doubts and suspicious in every corner regarding the character and clenliness of the administration of the Left Front Government. And this fact has not been mentioned in the Governor's address;

265. An oasis of calm has been found in West Bengal by the Left Front Government although–the murders, loots, dacoities, robbering riots and violences and police-firings are many–surpassing all previous records and the people are felling absolutely insecure here in the State. The Left Front Government dominant partners are trying to kill in certain areas. Their political opponents, even belonging to the Left Front. Not to speak of the principal opposition party workers and supporters many of whom had been killed and their murderers have not been apprehended even; These facts have not been mentioned in Govenor's address;

267. Even though the State Government has failed to utilized some funds alloted by the Union Government for the betterment of the lot of the poor-people and the money have gone back. unutilized, the Left Front Government has all allong been continuing their tirade against the Union Government imaginary differrentiation amongst States, this fact has not been mentioned in Governor's address;

268. Inspite of their tall talks and promises to the people of West Bengal for better life and living conditions in the State, the Government here has been spending only seventeen paisa in a rupee for real developments works – while other States in the country are spending far more towards their development activities and this fact has not mentioned in the Governor's address;

The motion of Shri Shamsuddin Ahmed, moved on the 14th March, 1985 that – the following be added at the end of the address in reply, viz. :

''But regret that –

269. There is no mention about production – dacrease of essential commodities throughout the State of West Bengal ;

270. There is no mention of the failure of the Govt. to maintain the supply of power to both domestic and commercial consumers;

271. There is no mention regarding the worst position in the Educational Dept. in the last 7 (seven) years;

272. There is no mention about the destruction of the Deep tubewells numbers 18 (eighteen) of Kaliachak Block-III of Malda District;

273. There is no mention about the failure of the Government to maintain law and order situation throughout the State

274. There is no mention of the failure of the Government to protect their infructructures of the means of irrigation works;

275. There is no mention of the wretched condition of the industries in West Bengal during the regime of the Present Govt.

The motion of Shri Abdul Karim Chowdhury, moved on the 14th March, 1985 that – The following be aded at the end of the address in reply viz. :

277. The illegal forcible encroachment by unauthorised tribals (Santhals) upon the poor small farmers land at Dimrula, P.S. Islampur is continuing, One Hallimudding was killed by the said santhals when he raised protest several times the attention of the administration was drawn but with no effect;

278. The Urdu Medium Primary schools in Islampur Subdivision have not get been amended recognition and approved by the State Government despite its commitment to the Urdu speaking people when it came to power in 1977;

279. The crimes such as decoity and cattle lifting through out the broder villages have increased to a great extent. The villagers have to pass sleepless nights. The administration is not helpful to the aggrieved people.

280. The Assistant Havildar and some police constables of the Town Outpost Islampur Bazar are unnecessarily harasing the innocent bazargoers by dragging them to the outpost and beating mercilessly. The S.D.P.O of Islampur is not fit and efficient to face the problems of public;

281. The condition of "Islampur to Sonamati B.O.P. Camp", "Islampur to Patagora B.O.P. Camp", "Dharampur to Borbilla B.O.P. Camp", 'Ramganj to Goulgachh B.O.P. Camp", "Ramganj to Daspara", metal roads have became so deplorable for want of repairs, that not only the people of the villages face great difficulties in comming to Islampur Town and goint from there but also the Police and the Fire Brigade people have to face the difficulties forthly ;

283. There is a long standing demand of public for a Hospital at Panjipara, P.S, Goalpolauar Dist. West Dinajpur as there is no hospital within the radious, of 20/30 Kms. The attention of the Government was drawn several times to this demand but with on effect, for which the people of so many villages are deprived of medical treatment facilities

and have to suffer too much. The patients of serious cases have to be carried either to Islampur S.D. Hospitall (20 K ms. away) or to Lodhan Primary Hospital (30 kms away) from Panjipara for the interest of the people the scheme of setting up a Hospital at Punjipara should be taken at earliest possible.

The motion of Shri Kashinath Misra, moved on the 14th March, 1985 that – উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

কিন্তু দুঃখের বিষয় যে —

২৮৪. বাংলা চলচ্চিত্র শিল্পের উন্নতির জন্য রাজ্য সরকার যে দলীয় মনোভাব পোষণ করেছিলেন তাতে গত ৭ বছরে বাংলা চিত্রজগতে কালো ছায়া নেমে আসে, বাংলা ছবির নাম করে সরকারী টাকার তছরূপ হয়েছে; কিন্তু ছবি প্রদর্শিত হয়নি। বর্তমানে বাংলা চলচ্চিত্র শিল্প অতীব সঙ্কটাপন্ন — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

২৮৬. পশ্চিমবাংলার সেনসাস, ম্যালেরিয়া বিভাগে নিযুক্ত জব ওয়ার্কররা সহ কংসাবতী সেচ প্রকল্পে নিযুক্ত অস্থায়ী খালাসিদের স্থায়ীকরণ ব্যাপারে রাজ্য সরকারের অনীহায় কয়েক হাজার কর্মচারী স্থায়ী হতে পাচ্ছেন না; সরকারী সার্কুলার অনুযায়ী ২৪০ দিন মোট কাজ করলেই স্থায়ীকরণ করার কথা সরকার বিবেচনা করেন; কিন্তু এই সব বিভাগের অস্থায়ীদের স্থায়ীকরণ ব্যাপারে রাজ্য সরকার নীরব দর্শক হয়ে আছেন— এর কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

২৮৮. রাজগ্রাম সেতুর কাজ-এ টেণ্ডার হওয়া সত্ত্বেও অর্থ দপ্তরের নির্দেশ না পাওয়া পর্যন্ত দ্বারকেশ্বর নদের ওপর রাজগ্রাম সেতুর কাজ আরম্ভ হওয়া দুষ্কর হয়ে উঠেছে— এই অবস্থার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

২৮৯. পশ্চিমবাংলার সমবায় প্রতিষ্ঠানগুলি যেভাবে ধ্বংসের মুখে এসেছে, তাতে সমবায় আন্দোলন ক্রমশ পিছিয়ে পড়ছে। সমবায় প্রতিষ্ঠানগুলির কার্যত ব্যর্থ ও ধ্বংস হবার মূল কারণ অনুসন্ধান করতে সরকার ব্যর্থ হয়েছে। প্রসঙ্গত বাঁকুড়া জেলার পাইকারী সমবায় ক্রেতা বিপণিটি ধ্বংসের মুখে এসে পড়েছে। এটিকে রক্ষা করার জন্য আজ পর্যন্ত কোন আর্থিক সাহায্য দিতেও সরকার ব্যর্থ হয়েছেন—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

২৯০. ভূগর্ভ-এর জলকে ঠিকমত অনুসন্ধান করে কাজে লাগালে কৃষির ব্যাপক উন্নতি হতে পারে, কিন্তু রাজ্য সরকার ভূগর্ভস্থ জলের কোন প্রয়োগ পদ্ধতির ব্যাখ্য করে নাই — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

২৯১. রাজ্য সরকার বিশ্ব ব্যাঙ্ক সহ বিদেশ হতে আগত অর্থের কিভাবে, কোথায় ব্যবহার করছেন তার সুস্পষ্ট ব্যাখ্যা ও চিত্রের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

২৯২. গঙ্গা, ভাগীরথী, দামোদর, দ্বারকেশ্বর, গন্ধেশ্বরী, হুগলী নদীর জল কিভাবে দূষিত হচ্ছে এবং এই দোষণ রোধ করার জন্য যে পরিকল্পনা রাজ্য ও কেন্দ্র সরকার নিয়েছেন — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

২৯৩. আপার দ্বারকেশ্বর পরিকল্পনা সহ আপার কংসাবতী ও গন্ধেশ্বরী পরিকল্পনা আজ পর্যন্ত বাস্তবায়িত করা কি কারণে হচ্ছে না — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

২৯৪. পশ্চিমবাংলার হকার্স সমস্যা সমাধানে রাজ্য সরকার সুস্পষ্ট কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা — মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই;

২৯৬. পশ্চিমবাংলাতে যে সকল নেহরু যুবকেন্দ্র কার্যালয় নির্মিত হবার কথা ছিল, তা আর্থিক সাহায্য পাওয়া সত্ত্বেও নির্মিত হয় নি, বাঁকুড়া জেলার বাদুরাতে নেহরু যুবকেন্দ্রটি গড়ে ওঠে নি, এর ফলে বরাদ্দকৃত টাকা কেন্দ্রে ফেরত গেলে উন্নয়নের কাজ ব্যাহত হবে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

২৯৭. পশ্চিমবঙ্গের আবাসন সমস্যা সমাধানে রাজ্য সরকারের কোন বাস্তবমুখী পরিকল্পনার অভাবে জেলায় জেলায় আবাসন তৈরী করার প্রস্তাব আজ পর্যন্ত কার্যকরী করা হোল না — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

২৯৮. পশ্চিমবাংলার বাসনশিল্পীদের রক্ষার্থে কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

২৯৯. পশ্চিমবাংলার উদ্বাস্তু সমস্যা সমাধানে রাজ্য সরকার সম্পূর্ণ ব্যর্থ — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩০০. পশ্চিমবাংলার অনগ্রসর জেলাগুলিতে বিশেষত "No Industry Diestrict" বলে ঘোষিত পাঁচটি জেলাতে প্রচুর প্রাকৃতিক সম্পদ থাকা সত্ত্বেও আজ পর্যন্ত বাঁকুড়া, মালদা, জলপাইগুড়ি, নদীয়া প্রভৃতি জেলাগুলিতে কোন শিল্পসংস্থা গড়ে ওঠে নি; কয়লা উত্তোলন প্রকল্পের জন্য প্রয়োজনীয় জমি অধিগ্রহণ করতেও সরকার ব্যর্থ হয়েছেন। বিদ্যুৎ উৎপাদন কেন্দ্রটির জন্য প্রয়োজনীয় জমি সংগ্রহ করে অধিগ্রহণ করতেও সরকার অপারগ হয়েছেন — এর কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই;

৩০২. পশ্চিমবঙ্গে রেকর্ড পরিমাণে ফসল হওয়া সত্ত্বেও রাজ্য সরকার প্রশাসনিক কাঠামোর মাধ্যমে চাল সংগ্রহ করতে ব্যর্থ হয়েছেন। পশ্চিমবাংলা থেকে প্রতিদিন বিপুল পরিমাণে চাল বিহার, উড়িষ্যা ও অন্যান্য রাজ্যে চোরাকারবারের মাধ্যমে পাচার হচ্ছে, ফলে পশ্চিমবঙ্গের খাদ্য ভাণ্ডার দুর্বল হতে দুর্বলতর হচ্ছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩০৩. বাঁকুড়া জেলার কালিদাসপুর কোলিয়ারীর কাজ শুরু করতে দেরী হওয়ার কারণ এবং রাজ্য সরকার কত পরিমাণ জমি আজ পর্যন্ত অধিগ্রহণ করেছেন এবং কত পরিমাণ অর্থ ক্ষতিপূরণ বাবদ ব্যয় করেছেন তাও জনসমক্ষে প্রচারিত করা হয়নি। কেন্দ্র সরকার উক্ত এলাকার রাস্তাঘাট, বিদ্যুৎ সরবরাহের জন্য কত পরিমাণ অর্থ রাজ্য সরকারকে দিয়েছেন, তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩০৫. বাঁকুড়া জেলার প্রায় ত্রিশ হাজার বিড়িশিল্পী অসহায়ভাবে অর্ধাহারে দিন যাপন করছেন— তাদের সমস্যা সমাধানের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩০৬. পশ্চিমবাংলার বনাঞ্চল শ্মশানে পরিণত হয়েছে; তাদের রক্ষার্থে রাজ্য সরকারের কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩০৭. পশ্চিমবঙ্গে ব্লকে ব্লকে আই সি ডি সি প্রোগ্রাম কেন্দ্রের দেওয়া ও রাজ্য সরকারের সাহায্যে চালু হবার কথা ছিল তা আজ পর্যন্ত সারা পশ্চিমবঙ্গে বিশেষত বাঁকুড়া জেলার বাঁকুড়া ১ নং ব্লক, বাঁকুড়া ২ নং ব্লক ও পৌর এলাকায় চালু না হওয়ার কারণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩০৮. পশ্চিমবঙ্গে দুগ্ধ সরবরাহের ক্ষেত্রে ব্যাপকভাবে অবনতি ঘটেছে — তার প্রতিকারর্থে রাজ্য সরকারের কোন পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩০৯. সারা পশ্চিমবাংলাতে স্বনির্ভরশীল প্রকল্পে ডি আই সি হতে অনুমোদন পাওয়া গেলেও জাতীয়করণ ব্যাঙ্কগুলি বঞ্চিত করছে এবং ৩৫ বছরের উর্দ্ধে যুবক-যুবতীদেরও বঞ্চিত করার চেষ্টা এখনও অব্যাহত আছে — এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩১০. হুগলী মহসীন কলেজ ও রায়গঞ্জ কলেজের অশিক্ষক কর্মচারীরা এবং মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক কার্যালয়ের কর্মচারীরা যে পে-স্কেল (ইউনিভার্সিটি পে-স্কেল) পান, তা থেকে পশ্চিমবাংলার অন্যান্য কলেজের কর্মচারীরা বিশেষত নন-গভর্ণমেন্ট কলেজের কর্মচারীরা বঞ্চিত হয়ে চলেছেন — এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩১১. রাজ্য সরকারী কর্মচারীদের জন্য গঠিত পে-কমিশনের রায় ১-৪-৮৪ থেকে কার্যকর করার কথা, অথচ সেক্ষেত্রে বিভেদমূলক আচরণ করা হয়েছে। যেমন ১ঃ১ প্রমোশনের ক্ষেত্রে কিছু কর্মচারী ১-৪-৮১ থেকে সুযোগ পেলেন, আবার কিছু কিছু ক্ষেত্রে ১-৪-৮৪ থেকে সুযোগ দেওয়া হোল। এর লীভ ট্রাভেল কনসেশনের ক্ষেত্রে পে-কমিশনের সুপারিশ মানা হয়নি। পে-কমিশনের রায়ের পরিপ্রেক্ষিতে নানা সমস্যার ফলে সিনিয়ার কর্মচারীরা জুনিয়র কর্মচারীদের থেকে বেতন কম পাচ্ছেন। বদলির সুষ্ঠু নীতি চালু হয়নি। পূর্ণ ট্রেড ইউনিয়ন অধিকার দেওয়া হয়নি। সীমিত ক্ষমতার দোহাই দিয়ে প্রাপ্য মহার্ঘ ভাতা থেকে কর্মচারীরা বঞ্চিত হচ্ছেন। অথচ আমলাদের ক্ষেত্রে বিশেষ বেতন সহ নূতন নূতন আমলার পদ সৃষ্টি করে মাথাভারী প্রশাসন গড়ে তোলা হচ্ছে। ডি পি চ্যাটার্জী কমিটীর রিপোর্ট আজও পেশ হয়নি। ৪-৯-৮৪ তে যাঁরা ধর্মঘট করলেন তাঁরা বেতন পেলেন, অথচ ড্রাইভারদের ছুটি নিলে বেতন কাটা হচ্ছে। নিয়মমাফিক কাজ করলে সাসপেণ্ড হচ্ছেন — এসব কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই;

৩১২. রাজ্য সরকারী কর্মচারীদের জন্য গঠিত পে-কমিশনের রায় কার্যকর করার ব্যাপারে কিছু কিছু ক্ষেত্রে বৈষম্যমূলক নির্দেশ জারি করা হয়েছে ; এর ফলে কর্মচারীদের মধ্যে ক্ষোভ দেখা দিয়েছে। পে-কমিশনের সমস্ত সুপারিশ গ্রহণ করে তাকে বাস্তবায়িত করার ক্ষেত্রেও সরকার আশ্চর্যজনকভাবে নীরব — এর প্রতিকারের কোন উল্লেখ

মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩১৪. বাঁকুড়া জেলার বন বিভাগে বিভিন্ন প্রকল্পে কোনও অর্থ বরাদ্দ না থাকা সত্ত্বেও বিভিন্ন রেঞ্জ অফিসার তাঁদের এলাকায় লক্ষ লক্ষ টাকার কাজ করিয়েছেন — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩১৫. 'সেন্ট্রালি স্পনসর্ড স্কীম'-এ পাট্টাদারদের অনুদান দেওয়ার কথা এবং সরকারী খাস জমিগুলির উন্নয়ন করে দেওয়ার কথা। এই কাজ ১৫।৪।৮৫'র মধ্যে শেষ করার কথা, অথচ বাঁকুড়া ১নং ব্লকের পাট্টাদাররা আজও টাকা পান নাই এবং প্রশাসনিক অপদার্থতার জন্যই গরীব পাট্টাদাররা বঞ্চিত হচ্ছেন — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩১৬. ৭৫০ ই ডি এন (সি এস) ডেটেড ১৭।৪।৭৮ জি ও অনুযায়ী কলেজে ৪ জন এল ডি ক্লার্ক থাকিলে একজন ইউ ডি পোষ্ট-এ প্রমোশন পান। নন-গভর্নমেন্ট (নন-স্পনসর্ড) কলেজের ক্ষেত্রে ১৭।৪।৭৮ তারিখ থেকে এফেক্ট দেওয়া হইতেছে। কিন্তু স্পনসর্ড কলেজের ক্ষেত্রে রেট্রোস্পেক্টিভ এফেক্ট দেওয়া হয় নি। নন-গভর্নমেন্ট ও স্পনসর্ড কলেজের কর্মচারিগণ একই প্রকার কাজ করা সত্ত্বেও সরকার বৈষম্য ও বিভেদ সৃষ্টি করছেন — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩১৮. ১৯৭৩ সালে বাঁকুড়া জেলায় প্রথম এবং একমাত্র মহিলা কলেজ স্থাপিত হয়েছে। বহুবার বিভিন্ন বিষয়ে অনার্স খোলার জন্য সরকারকে ও বিশ্ববিদ্যালয়কে প্রপোজাল দেওয়া হয়েছে। কিন্তু আজ পর্যন্ত কলা বিভাগের কোন বিষয়েই অনার্স খোলা হয় নি। এই একটিমাত্র মহিলা কলেজ শুধুমাত্র কলা বিভাগের পাশ কোর্স চালু আছে, বিজ্ঞান বা বাণিজ্য বিভাগেও নেই — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩১৯. বাঁকুড়া সম্মিলনী মেডিকেল কলেজ হাসপাতাল সহ পশ্চিমবঙ্গের সর্বত্র ডাক্তারদের অবহেলায় বহু রোগী মারা যাচ্ছে। এ্যাম্বুলেন্সের অভাব, প্রয়োজনীয় ঔষধ ও যন্ত্রপাতির অভাব, হাসপাতাল উন্নয়ন কমিটির নামে নির্লজ্জ দলবাজি প্রভৃতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩২০. বাঁকুড়া পৌরসভা কর্তৃক বে-আইনীভাবে বাঁকুড়া ইনষ্টিটিউটের বে-নামে শাসক দলভুক্ত বৃহত্তম দলকে ভূমিদান সহ স্বজনপোষণ, দুর্নীতি ও স্বেচ্ছাচারিতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩২১. সরকারের সুস্পষ্ট নির্দেশ থাকা সত্ত্বেও পাম্পপুসার, সিজিন্যাল খালাসী সহ অন্যান্য মাষ্টার রোল কর্মচারীরা দীর্ঘদিন যাবৎ বৎসরে ২৪০ দিন ধরে কাজ করা সত্ত্বেও আজও তাদের স্থায়ী পদে নিয়োগ করতে বর্তমান সরকারের অনীহার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩২২. পশ্চিমবাংলার স্কুলগুলিতে পঞ্চম শ্রেণীতে ছাত্র-ছাত্রী ভর্তির সমস্যা প্রতিকারার্থে নূতন বিদ্যালয় স্থাপন করতে সরকারী উদাসীনতা প্রমাণিত হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত কোন ব্যবস্থা নেওয়া হোল না — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩২৩. পশ্চিমবাংলার উচ্চশিক্ষা প্রসারার্থে কোন উচ্চমাধ্যমিক বিদ্যালয়, [illegible] স্থাপন সহ

বিভিন্ন কলেজে সম্মান বিভাগ (কলা, বিজ্ঞান, বাণিজ্য) চালু না করাতে বহু ছাত্র-ছাত্রী উচ্চশিক্ষার সুযোগ হতে বঞ্চিত হচ্ছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩২৪. হাইকোর্টের আদেশ থাকা সত্ত্বেও বাঁকুড়া জেলা স্কুল বোর্ডের ড্রাইভারকে বেতন দেওয়া হচ্ছে না, একটি গাড়ীর জন্য ড্রাইভার থাকা সত্ত্বেও অবৈধভাবে হেলপারকে দিয়ে গাড়ী চালান হচ্ছে। প্রাথমিক শিক্ষকদের প্রভিডেণ্ড ফাণ্ডের হিসাব আজও দেওয়া হয়নি। পর্ষদ সভাপতির খেয়ালখুশিমতই স্কুল বোর্ড চলছে — এ সবের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩২৫. সারা পশ্চিমবাংলা ব্যাপী বর্গার নামে বর্গীয় অত্যাচার, খুন, জখম, নারীধর্ষণ, লুঠ এবং পঞ্চায়েতের দুর্নীতির কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩২৬. বাঁকুড়া জেলায় 'খাতড়া'কে দক্ষিণ বাঁকুড়ার মহকুমা করার প্রস্তাব গত দু'বছর আগে ঘোষিত হওয়ার পরও আজ পর্যন্ত কার্যকরী হয় নি — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩২৮. পশ্চিমবাংলার বিড়ি-শ্রমিকদের ন্যূনতম মজুরী সহ বিভিন্ন সমস্যার ব্যাপারে শ্রমদপ্তর নীরবতা পালন করছেন। পশ্চিমবাংলার কয়েক লক্ষ বিড়ি শ্রমিক আজ অর্ধাহারে অনাহারে দিনযাপন করছে—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৩০. পশ্চিমবাংলার শংখশিল্পীরা কাচামালের অভাবে এবং অনিয়মিত সরকারী দ্রব্যসামগ্রী সরবরাহের ফলে বিপদগ্রস্ত হয়েছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৩১. পশ্চিমবাংলার সর্বত্রই ব্যাপকভাবে আন্ত্রিক, এনকেফেলাইটিস, ম্যালেরিয়া, ফাইলেরিয়া রোগের প্রার্দুভাবে কয়েকশত শিশু সহ আবাল-বৃদ্ধ-বনিতার যে মৃত্যু ঘটলো, তার প্রতিকারার্থে স্বাস্থ্য দপ্তরের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৩২. ১ম শ্রেণী হতে পঞ্চম শ্রেণীর সরকারী পুস্তকগুলি ছাত্র-ছাত্রী সংখ্যা অনুযায়ী না দেওয়া পড়াশুনা প্রায় বন্ধ আছে, গত তিন বছরেও বহু প্রাইমারী বিদ্যালয় চাহিদা অনুযায়ী পুস্তক সরবরাহ পান নি; ১৯৮৫ সালের মার্চ মাস শেষ হয়ে গেল, কিন্তু প্রাইমারী বিদ্যালয়ে বইয়ের অভাব ব্যাপকভাবে আছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৩৩. ১৯৮৪-৮৫ সালে মন্ত্রিসভার সদস্যদের চিকিৎসা সংক্রান্ত ব্যাপারে, ভ্রমণের ব্যাপারে, অতিথি আপ্যায়নের ব্যাপারে এবং বিদেশ হতে আগত অতিথিদের জন্য এবং পশ্চিমবঙ্গ হতে মন্ত্রিমণ্ডলীর বিদেশে যাবার জন্য যে খরচার পরিমাণ ক্রমাগত বেড়েই চলেছে তা বন্ধ করার কোন ইঙ্গিত মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৩৪. পশ্চিমবঙ্গে ষষ্ঠ পরিকল্পনার বরাদ্দকৃত অর্থ তফসিল আদিবাসী বিভাগ, বন দপ্তর, ভূমি সংরক্ষণ বিভাগ, সেচ বিভাগ, উচ্চশিক্ষা বিভাগ, স্বাস্থ্য বিভাগ (পরিবার কল্যাণ সংক্রান্ত), শ্রম দপ্তর, শিল্প দপ্তর, কুটীর শিল্প বিভাগ, পূর্ত বিভাগ, আবাসন বিভাগ প্রভৃতি দপ্তরগুলি কোন্ জেলায় কত পরিমাণ অর্থব্যয় করেছেন এবং কোন্ কোন্

জেলাতে উক্ত দপ্তরগুলি ব্যয় করতে পারেন নি তার প্রকৃত তথ্যের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৩৫. পশ্চিমবঙ্গে পরিবহন ব্যবস্থা যে একেবারেই অচল ও বিকলাঙ্গ হয়ে পড়েছে তার কোন উল্লেখ মাননীয় রাজাপালের ভাষণে নেই;

৩৩৬. পশ্চিমবঙ্গে বিভিন্ন পরিকল্পিত উন্নয়ন ক্ষেত্রে পরিকল্পনা খাতে বরাদ্দের চেয়ে ব্যয় প্রতি বছরই ক্রমশ কমেই চলেছে ; এর কোন কারণ মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই;

৩৩৭. পশ্চিমবঙ্গে কয়েক শত প্রাথমিক বিদ্যালয়হীন গ্রাম চিহ্নিত থাকা সত্ত্বেও কোন প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হয়নি, বাঁকুড়া জেলার বিশেষত বাঁকুড়া দুই নং ব্লকের পুরন্দরপুর অঞ্চলের বাগরাকোন্দা গ্রামে আজ পর্যন্ত প্রাথমিক বিদ্যালয় হয়নি ; এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৩৮. পশ্চিম বাংলায় সংস্কৃত শিক্ষার প্রসারকে বামফ্রন্ট সরকার যেভাবে ধ্বংস ও কলুষিত করেছেন এবং পশ্চিম বাংলার কয়েক হাজার সংস্কৃত শিক্ষার টোল শিক্ষাকেন্দ্রগুলির প্রতি বিমাতৃসুলভ আচরণ পোষণ করছে তাতে পশ্চিম বাংলাতে সংস্কৃত শিক্ষাকে ধ্বংসস্তূপে পরিণত করার অপচেষ্টা চলছে, এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই:

৩৩৯. পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের শাসনকালে কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে অবৈধভাবে দলের ক্যাডারদের নিয়োগের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৪০. পশ্চিমবাংলায় সংস্কৃত বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠা করার প্রচেষ্টা ব্যাহত হওয়ার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩৪১. মেদিনীপুর জেলাতে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের যে শিক্ষার কোর্স চালু হবে এবং কোন্ কোন্ কলেজ তার সাথে সংশ্লিষ্ট হবে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৪২. বাঁকুড়া ক্রীশ্চান কলেজে দীর্ঘ তিন বছর ধরে স্থায়ী অধ্যক্ষ নেই এবং বোর্ড অফ গভর্ণর্স তৈরী করার ব্যাপারে রাজ্য সরকারের অনীহার ফলে অরাজকতা চলছে এবং ক্রীশ্চান মিশনারীদের সংবিধানগত অধিকারকে রাজ্য সরকার খর্ব করার যে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৪৩. পশ্চিমবঙ্গে শিক্ষাক্ষেত্রে যে নৈরাজ্য চলছে তার ফলে ছাত্রসমাজ আজ বিভ্রান্তির মুখে পড়েছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৪৫. সল্টলেক স্টেডিয়ামের জন্য সোসাইটি ফর স্পোর্টস এ্যাণ্ড স্টেডিয়াম পরিচালিত লটারীতে কত টাকা আদায় হবে, মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

৩৪৬. পশ্চিমবঙ্গে বর্তমান সরকার পুলিশ প্রশাসনকে সম্পূর্ণ দলীয় স্বার্থে কাজে লাগাবার চেষ্টা করে যেভাবে পঙ্গু ও দলীয় আখড়া করার চেষ্টা করেছেন তাতে গোটা পুলিশ প্রশাসন একেবারেই ভেঙ্গে পড়েছে। এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই;

৩৪৭. পশ্চিমবঙ্গ সরকারের পুলিশ প্রশাসনে ব্যর্থতার জন্যই সাধারণ মানুষ নিরাপত্তার অভাব বোধ করছে। প্রকাশ্য দিবালোকে ও রাতের অন্ধকারে চুরি, ডাকাতি, ব্যাঙ্ক ডাকাতি, ছিনতাই, নারীধর্ষণ, খুন, জখম, রাহাজানি ক্রমাগত বেড়েই চলেছে। বিভিন্নভাবে সামাজিক অপরাধও বেড়েই চলেছে। মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই;

৩৪৮. পশ্চিমবঙ্গের বিশ্ববিদ্যালয়গুলি, বিশেষত কলিকাতা বিশ্ববিদ্যালয় ও বর্ধমান বিশ্ববিদ্যালয়ের অচলাবস্থার কথা এবং বিশ্ববিদ্যালয়গুলিতে নানাভাবে সিণ্ডিকেট, দি ইউনিভারসিটি, সিনেট সদস্যদের ঘেরাও প্রভৃতি ক্রমশই বৃদ্ধি পেয়েছে। এ ব্যাপারে রাজ্য সরকার সহ শিক্ষা দপ্তর অবহিত থাকা সত্ত্বেও কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করেন নি। এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই;

৩৪৯. ১৯৭৮ সালের গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচিত পঞ্চায়েতগুলি ক্রমশ রাজনৈতিক আখড়ায় পরিণত হয়েছে ; ফলে গ্রামাঞ্চলে পঞ্চায়েতের মাধ্যমে শোষণ, পীড়ন, অত্যাচার চলছে, মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই;

৩৫০. পশ্চিমবঙ্গের কয়েক হাজার স্বাধীনতা সংগ্রামীর পেনসন সংক্রান্ত আবেদনপত্র এখনও পর্যন্ত ফাইলবন্দী অবস্থাতে রয়েছে। জেলা পর্যায়ে কমিটিগুলো সরকারী নির্দেশ হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত কার্যকরী হয়নি। বহু স্বাধীনতা সংগ্রামী তাঁদের দরখাস্তগুলি আজ পর্যন্ত প্রশাসনিক পর্যায়ে ব্যবস্থা না হওয়াতে অনাহারে দিন কাটাচ্ছেন ; বেশ কয়েকজনের মৃত্যুও ঘটেছে। এ ব্যাপারে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই;

৩৫১. পশ্চিমবাংলার স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগ বাঁকুড়া জেলার স্বাধীনতা সংগ্রামীদের আবেদনপত্রগুলি কার্যকরী করেন নি ; ঐ জেলার ডিস্ট্রিক্ট লেভেল কমিটি সরকারী নির্দেশ থাকা সত্ত্বেও (Resolution No. 13370 (P) dated 27.11.84) কার্যকরী হয় নি ; ফলে শ্রীমতী স্বরূপা দাস, শ্রীনারায়ণ দাস, শ্রীসত্যকিঙ্কর সরকার ও শ্রীকরালিপদ দে প্রমুখ স্বাধীনতা সংগ্রামী হিসাবে পেনশন না পাওয়াতে বিপদসঙ্কুল অবস্থাতে দিনাতিপাত করছেন। এই সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই;

৩৫২. পশ্চিমবঙ্গের পূর্ণাঙ্গ রেশনিং এলাকা সহ আংশিক রেশনিং এলাকাতে রেশনে ঠিকমত চাল, গম, চিনি সরবরাহ হচ্ছে না। রেশনিং প্রথাতে যে অব্যবস্থা আছে তা প্রতিকারার্থে খাদ্য দপ্তরের ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৫৩. পশ্চিমবাংলাতে বিশেষত বাঁকুড়া জেলাতে ব্যাপকভাবে পেট্রোল ও ডিজেল-এর সংকট চলছে; যানবাহন বন্ধ হয়ে গেছে; হাসপাতালের এ্যাম্বুলেন্স পর্যন্ত পেট্রোলের অভাবে গত ১১-৩-৮৫ হতে চলছে না; স্থানীয় চিকিৎসকরাও যানবাহন অভাবে চিকিৎসা করতে পারছেন না; পেট্রোল ও ডিজেল সমস্যা প্রতিকারার্থে কোন ব্যবস্থা অবলম্বনের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৫৪. পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে কেরোসিন সরবরাহ ঠিকমত না হওয়াতে কেরোসিন কালোবাজারে চড়া দামে বিক্রী হচ্ছে ;

৩৫৫. গ্রামবাংলার মানুষ সহ শহরাঞ্চলের মানুষকে ব্যাপক লোডশেডিং-এর সময় রক্ষা পাওয়ার জন্য বিশেষত মাধ্যমিক, উচ্চমাধ্যমিক পরীক্ষার সময় কেরোসিন সরবরাহ যথার্থ হচ্ছে না — এই প্রসঙ্গে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই;

৩৫৬. পশ্চিমবাংলার সর্বত্র ব্যাপক লোডশেডিং চলছে। বিশেষত ডি পি এল-এর ব্যর্থতার জন্য বাঁকুড়াতে ব্যাপক অন্ধকার চলছে। তাছাড়া কোলাঘাট, সাঁওতালডি দূরবস্থার জন্য সামগ্রিকভাবে পশ্চিমবাংলাতে বিদ্যুৎ অভাবে বেকারত্ব বাড়ছে, শিল্প প্রতিষ্ঠান বন্ধ হচ্ছে, জনজীবনও বিপর্যস্ত হচ্ছে; সামগ্রিকভাবে পশ্চিমবাংলায় অন্ধকারের রাজত্ব চলছে — এই প্রসঙ্গে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই;

৩৫৮. পশ্চিমবাংলার রাস্তাঘাটগুলির যে জরাজীর্ণ অবস্থা হয়েছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৫৯. রাস্তাঘাটের দূরবস্থার জন্য যে ব্যাপকভাবে বাস, ট্রাক, ট্যাক্সি দুর্ঘটনা বেড়েছে এবং ব্যাপকভাবে যাত্রীর মৃত্যু ঘটছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৬০. গত সাত বছরে পশ্চিমবাংলাতে যে রাস্তাঘাট নির্মাণ করা হয়েছে তাতে সরকারী টাকার অপচয় ঘটেছে। রাস্তাগুলি ছয় মাসের মধ্যে জীর্ণ অবস্থাতে পরিণত হয়েছে। পূর্ত দপ্তর এ ব্যাপারে উপলব্ধি করেও কন্ট্রাটাকরদের এই গাফিলতির জন্য শাস্তিস্বরূপ কোন ব্যবস্থা গ্রহণ করে নি— এই প্রসঙ্গে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই;

৩৬১. পশ্চিমবঙ্গে (রাস্তাঘাট বর্তমানে নেই ; এই ) রাস্তাঘাটের দূরবস্থার জন্য গত বছরে কয়েক হাজার বাস, ট্রাক, ট্যাক্সি, মিনিবাস ডাকাতি হয়েছে—মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই;

৩৬২. গ্রামবাংলার মানুষের অর্থনৈতিক অবস্থা শোচনীয় হয়েছে, তার প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩৬৩. চিকিৎসা ক্ষেত্রে গ্রাম-গঞ্জের স্বাস্থ্যকেন্দ্রগুলি কার্যত প্রায় বন্ধ—সে সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই;

৩৬৪. বাঁকুড়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে বেকার কর্মপ্রার্থীদের ক্ষেত্রে বৈষম্যমূলক আচরণ করা হচ্ছে — মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই;

৩৬৫. পশ্চিমবাংলার বহুসংখ্যক তফসিলী ও আদিবাসী সম্প্রদায়ের প্রান্তিক, ক্ষুদ্র ও মাঝারি চাষীদের অনুকূলে দেওয়া পাট্টা (সরকার কর্তৃক অধিগৃহীত জমিতে) বামফ্রন্ট সরকার বাতিল করে নিজস্ব ক্যাডারদের ভরণপোষণ করেই চলেছে, তার প্রতিকারের জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা — মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই;

৩৬৬. রাজ্য সরকার নিজেদের চরম ব্যর্থতা ঢাকার জন্য সব সময় কেন্দ্রের ওপর দোষ চাপিয়ে নিজেদের দোষমুক্ত করার অপচেষ্টা চালিয়ে যাচ্ছে— এ সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩৬৭. পরিবহনে ব্যাপক দুর্নীতি ও অব্যবস্থা গত সাত বছরে আকাশচুম্বী হয়েছে— এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

৩৬৮. দুর্নীতি দমনে এই সরকার-এর ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপাল-এর ভাষণে নেই ;

৩৬৯. কালোবাজারী, ভেজালদার, মুনাফাখোর ও অসাধু ব্যবসায়ীর বিরুদ্ধে সরকার কর্তৃক কোন সাধারণ মানুষ অতিষ্ঠ হয়ে পড়েছেন। এইসব অসাধু ব্যবসায়ীর বিরুদ্ধে সরকার কর্তৃক কোন শাস্তি মূলক ব্যবস্থা গ্রহণ করা হয়নি— মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

৩৭০. রাজ্য সরকারের অবহেলার ফলে পঞ্চম শ্রেণী, ষষ্ঠ শ্রেণী, নবম শ্রেণী এমন কি তৃতীয় ও চতুর্থ শ্রেণীর সরকারী পাঠ্যপুস্তক ছাত্র-ছাত্রীরা সংগ্রহ করতে পারছে না। কালোবাজারে বিক্রি হচ্ছে ছাত্র-ছাত্রীরা অসন্তোষ প্রকাশ করা সত্ত্বেও কোন প্রতিকার হচ্ছে না— এই প্রসঙ্গে মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

৩৭১. সরকারী নিয়ম কানুন লঙ্ঘন করে জেলার এ্যাডহক সভাপতিরা জেলা স্কুল বোর্ড এর মাধ্যমে যে কয়েক হাজার শিক্ষক-শিক্ষিকা নিয়োগ করলেন তাতে দলীয় ক্যাডার ছাড়া অন্য কাউকে নিয়োগ করা হয় নি। বর্তনানে দু'বছর ধরে প্যানেলটিও বহাল আছে। এইভাবে বৈষম্যমূলক আচরণ স্কুল বোর্ডগুলি এ্যডহক ক্ষমতার অধীশ্বর হয়েই করেই চলেছেন— এই প্রসঙ্গে মাননীয় রাজ্যপালের উল্লেখ নেই ;

৩৭২. রাজ্যে আইন-শৃঙ্খলা সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে। সে সম্বন্ধে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

৩৭৩. প্রশাসনিক ক্ষেত্রে পুলিশের নিষ্ক্রিয়তা, কোন কোন ক্ষেত্রে পুলিসের পক্ষপাতিত্ব, তাহার উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

৩৭৪. বেকার দূরীকরণের জন্য কোন কার্যকরী পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ; পঞ্চায়েতের মাধ্যমে তৃতীয়, চতুর্থ ও পঞ্চম শ্রেণীতে যে পুস্তক বিলি হচ্ছে তাতেও পক্ষপাতিত্বমূলক আচরণ চলছে। এ প্রসঙ্গে রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

৩৭৫. গ্রামবাংলারবহু গ্রাম আজ নদীর ভাঙ্গনে/নদীগর্ভে। সেইসব গ্রামবাসীদের পুনর্বাসন-এর কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

৩৭৬. বিদ্যুতের অভাবে কৃষি শিল্প যে ধ্বংসপ্রাপ্ত হচ্ছে তা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ; শিক্ষা জগতে নৈরাজ্য চলছে সে সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

৩৭৭. ক্রীড়া ক্ষেত্রে গ্রাম বাংলার অবস্থা সম্বন্ধে কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

৩৭৮. পশ্চিমবঙ্গে বিভিন্ন দপ্তরে নূতন ২০ দফা কর্মসূচী তফশিলী আদিবাসী, বেকার যুবক-যুবতী, মধ্যবিত্ত শ্রেণীর স্বার্থে কতটা কিভাবে কার্যকরী করার চেষ্টা চলেছে এবং গত ১৯৮৪-৮৫ সালে বিভিন্ন দপ্তর উক্ত ২০ দফা কর্মসূচী বাবদ কত টাকা পেয়েছেন, মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

৩৭৯. পশ্চিমবঙ্গে কয়েক লক্ষ সরকারী কর্মচারীর কেন্দ্রীয় হারে বকেয়া ১৬ কিস্তি মহার্ঘভাতা কবে নাগাদ দেওয়া হবে তার কোন সুস্পষ্ট উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

৩৮০. পশ্চিমবঙ্গে বহু মাধ্যমিক বিদ্যালয়ে দু'জন করে প্রধান শিক্ষক নিযুক্ত করা হয়েছে ; ঐ সব স্কুলে পরিচালক কমিটিগুলিও সরকারী ক্ষমতায় আসীন সংখ্যাগরিষ্ঠ দলের কর্মীদের নিয়ে গঠিত হয়েছে। শিক্ষা দপ্তর আজ পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করেন নি। এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষনে কোন উল্লেখ নেই ;

৩৮১. সারা পশ্চিমবাংলায় ইঞ্জিনীয়ার, সরকারী গাড়ীর ড্রাইভার, মেকানিক্যাল কর্মচারীরা সহ অশিক্ষক কলেজ কর্মচারীদের যে আন্দোলন চলছে তাহার সুষ্ঠ সমাধানের জন্য রাজ্য সরকারের তরফে কোন প্রচেষ্টা নেই। ফলে সারা পশ্চিমবাংলায় আজ উন্নয়ন ব্যাহত হওয়ার সম্মুখীন। রাজ্য সরকারের এই উদাসীনতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩৮২. পশ্চিমবাংলাতে কৃত্রিমভাবে সারের অভাব সৃষ্টি করা হচ্ছে, কেন্দ্রীয় সরকার পর্যাপ্ত পরিমাণ সার সরবরাহ করলেও গ্রাম পঞ্চায়েতের সমবন্টন নীতি ও সুষ্ঠ নীতি আজ পর্যন্ত বহাল না হওয়াতে সারের কালোবাজারী বন্ধ করা দুষ্কর হয়েছে। এই প্রসঙ্গে রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

৩৮৩. গত দু'বছর, বিশেষত বর্তমান আলুর মরসুমে আলু চাষীরা চরম দুর্দশার সম্মুখীন। আলু চাষীদের ন্যায্য মূল্য দেওয়া হচ্ছে না; হিমঘরে রাখার স্থানও পাচ্ছে না, দুঃস্থ আলুচাষীরা এই মরসুমে আলুর চাষ করে ব্যাপকভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। এই সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

৩৮৪. পঞ্চায়েত-এর প্রধানরা 'মিনিকিট' বিতরণে পক্ষপাতিত্বমূলক বন্টন পদ্ধতি ক্রমাগত চালিয়ে যাওয়ার ফলে প্রকৃত চাষীরা 'মিনিকিট' হতে বঞ্চিত হয়েছেন। মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই ;

৩৮৫. পশ্চিমবাংলার বেশীর ভাগ স্বাস্থ্যকেন্দ্রগুলির (Primary ও Subsidiary Health Centre) বাড়ী, ঘর জীর্ণ অবস্থার জন্য ভর্তি ও চিকিৎসার সুযোগ রোগীরা পাচ্ছেন নাঃ এ ব্যাপার রাজ্য সরকার তথা স্বাস্থ্য দপ্তরের উদাসীনতা ও শৈথিল্য সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

৩৮৭. আই আর ডি পি-র ঋণ বিতরণ ক্ষেত্রে পশ্চিমবাংলার শাসক দলভুক্ত একটি বিশেষ দলের প্রধানরা তাঁদের দলের শক্তি বৃদ্ধির জন্য দলের কর্মীদের মধ্যে ঋণ বিতরণ করছেন; সরকারী টাকার অপচয় চলছে, ভুয়া বেনিফিসিয়ারী লিষ্ট আজও পর্যন্ত বহাল আছে; সুতরাং L.N.D.P. Loan পশ্চিমবাংলার গ্রামবাংলাকে কোন উন্নতির পথ দেখাতে ব্যর্থ হয়েছে— মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

৩৮৮. পশ্চিমবঙ্গে ব্যাপকভাবে আইন-শৃঙ্খলার যে চরম অবনতি ঘটেছে তার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩৮৯. পশ্চিমবঙ্গে সামগ্রিকভাবে প্রশাসনের ওপর দলীয় চাপ সৃষ্টি করে প্রশাসনকে আইনানুযায়ী কাজ করতে শাসক দলের সংখ্যাগরিষ্ঠ রাজনৈতিক দল দিচ্ছে না; মাননীয়

রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই :

৩৯০. পশ্চিমবঙ্গে সর্বত্রই জমির মালিককে উচ্ছেদ করে পার্টির লোককে বর্গাদার সাজিয়ে প্রকৃত চাষীকে বঞ্চিত করা হয়েছে ; মাননীয় রাজ্যপালের ভাষণে উক্ত জবরদখল সম্বন্ধে কোন উল্লেখ নেই ;

৩৯১. ১৯৮৪ সালে পশ্চিমবঙ্গে সর্বত্র বিশেষ করে বাঁকুড়া জেলাতে ও অন্যত্র পশ্চিমবাংলাতে ব্যাপকভাবে কংগ্রেস-ই কর্মী, যুব কংগ্রেস-ই কর্মী, ছাত্র পরিষদ-ই কর্মী ও সমর্থকদের ওপর প্রচণ্ডভাবে অত্যাচার করা হয়েছে। ধন-সম্পত্তি লুঠ করা হয়েছে, পাকা বাড়ীগুলিকেও নানাভাবে ধ্বংস করা হয়েছে, বাড়ীর মা-বোনেদের ইজ্জতহানিও করা হয়েছে, থানাতে ডাইরী লিপিবদ্ধ করেও আজ পর্যন্ত সুরাহা হয়নি। এই সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

৩৯২. পশ্চিমবাংলার বিভিন্ন জেলাতে, বিশেষত কলকাতার উপকণ্ঠে ও হাওড়া, ২৪-পরগণা, হুগলী প্রভৃতি জেলাতে শাসন দলের লোকেরা (মস্তানরা) বিভিন্ন এলাকায় মারামারি, কাটাকাটি ও লুঠতরাজ চালিয়ে শান্তি কমিটি ও নাগরিক কমিটি গঠন করে দলীয় প্রভাবকে বজায় রাখতে চেষ্টা করছে— শান্তি স্থাপনের নামে পুলিশী অত্যাচার চলছে— মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই ,

৩৯৩. কলিকাতা ও বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্য দলীয় ব্যক্তিকে নিয়োগ না করায় রাজ্য সরকার উপাচার্য্যদের সঙ্গে সম্পূর্ণভাবে অসহযোগিতা করছেন ফলে উভয় বিশ্ববিদ্যালয়ে চরম অরাজকতা চলছে, এর প্রতিকারের কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই ;

৩৯৪. কলিকাতা কর্পোরেশনের নির্বাচন অনুষ্ঠিত করার ব্যাপারে রাজ্য সরকারের ব্যর্থতা ক্রমশ বৃদ্ধি পেয়েছে, কলকাতার নির্বাচকমণ্ডলী দাবী সদন দেওয়া সত্ত্বেও কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না— এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

৩৯৫. পশ্চিমবাংলার পুর নির্বাচন ১৯৮৫ সালে মে-জুন মাসে অনুষ্ঠিত হবার কথা কিন্তু আজ পর্যন্ত ভোটার লিষ্ট সংশোধন ও অন্যান্য ব্যবস্থা গ্রহণ রাজ্য সরকার করেন নি। জনসাধারণ চিন্তিত কিন্তু সরকার নির্বাচনের জন্য ব্যবস্থা গ্রহণ করছেন না— এই প্রসঙ্গে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

৩৯৬. গত এক বছর ধরে বহু গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতির উপনির্বাচন অনুষ্ঠিত হবার কথা ছিল। রাজ্য সরকার আজ পর্যন্ত নির্বাচনের ব্যবস্থা করছেন না। এই সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ করা হয়নি ;

৩৯৭. রাজ্যে ভয়াবহ বেকার সমস্যায় জর্জরিত লক্ষ লক্ষ বেকার যুবক-যুবতীর সমস্যার সুষ্ঠ সমাধানের পথে রাজ্য সরকার প্রকৃতপক্ষে বাস্তব দৃষ্টিভঙ্গীতে কোন পরিকল্পনা আজ পর্যন্ত রূপায়িত করার ব্যবস্থা করতে অক্ষম হয়েছেন— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে করেন নি;

৩৯৮. পশ্চিমবঙ্গে যে সমস্ত গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলা পরিষদে সরকার বিরোধী দল ক্ষমতাসীন সেখানে সরকার বৈষম্যমূলক আচরণ করছেন। এর কোন উল্লেখ

মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৪০০. পশ্চিমবঙ্গে সাধারণ প্রশাসন, পুলিশ প্রশাসন দলীয় শাসনে পরিণত হয়েছে— প্রকারান্তরে পশ্চিমবঙ্গে গণতন্ত্রের স্থলে স্বৈরতন্ত্র চলছে— মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

৪০১. পশ্চিমবঙ্গে প্রাথমিক শিক্ষান্তরে ফাইন্যাল পরীক্ষা তুলে দিয়ে শিক্ষাক্ষেত্রে যে চরম অবনতি ডেকে আনা হয়েছে, তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

were put and lost.

The motion of Shri Abanti Misra, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৫. আই আর ডি পি স্কীমের মাধ্যমে কর্মসংস্থান ও আর্থিক সাহায্যের যে ব্যবস্থা আছে, তাহা মেদিনীপুর জেলার রামনগর ১ ও ২নং ব্লক সঙ্কীর্ণ দলবাজির মধ্যে সীমাবদ্ধ আছে, জাতীয়তাবাদী কৃষক ও বিভিন্ন কুটীর শিল্পে নিযুক্ত শিল্পীরা কর্মসংস্থান ও আর্থিক সাহায্য (আই আর ডি পি) থেকে বঞ্চিত— মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

১৬. হাওড়া জেলার পুলিশ সুপার লিলুয়া থানার কিউ রোডের এক বাড়ীতে গত ৭/৩/৮৫ তারিখে ২জন মহিলার উপর অত্যাচার করে মাতৃজাতির অবমাননা করেছেন, এ সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৮. পশ্চিমবাংলায় পাইকারী হারে খুন-জখম, দাঙ্গা-হাঙ্গামা, চুরি, ব্যাঙ্ক ডাকাতি, নারী ধর্ষণের ঘটনা প্রমাণ করছে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা পরিস্থিতির চরম অবনতি ঘটেছে— এ সম্পর্কে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ;

২১. পশ্চিমবাংলার উন্নয়ন খাতের টাকা বামফ্রন্ট সরকার অনুৎপাদন ক্ষেত্রে যে খরচ করেছেন, তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩৮. রাজ্যের হাসপাতালগুলিতে শাসক দলভুক্ত গরিষ্ঠ দলের আশ্রয়পুষ্ট সমাজবিরোধীদের আড্ডাখানায় রূপান্তরিত হওয়ার ফলে হাসপাতালগুলি নানারকম অসামাজিক কার্যকলাপের লীলাভূমিতে পরিণত হয়েছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion of Shri Manas Bhunia, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

৪৩. বামফ্রন্টের রাজত্বে সমগ্র পশ্চিমবঙ্গের সরকারী কলেজের অধ্যাপকদের ব্যক্তিগতজীবনের রাজনৈতিক চিন্তাধারার মাপকাঠির উপর তাঁদের সামগ্রিক চাকুরীজীবন নির্ভর করছে;

প্রমোশন, বদলি, ভাল কলেজে ভাল পদে আসীন হওয়া, অধ্যক্ষ পদে নির্বাচন— সবকিছুই বিশেষ রাজনৈতিক দলভুক্ত অধ্যাপক ছাড়া যোগ্যতা থাকলেও সম্ভব নয়— এর প্রতিকারের কোন কথা মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

৪৬. কেন্দ্রীয় সরকারের কর্মসূচী আর এল ই জি পি, এন আর ই পি, আই টি ডি পি, আই আর ডি পি, পশ্চিমবঙ্গের প্রতিটি জেলার প্রতিটি ব্লকে শুধুমাত্র সরকারী দলের সদস্য বাড়ানোর জন্য রাজনৈতিক ও অর্থনৈতিকভাবে সরকারের সমর্থনপুষ্ট পঞ্চায়েত সদস্যদের দিয়ে কাজে লাগানোর হীন অপচেষ্টার কোনও উল্লেখ মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

৪৭. বিগত ৬ বৎসর যাবৎ পশ্চিমবঙ্গে সব জেলাতেই তথাকথিত গণতন্ত্রপ্রেমী বামফ্রন্ট সরকার প্রাথমিক এবং মাধ্যমিক জেলা, স্কুল বোর্ডগুলি ফ্যাসিস্ত কায়দায় নিয়ম-কানুন না মেনে গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন করে জেলা কাউন্সিল তৈরী না করে যেভাবে শিক্ষাজগৎকে, আগামীদিনের প্রজন্ম ছাত্রছাত্রীদের, শিক্ষকদের, অসহনীয় প্রবঞ্চনার শিকার করেছেন, তার কোন কথাই মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

৪৮. ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল এর ভেতর যে সমস্ত তফসীল জাতি ও উপজাতির মানুষ সরকারী নিয়মানুসারে জমির পাট্টা পেয়েছিলেন ১৯৭৮ সাল থেকে ১৯৮৪ সালের দুই কিস্তির বামফ্রন্ট রাজত্বে সেইসমস্ত অসহায় মানুষকে যেভাবে শুধুমাত্র সরকারী দলের আনুগত্য স্বীকার না করার অপরাধে তাঁদের জমি থেকে উৎখাত করা হয়েছে তার কোন উল্লেখ এবং প্রতিবিধানের কথা মহামান্য রাজ্যপালের ভাষণে নেই ;

The motion of Shri Mukul Bikash Maity, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

৬৫. শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য সৃষ্টির জন্য রাজ্যের বর্তমান সরকার দায়ী— তার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৬৭. রাজ্যে ক্রমবর্ধমান বেকার সমস্যা সমাধানের জন্য বর্তমান সরকারের ভবিষ্যৎ কর্মসূচীর কোন সুস্পষ্ট উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৭০. রাজ্যের হাসপাতালগুলিতে ডাক্তারের অভাব, ওষুধের অভাব এবং সর্বোপরি রোগীদের প্রতি চরম অবহেলার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion of Shri Bhupendra Nath Sheth, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

৮৫. পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার প্রাথমিক শিক্ষাস্তরে ফাইনাল পরীক্ষা তুলে দিয়ে শিক্ষাক্ষেত্রে চরম অবনতি সৃষ্টি করেছে— তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৯২. পশ্চিমবঙ্গে চাল, গম ও সরিষার তেলের উপর বিক্রয়কর বাবদ অর্থ আদায়ে সরকারের ব্যর্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

The motion of Shri Ambika Banerjee, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

৯৪. রাজনৈতিক হত্যাকাণ্ডের ব্যাপারে তথাকথিত নাগরিক কমিটির দ্বারা পুলিশের ক্রিয়াকলাপ সম্পূর্ণরূপে স্তব্ধ, এই বিষয়ে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৯৬. সমগ্র পশ্চিমবঙ্গে পঞ্চায়েতে দুর্নীতির ফলে উন্নয়ন মূলক কোন পরিকল্পনার সফল রূপায়ণ হয়নি— ইহার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৯৯. পশ্চিমবাংলায় সরকারী কর্মচারী সমেত বেসরকারী প্রতিষ্ঠান, বিশেষত স্কুল, কলেজ, বিশ্ববিদ্যালয়ের শিক্ষক-শিক্ষিকা ও কর্মচারীদের পি.এফ. বাবদ প্রায় ২০০ কোটি টাকা সরকার বাৎসরিক কি বাবদ ব্যয় করবেন তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion of Shri Asok Ghosh, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১০০. আবাসন সমবায় দপ্তর বর্তমানে পঙ্গু ও ব্যর্থ হয়েছে — তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১০২. পশ্চিমবাংলার রবীন্দ্র ভবনগুলি সংস্কার এবং অর্ধসমাপ্তগুলি সমাপ্ত করায় কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion of Shri Subrata Mukhopadhyay, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১১২. পশ্চিমবাংলার মানুষের কল্যাণের জন্য বাস্তবমুখী কোন পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১১৭. পশ্চিমবাংলা চলচিত্র শিল্প আজ ধ্বংসের দিকে, কিন্তু রাজ্য সরকার দলীয় মনোভাব নিয়ে সিনেমা শিল্পকে বিচার করার জন্য গোটা চলচ্চিত্র শিল্পটি বিপর্যস্ত হতে বসেছে— মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

১১৮. পশ্চিমবাংলার যুব-কল্যাণ কেন্দ্রগুলি শাসক দলের প্রচার কার্যালয়ে পরিণত হয়েছে— কিন্তু

এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১২০. বর্তমান সরকারের শ্রমনীতিতে বহু কারখানার লক-আউট ও ক্লোজার ইত্যাদির ফলে শ্রমিক-শ্রেণী আজ অসহায় অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে— তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৩১. কলকাতায় শাসক দলভুক্ত একটি বিশেষ দল জনপ্রিয়তা হারিয়ে 'শান্তি কমিটি ও নাগরিক কমিটির মাধ্যমে গোটা কলকাতায় সন্ত্রাস সৃষ্টি করে সরকার-বিরোধী দলের কর্মীদের ওপর পুলিশী নির্যাতন চালাচ্ছে— এ সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৩৫. পশ্চিমবঙ্গে লক্ষ লক্ষ বেকার যুবকদের কিভাবে কর্মসংস্থান করা হবে—তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৪০. পশ্চিমবঙ্গে পুলিশ প্রশাসন সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছে, বামফ্রন্টের একটি শরিকদলের প্রত্যক্ষ প্ররোচনায় পুলিশের মধ্যে শৃঙ্খলা নষ্ট হয়ে গেছে। দলবাজি, দুর্নীতি, অধস্তন কর্মচারী কর্তৃক উর্ধতন অফিসারদের অবমাননা নিয়মিত ঘটনা হয়ে দাঁড়িয়েছে। নিরপেক্ষ পুলিশ অফিসারদের হয়রান করা হচ্ছে— এই উদ্বেগজনক ঘটনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion of Shri Jokhilal Mondal, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৫০. কৃষিক্ষেত্রে বিপ্লব আনার কোন প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে না, অনেক deep tube-well, R.L.I. Schme অকেজো, মালদহে গঙ্গা, ফুলহার ও মাণ্ডি নদীতে R.L.I. Scheme না হওয়ায় জলের অভাবে উন্নত প্রথায় চাষ অনেক জায়গায় হচ্ছে না— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ।

The motion of Shri Abdul Wahed, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৫৭. বন্যা নিয়ন্ত্রণের জন্য পঃ বঙ্গ বিহারের সঙ্গে যুক্তভাবে বাঁধ দেওয়া হইয়াছে তাহা রক্ষণাবেক্ষণের ত্রুটির জন্য মালদহ জেলায় ভয়ানক ক্ষতি হইয়া গেল এবং ভবিষ্যতে যাহাতে না হয় সে ব্যাপারে ব্যবস্থা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

The motion of Dr. Kiran Chowdhury, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৫৮. গত ৭ বছরে উন্নয়নমূলক ও অন্যান্য খাতে বিভিন্ন সময়ে যে সমস্ত আর্থিক সাহায্য কেন্দ্রীয় সরকার দিয়েছেন তার পুরো হিসাব আজ পর্যন্ত বর্তমান সরকার কেন্দ্রীয় সরকারকে দেননি। অপর পক্ষে কেন্দ্রীয় সরকারের উপর সমস্ত দোষ চাপিয়ে রাজ্য সরকার নিজেদেরকে নির্দোষ বলে প্রমাণিত করতে চাইছেন। এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৬১. অপারেশন বর্গা গ্রামে মানুষের জীবন অতিষ্ঠ করিয়া তুলিয়াছে; তাহার প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

১৬২. ভূমি সংস্কার, বেকার সমস্যা ও বিদ্যুৎ বিষয়ে প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

The motion of Shri Bankim Trivedi, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৬৭. পশ্চিমবাংলার কর্মবিনিয়োগ কেন্দ্রগুলি বেকার যুবক-যুবতীদের নিয়ে যে ছিনিমিনি খেলছে তার প্রতিকারের কোন সুবন্দোবস্ত করা হয়নি। কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে দীর্ঘদিন ধরে নাম রেজিষ্ট্রি করা সত্বেও বেকারেরা চাকুরী পাচ্ছে না। এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই;

১৭০. পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে পাইপ লাইন ওয়াটার সাপ্লাই স্কীম কার্যকরী করতে রাজ্য সরকার যেভাবে ব্যর্থ হয়েছেন তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

The motion of Shri Habibur Rahaman, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৭১. পশ্চিমবঙ্গে এই মরসুমে বাম্পার ফসল হওয়া সত্ত্বেও সরকারের সংগৃহীত খাদ্যশস্য আশানুরূপ না হওয়াতে ক্ষুদ্র প্রান্তিক চাষীরা বিপদগ্রস্ত হচ্ছে, ফলে জনসাধারণকেও চড়া দামে খাদ্যশষ্য ক্রয় করতে হচ্ছে। রাজ্য সরকারের গাফিলতির জন্য খাদ্য সংগ্রহে ব্যর্থতার কোনও উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

১৭৬. পশ্চিমবাংলার অনগ্রসর এলাকাতে বিশেষত তফসিল, আদিবাসী ও দুর্বলতর শ্রেণীকে রক্ষার জন্য যে নূতন বিশদফা কর্মসূচী গ্রহণ করা হয়েছে, তা আজ পর্যন্ত রাজ্য সরকার ইচ্ছাকৃত ব্যাপকভাবে কার্যকরী করছেন না, এই কর্মসূচী কতটা রূপায়িত হয়েছে তার তথ্যভিত্তিক উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৭৮. কালোবাজারী ও ভেজালদারদের বিরুদ্ধে উপযুক্ত শাস্তি ও মামলা দায়ের যথাযথভাবে হচ্ছে না বলে সরকারী সংবাদ থাকা সত্ত্বেও মাননীয় রাজ্যপালের ভাষণে এর কোন উল্লেখ নেই ;

The motion of Shri Sk. Imajuddin, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৮১. কলিকাতা বিশ্ববিদ্যালয়ের গণতান্ত্রিক পদ্ধতিতে উপাচার্য্য নিয়োগ করায় রাজ্য সরকার ক্ষুব্ধ, তাই ঐ বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের সঙ্গে রাজ্য সরকার কোনরূপ সহযোগিতা করছেন না — এরূপ ঘটনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৮৬. পশ্চিমবাংলাতে প্রতি বছর পঞ্চম শ্রেণী হতে কলেজ ও বিশ্ববিদ্যালয় পর্যন্ত ভর্তির সমস্যা তীব্র হতে তীব্রতর হচ্ছে, শিক্ষার প্রসারের জন্য নূতন কোন বিদ্যালয় ছাত্র-ছাত্রীব সংখ্যা অনুযায়ী করা হয়নি কেন—তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

The motion of Shri Satya Ranjan Bapuli, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৮৭. পশ্চিমবাংলায় গ্রামভিত্তিক গভীর নলকূপ, জোড়বাঁধ, নদীজল উত্তোলন প্রকল্প, ক্ষুদ্র সেচ প্রকল্প রূপায়িত করা হয়নি, ফলে জমিতে ব্যাপকভাবে ফসল নষ্ট হচ্ছে — এব কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৯২. বর্তমান সরকারের আমলে পুলিশ কর্মচারীদের পাশাপাশি দুটি সংগঠন থাকায় তাদের পরস্পরের মধ্যে বন্ধুত্ব ও প্রীতি বিলুপ্তির মুখে, ফলে সাধারণ মানুষ বিশেষ করে জাতীয়তাবাদী মনোভাবাপন্ন মানুষেরা নিরাপত্তা থেকে বঞ্চিত— মাননীয় রাজ্যপালের ভাষণে তার কোন উল্লেখ নেই ;

The motion of Shri Dhirendra Nath Sarkar, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

১৯৩. রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি ভেঙ্গে পড়েছে, চুরি, ডাকাতি, খুন ও নারীধর্ষন নিত্যকার ঘটনায় পর্যবসিত হয়েছে, সরকারী প্রতিষ্ঠানগুলি বিশেষত ব্যাঙ্কসমূহ বর্তমানে ডাকাতদের শিকার হয়েছে, গ্রামবাংলায় সন্ধ্যার পর কোন নিরাপত্তা নেই, পশ্চিবঙ্গের সীমান্ত এলাকাগুলিতে ঐ ক্রিয়াকলাপ চরমে উঠেছে, এখনো বন্দুক ইত্যাদি ছিনতাই হয়ে চলেছে, দুষ্কৃতকারীরা পুলিশের সামনে বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে— এ সবের

কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই ;

২০১. সারা রাজ্যে সংরক্ষিত বন্যাঞ্চলগুলি বর্তমানে আর সমৃদ্ধ চেহারায় নেই, উত্তরবঙ্গের বিস্তীর্ণ শালবন, সেগুনবন থেকে গাড়ী গাড়ী সংরক্ষিত গাছ দিনের পর দিন কালোবাজারী, সমাজবিরোধীরা একশ্রেণীর বন বিভাগের কর্মচারীর যোগসাজসে কেটে নিঃশেষ করে ফেলেছে, নিবিড় বন বর্তমানে একেবারে ঝাঁঝরা, পশ্চিম দিনাজপুর জেলার কালিয়াগঞ্জ থানার ধামজা মৌজার শালবন, ঐ জেলার কুশমণ্ডি থানার চণ্ডীপুর, বাগডুমা, চান্দলি মৌজাগুলির শালবনগুলির তার সাক্ষ্য বহন করছে, সরকারের সেদিকে কোন ভ্রুক্ষেপ নেই— ফলে জাতীয় সম্পত্তি নষ্ট হবার সঙ্গে সঙ্গে প্রকৃতি পরিবেশ-এর ভারসাম্য নষ্ট হয়ে যাচ্ছে— এ সবের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

The motion of Shri Nurul Islam Chowdhury, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

২০৪. সরকারী হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার, নার্স, ঔষধ— এমন কি জীবনদায়ী অত্যাবশ্যক ঔষধাদি না থাকায় গ্রামের দরিদ্র, অসহায় জনসাধারণ ন্যুনতম চিকিৎসা লাভে বঞ্চিত। হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলির পরিবেশ অত্যন্ত নোংরা হওয়ায় নানারূপ মহামারী হইবার আশংকা বিদ্যমান— এর প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপলের ভাষণে নাই ;

২০৬. রাজ্যে হাজার হাজার পানীয় জলের নলকূপ অকেজো থাকায় গ্রামবাংলার বিস্তীর্ণ অঞ্চলের দুঃস্থ জনসাধারণ আজ পানীয় জলের জন্য হাহাকার করিতেছে; ইহার সুষ্ঠু সমাধানের কেন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নাই ;

The motion of Dr. Zainal Abedin, moved on the 14th March, 1985 that —

The following be added at the end of the address in reply, viz- But regret that :

230. The Left Government has failed to improve the opportunities of education—both qualitatively and quantitatively although sqanding among money from — State exchequar — only to further the political interests of the dominant partner of the left Front and interesting with educational institutions of all characters including Universities and this aspect of the Left Front Regime— has not been mentioned in the Governor's address ;

231. The Public Health Services and medical cases in Hospitals and Health Centers and medical colleges have been deteriorat-

ing so much so that people are denied even common and minimum facilities — in the above — services. Reports of frequent violent incedences in Hospitals and Health Centers in West Bengal are terrorizing. The people to attend those places for their remedies. Even Drinking Water Facilities have neen still denied to certain rural areas used seasonally in some urban areas and all these facts have not been mentioned in the Governnor's address ;

233. The administration and particularly the Police administrations have all along been attempted to be made partisan and politicized in the interest of the principal constituent of the Left Front resulting in all round deteriration of the administrative apparatures of the State and breakdown of the morales of the efficient and honest officers and employeer of the State Government. And this aspect has not been mentioned in the Governor's address ,

235. The Left Front Government has been engaging itself in vilifying the union Government of the country and failing miserably in the implementation of the targets of sixth-five year plan of the State of West Bengal and the economy of the State has been limping for behind the national aerage and there is absolutely no progress in any share of the State and people of West Bengal. These aspects have not been mentioned in the Governor's address ;

238. The Land reform measures in the interest of poor and marginal farmers have been pursued so long only to promote the party interest of the principal constituent of the he Left Front Government and this has not been mentioned the Governor's address ;

243. No mention has been made in the Governor's address regurding the problems of the Potato growers the price of their products have fallen for below the cost of production ;

245. No mention has been made in the Governor's address regarding the rampart Corporation prevalent in the State Housing Board under the Housing Department of the State Government in the matter of allotment of Government flats to the deserving applicants and also in their works of

construction of snoh flats will sub-standard meterials purchased at higher rates, although the complants being publicly made by some leaders of the constituent parties of the Left Front ;

254. The Roads and Bridge conditions of the state have been rendered almost impossible for traffic and transport vehicles and this patch works undertaken recently are insignificant and unsupervised encouraging contractors to ignore the works and squandering away moneys and funds of the state exchequer and there is no mention of this fact in the Governor's address ;

263. The gradually worsening Power situation in the State of West Bengal during the entire period of Left Front Regime has been forcing industrial units of all size and sharpe in the State to become sick or closed creating more and more unemployment and all other consequential problems, in addition to the problemly of erratic and long continued load shedding and power problem of domestic consumers and social and medical and other instititions and organisation including transport and traction systems dependant on electricity. These have not been clearly mentioned in the Governor's address.

266. There is no mention of the fact that the Left Front government has been able to reduce and render the State of West Bengal's economy to a stage of about irrepairable Bank Drafts due to their wrong policy and ways of unproductive huge expenditures to further the interests of the Left Front partners instead of planned, productive and meaningful spendings after identifications of the priorities necessary in West Bengal, keeping in vicar of the aims and objectives of the planning commission on one hand and the aspirations of the people on the other ; these facts have not been mentioned in Govtrnor's address.

The motion of Shri Abdul Karim Chowdhury, moved on the 14th March, 1985 that —

The following be added at the end of the address in reply viz. :

276. The following facts have not been mentioned there—14 (forteen) refugees families were turned out from their houses and properties at Rameshpur colony. P.O.—Ramguanj Dist : West Dinajpur by men belonging to largest constituent of Left Front following a quarrel in 1983. The said distressed families are wandering hither and thither since then. The local administration's notice was drawn several times but with no effects. The poor members of those families are in great difficulties and distress. The administration should take immediate step to resettle them on their houses and properties ;

282. The people of Islampur have been facing great problems in getting their children admitted in the existing two recognised High Schools. There are three Junior High Schools which have been trying for recognition for a long time but with no effect. If the said schools would get recognition the problem would be solved ;

The motion of Shri Kashinath Misra, moved on the 14th March, 1985 that —

উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক —

কিন্তু দুঃখের বিষয় যে—

২৮৫. গত প্রায় ৭ বছর ধরে পশ্চিমবাংলার প্রাথমিক স্কুল বোর্ডগুলি অগণতান্ত্রিক পদ্ধতিতে যে Adhoc President ও মনোনীত কমিটিগুলি দ্বারা পরিচালিত হচ্ছে— তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

২৮৭. পশ্চিমবাংলার কলেজ ও হাসপাতালগুলিতে স্থায়ী অধ্যক্ষ, সুপার, ডাক্তার, নার্স একেবারেই নেই ; বিভিন্নভাবে হাসপাতাল ও কলেজগুলিতে অরাজকতা চলছে। বিশেষত, বাঁকুড় সম্মিলনী মেডিক্যাল কলেজ ও হাসপাতালে যে অব্যবস্থা চলছে, তাতে কলেজ ও হাসপাতাল বন্ধ হবার উপক্রম হয়েছে— এই সবের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

২৯৫. কেন্দ্রের অনুমোদিত পাইপ লাইন ওয়াটার সাপ্লাই প্রোগ্রামটি পশ্চিমবঙ্গের Advisor এর গাফিলতির জন্য বিভিন্নভাবে বন্ধ হয়ে যাচ্ছে। নলকূপের মাধ্যমে যে জল সরবরাহ হয় তাতে স্থায়ী প্রতিকার হয় না বললেই চলে; পাইপ লাইনের মাধ্যমে জল সরবরাহ করলে এই সমস্যার সমাধান ১৯৯১ সালের মধ্যেই সম্পূর্ণ হবে— এর উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩০১. পশ্চিমবঙ্গের ওভারড্রাফটের পরিমাণ অন্যান্য বছরের তুলনায় কত কম বা বেশী হয়েছে এবং ঐ টাকা কি কি সম্পদ সৃষ্টিতে ব্যবহৃত হয়েছে- তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

৩০৪. পশ্চিমবাংলাতে নিরক্ষরতা দূরীকরণ প্রকল্পগুলি— বিভিন্ন জেলার মাধ্যমে গ্রাম ও শহরে ব্যাপকভাবে চালু না হওয়াতে কেন্দ্রের দেয় বহু টাকা ফেরত চলে যায়। বাঁকুড়া জেলাতে জহর শিশু ভবন নাম দিয়ে শহর ও গ্রামাঞ্চলে ব্যাপক নিরক্ষরতা দূরীকরণের জন্য যে প্রোগ্রাম নেওয়া হয়েছে সেগুলির অনুমোদন না দেওয়ার কারণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩১৩. রাজ্য সরকারের গাড়ীর ড্রাইভারদের নিয়মমাফিক আন্দোলনকে দমন করার জন্য সরকারী মনোভাবের কোন পরিবর্তনের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ,

৩১৭. নন-গভর্ণমেন্ট সমস্ত কলেজে ষ্টাফ প্যাটার্ণ অনুযায়ী নতুন লোক নেওয়া হচ্ছে না। কলেজ কর্তৃপক্ষরা সরকারের আর্থিক সংকট চলছে এই অজুহাতে লোক নিচ্ছেন না— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩২৭. বেকার ভাতার নামে বেকার যুবকদের সঙ্গে যে প্রতারণা করা হচ্ছে, বিড়ি শ্রমিকদের ন্যুনতম মজুরী দেওয়া হচ্ছে না, ভ্রান্ত শ্রমনীতির ফলে হাজার হাজার শ্রমিক বেকার হয়ে গেছে— এ সবের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ,

৩২৯ পশ্চিমবাংলার তাঁতশিল্পীরা আর্থিক দূরবস্থাতে অসহায়ভাবে দিনযাপন করছে। বাঁকুড়া, নদীয়া, ২৪-পরগণা, বর্ধমান, পুরুলিয়া, মেদিনীপুর, মুর্শিদাবাদ, বীরভূম, পশ্চিম দিনাজপুর, মালদা, জলপাইগুড়ি, কুচবিহার প্রভৃতি জেলায় তন্তুজীবিরা যে অর্থনৈতিক সঙ্কটে দিশেহারা হয়ে কাজ বন্ধ করেছে, তাদের রক্ষার্থে রাজ্য সরকার উদাসীন হয়েছেন— এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ,

৩৪৪. বঙ্গীয় সংস্কৃত শিক্ষা পরিষদে ব্যাপকভাবে দুর্নীতি ক্রমাগত চলেই আসছে, যার প্রতিকার এবং সংস্কৃত ভাষাকে মাধ্যমিক পর্যন্ত আবশ্যিক করার কোন পরিকল্পনার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

৩৫৭. সমকাজে সমনীতি অনুযায়ী কলেজ অশিক্ষক কর্মচারীদের বেতন দেওয়া হচ্ছে না বিশ্ববিদ্যালয়ের কর্মচারীরা যে হারে বেতন ও ভাতা পাচ্ছেন সেই হারে কলেজ-কর্মচারীদের দেওয়া হচ্ছে না। এই বৈষম্য দূর করার প্রয়াস মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেন নি ;

৩৮৬. পশ্চিমবাংলার বহু গ্রামে পানীয় জলের নলকূপ আজ পর্যন্ত বসেনি; বহু গ্রামে অকেজো নলকূপগুলিতে পানীয় জল সরবরাহ হচ্ছে না; শহরাঞ্চলগুলিতে নলকূপগুলি বেশীর ভাগই অকেজো হয়ে আছে; মেরামতের ব্যাপারে সরকার কোন ব্যবস্থা নেয়নি। ফলে শহর ও গ্রামাঞ্চলে পানীয় জলের জন্য হাহাকার উঠেছে, শহর ও গ্রামাঞ্চলে পানীয় জলের অভাবে দূষিত পানীয় জল পান করে আন্ত্রিক, আমাশয়, রক্ত আমাশয় নানাবিধ পেটের রোগে কয়েক হাজার শিশুর মৃত্যু ঘটেছে , পানীয় জলের সুরাহার জন্য নলকূপ মেরামত এবং নলকূপবিহীন গ্রামগুলিতে নলকূপ বসাতে সরকার অক্ষম হয়েছেন— এ বিষয়ে মাননীয় রাজ্যপালের ভাষণে কোন উল্লেখ নেই ,

৩৯৯. পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের মাধ্যমে খেটে খাওয়া মানুষের অন্ন সংস্থানের উদ্দেশ্যে জাতীয় গ্রামীন কর্মসংস্থান কর্মসূচী এবং গ্রামীণ ভূমিহীন কর্মসংস্থানের উন্নয়ন কর্মসূচীতে বরাদ্দকৃত ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালের কোটি কোটি টাকা, গম, চাল-এর

অধিকাংশই বামফ্রন্টের শরিক দলগুলি আত্মসাৎ করেছে— মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে উল্লেখ করেন নি ,

were then put and a division taken with the following results

**NOES**

Abdul Bari, Shri Md.
Abdul Quiyom Molla, Shri
Abdur Razzak Molla, Shri
Abdus Sobhan Gazi, Shri
Adak, Shri Nitai Charan
Anisur Rahman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bagdi, Shri Lakhan
Bagdi, Shri Natabar
Banerjee, Shri Amiya Bhusan
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Debi Prosad
Basu, Shri Jyoti
Basu, Shri Nihar Kumar
Basu, Shri Subhas
Barui, Shri Gobinda
Barui, Shri Madan
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulin
Bhattacharyya, Shri Gopal Krishna
Bhattacharyya, Shri Satya Pada
Bhowmik, Shri Kanai
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kanti Chandra

Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bose, Shri Biren
Bose, Shri Nirmal Kumar
Chakrabarty, Shri Ajit
Chakrabarty, Shri Jatin
Chakrabarty, Shri Umapati
Chakrabarty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Nirupama
Chatterjee, Shri Tarun
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Santasri
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Bikash
Chowdhury, Shri Sibendranarayan
Dakua, Shri Dinesh Chandra
Doloi, Shri Sibha Prosad
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nimai Chandra
Das Mahapatra, Shri Kamakshyanandan
Daud Khan, Shri
De, Shri Sunil
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghatak, Shri Santi
Ghose, Shri Sambhu Charan
Ghose, Shrimati Chhaya
Ghose, Shri Kamakhya
Ghose, Shri Krishna Pada

Ghosh, Shri Satyendra Nath
Goswami. Shri Ramnarayan
Guha, Shri Kamal Kanti
Gupta, Shri Sitaram
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Kar, Shri Nani
Khan, Shri Sukhendu
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kujur, Shri Sushil
Kumar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
Let, Shri Dhirendra
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Sudhangshu Sekhar
Majhi, Shri Surendra Nath
Maji, Shri Pannalal

Malaker, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mallick. Shri Siba Prasad
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Gopal
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mandi, Shri Sambhunath
Mir, Abdus Sayeed, Shri
Mitra, Dr. Ashok
Moazzam Hossain, Shri Syad
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Dinabandhu
Mondal, Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Rajkumar
Mondal, Shri Sahabuddin
Mortaza Hossain, Dr
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Niranjan
Mukherjee, Shri Rabin
Mukhopadhyay, Dr. Ambarish
Munsi, Shri Mahammad Bacha

Murmu, Shri Maheswar
Murmu, Shri Sufal
Nanda, Shri Kiranmoy
Nath, Shri Monoranjan
Neogy, Shri Brajo Gopal
Nezamuddin Md ,Shri
Paik, Shri Sunirmal
Pal, Shri Bijoy
Panda, Shri Mohini Mohan
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Abinash
Pramanik, Shri Radhika Ranjan
Pramanik, Shri Sudhir
Ray, Shri Achintya Krishna
Ray Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Sada Kanta
Roy Barman, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Kamal
Sarkar, Shri Sailen
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri

Sen, Shri Sachin
Sen Gupta, Shri Dipak
Sen Gupta, Shri Prabir
Seth, Shri Lakshman Chandra
Sinha, Dr. Haramohan
Sk. Siraj Ali,
Sur, Shri Prasanta Kumar
Talukdar, Shri Pralay
Tirkey, Shri Manohar
Uraon, Shri Punai

**AYES**

Abdul Mannan, Shri
Abdur Rauf Answari, Shri
Abdus Sattar, Shri
Abedin, Dr. Zainal
Banerjee, Dr. Ambika
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas
Bose, Dr. Sisir Kumar
Chandra, Shri Anup Kumar
Chattaraj, Shri Suniti
Kahitan, Shri Rajesh
Mahata, Shri Subhas Chandra
Misra, Shri Kashinath
Mitra, Shri Somendra Nath
Motahar Hossain, Dr.
Mukherjee, Shri Subrata
Quazi Abdul Gaffar, Shri
Roy, Shri Sukumar
Sarkar, Shri Dhirendra Nath
Seth, Shri Bhupendra Nath
Shamsuddin Ahmad, Shri
Trivedy, Shri Bankim

The Ayes being 23 and the Noes 166, the motion were lost.

The motion of Shri Sachin Sen that /রাজ্যপালকে তাহার ভাষণের প্রত্যুত্তরে নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠানো হউক ঃ-

'মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় ১১ মার্চ, ১৯৮৫ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন সেইজন্য এই সভা তাঁহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে'।* was then put and agreed to.

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, সরকার এবং বামফ্রন্টের পক্ষ থেকে আজকে রেল রোকোর উপর যে আন্দোলনের ডাক দেওয়া হয়েছিল আমরা নীতিগতভাবে এবং মানুষের স্বার্থে তার সম্পূর্ণ বিরোধীতা করেছিলাম। বিশেষ করে এই ব্যাপারে মুখ্যমন্ত্রীর একটা বিবৃতি সাংবিধানিক সংকট সৃষ্টি করেছে। আমরা শুনলাম দিল্লি থেকে একটা ফোন আসে এবং সেই ফোনের পরিপ্রেক্ষিতে মুখ্যমন্ত্রী এবং বামফ্রন্ট যারা এই রেল রোকো আন্দোলন করেছিলেন তারা ১১।১২টার সময় তা প্রত্যাহার করে নেন এর জন্য তাদের ধন্যবাদ দিচ্ছি। আজকে পরীক্ষা যাদের ছিল তাদের অনেক অসুবিধা হয়েছিল, অনেক লোক অফিস করতে পারেনি। আমি অবশ্য জানিনা দিল্লির ফোনে ধমকানি ছিল না অনুরোধ ছিল? কিন্তু দিল্লির ফোনে যে এত বেশী জোর তা আগে জানতাম না।

**শ্রী জ্যোতি বসু ঃ-** সুব্রতবাবু সমস্ত অসত্য কথা এখানে বললেন, এতবড় অসত্যকথা যে কল্পনা করা যায় না। এই হচ্ছে কংগ্রেসের লিডার।

(গোলমাল)

### 51st Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the 51st Report of the Business Advisory Committee as follows :

| | | |
|---|---|---|
| Wednesday,20.3.85-3p.m. ... | | Presentation of Budget Esti mates of Goverment of West Bengal for the year 1985-86. |
| Thursday, 21.3.85 - ... | (i) | The Technicians Studio Private Ltd. (Amend ment) Bill, 1985 (Intro duction, Consideration and passing). - 1 hr |
| | (ii) | The Motor Vehicles (West Bengal Third Amendment) Bill, 1985. - 1 hr. |
| Friday, 22.3.85 ... | | General Discussing on Budget - 4hrs |

**Dr. Zainal Abedin :** Sir, you are using steam roller on us. Sir, please don't be so unkind. I beg to move that the Report of the Business Advisory Commottee be referred back to Business Advisory Committee for reconsiderartion.

**Shri Santi Ranjan Ghatak :** Mr. Speaker Sir, I beg to move that the 51st Report of the Business Advisory Committee as presented this day be agreed to by the House.

**Mr. Speaker :** I think the House agrees to it.

(Voice - Yes)

The motion was then put and agreed to.

**[ 6.55 - 7.05 P.M.]**

## LEGISLATION

The West Bengal Panchayat (Amendment) Bill, 1985

**Shri Benoy Krishna Chowdhury :** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Panchayat(Amendment) Bill, 1985 and place a statement as required under Rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

(Secretary then read the Title of the Bill)

**Mr. Speaker :** I have received a notice of Statutary Resolution from Shri Kashinath Misra under Article 213(2) (a) of the Constitution disapproving the West Bengal Panchayat (Amendment) Ordinance, 1985 (West Bengal Ordinance No. 1 of 1985).

I would request Shri Misra to move his resolution.

**Shri Kashinath Misra :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Legislative Assembly disapproves the West Bengal Panchayat (Amendment) Ordinance, 1985(West Bengal Ordinance No.1.of 1985).

**Shri Benoy Krishna Chowdhury :** Mr. Speaker, Sir, I beg to move that the West Bengal Panchayat(Amendment) Bill, 1985, be taken into consideration.

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত আইন, ১৯৭৩ এর ৮(খ) ৯৭(খ) ১৪২(খ) - এর পূর্বতন ধারা অনুসারে যে

ব্যক্তি কেন্দ্র বা রাজ্য সরকারের চাকুরিতে নিযুক্ত বা উক্ত সরকারের কাছ থেকে কোন রকম পারিশ্রমিক পান তারা পঞ্চায়েত নির্বাচনে প্রার্থী হবার যোগ্য নয়। কেন্দ্রীয় এবং রাজ্য সরকারের কাছ থেকে কোন রকম পারিশ্রমিক পাবার বিষয়টি নিয়ে ১৯৮৩ সালের মে মাসে দ্বিতীয় পঞ্চায়েত সাধারণ নির্বাচনের সময় কিছু বিভ্রান্তির সৃষ্টি হয়েছিল। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে ঐ কারণে ১৯৮৪ সালের পশ্চিমবঙ্গ পঞ্চায়েত (সংশোধন) আইনে কেন্দ্রীয় বা রাজ্য সরকারের কাছ থেকে পারিশ্রমিক পাবার বিষয়টি তুলে দেওয়া হয়। অর্থাৎ ১৯৮৪ সালে উক্ত সংশোধনের পর অবস্থাটা দাঁড়ায় যে যারা কেন্দ্র বা রাজ্য সরকারের চাকুরীতে নিযুক্ত আছেন তারা পঞ্চায়েত নির্বাচনের প্রার্থী হতে পারবেন না। কিন্তু যারা কেন্দ্র বা রাজ্য সরকারেব চাকুরীতে নিযুক্ত নয় অথচ সরকার থেকে কোন রকমভাবে পারিশ্রমিক পান তারা প্রার্থী হতে পারবেন। কিন্তু ১৯৮২ সালে পঞ্চায়েত আইনের উপরোক্ত সংশোধনের পরেও তারা কেন্দ্রীয় বা রাজ্যসরকারের চাকুরীতে নিযুক্ত আছেন সে সম্বন্ধে সন্দেহ থেকে যায়। বিশেযত যে সমস্ত সংস্থায় কর্মীদের মাইনে ইত্যাদি সরকারী অনুদান দিয়ে মেটানো হয় সে সমস্ত সংস্থার কর্মচারীরা সরকারী চাকুরীতে নিযুক্ত আছেন বলে গণ্য হবেন কিনা সে সম্বন্ধে সন্দেহ থেকে যায়। এই অবস্থায় বিবেচনা করা হয় যে, কোন কোন সংস্থার কর্মীরা কেন্দ্রীয় বা রাজ্যসরকারের চাকুরীতে নিযুক্ত আছেন বলে গণ্য হবে না এ সম্বন্ধে একটা সুপষ্ট ব্যাখ্যা পঞ্চায়েত আইনে থাকা দরকার। সেই সুপষ্ট ব্যাখ্যা দিয়ে পঞ্চাচায়েত আইন সংশোধন করে আমরা ২৫শে জানুযারী ১৯৮৫তে একটা অর্ডিনান্স জাবি করি এবং সেই অর্ডিনান্সকে আইন সঙ্গত করবার জন্য আলোচ্য বিল আনা হয়েছে। কোন কোন ধবণের কর্মীরা কেন্দ্রীয় বা রাজ্য সরকারের চাকুরীতে নিযুক্ত আছেন বলে গণ্য হবে না এ বিলে সে সম্পর্কে সুপষ্ট নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় ওয়েষ্ট বেঙ্গল পঞ্চাযেত এ্যামেন্ডমেন্ট বিল, ১৯৮৫ যেটা এনেছেন তাতে সবচেয়ে আমার কাছে যেটা আশ্চর্য লাগছে সেটা হচ্ছে প্রত্যেক সেসনেই দেখি একটা করে পঞ্চায়েতের এ্যামেন্ডমেন্ট আমাদের কাছে আসে এবং তাতে নানা ব্যাপার থাকে। কখনও দেখি সীমা বৃদ্ধি করতে চাচ্ছেন - অর্থাৎ ৪ বছর থেকে ৫ বছব করছেন।

এবারে মাননীয় মন্ত্রী মহাশয় যেটা করতে চেয়েছেন, যে কথা তাঁর বক্তব্যের মধ্যে বলেছেন, সেটা হচ্ছে ১৯৭৩ সালের যে পঞ্চায়েত আইন, সেই আইনের কলেজ বি, সেকশান ৯৭ এবং ১৪২-এর সংশোধন করতে চেয়েছেন। এই সংশোধনের মধ্যে দিয়ে কারা পঞ্চায়েতের সদস্য হিসাবে দাঁড়াতে পারবেন, থ্রি টায়ার বেসিস অব পঞ্চায়েতে কারা প্রার্থী হতে পারবেন, সে কথা বলতে চেয়েছেন। এই অবস্থার মধ্যে আমরা দেখেছি যে ১৯৭৮ সালে পঞ্চায়েত নির্বাচন হয়েছে, ১৯৮৩ সালেও পঞ্চায়েত নির্বাচন হয়েছে। সেখানে যারা কেন্দ্রীয় সরকারী কর্মচারী, যারা রাজ্য সরকারী কর্মচারী তারা আদৌ এই পঞ্চায়েত নির্বাচনে প্রার্থী হতে পারবেন কিনা, সেকথা পরিষ্কার করে বলতে পারেননি এখানে কেন্দ্রীয় সরকারী কর্মচারী এবং রাজ্য সরকারী কর্মচারী সম্পর্কে নির্বাচনের ভিত্তিতে যেটা বিচার করা হচ্ছে, কিন্তু আইন সংগতভাবে যাদের সার্ভিস কন্ডাক্ট রুল আছে - বিভিন্ন ক্যাটেগোরীতে বিভিন্ন দপ্তরে, বিভিন্ন সংস্থায় যে সার্ভিস কণ্ডাক্ট রুল আছে, সেই রুল সম্পর্কে যে ব্যাখ্যা, সেটা মাননীয় মন্ত্রী মহাশয় কি এই পঞ্চায়েতের মাধ্যমে করতে পারবেন? যেখানে সার্ভিস কন্ডাক্ট রুল আছে - যেমন ওয়েষ্ট বেঙ্গল ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডে সার্ভিস কন্ডাক্ট রুল আছে। তারা একটা অটোনমাস বডি। এই অটোনমাস বডির যদি কেউ প্রার্থী হতে চায় তাহলে সেখানে বর্তমান যে আইন আছে, সেই আইনের মাধ্যমে বলা যায় যে তারা প্রকৃত ভাবে বা প্রত্যক্ষভাবে কেউ সরকারী কর্মচারী নয়, কিন্তু দেখা যাবে যে তাদের সার্ভিস কন্ডাক্ট রুল আছেএবং সেই সার্ভিস কন্ডাক্ট রুলে

বলা হয়েছে যে তারা কোনভাবেই নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করতে পারবেন না। এই ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর সংশোধনী বিলে সেই সার্ভিস কন্ডাক্ট রুলের কোন পরিবর্তন করতে পারবেন কিনা, সেই সার্ভিস কন্ডাক্ট রুলে ষ্ট্যাটিউটোরির যে ক্ষমতা আছে, সেই ক্ষমতাবলে তারা তাদের কর্মচারীদের জন্য যে নীতি তৈরী করছে , সেই নীতির কোন পরিবর্তন না করে এখানে মাননীয় মন্ত্রী মহাশয় পঞ্চায়েত নির্বাচনের জন্য পরিবর্তন আনলেন। কেউ রাজ্য সরকারী কর্মচারী, কেউ কেন্দ্রীয় সরকারী কর্মচারী, আবার কেউ ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডে কর্মচারী আছেন। তাদের একটা ষ্ট্যাটিউটোরি ক্ষমতা আছে। সেই সম্পর্কে কোন ব্যাখ্যা কিন্তু এই বিলের মধ্যে আমরা পাইনি। কর্পোরেশানে, মিউনিসিপ্যালিটিতে যারা আছেন, তারা প্রত্যক্ষভাবে সরকারী কর্মচারী নয়। তাদের ক্ষেত্রে কোন বাধা আছে কিনা, তার কোন পরিবর্তন ঘঠছে কিনা, ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডের ক্ষেত্রে কোন পরিবর্তন ঘটছে কিনা, এই সম্পর্কে তিনি সঠিক উত্তর দেবেন বলে আশা করবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি যে গভর্ণমেন্ট কেন্দ্রীয় সরকারী কর্মচারী বা রাজ্যসরকারী কর্মচারীদের সম্পর্কে ব্যাখ্যা করেছেন এবং অন্যান্য কতগুলি সংস্থার কর্মচারী যারা কোন রকম এইড পান ফ্রম দি সেন্ট্রাল অর দি ষ্টেট গভর্ণমেন্ট তাদের সম্পর্কে বলছেন যে, দে স্যাল নট বি ডিমড টু বি ইন দি সার্ভিস অব দি সেন্ট্রাল অর দি ষ্টেট গভর্ণমেন্ট।

**[ 7.05 – 7.15 p.m.]**

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ-** স্যাল নট বি, এই কথাটা বলেছেন। স্যাল নট, কথাটা বলে পঞ্চায়েত দপ্তরের মাধ্যমে যে ষ্ট্যাটুটরি নিয়ম কানুন যেসব আছে সেগুলির পরিবর্তন না ঘটিয়ে স্যাল নট বি বলাটা যুক্তি সঙ্গত কিনা সেটা আপনি একটু চিন্তা করে দেখুন, এদিকে আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর কাছে আর কটা প্রশ্ন তুলে ধরছি। হোম গার্ড, তহশীলদারদের কথা এখানে পরিষ্কারভাবে বলা নেই, এরাও প্রকৃতপক্ষে সরকারী কর্মচারী কিনা, বা তারা সরকারী কর্মচারী নয়, এটা পরিষ্কারভাবে বলা নেই। তারা নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করতে পারবে কিনা, সেটা পরিষ্কার করে বলা উচিত। এম. আর. সপ ডিলাররাও নির্বাচনে প্রতিদ্বন্দ্বিতা করতে পারবে কিনা সেটা পরিষ্কারভাবে বলা নেই। তারপর করপোরেশান, মিউনিসিপ্যালিটি, কোঅপারেটিভ্, ষ্ট্যাটুটারি ১০টি আণ্ডারটেকিং সংস্থার কর্মচারীরা প্রার্থী হতে পারবেন, এটা পরিষ্কারভাবে বলে দিচ্ছেন। এরা গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি, জেলাপরিষদের সদস্য নির্বাচিত হতে পারবেন। কিন্তু হোম গার্ড, তহশীলদার, এম. আর. সপ ডিলারদের ব্যাপারে আমরা কোন পরিষ্কার তথ্য পাচ্ছি না। এটা আমাদের একটু পরিষ্কার করে দেবেন। হাই স্কুল টিচার, প্রফেসার, এদের টিচার বললে প্রকৃতপক্ষে প্রাইমারী টিচার বোঝাচ্ছে না, হায়ার সেকেণ্ডারি টিচার, কলেজ প্রফেসার, ইউনিভার্সিটি প্রফেসার, লেকচারার এদের বোঝাচ্ছে। এই কথাটাও কিন্তু পরিষ্কারভাবে বলা নেই, এটা পরিষ্কার করে বলা উচিত। স্কুল বোর্ডের কর্মচারীদের ক্ষেত্রে যেমন বলা হচ্ছে সেখানে ইউনিভার্সিটির ক্ষেত্রে সেটা কিন্তু উহ্য থাকছে। ইউনিভার্সিটির ক্ষেত্রেও সেটা পরিষ্কারভাবে বলা উচিত। আপনি হয়তো বলবেন এ্যাক্টে আসছে না, রুলসে সেটা পরিষ্কারভাবে বলে দেওয়া হবে। এই পরিপ্রেক্ষিতে মন্ত্রীমহাশয়কে সেটা লক্ষ রাখতে বলছি। সার্ভিস কণ্ডাক্ট রুলস আছে বিভিন্ন আণ্ডারটেকিং সংস্থার, বিভিন্ন অটোনমাস বডিরও কন্ডাক্ট রুলস আছে, তাদের সেই সব নিয়ম কানুনের পরিবর্তন ঘটেছে কিনা সেটা আমরা এই বিলের মধ্যে দেখতে পাইনি। এই বিলের মধ্যে সেই সব কথা উহ্য ছিল, পরিষ্কারভাবে বলা হয়নি বলে আমি এই ষ্ট্যাটুটারি রেজল্যিউসান দিয়েছিলাম। সামনেই বিধানসভার অধিবেশন থাকা সত্ত্বেও ১৯৮৫ সালের জানুয়ারী মাসে অর্ডিনান্স করার কোন যুক্তি সঙ্গত কারণ ছিল না। এটা এমন কিছু জরুরী বিষয় ছিল না। গ্রাম

পঞ্চায়েতে, পঞ্চায়েত সমিতিতে এবং জেলা পরিষদে যে সমস্ত সদস্যরা ইতিমধ্যে পদত্যাগ করেছে বা যে সমস্ত সদস্যদের মৃত্যু হয়েছে তাদের ভেকেন্সিগুলি পূরণ করা হয়নি। সেগুলি পূরণ করার কাজকে ত্বরান্বিত করার কোন মনোভাব সরকারের দেখা যায়নি। অতএব বিধানসভার অধিবেশন সামনে থাকা সত্ত্বেও তাড়াতাড়ি করে অর্ডিনান্স করার কোন যুক্তি আছে বলে আমি মনে করি না। তাই আমি এই বিলের বিরোধীতা করছি। সাধারণ নিয়ম হচ্ছে কোন আইন হয়ে যাবাব পরে সেই আইনের রুলসগুলি তৈরী হয় এবং সেগুলি সভার পরবর্তী অধিবেশনে পেশ করা হয়। কিন্তু এ ক্ষেত্রে গত সেপ্টেম্বর মাসের অধিবেশনে আমরা কিছুই দেখতে পাইনি, এখন দেখতে পাচ্ছি। গত ৮৪ সালের বাজেট অধিবেশনে আইন পাশ হয়ে যাবর পরে গত ৮৪ সালের সেপ্টেম্বর মাসে সেগুলি যে হয়নি, এই যে ডিলেড্ পলিসি, এটা গণতান্ত্রিক পদ্ধতির ক্ষেত্রে ত্রুটি বলেই আমরা এটার সমালোচনা করছি এবং এ দিকে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি কোন বিষয়ে বাধা না এলে সংসোধন হয় না, পরিবর্তন হয় না, তবুও পঞ্চায়েত দপ্তর থেকে এ গুলির বিষয়ে আরো পরীক্ষা করার দরকার ছিল। গ্রাম বাংলার যে উন্নতির কথা বলা হচ্ছে, সে উন্নতি বর্তমান পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে ব্যাহত হচ্ছে। সেই জন্য আমি আমার সমস্ত কাজকে আরো তরান্বিত করার জন্য এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েতম ন্ত্রী পশ্চিমবঙ্গে পঞ্চায়েত আইন সংশোধন বিল, ১৯৮৫ এই হাউসে উপস্থিত করেছেন, আমি একে সমর্থন করছি। বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় এই বিলের প্রতি তাঁর কতগুলি আপত্তির কারণ এখানে উল্লেখ করেছেন। আমি প্রথমেই তাঁকে বলতে চাই যে, পঞ্চায়েত আইন এখানে রয়েছে সেটা ১৯৭৩ সালে কংগ্রেস আমলে হয়েছিল। পটভূমিকাটা এই কারণেই বলতে হচ্ছে, তা নাহলে তিনি যে বক্তব্য এই সভার সামনে তুলে ধরলেন সেই বক্তব্যের ত্রুটি গুলি তুলে ধরা যাবে না। আমরা সবাই জানি ১৯৭২ সালে কারচুপির মাধ্যমে কংগ্রেস পশ্চিমবাংলায় ক্ষমতায় এসেছিল এবং তখন তাঁদের সেই কাজ সারা দেশের প্রতিটি মানুষের কাছে ধিক্কৃত হয়েছিল।

**[7.15 – 7.25 p.m.]**

তাই মানুষের মনটাকে অন্যদিকে ঘোরাবার জন্য তাঁরা কৌশল নিলেন এবং কিছু ভাল কাজ করেছি এটা তুলে ধরার জন্য ১৯৭৩ সালের পঞ্চায়েত আইন নিয়ে এলেন। আপনরা সবাই জানেন, জনসাধারণকে ধোঁকা দেওয়ার জন্য ওনারা অনেক আইন করেছেন কিন্তু কাজে লাগান নি। এক্ষেত্রেও ব্যতিক্রম ঘটেনি। ১৯৭৩ সালে যে আইন তৈরী হয়েছে সেটা ১৯৭৭ সালের আগে পর্যন্ত তাঁরা ব্যবহার করেননি প্রয়োগ করেননি। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার ১ বছরের মধ্যে ১৯৭৮ সালে সেই আইন পঞ্চায়েত আইনকে তৈরী করে বামফ্রন্ট সরকার কাজে নিয়ে এলেন এবং নির্বাচনের মধ্য দিয়ে পঞ্চায়েত গঠিত হলো। তবে কংগ্রেসীরা তাদের যে শ্রেণী দৃষ্টিভঙ্গীতে পঞ্চায়েত আইন তৈরী করেছিল কাজ করতে গিয়ে আমাদের দৃষ্টিভঙ্গী ভিন্নতর হওয়ায় আমরা অনুভব করলাম এর পরিবর্তন দরকার। সেইজন্য অভিজ্ঞতার মধ্য দিয়ে মাঝে মাঝে এর সংশোধনের প্রয়োজন হচ্ছে। তাই এবার মাননীয় পঞ্চায়েত মন্ত্রী একটা সংশোধনী নিয়ে এসেছেন। কারণ ১৯৮৩ সালে পঞ্চায়েত নির্বাচনের আগে কারা নির্বাচনে দাঁড়াতে পারবেন এবং কারা নির্বাচনে দাঁড়াতে পারবেন না এই নিয়ে বিভ্রান্তির সৃষ্টি হয়েছিল। তখন একবার ব্যাখ্যা হলো, কমিউনিটি হেল্থ গাইডরা নির্বাচনে দাঁড়াতে পারবেন না। পরবর্তীকালে এর পরিবর্তন ঘটলো আর বিদ্যালয়ের শিক্ষকরা বা বিভিন্ন বোর্ড বা ঐ রকম সংস্থার অধীনে যারা কাজ করেন —যাদের সরকার টাকা দেন তাঁরা কি নির্বাচনে দাঁড়াতে পারবেন? এখন এই সংশোধনীর মধ্য দিয়ে সেগুলি সুস্পষ্টভাবে বলার চেষ্টা করা হচ্ছে। তাই এটা সমর্থনযোগ্য। কাশীবাবু বলেছেন, বিভিন্ন সংস্থার সার্ভিস কনডাক্ট রুল আলাদা

আলাদাভাবে আছে। হ্যাঁ, আছে তো। এখন পঞ্চায়েত নির্বাচনে কারা দাঁড়াতে পারবেন বা কারা পারবেন না তারজন্যই প্রয়োজন হচ্ছে পঞ্চায়েত আইনের প্রয়োজনীয় সংশোধন এবং সুস্পষ্ট ব্যাখ্যা তা নাহলে অসুবিধা থেকে যায়। অন্যান্য যে সমস্ত বোর্ড বা সংস্থা আছে এবং তাদের যে সমস্ত সার্ভিস কনডাক্ট রুল আছে সেইসব বোর্ড এবং সংস্থা যে সমস্ত দপ্তরের অধীনে কাজ করেন পরবর্তীকালে নিশ্চয়ই তারা এই বিষয়ে চিন্তাভাবনা করবেন তাদের কনডক্ট রুল সম্বন্ধে। এখন পঞ্চায়েত আইনের যে সংশোধন হচ্ছে — আমরা আশা করবো— ঐ সমস্ত দপ্তর এর প্রয়োজন অনুভব করে এ ব্যাপারে চিন্তাভাবনা করবেন। এটা যে যার সংশ্লিষ্ট দপ্তরের ব্যাপার, পঞ্চায়েত দপ্তরের একার ব্যাপার নয়। কাজেই এই মুহুর্তে কাশীবাবু যেটা বলছেন ব্যাখ্যা দেওয়ার প্রশ্নে সেটা প্রয়োজন অনুসারে সময়মত ব্যাখ্যা দেওয়া হবে। তাই কাশীবাবু যে ষ্টাটুটরি রেজোলিউসান এনেছেন আমি তার বিরোধিতা করছি এবং মাননীয় মন্ত্রী মহাশয় এই সভায় যে সংশোধনী প্রস্তাব নিয়ে এসেছেন সেই সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে এবং সকলে যাতে এই সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে তারজন্য আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েতের ব্যাপারে যে বিল আনা হয়েছে সেটাকে আমি সমর্থন করছি। কারণ এটাতে প্র্যাকটিক্যালি কতকগুলি ডিফিক্যালটি ছিল সেই ডিফিক্যালটিগুলো রিমুভ করা হয়েছে এবং এটা রিমুভ না করলে অসুবিধা হতো এবং এটা করা উচিত। কারণ এই বিলটিকে যদি এ্যানালাইসিস কবা যায় তাহলে দেখা যাচ্ছে গভর্ণমেন্ট নমিনি যারা ছিল বা এক্স-অফিসিও যারা ছিল তাদের বাদ দিয়ে ইলেকটেড ম্যান করা হয়েছে। যদি অসুবিধা না হয় তাহলে তাকে শো-কজ করে রেসপেকটিভ অথরিটি রিমুভ করতে পারে — এই জিনিষটা থাকা ভালো হয়েছে। ইলেকটেড রিপ্রেজেনটিভ যখন ৩টি মিটিং-এ থাকবে না অথচ কৈফিয়ত দেবে না — এটা ঠিক নয়।

এই জন্য আমার মনে হয় ফ্রম দি ষ্ট্যান্ড পয়েন্ট অফ দি ডেমোক্র্যাটিক ভিউ অলসো এটা আমাদের উচিত যে তাদের রিমুভ করা। অবশ্য এমনি রিমুভ হচ্ছে না, তাই একটা তাদের চান্স দেওয়া হচ্ছে শো কজ করে। তারা বলতে পারে যে আমরা এই কারণে যেতে পারি নি এবং সেই যদি হয় তাহলে নিশ্চয় তখন তারা স্যাটিসফায়েড হয়ে কমিটিতে হয়ত রিমুভ্যালের প্রশ্নটা উঠবে না। কাজেই সেদিক দিয়ে এটা ভাল হয়েছে। কর্মাধ্যক্ষদের যেটা করা হয়েছে সেটা মোটামুটি এটাই মাথায় রেখে করা হয়েছে একটা পঞ্চায়েত সমিতি এবং জেলা পরিষদের। কেবল একটা কথা আমি ভাবছি সেটা অবশ্য আমি দফাওয়ারীতে মুভ করছি, আপনি দেখবেন এই যে ক্লজ ৬এ যেটা আছে ১৭তে যেটা সাব ক্লজ ৬ আছে এটার নোটিশটাতে বলা আছে। কিন্তু এই নোটিশটা কিভাবে হবে বা কত টাইম কি, এটা ঠিক স্পেশিফিকালি বলা নেই। কাজেই এটা একটা দেখবেন। ঐ ৬-এতে আর একটা আছে, সেটাতে পরিষ্কার বলা আছে এইরকম হবে, এই রকম হবে। কাজেই কোন নোটিশ সম্বন্ধে আমার মনে হয় একটু ভেবে চিনতে দেখবেন। সাব ক্লজের ৬-এ যেটা আছে চ্যাপটার ১৪র ঠিক আগে যেটা আছে সেটা একটু দেখবেন। আর আমরা জানি যে এটা করার খুবই প্রয়োজন ছিল। কেননা যেকোন কারণে যদি এক বার না যায় তারপর যদি কাজ না করে তাহলে গোটাটা স্থায়ী কমিটি হলেও তার হাতে ষ্ট্যাটুইটারী পাওয়ার আছে সেগুলি প্রায় ডিফাল্ট হয়ে যায়। সেই হিসাবে এটা আনা ঠিকই হয়েছে। আর পঞ্চায়েত সম্বন্ধে আমাদের বক্তব্য হচ্ছে, আমি বারবারই বলে আসছি এ্যাজ এ সিষ্টেম এটাকে ইনট্রোডিউস করা হয়েছে, থ্রি টায়ার এটাতে সত্যিই সাধারণ মানুষের উপকার হবে। কিন্তু আমরা হয়ত দেখব নূতন মেম্বার যারা আসছে, যখন এসে কিছু কিছু লোক পঞ্চায়েতে এসে মিসইউজ অফ পাওয়ার করল এবং সেজন্য সিষ্টেমটা লোকের কাছে খুব বেশী অপ্রিয় হয়নি, কিছু কিছু পার্সন এই সিষ্টেমের ভিতর থেকে অন্যায় করল। তারা সাধারণ মানুষের কাছে অপ্রিয় হয়েছে। অনেকে চলে যেতে চেয়েছেন পঞ্চায়েতটা অপ্রিয় হয়েছে, একথাটা ঠিক নয়। এই সিষ্টেমটা প্রত্যেকে চাইছে। এজন্য ডিসেনট্রালাইজেসন অফ পাওয়ার যেটা আছে এবং এখন যেটা আবার করা হচ্ছে ডিষ্ট্রিংকট জেলা পরিষদের একটা বোর্ড আছে এবং সেটাই ফাইনান্স কন্ট্রোল

করবে। এই অবস্থাটা আমার আগের এক্সপিরিয়েন্স থেকে দেখে অত্যন্ত কসাস হতে হবে। তা না হলে দেখা যাবে এর ভিতর আমাদের হয়ত অনেক চাপ আসবে। সিষ্টেমটা খারাপ নয় কিন্তু পার্সনটা ডাইভার্ড করে অন্যরকম করবে। কাজেই সেটা বাঁধন দেওয়া উচিত আমি এইটুকু বলতে চাই যে আমার মনে হয় এই টা করলে ভাল হয় কারণ ব্যবহারিক দিক দিয়ে আমাদের কাজ করার পক্ষে সুবিধা হবে বলে আমি এটাকে সমর্থন করছি এবং আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** ষ্ট্যাটুইটারী রেজলিউসন এ্যান্ড কনসিডারেশন মোশন মুভ করা হয়েছে, এক সঙ্গে আনা হয়েছে। কাশীনাথ মিশ্র মহাশয় জবাব দিতে পারেন।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা যে কথা বললেন এবং সেই বক্তব্যের মধ্যে আমি অন্তত সেটাই আশা করি যে এই পঞ্চায়েত সিষ্টেমটা জনসমক্ষে এব যে ত্রুটিবিচ্যুতি আছে সেটা লক্ষ্য করে সেগুলি অন্তত আরো বেশী সংশোধন করা হবে। তার সাথে আমি যে সব বক্তব্য রেখেছি সেগুলোকে মাননীয় মন্ত্রী মহাশয়কে পরিষ্কার করে দেবার জন্য আবেদন রাখছি। আর কিছু না বলে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**[7.25 – 7.35 p.m.]**

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য কাশীনাথ মিশ্র যেসব কথা বলছেন আমি যথাসম্ভব সেগুলো পরিষ্কার করবার চেষ্টা করছি। পঞ্চায়েত আইনের সংশোধনের মাধ্যমে অন্য কোন সার্ভিস রুল বা অন্য কিছু পরিবর্তনের কথা বলা হয়নি বা করা যায় না। এখানে শুধু পঞ্চায়েত আইনে একটি ব্যাখ্যা দেওয়া হয়েছে। পঞ্চায়েতের তিনটি স্তরে যেসব ভুল ইন্টারপ্রিটেশন আছে সেটা রিমুভ করবার জন্য এটা করা হয়েছে। ইনএলিজিবিলিটি দূর করার চেষ্টা করা হয়েছে। পঞ্চায়েত আইনের এ্যামেণ্ডমেন্টের মধ্য দিয়ে সার্ভিস কন্ডাক্ট রুল-এর কোন পরিবর্তন করা যায় না। এর একমাত্র উদ্দেশ্য হচ্ছে ৮বি, ৮৭বি, ১৪৩বি — থ্রি টায়ারের ত্রুটি রিমুভ করা। রেমুনারেশনের ব্যাপারে এর আগে ১৯৮৩ সালের ইলেকশনের সময় যেটা করা হয়েছিল তাতে একটা ভুল ধারণা হয়েছিল বলে এবারে রেমুনারেশনের কথা বলে দেওয়া হয়েছে। আরো কথা উঠেছে যে কারা ইনসার্ভিস, কারা কারা ইনএলিজিবল্। সেজন্য এক্সপ্লানেশন দিয়ে থ্রি টায়ার সিষ্টেমের ইনএলিজিবিলিটি দূর করবার চেষ্টা করা হয়েছে। তবে এটা লিষ্ট ধরে ধরে বলা যায় না যে এরা এরা সার্ভিসে আছে, এরা এরা সার্ভিসে নেই। ধরুন, আপনাকেই যদি জিজ্ঞাসা করা হয় যে পশ্চিমবঙ্গ সরকারের কতরকম সার্ভিস আছে আপনি সেটা লিষ্ট দিয়ে দেখাতে পারবেন কি? পারবেন না। একটি গ্লসারি, একটি ডিকশনারি বা একটি লিষ্ট-আউট এ-ক্ষেত্রে করা যায় না। তবে এটা বলছিনা যে এর মধ্যে আর কোন ত্রুটি থাকবে না। ১৯৮২ সলেও এই রকম করবার চেষ্টা করা হয়েছিল কিন্তু তারপরও এইসব প্রশ্ন উঠেছে। তবে এটা বলতে পারি যে ক্লিয়ারলি এক্সপ্লানেশন দিয়ে তিনটি স্তরের ইনএলিজিবিলিটি দূর করবার চেষ্টা করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে প্রশ্ন উঠেছে অর্ডিনেন্স কেন করা হোল? আপনারা জানেন যে একটির পর একটি কেস করা হয়েছিল, ফলে একটা গুরুতর অবস্থার সৃষ্টি হয়েছিল। ফলে জিনিযটা আটকে ছিল। যাতে তাড়াতাড়ি এই অসুবিধা দূর করা যায় তারজন্যই অর্ডিনেন্স করা হয়েছিল। যদি নোটিশ দেওয়া হোত তাহলে করা যেতো না। একটি গোলমাল সৃষ্টি হয়েছিল বলেই অর্ডিনেন্স করা হয়েছিল। এখানে বহুবার বলবার চেষ্টা করেছি যে যা কিছুই করা হচ্ছে সেটা ক্ষমতার বিকেন্দ্রীকরণের জন্যই করা হচ্ছে। প্রধান কথা হচ্ছে, জনসাধারণ যাতে সরকারী কাজে কর্মে স্বার্থকভাবে উদ্যোগ গ্রহণ করতে পারেন তার চেষ্টা করা হচ্ছে। কারণ জনসাধারণের টাকাই ট্যাক্সের মাধ্যমে সরকারী কোষাগারে আসে। তাছাড়া ওঁরাই আমাকে মন্ত্রী বানিয়েছেন, আপনাদের এম.এল.এ করেছেন। চাঁদের কোন নিজস্ব আলো নেই। সূর্যের আলোকেই সে

আলোকিত। তেমনি তাঁদের কাছ থেকে ক্ষমতা পেয়ে ৫ বছরের জন্য রিপ্রেজেনটেটিভ হয়ে গেছি বলেই কি তাঁদের কিছু বলবার থাকবে না ? সমস্ত জিনিষটাই হয়ে যাবে উইদাউট এনি রেফারেন্স টু দি পিপল্ হ হ্যাভ সেন্ট দেম টু পাওয়ার — এটা কখনই হয় না। আমি যেটা বলছি সেটা অনুগ্রহ করে মন দিয়ে শুনুন যা ছিল তাতে একটা বাধ্যতামূলক ব্যবস্থা ছিল। যথা স্টাটিউটারি বা অবলিগেটারী অথাৎ বছরে দুবার করে ৬ মাসের মধ্যে একবার করে ইলেকটোরেট মিটিং করা হোত এবং তাদের কাছে টাকা রাখা হোত। এখন সেটা অবলিগেটারী করে দেওয়া হয়েছে। অথাৎ টাকা পয়সার দিক থেকে প্রধান নিজে যা ইচ্ছে তাই করতে পারবেন না। যে কথাটি মাননীয় সদস্য শ্রী ভক্তি বাবু একটু আগে বললেন যে গ্র্যান্ট পঞ্চায়েত কে দেওয়া হয় সেটা পঞ্চায়েতের অর্ন্তভুক্ত হলেও সাধারণ মানুষকে দাখিল করতে হবে। নট ফর দি প্রধান, নট ফর দি ইলেকটেড মেম্বারস্ বাট ফর দি পিপ্‌ল অফ দি এরিয়া। সুতরাং এখানে প্রয়োজন আছে পিপলের ইনেসপেকসান করবার, যে টাকাটা আসছে তা কিসে খরচ হচ্ছে। কারন এই যে টাকা আসছে এটা তো জনসাধারনের টাকা। সুতরাং তাদের এই টাকা সম্বন্ধে ওয়াকিবহাল থাকতে হবে। আগে প্রধান নিজেই সই করে টাকা তুলতে পারতেন কিন্তু এখন তা আর হবে না। এখন প্রধান উপপ্রধান এবং আরো কজন মেম্বার এই তিনজনের মধ্যে অন্তত দুজনকে থাকতে হবে এটা রেজলিউশান করে তবেই সই করে টাকা তোলা যাবে ঠিক হয়েছে, এই গুলি অভিজ্ঞতার মধ্যে দিয়েই করা হয়েছে। পঞ্চায়েত একটি রিয়েল প্রতিষ্ঠান এবং এই রিয়েল ইনষ্টিটিউশানে পিপ্‌ল পার্টিসিপেশান এবং ইনসিয়েটিভের দরকার আছে। সুতরাং আমরা ক্ষমতায় থাকার জন্য ৫ বছরে যা ইচ্ছে করে যাবো এবং জনসাধারণ অপাংক্তেয় হয়ে পড়ে থাকবে তা হতে পারে না। তাই যাতে ডে টু ডে ওয়ার্ক হতে পারে তারজন্য সাধারন মানুষের পার্টিসিপেট এবং ইনসিওয়র করার দরকার আছে। এগুলি যে করা হচ্ছে সেগুলি পরিস্কার করে বুঝতে হবে। একটা সম্পূর্ন এ্যবসার্ড ব্যাপরে যে প্রাথমিক শিক্ষক এম.এল.এ, এম.পি. হতে পারেন কিন্তু পঞ্চায়েতের সদস্য হতে পারেন না। এর চেয়ে এ্যাবসিডিটি কিছু আছে? প্রাইমারি টিচার এম.পি, এম.এল.এ. হতেপারেন আর পঞ্চায়েতের সদস্য হতে পারেন না? পঞ্চায়েত এ্যাক্টসে যা ইনটারপ্রিটেশান আছে সেটা রিপ্রেজেনটেশান অফ পিপ্‌লস এ্যাক্টের মত নয় অন্য রকম আছে। পঞ্চায়েত এ্যাক্টে যে স্পেসিফিক ক্লজ আছে তার ইনটারপ্রিটেশান, বাই ইলেকশান ঠিক ক্লিয়ার নেই। সুতরাং ইন রাইটিং এটা আমরা পরিস্কার করে দিতে চাই। তবে সব ব্যাপারে ত্রিকালজ্ঞ হওয়া যায় না এবং এখানে আমার বিরিঞ্চিবাবুর গল্পটি মনে পড়ছে। অতঃপর আমি বলছি যে এ্যামেন্ডমেন্ট এসেছে তাকে সমর্থন করুন কারন এতে আমার আপনার সকলেই সুবিধা হবে। বিরোধীপক্ষ আছেন বলে বিরোধিতা করতে হবে বলেই এটাকে বাধা দেবেন না। এই কথা বলে মাননীয় সদস্যদের যে এ্যামেন্ডমেন্ট এসেছে তাকে আমি গ্রহন করতে পারছি না এবং আমি এ্যামেন্ডমেন্ট এনেছি তাকে গ্রহণ করার জন্য অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Panchayat (Amendment) Bill, 1985, be taken into consideration was then put and agreed to.

Clauses 1 to 5 and Preamble

The question that Clauses 1 to 5 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Amendment) Bill, 1985 as settled in the Assembly, be passed.

**[7.35 – 7.45 p.m.]**

**শ্রী আবদুস সাত্তার :** স্যার, এই এ্যামেন্ডমেন্ট সম্বন্ধে মনে হয় কিছু বলেন নি। ডাঃ আশা মুকুল পালের ঘরে একটা কেস হয়েছিল সেটা হচ্ছে শিক্ষকরা এর মেম্বার হতে পারবেন কিনা? সেখানেই একটা জাজমেন্ট হয় সিঙ্গেল বেঞ্চে। যেহেতু প্রাইমারী শিক্ষকরা যে টাকা পায় থ্র সাম এজেন্ট এবং আর একটা হচ্ছে ডি.আই. থেকে টাকা দেওয়া হয়, ডি.আই থেকে টাকা কমিটিতে দেয়। সুতরাং এটা নট Within the Preview. সুতরাং একটা জাজমেন্ট হবার পর এই অবস্থা দেখা দিয়েছে। এর বিরুদ্ধে সরকার আপীল করেন। সরকার এ্যাপীল করবার পর ডিভিশন বেঞ্চে এটা কনফার্মড হয়। এর বিরুদ্ধে সরকার সুপ্রীম কোর্টে গেছেন। কিন্তু প্রশ্ন হচ্ছে ঐ জাজমেন্টে পর অনেকগুলি কেস হয়ে গেছে যার ফলে অনেক শিক্ষক তাদের মেম্বার শিপ হারিয়েছেন। এখানে বলছেন Shall be deemed always to have been substituted. Shall be deemed always to have been substituted whether it will go back to that date i.e. When the Act was passed in 1973. সেটা একটা প্রশ্ন আছে। রেট্রসপেকটিভ এবং প্রসপেকটিভ এই প্রশ্ন নিয়ে গোলমাল আরম্ভ হয়েছে। অথাৎ এ্যাট অল রেট্রসপেকটিভ দেওয়া যায় কিনা জেনারেল ক্লজ অনুসারে এই প্রশ্ন এসে যাচ্ছে। আজকে আপনার যে স্টেটমেন্ট অফ অবজেক্ট এ্যান্ড রিজিনস তারমধ্যে কি কারনে এই জিনিস এ্যারাইজ করলো জানি না। এর আগে এটা ছিল না। কারন আগের Teachers are always eligible for gram Panchayat, Panchayat Samity and Zilla Parishad. কোন বার নেই যেখানে তারা এম.এল.এ. হতে পারেন। হাইস্কুলের তো ব্যাপার নেই। কিন্তু যেহেতু একটা জাজমেন্ট হয়েছে সেইহেতু এটা এনেছেন। কিন্তু জাজমেন্টের ফলে তাদেব কি হবে? যদি আপনি মনে করেন এটা রেট্রসপেকটিভ এ্যাফেক্ট দেওয়া হবে তাহলে ওরা থাকছে আইন অনুসারে। কিন্তু দে have been remaned alneat.

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** এই ধরণের কেস হয়েছে এবং আইন করার পর সেটা সুপ্রীম কোর্টে করেছেন এই রকম নজির আমি দেখিয়ে দেব।

**শ্রী আবদুস সাত্তার :** সেটা যদি থাকে তাহলে আপনি এ্যামেন্ডমেন্ট নিয়ে এলেন কেন? সুপ্রীম কোর্টে আসবার পর এই এ্যামেন্ডমেন্ট আনা উচিৎ ছিল। সুপ্রীম কোর্টে কেস যখন পেনডিং তখন আপনি এটা নিয়ে এসেছেন - অথাৎ আনতে বাধ্য হয়েছেন।

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** আপনি জানেন এই সব বিল আনতে গেলে এল.আর.এ.র ওপিনিয়ন নিয়ে আনা হয়।

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** উইথ ইয়োর পারমিশান, স্যার, আমি বলছি যে ওরা লেটেস্ট জাজমেন্টটা কনসিডার করছেন না। সুপ্রীম কোর্টের জাজমেন্ট হচ্ছে রেট্রসপেকটিভ এ্যাফেবট হবে। যেহেতু সুপ্রীম কোর্ট বলে দিয়েছেন এটা রেট্রসপেকটিভ এ্যাফেবট হবে তারপর আর প্রশ্ন ওঠে না। যদি ট্রসপেকটিভ এ্যাফেবট হয় তাহলে একড্রিং টু দি জেনারেল ক্লজেস এ্যাবট এটা ভয়েড হয়ে যাবে এবং তারা অটোমেটিকালি আসবে। দুটি পয়েন্ট হচ্ছে একটা ভয়েড আর একটা ভয়েডেবেল।

**মিঃ স্পীকার :** সাত্তার সাহেবের প্রশ্ন হচ্ছে দোজ হু হ্যাড অলরেডি বিন রিমুভড তাদের ফেট কি হবে?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** প্রথমে চিন্তা করতে হবে এটা ভয়েড, না ভয়েডেবল। লক্ষ করে দেখবেন এটাকে হোল্ড করেছে ভয়েড বলে, ভয়েডেবল বলেনি। ইন দি আই অব ল যদি ভয়েড হয় তাহলে অটোমেটিকালি এটা রিমুভড হয়ে যাবে। কাজেই যখন ভয়েড বলে ফাইনডিংস্ করেছে এবং রেট্রোস্পেকটিভ

এফেক্ট দিয়েছে তখন কোশ্চেন আর ওঠে না।

**শ্রী ননী কর** : মাননীয় স্পীকার মহাশয়, প্রাথমিক শিক্ষকরা বিধানসভার সদস্য হতে পারলে ওখানে হতে পারবে কিনা সেই প্রশ্ন ওরা তুলেছেন। প্রশ্নটা তুলে ভালই করেছেন। প্রাথমিক শিক্ষকদের অধিকার থাক, তাঁরা জনগনের প্রতিনিধিত্ব করুন এটা ওরা চাননা বলেই এই প্রশ্ন তুলেছেন। প্রাথমিক শিক্ষকদের নিয়ে আসার ব্যাপারে যা বলেছেন সেটা সঠিক হয়েছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। অল্প অল্প ভাতা পান এ্যাডাল্ড এডুকেসনের শিক্ষকরা এই সুযোগ থেকে যে বঞ্চিত হচ্ছে সেখানে আমার অনুরোধ হচ্ছে, যারা এ্যাডাল্ড এডুকেসনের শিক্ষক এবং হেলথ্ ভলান্টিয়ার যারা অল্প ভাতা পান যারা সরকারী চাকুরী করেন না তারাও যেন এই সুযোগ পান।

**মিঃ স্পীকার** : মিঃ সাত্তার, রিসেন্টলী দেয়ার ইজ এ হাইকোর্ট রুলিং অব মিঃ জাসটিস্ মুরারী মোহন দত্ত অন দিস্ অর্ডিন্যান্স অলসো। সেখানে এই অর্ডিন্যান্স - কে আপহোল্ড করেছে ডিভিসন বেঞ্চে।

**শ্রী আবদুস সাত্তার** : আমি বলছি তাদের সম্বন্ধে দোজ হু হ্যাভ অলরেডি বিন রিমুভড।

**মিঃ স্পীকার** : দিস্ ইজ এ ডিফারেন্ট কেস্। আই এ্যাম নট ইন এগ্রিমেন্ট উইথ ইউ।

## THE WEST BENGAL PREMISES REQUISITION AND CONTROL

## (TEMPORARY PROVISION) (AMENDMENT) BILL, 1985.

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to introduce the West Bengal Premises Requisition and Control (Temporary Provisions) (Amendment) Bill, 1985.

(Secretary then read the Title of the Bill.)

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the West Bengal Premises Requisition and Control (Temporary Provisions) (Amendment) Bill, 1985, be taken into consideration.

**[7.45 – 7.55 p.m.]**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৪৭ সালের পশ্চিমবঙ্গ বাড়ি অধিগ্রহন ও নিয়ন্ত্রন (সাময়িক বিধানাবলী) আইন অনুযায়ী রাজ্য সরকার প্রয়োজন বোধে বাসগৃহ অধিগ্রহন ও সেগুলি নিয়ন্ত্রন করে থাকেন। সরকারী অফিস, কর্মচারীদের বাসস্থান এবং বিদ্যালয় প্রভৃতি প্রতিষ্ঠানের জন্য এই অধিগৃহিত বাসগৃহগুলি ব্যবহৃত হয়। বর্তমানে এইরূপ বেশ কিছু অধিগৃহীত বাসগৃহ রয়েছে।

পশ্চিমবঙ্গের সর্বত্র বিশেষতঃ শহরাঞ্চলে বাসগৃহ সমস্যা সবাই অবগত আছেন। সরকারের বা জনকল্যানমূলক প্রতিষ্ঠানের প্রয়োজনে ন্যায্য ভাড়ায় বাড়ী সংগ্রহ করা প্রায়শই অত্যন্ত কঠিন হয়ে পড়েছে। এই অবস্থায় এই আইনে প্রদত্ত ক্ষমতাব প্রয়োগ বহাল রাখা জনস্বার্থে অপরিহার্য বলে মনে হয়।

আইনটির কার্যকাল এই বছরের ৩১ শে মার্চ তারিখে শেষ হবার কথা। কিন্তু অধিগৃহীত

বাসগৃহগুলির প্রয়োজন অব্যাহত থাকায় এবং অদুর ভবিষ্যতে জনস্বার্থে বাসগৃহ যাতে প্রয়োজন হলে অধিগ্রহণ করা যায় তারজন্য আইনটির কার্যকাল আরো কিছুদিন বাড়ানো আবশ্যক। বর্তমান আইটির ব্যাপক সংশোধনী বিলটি তৈরী হতে আরো কিছুদিন সময় প্রয়োজন। এই অবস্থায় বর্তমান বিধেয়টিতে আইনটির কার্যকাল আরো এক বছর বাড়ানোর প্রস্তাব করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশাকরি, মাননীয় সদস্যগন আমার এই প্রস্তাবে সম্মতি দেবেন এবং আমার উত্থাপিত ১৯৮৫ সালেব পশ্চিমবঙ্গ বাড়ী অধিগ্রহণ ও নিয়ন্ত্রন (সাময়িক বিধানাবলী) (সংশোধন) বিষয়টি বিধানসভা কর্তৃক অনুমোদনের জন্যগৃহীত হবে।

**শ্রী কাশী নাথ মিশ্র** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে The West Bengal Premises Requisition and Control (Temporary Provision) (Amendment) Bill, 1985.

নিয়ে এসেছেন, সেটা বছরের পর বছর আনা হচ্ছে। এটা যখন এ্যাকিউট বলছেন, ষ্টেটমেন্ট অব অবজেক্ট বলছেন যে এখনও পর্যন্ত এটা এ্যাকউট অবস্থায় আছে, সেই কারণে জনস্বার্থে আরো সময় নেওয়া দরকার। আমার কথা হচ্ছে, এটার যখন প্রয়োজন আছে তখন লং টার্ম বেসিসে একটা সময় নিতে পারেন। আপনি বলুন যে ১০ বছরের সময় দরকার বা ১৫ বছরের সময় দরকার, কিন্তু সেটা না করে ২ বছর, ৩ বছর করে সময় বাড়িয়ে যাচ্ছেন এবং একটা করে বিল আনছেন। এর ফলে সময়েরও অপচয় হচ্ছে এবং আপনারাও বিব্রত হচ্ছেন। কাজেই একটা লং টার্ম বেসিসে সময় নিন যে সময়ের মধ্যে সমস্যার সমাধান হবে। এর আগেও আমরা বলেছিলাম, এই যে বাড়ীঘর নেওয়া হচ্ছে, এটা কেন্দ্রীয় সরকারের কাজেই বলুন, আর রাজ্য সরকারের কাজেই বলুন, যখন নেওয়া হচ্ছে তখন এটার প্রয়োজন অনুসারে আরো দীর্ঘ সময় নেওয়ার প্রয়োজন ছিল। এই যে সময় নিলেন, এতে সমস্যার সমাধান হবে বলে আশা করা যায় না। মন্ত্রী মহাশয় যখন বলছেন যে বাড়ীঘরের সমস্যা প্রকট, এই অবস্থায় বিগতদিনে যে সকল বাড়ীঘর অধিগ্রহণ করেছেন, সেগুলি ছাড়াও আরো হয়ত নতুন ভাবে দরকার হতে পারে।

**শ্রী কাশী নাথ মিশ্র** : আমরা দেখলাম তদানিন্তন কালে ওয়ার টাইমে যুদ্ধের সময় প্রকৃত পক্ষে এই ঘর বাড়ীগুলি পাওয়ার চেষ্টা করা হয়।

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তো বললাম যুদ্ধের সময় বাড়ীগুলি রিকুইজিসন করে নিয়েছিলাম। এর আগে বলেছিলাম, সেটা আর করব না কথা রেখেছি, আর আনিনি। কতকগুলি বাড়ীর লোক বহুদিন ধরে ২/৩ বছর ধরে চেষ্টা করে আসছিল, আমি নোটিশ দিয়ে বলেছি এই রকম চলতে পারে না। আমি বলেছি যদি দরকার হয় তাহলে এ্যাকোয়ার করে নিন, কিন্তু এই করম ভাবে আর রিকুইজিসন চলবে না। এই আইনটা আলাদা। এটাতে অনেকগুলি ত্রুটি আছে। সেগুলি সংশোধন করে একটা ভাল বিল আনা হবে। সেটার ড্রাফটও হয়েছিল এবং ক্যাবিনেটেও উঠেছিল। কিন্তু আইন সম্বন্ধে আরো কিছু ডিসকাস করার দরকার আছে, সেই জন্য আনা যায় নি। তাই ১ বছর বাড়াতে চেয়েছি। ত্রুটি মুক্ত করতে ভাল কবে ড্রাফট করতে একটু সময় লাগছে বলেই এটা আনা হয়েছে।

**শ্রী কাশী নাথ মিশ্র** : মন্ত্রী মহাশয় একটা কমপ্রিহেনসিভ বিল আনবেন বললেন, খুব আনন্দেব কথা। কিন্তু যে সমস্যাগুলি দেখা দিচ্ছে সেটা আপনি একটু চিন্তা করবেন। ওয়ারের সময় বাড়ীগুলি নিযেছিলেন। সেই ব্যাপারে নতুন করে কিছু আনবেন না, বলেছিলেন, কথা রেখেছেন। কিন্তু এই অধিগ্রহন নিয়ন্ত্রন সাময়িক বিধানাবলী এটা যেন না থাকে - এক বছর এক বছর এই রকম করবেন না। আমি একেবারে বিবোধিতা করে বলছি না, আরো সময় নিযে একটা সুষ্ঠ আইন করার জন্য অনুরোধ কবছি। আপনি আরো একটু বেশী সময়

ধার্য্য করতে পারেন, তাতে আপনার কাজের সুবিধা হবে।

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী** : এটা যাতে ল্যাপস না করে যায় সেই জন্যই এটা করতে হয়েছে। একটা কমপ্রিহেনসিভ বিল এনে পরিবর্তন করার চেষ্টা করা হবে। সেই জন্য এক বছরে টাইম ধরা হচ্ছে, এটা করার দরকার আছে। ধরুন এমনও দরকার হতে পারে যে সাময়িক ভাবে নিতে হবে। কাজেই নেবার কোন আইন না থাকলে নিতে পারব না। তাই যাতে ল্যাপস না করে যায় সেইজন্যই ১ বছর সময় বাড়িয়ে দিলাম। ড্রাফট করা হয়েছে। কিছু কিছু ভুল আছে। তাই ফাইন্যাল ড্রাফট করতে একটু সময় লাগবে। এর পরে কমপ্রিহেনসিভ বিল আসবে, এ্যাজ ইট ইজ আসবে না।

**শ্রী কাশী নাথ মিশ্র** : স্যার, সরকার অনেক সময় বাড়ী ঘর সাধারন ভাবে দেখা যায় বাড়ীর মালিক বাড়ী দিতে চাননা। সরকারী অফিস আদালত যে সব ভাড়া বাড়ীতে চলছে সেই সব বাড়ীর মালিক ঠিকমত ভাড়া পান না। তাদের অনেক রকম অসুবিধা হয়। বাড়ীর মালিকদের প্রতি নানা রকম ইনজাষ্টিস হয়। বর্তমানে ক্রাইসিসের দিনে বাড়ীঘর ভাড়া দিতে চাইছে না সরকারকে। কারন সরকারের যে এ্যাকুইজিসন বিভাগ আছে সেখান থেকে তারা ভাড়াটা ঠিক করে দেন। তারা ভাড়াটা ঠিক করে দেবার পর দেখা যায় বর্তমানে বাজারে যে ভাড়া প্রচলিত আছে তার সঙ্গে অনেক তারতম্য আছে এবং এই বৈষম্য থাকার জন্য অনেকে ভাড়া দিতে চান না। কাজেই বাড়ীর মালিক যে বাড়িটা ভাড়া দিবেন তিনি যাতে বঞ্চিত না হন সেটা আপনাকে দেখতে হবে এবং তারা যাতে ঠিকমত ভাড়া পান সেদিকে আপনাকে নজর দিতে হবে। তারা যাতে প্রতিমাসে ভাড়া পান সেই ব্যবস্থা করতে হবে। আপনি যে কমপ্রিহেনসিভ বিল নিয়ে আসবেন তার মধ্যে এইগুলি উল্লেখ্য করে দেবেন এবং এই জিনিসগুলি আপনি বিচার করবেন। এই বলে আমার বক্তব্য শেষ করলাম।

**[7.55 – 8.00 p.m.]**

**শ্রী গনেশ চন্দ্র মন্ডল** : স্পীকার স্যার, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয় বাড়ি অধিগ্রহণ ও নিয়ন্ত্রনের জন্য যে বিল এনেছেন সেই বিলকে আমি সমর্থন করছি। তিনি একটি খুবই ছোট সংশোধনী বিল আজকে এই সভায় এনেছেন। মূল বিলের আয়ুষ্কাল শেষ হয়ে যাচ্ছে, সেই জন্য আরো এক বছর আয়ু বাড়াবার জন্য সভায় তিনি এই বিলটি উপস্থিত করেছেন। আমরা জানি কলকাতার মত জনবহুলে শহরে বাড়ি পাওয়া খুবই কষ্টকর। সুতরাং সাধারন ভাবে যাদের সদিচ্ছা সদিচ্ছা নেই তারা বাড়ি দিতে চাইবে না। কিন্তু বহু ক্ষেত্রে সরকারের বহু বাড়ি রিকুইজিসন করার প্রয়োজন হয়। সেই জন্যই বিল আনা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় ইতি মধ্যেই এখানে বলেছেন যে, তিনি এ বিষয়ে কমপিহেনসিভ বিল আনবেন এবং সেই বিলের মধ্যে সব কিছু থাকবে। স্যার, আমরা জানি ১৯৪৭ সালে প্রথম এই আইন পাশ হয় এবং কংগ্রেসী শাসনকালে এই আইন বেশ কয়েকবার সংশোধনও করা হয়েছিল, কয়েকটি ধারাকে তুলে দেওয়া হয়েছিল, কয়েকটা ধারাকে নতুন ভাবে সংযোজন করা হয়েছিল, ইত্যাদি অনেক কিছুই করা হয়েছিল। কিন্তু তা সত্ত্বেও এই আইনটা একটা সাময়িক আইন হিসাবেই রয়েগেছে, দীর্ঘদিন ধরে এটা পার্মানেন্ট আইনে পরিনত হয়নি। সেই জন্য আজকে আমার মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, তিনি যখন একটা কমপ্রিহেনসিভ বিল আনছেন তখন তিনি যেন যুগোপযোগী আইন যাতে পাশ হয় সে দিকে লক্ষ রাখেন। এই কথা বলে, এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী** : মাননীয় স্পীকার মহাশয়, এই বিলের ওপর মাননীয় কাশীনাথ মিশ্র এবং গনেশ চন্দ্র মন্ডল মহাশয়ের বক্তব্য শুনলাম। আমি ইতিপূর্বে যে কথা বলেছি সে কথা আবার তাঁদের কাছে বলছি যে, আমরা এ বিষয়ে একটা কমপ্রিহেনসিভ বিল আনছি। যে বিলটি প্রায় তৈরী হয়ে গেছে, কিন্তু সে বিল নিয়ে কিছু আলোচনার এখনো প্রয়োজন আছে। অথচ এই বিলের মেয়াদ আগামী ৩১ শে মার্চ '৮৫

শেষ হয়ে যাচ্ছে, মেয়াদ শেষ হয়ে গেলে আমাদের খুবই অসুবিধার সম্মুখীন হতে হবে, সেই কারণ মেয়াদ বাড়াবার জন্য আজকে এই বিলটি নিয়ে আসা হয়েছে। সমস্ত দিক দেখে একটা বাস্তব সম্মত বিল আনার প্রয়োজন দেখা দিয়েছে, কারণ ১৯৪৮ সালে যে বাড়ি রিকুইজিসন করা হয়েছে, এত বছব ধরে সে বাড়ি একই ভাবে রয়েছে, ফলে মানুষেব ভীষণ অসুবিধা হচ্ছে। সেই জন্য যাতে এরকম ভবিষ্যতে আর না হয়, যাতে ইনজাষ্টিস না হয়, নিয়মিত ভাড়া যাতে পায় তার ব্যবস্থা করতে হবে। সুতরাং সমস্ত কিছু দেখে বিবেচনা করেই একটা কমপ্রিহেনসিভ বিল আনা হচ্ছে এবং তখন সমস্ত কিছু মাননীয় সদস্যরা দেখতে পাবেন, আলোচনা করতে পারবেন। এখন শুধু এটার সময়টা বাড়ান হচ্ছে। এই ক' টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Premises Requisition and Control (Temporary Provisions) (Amendment) Bill, 1985, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1, 2 and Premable**

The Question that Clause 1, 2 and Premable do stand part of the Bill was then put and agreet to.

**ADJOURNMENT**

The House was then adjourned at 8.00 p.m. till 1 p.m. Wednesday, the 20th March, 1985, at the Assembnly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 20th March, 1985 at 3.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 18 Ministers, 17 Ministers of State and 193 members.

**[3.00 – 3.50 p.m.]**

### Prsentation of the Annual Statement of the Government of West Bengal for the year 1985-86

**Mr. Speaker :** Now, Dr. Ashoke Mitra will present the Annual Financial Statement of the Government of West Bengal for the year 1985-86.

**ডঃ অশোক মিত্র :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

আপনার অনুমতি নিয়ে রাজ্য সরকারের ১৯৮৫-৮৬ সালের বাজেট বরাদ্দ এবং সেইসঙ্গে আয়-ব্যায়ের সংশোধিত হিসাব পেশ করছি।

২। অন্যান্য বছরের মতই, মাননীয় সদস্যগণ বাজেট বিবরণীর সঙ্গে একটি আর্থিক সমীক্ষাও (ইকনমিক রিভিউ) পাবেন। এই সমীক্ষাতে রাজ্যের সাম্প্রতিক আর্থিক গতি-প্রকৃতি বিশ্লেষিত হয়েছে। গত কয়েকমাস ধরে আমরা প্রচণ্ড রকম পয়সাকড়িঘটিত অনটনের মধ্যে আছি। তা হলেও এটা শ্লাঘার বিষয় যে, রাজ্যের আর্থিক ক্রিয়া-কর্ম বিভিন্ন ক্ষেত্রেই যথেষ্ঠ সন্তোষজনক। ১৯৮৩-৮৪ সালে রাজ্যের কৃষি উৎপাদন অতীতের সমস্ত নজীর ছাড়িয়ে গেছে ঃ বর্তমান বছরে এই উৎপাদন আরও বেশী হবে বলে আশা করা যাচ্ছে। গত জুন মাসের প্রথম দিকে প্রবল বন্যায় বিশাল ভূমিখণ্ডে আমনচাষের যে ক্ষতি হয় তার পরিপ্রেক্ষিত এই সাফল্য বিশেষ করে উল্লেখ করবার মত। ভূমিসংস্কার সংক্রান্ত ব্যবস্থাপনার উত্তরোত্তর কার্যকারিতা, পঞ্চায়েতগুলিকে প্রাণকেন্দ্র করে বিকেন্দ্রীকৃত প্রশাসনিক কাঠামোর বিস্তার এবং সাম্প্রতিক কালে সেচ ব্যবস্থার ক্রমাগত সম্প্রসারণ কৃষিক্ষেত্রের উন্নয়নকে পুষ্টি জুগিয়েছে। যদি হাতে টাকা আরও বেশী পাওয়া যেত এবং জাতীয় পরিকল্পনা কর্তৃপক্ষ পূর্বাঞ্চলের রাজ্যসমূহে বিদ্যুৎ এবং সেচ উৎপাদন ক্ষমতা বাড়ানো নিয়ে আরও একটু সহানুভূতিশীল হতেন, তাহলে কৃষিক্ষেত্রে আমাদের অগ্রগতি যা ইতিমধ্যেই জাতীয় গড়ের চেয়ে অনেকটাই বেশী আব ঢের ক্ষিপ্রতর হতে পারত।

৩। শিল্পোৎপাদন সম্পর্কেও অনুরূপ কথা বলতে পারলে খুশী হতাম। ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে, বিশেষ করে ইলেকট্রনিক্স, তাঁত বস্ত্র ইত্যাদির ক্ষেত্রে, আমাদের বিকাশের হার হয় সর্বভারতীয় হারকে ছাড়িয়ে গেছে, নয় সমান-সমান হয়েছে। কিন্তু সংগঠিত শিল্পের ক্ষেত্রে সমস্যাগুলি থেকেই গেছে। এই সমস্যাগুলি বহুদিনের, এবং প্রধানত কাঠামোগত। গত বছর বাজেট বক্তৃতায়ও আমি উল্লেখ করেছিলাম যে, পশ্চিমবঙ্গে শিল্প বিকাশের সংকট কোনো সাম্প্রতিক ঘটনা নয়। এর সূচনা অন্ততঃ ২০/২৫ বছর আগে। পঞ্চাশ দশকের শেষভাগে যখন কেন্দ্রীয় সরকার কিছু কিছু পণ্যের ক্ষেত্রে মাশুল সারাদেশে সমান করার নীতি গ্রহণ করলেন, এবং সঙ্গে সঙ্গে কয়লার উপর ধার্য মাশুলের ক্ষেত্রে টেলিস্কোপীয় নীতি প্রয়োগ করলেন, তখনই এই রাজ্যে শিল্পবিকাশের সম্ভাবনা মুড়িয়ে গেল। লোহা এবং ইস্পাত প্রক্রিয়ণের স্বার্থে ইঞ্জিনিয়ারিং শিল্পে পশ্চিমবঙ্গ তথা পূর্বাঞ্চল যে প্রকৃতিগত আপেক্ষিক সুবিধা গুলি এতদিন পাচ্ছিল, এই সিদ্ধান্তের ফলে তা কেড়ে নেওয়া হল। যেসব সুবিধার কথা ভেবে ইস্পাত এবং ইঞ্জিনিয়ারিং শিল্পে বিনিয়োগকারীরা পশ্চিমবঙ্গে শিল্প স্থাপন করতেন, সেইসব সুবিধার অস্তিত্ব আর রইলো না। লোহা, ইস্পাত, কয়লার দাম এক করে দেওয়ার ফলে আমরা আমাদের সুবিধাগুলি থেকে বঞ্চিত হলাম, অথচ ক্ষতিপূরণ হিসেবে না এই রাজ্যকে না পূর্বাঞ্চলকে কিছু বিনিময়ে দেওয়া হল। রাসায়নিক দ্রব্য, কাঁচা তুলো, কাগজের মণ্ড, লবণ অথবা অন্য যেকোন কাঁচা মাল বা পূর্বাঞ্চলীয় রাজ্যগুলিকে দেশের অন্যত্র থেকে আমদানী করতে হয়, তারজন্য আমরা কিন্তু পুরো মাশুলই দিয়ে যাচ্ছি। আমাদের রাজ্যে শিল্পে বিনিয়োগের হার ক্রমাগত হ্রাসপ্রাপ্ত হওয়ার এটাই প্রধান কারণ। সারাদেশে যত শিলোৎপাদন, ১৯৬৪-৬৫ সাল থেকে সুরু করে ১৯৭৬-৭৭ সালের মধ্যে পশ্চিমবঙ্গে উৎপাদনের অনুপাত প্রায় অর্ধেক হয়ে যায়। গোটা পূর্বাঞ্চলে বিদ্যুৎ পরিকল্পনার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের ঔদাসীন্য পরিস্থিতিকে আরও জটিল করে তুলেছে। যেহেতু যাট দশকের মাঝামাঝি থেকে সত্তর দশকের মাঝামাঝি পর্যন্ত শিল্পক্ষেত্রে উন্নতি হয়নি বরঞ্চ অবনতিই হয়েছে, অতএব পরিকল্পনা প্রণেতারা ধরেই নেন এই রাজ্যে শিল্পবিকাশের হার বরাবরই খুব কম থাকবে। সেই যুক্তির উপর নির্ভর করে তাঁরা বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা বৃদ্ধির হারও কমিয়ে দিলেন, যার ফলে সামগ্রিক শিল্প বিকাশের হার এই রাজ্যে আরও কমে গেল। বছরের পর বছর ধরে রেল দপ্তর রোলিং স্টক ও অন্যান্য সরঞ্জামের জন্য বরাদ্দ টাকা দারুণভাবে ছাঁটাই করে পশ্চিমবঙ্গের শিল্প সংকট তীব্রতর করে তুললেন। রাজ্যের ইঞ্জিনিয়ারিং ও ধাতুনিষ্কাশক শিল্পগুলিকে ভাতে মারার এই নীতি আজও অব্যাহত।

৪। পূর্ববর্তী দশকের শিল্প অবনয়নের হার ১৯৭৭-৭৮ সালের পর থেকে, সামান্য হলেও আমরা খানিকটা পাল্টাতে পেরেছি কিন্তু যথেষ্ট পারিনি। আমাদের বিভিন্ন প্রয়াস সত্ত্বেও এবং গেল আট বছর রাজ্য বিদ্যুৎ উৎপাদন ক্ষমতা শতকরা ৮০ ভাগের বেশী বৃদ্ধি পাওয়া সত্ত্বেও শিল্পে বিনিয়োগের হার শ্লথগতিই থেকে যাচ্ছে। স্বভাবতই কর্মসংস্থানের ক্ষেত্রে প্রচণ্ড চাপের সৃষ্টি হয়েছে। ১৯৭৮ সালে আমরা যে বেকার-ভাতা কর্মসূচী গ্রহণ করেছিলাম, খানিকটা তার ফলে সেই সঙ্গে শিল্পক্ষেত্রে ঝিমিয়ে-পড়া অবস্থার জন্য, পশ্চিমবঙ্গে কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে নিবন্ধভুক্ত বেকারের সংখ্যা প্রচুর বেড়েছে। সর্বভারতীয় অনুপাতে সাত আট বছর আগে অবস্থা যা ছিল, তাই আছে; কিন্তু এই সংখ্যার বিপুলত্ব গোটা দেশে ২ কোটি ৩০ লক্ষ, পশ্চিমবাংলায় ৪০ লক্ষ, উদ্বেগ না বাড়িয়ে পারে না।

৫। গেল বছর বাজেট পেশ করার সময় আমি জানিয়েছিলাম কর্মসংস্থান বাড়াবার উদ্দেশ্যে একটা নতুন কর্মসূচী রাজ্য সরকার প্রবর্তন করছেন। এই কর্মসূচী আমাদের বেকার সাহায্য প্রকল্পের পরিপূরক। বিভিন্ন ব্যাঙ্কের সহযোগিতায় বিগত কয়েক মাসে এই প্রকল্পের প্রারম্ভিক কাজ অনেকটা এগিয়েছে। ১৯৮৫-৮৬ সালের জন্য আমরা সাড়ে বারো কোটি টাকা আলাদা করে রেখেছি; এই টাকাকে বীজমুদ্রা হিসাবে ব্যবহার করে বেকার যুবক যুবতীরা এককভাবে অথবা সমবায়িক ভিত্তিতে, শিল্প-বাণিজ্যের ক্ষেত্রে বিনিয়োগের জন্য ব্যাঙ্কগুলি থেকে সস্তা সুদে ঋণ পাবেন। বিভিন্ন ধরণের প্রকল্পের কথা চিন্তা করা হয়েছে, যাতে ছোট-বড়

নানারকম কাজকর্মে ব্যাঙ্ক থেকে পাওয়া টাকা ব্যবহার করা সম্ভব হয়। আশা করছি পশ্চিমবাংলায় কর্মসংস্থানহীনতা দূর করার ক্ষেত্রে ব্যাঙ্কগুলি গুরুত্বপূর্ণ ভূমিকা গ্রহণ করবেন এবং প্রথম বছর অন্ততঃ ৭৫ কোটি টাকার মত বিনিয়োগের ব্যবস্থা করতে সম্মত হবেন।

৬। পশ্চিমবাংলার শিল্প উদ্যোগ প্রসারে আমরা নিয়ত যে আন্দোলন, আলোড়ন করছি তার কারণও এই একটাই। কেন্দ্রীয় সরাকর কর্তৃক অনুসৃত মাশুল সমীকরণ নীতি তথা লাইসেন্স প্রদান নীতি যদি পরিবর্তিত না হয়, সেই সঙ্গে ব্যাঙ্ক ও অন্যান্য বিভিন্ন আর্থিক প্রতিষ্ঠানগুলি যদি পশ্চিমবঙ্গের প্রতি তাঁদের ঔদাসিন্য নীতি না পাল্টান, তা হলে স্বভাবতই রাষ্ট্রায়ত্ত ক্ষেত্রে অধিকতর কল-কারখানা খোলবার দিকে আমাদের জোর দিতে হবে। আমরা কেন্দ্রীয় সরকারকে বার বার তাই বোঝাবার চেষ্টা করছি যে সরকারি খাতে বিনিয়োগের পরিমাণ বহুগুণ বাড়ানো হোক। দুঃখের কথা, হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্স-এ অংশ করা সত্ত্বেও শেষ পর্যন্ত কেন্দ্রীয় সরকার এই প্রতিশ্রুতি ভঙ্গ করেছেন। এমনিতে সুস্পষ্ট প্রতিশ্রুতি বহুবার ঘোষণা করা সত্ত্বেও এমনকি লোকসভায় ঘোষণা তাছাড়া, বিভিন্ন সময় আরও যে নানা প্রকল্প নিয়ে আলোচনা হয়েছে, যথা ইলেকট্রনিক কমপ্লেক্স, জাহাজ তৈরির কারখানা, জাহাজ মেরামতির কারখানা, প্রতিটি ক্ষেত্রেই শেষ পর্যন্ত কেন্দ্র অসম্মতি জ্ঞাপন করেছেন। পাশাপাশি, এই রাজ্যে রেল লাইন সম্প্রসারণ সম্পর্কেও গভীর অনীহা ব্যক্ত করেছেন। এইসব কিছুই বেকার সমস্যাকে তীব্রতর করে চলেছে। এ ব্যাপারে রাজ্য সরকারকে প্রতিবাদ জানিয়ে যেতেই হবে। যদি পশ্চিমবঙ্গের লক্ষ লক্ষ যুবক-যুবতী কর্মসংস্থানের পথ খুঁজে না পায়, জাতীয় সংহতি তাতে দৃঢ়তর হবে না। যদি পশ্চিমবঙ্গে শিল্প ধুঁকেপুঁকে মরে, তাহলে জাতির সামগ্রিক মঙ্গলে ঘাটতি থেকেই যাবে। কেন্দ্রীয় সরকারকে এটা বোঝাতে হবে যে, উত্তর প্রদেশের পূর্ব প্রান্ত তথা মধ্যপ্রদেশ থেকে শুরু করে. একদিকে উড়িষ্যা ও অন্যদিকে অরুণাচল প্রদেশ, মেঘালয় এবং ত্রিপুরা পর্যন্ত যে বিস্তীর্ণ পূর্বাঞ্চল, সেই অঞ্চলের সাধারণ মানুষের দুর্দশার জন্য তাঁরা নিজেরা অথবা তাঁদের রাজ্য সরকারগুলি দায়ী নন, দায়ী কেন্দ্রীয় সরকার এবং সেই সরকারের নিয়ন্ত্রণাধীন প্রতিষ্ঠানাদি, এই প্রতিষ্ঠানাদির অনুসৃত নীতি।

৭। রুগ্ন শিল্প প্রসঙ্গ এখানে এসে যায়। কেন্দ্রীয় সরকার রুগ্নশিল্পগুলি সম্পর্কে তাঁদের সামগ্রিক দায়িত্ব, এবং প্রয়োজন হলে এই শিল্পগুলির অধিগ্রহণ এবং জাতীয়করণের দায়ভাগ, এড়িয়ে যেতে পারেন না। এই দায় রাজ্যগুলির পক্ষে বহন করা সম্ভব নয়, তাদের সেরকম সামর্থ নেই। সামর্থ স্বল্পতা সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের পূর্বঘোষীত নীতি অনুসরণ করে আমরা ইতিমধ্যেই ৩/৪টি রুগ্নসংস্থাকে জাতীয়করণ করেছি, এবং আরও কয়েকটি জাতীয়করণের উদ্দেশ্যে প্রাথমিক ব্যবস্থাদি গ্রহণ করেছি। এতদিন পর্যন্ত কেন্দ্রীয় সরকারের নীতি ছিল অধিগ্রহণ—পরবর্তী দায়-দায়িত্বটুকু শুধু রাজ্যসরকার বহন করবেন, এবং ক্ষতিপূরণের টাকাটাও সেই সঙ্গে যোগাবেন। অতি সম্প্রতি আমাদের জানান হয়েছে যে, এই পুরানো সূত্র বাতিল, এখন থেকে জাতীয়করণ করতে চাইলে প্রাক্-অধিগ্রহণ পর্বের দায়-দায়িত্ব্য রাজ্যকে বহন করতে হবে। এই নূতন নীতি আমাদের বিবেচনায় যুক্তিহীন তথা নীতি-বিগর্হিত। আশা করবো, দলমতনির্বিশেষে বিধানসভার সমস্ত সদস্য কেন্দ্রীয় সরকারের নীতি পরিবর্তনের জন্য আমরা যে লড়াই চালিয়ে যাবো, তার সামিল হবেন।

৮। এই প্রসঙ্গে বন্ধ ও রুগ্নশিল্প সংস্থাগুলির পুনরুজ্জীবন সম্পর্কে কেন্দ্রীয় আর্থিক প্রতিষ্ঠানগুলির নেতিমূলক মনোভাবের উল্লেখ না করে পারছি না। অক্ষম আর্থিক পরিচালনা এবং পরিচালন-ঘটিত অন্যান্য দোষত্রুটির কবল থেকে মুক্ত করে কারখানাগুলিকে স্বাস্থ্যে ফিরিয়ে আনার উদ্দেশ্য নিয়ে যে প্রতিষ্ঠানটি স্থাপন করা হয়েছিল, বিশেষ করে, সেই প্রতিষ্ঠানের কথা একটু আলাদা করে বলতেই হয়। এই প্রতিষ্ঠানটি এমনকি নতুন হোটেল খোলবার জন্য টাকা ঢেলেছে, কিন্তু যথার্থ অর্থে রুগ্নশিল্পকে সাহায্য করার ঝোঁক তার প্রতিনিয়ত কমছে, এবং সেই সঙ্গে দায়-দায়িত্ব রাজ্য সরকারের ঘাড়ে চাপিয়ে দেওয়ার প্রবণতা ক্রমশঃ বৃদ্ধি পাচ্ছে।

৯। আমি টাকা-পয়সার ক্ষেত্রে বর্তমান আর্থিক বছরে রাজ্য সরকার যে চূড়ান্ত ভোগান্তির মধ্যে পড়েছে এবার সেই প্রসঙ্গে যেতে চাই। জোর করেই বলতে হয়, এই ভোগান্তি কিন্তু রাজ্য সরকারের ক্রিয়াকর্মের ফল নয়। এই অসুবিধাগুলি অভিসন্ধি করে সৃষ্টি করা হয়েছে, উপর থেকে চাপিয়ে দেওয়া হয়েছে। এ ব্যাপারে আমাদের মতামত অত্যন্ত স্পষ্ট ; জোরের সঙ্গে সেই মতামত আমরা ব্যক্ত করেছি এবং করবোও। সম্পদ সংগ্রহের ক্ষেত্রে আমাদের প্রয়াস অন্য সমস্ত রাজ্য সরকারগুলির চেয়ে বেশী। আমরা খুব হিসাব করে পয়সাকড়ি খরচ করেছি এবং আর্থিক নৈতিকতার ক্ষেত্রে উচ্চতম মান বজায় রেখেছি। অবশ্য বিগত কয়েক বছরে দরিদ্র ও দুর্বলতর শ্রেণীভুক্ত মানুষদের অবস্থার উন্নতিকল্পে আমরা প্রচুর টাকা খরচ করেছি। এটা নিয়ে আমরা গর্ব অনুভব করে থাকি। আমরা টাকা খরচ করেছি তাঁদের জন্য যাঁরা এই রাজ্যের অধিকাংশ মানুষ এবং যাঁদের জন্য স্বাধীনতার পর থেকে দীর্ঘ ৩০ বছর ধরে বিভিন্ন সরকার আদৌ কিছু করেন নি। আমরা এটা বিশ্বাস করি দরিদ্র ও মধ্যবিত্ত সম্প্রদায়ের উন্নতিকল্পে যে সমস্ত ব্যবস্থা আমরা গ্রহণ করেছি, অচিরেই উৎপাদন ও উৎপাদনশীলতার উপর তাদের প্রভাব পড়বে।

১০। আমাদের আর্থিক সমস্যার মূল কারণ অন্যত্র বিরাজ করছে এবং এ ব্যাপারে আমরা বেশ কয়েক বছর ধরেই কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করে এসেছি। পূর্বতন পূর্ব পাকিস্থান থেকে ৭০ লক্ষেরও বেশী শরণার্থীর আগমন পশ্চিমবঙ্গে যে প্রচণ্ড আর্থিক চাপ সৃষ্টি করেছে তা আলাদা করে এখানে দেওয়ার প্রয়োজন নেই। এ সমস্ত শরনার্থীর পুনর্বাসনের জন্য প্রয়োজনীয় দায়-দায়িত্বের সামান্য অংশও কেন্দ্রীয় সবকার আজ পর্যন্ত বহন করেন নি। গত তিন বছর ধরে আসাম থেকে ভয়গ্রস্ত হয়ে পালিয়ে আসা যে সমস্ত পরিবার পশ্চিমবঙ্গে আশ্রয় নিয়েছেন, তাঁদের আর্থিক দায়িত্ব গ্রহণ সম্পর্কেও কেন্দ্রীয় সরকারের সমান অনীহা লক্ষ্য করা গেছে।

১১। এ সমস্ত প্রসঙ্গ পাশে সরিয়েও রাখি, আলাদা করে বলার আরও নানা ব্যাপার আছে। আমাদের চারটি প্রধান শিল্পজাত পণ্যের মধ্যে দুটি, চা এবং পাট, প্রধানতঃ রপ্তানি হয়ে থাকে; অন্য দুটি কয়লা এবং লোহা ও ইস্পাত, জাতির পক্ষে গুরুত্বপূর্ণ পণ্য হিসাবে ঘোষণার উপর সংবিধান অনুযায়ী বিক্রয় কর বসানো যায় না ; এবং জাতির পক্ষে গুরুত্বপূর্ণ পণ্যের ক্ষেত্রে বিক্রয়করের উর্ধ্বসীমা ৪ শতাংশ ধরে দেওয়া হয়েছে। তাছাড়া শিল্পের প্রসার সন্তোষজনক না হলে ব্যবসাবাণিজ্যের উপর তার ছায়া পড়তে বাধ্য। ফলে বাণিজ্যিক করসমূহ থেকে সংগ্রহ আশানুরূপ বাড়েনি। অন্য দিকে আমাদের রাজস্ব খাতে ব্যয়ের বহর ক্রমাগত বিস্ফারিত ঃ কারণ, শিক্ষা তথা জনকল্যাণমূলক ক্রিয়াকর্মে আমরা বিপুল পরিমাণে ব্যয় বাড়িয়েছি। আমাদের ক্ষেত্রে এই ব্যয়গুলি পরিকল্পনার অঙ্গ হিসাবে দেখানো হয় না। অর্থকমিশনের কাছে বহু বার আমরা এসমস্ত সমস্যা নিয়ে আলোচনা করেছি এবং অনুরোধ কবেছি এমন ব্যবস্থা নেওয়া হোক যাতে রাজস্ব খাতে পরিকল্পনা-বহির্ভূত খরচের ঘাটতি মেটানো সম্ভবপর হয়। এই ঘাটতি যদি না কমানো যায় পরিকল্পনার জন্য উদ্বৃত্তে, তা হলে ক্রমাগত টান পড়বে।

১২। অন্য একটি সমস্যার কথা এখন বলছি, যার জের গত ১৭-১৮ বছর ধরে চলছে। মূলধনী খাতে আমাদের সামগ্রিক খরচের প্রায় ৩৫ থেকে ৪০ শতাংশ ব্যয়িত হচ্ছে পুরানো ঋণ পরিশোধের প্রয়োজনে। এটা ঘটছে সেই ১৯৬৮-৬৯ সাল থেকেই। অন্যান্য রাজ্যে এই বোঝা অনেক কম, আমাদের প্রায় অর্ধেক। এই ভয়ঙ্কর বোঝার ফলে মূলধনী খাত থেকে পরিকল্পনার জন্য আমরা যতটা পরিমান টাকা আলাদা করে রাখতে চাই, তা পারছি না। এটা বলতেই হয়, টাকার হিসেবেই হোক বা আনুপাতিক হিসেবেই হোক, সত্তর দশকের গোড়ার দিকে, পরিকল্পনা খাতে যে পরিমাণ ব্যয়িত হত তার থেকে আমরা অনেক বেশী বাড়িয়েছি। তাহলেও রাজস্ব খাতে উদ্বৃত্তের ঘাটতি, এবং মূলধনী খাতে ঋণ পরিশোধের বোঝা, এই যুক্ত অপচ্ছায়ার হাত থেকে আমরা অব্যাহতি পাচ্ছি না। রাজস্ব তথা মূলধনী খাতের সমস্যাগুলির সুষ্ঠু সমাধান যতদিন না হচ্ছে, ততদিন পরিকল্পনার জন্য অর্থ বরাদ্দে টানাটানি থেকেই যাবে। তাই অবাক হবার কিছু নেই যে সম্প্রতি বেশ

কয়েকটি বছরে আমরা পরিকল্পনার জন্য যে-পরিমাণ অর্থ নিয়োগ করতে চেয়েছিলাম, শেষ পর্যন্ত তা পারিনি।

১৩। রাজস্ব খাতের অবস্থা, এবং পরিকল্পনার জন্য অর্থ সংস্থান, দুইয়ের মধ্যে একটি আত্মিক সম্পর্ক আছে। রাজস্ব খাতের সমস্যাগুলি সমাধান না হলে পরিকল্পনার খরচ ব্যাহত হবে, এই বাস্তবকে স্বীকার করে নিয়ে অষ্টম অর্থ কমিশন সংবিধানের ২৭৫ ধারাবলে আমাদের রাজ্যের জন্য বিশেষ কয়েকটি সুপারিশ করেন, এ ধরণের বিশেষ ব্যবস্থা পশ্চিমবঙ্গের উন্নয়ণ ত্বরান্বিত করার জন্য প্রয়োজন। এমন নয় যে কমিশনের সুপারিশগুলি আমাদের পুরোপুরি আশানুরূপ হয়েছে। যদি কমিশনের সবকটি সুপারিশই মেনে নেওয়া হত, তাহলেও ১৯৮৪-৮৫ থেকে ১৯৮৮-৮৯ সাল এই পাঁচ বছরে আমরা যে ঘাটতির হিসাব পেশ করেছিলাম, তার শতকরা ৪০ ভাগেরও কম পূরণ হত। কিন্তু শেষ পর্যন্ত তাও তো হল না। কেন্দ্রীয় সরকার একটি অভাবনীয় নজীর সৃষ্টি করলেন। তাঁরা অষ্টম অর্থ কমিশনের সুপারিশ ১৯৮৪-৮৫ সালের জন্য গ্রহণ না করার সিদ্ধান্ত নিয়ে সংবিধানের একটি অন্যতম প্রধান বিধান লঙ্ঘন করলেন। মাননীয় সদস্যগণ জানেন, বর্তমান বছরে কমিশনের সুপারিশগুলি কার্যকর না করার ফলে দেশের বাইশটি রাজ্যের সব মিলিয়ে দেড় হাজার কোটি টাকা ক্ষতি হয়েছে। পশ্চিমবঙ্গের অতি সবচেয়ে বেশী, কারণ ৩২৫ কোটি টাকা আমরা একাই পেতাম। এই টাকা হাতে পেলে রিজার্ভ ব্যাঙ্কের কাছে আমাদের কোন ওভারড্রাফট নিতে হত না। শুধু তাই নয়, পরিকল্পনার খরচের জন্য উত্তম পরিমাণ উদ্বৃত্ত রাজস্ব খাত থেকে পাওয়া যেত।

১৪। কেন্দ্রীয় সরকারের অযৌক্তিক সিদ্ধান্ত জাতীয় অর্থ ব্যবস্থার উপর গভীর আঘাত হেনেছে। কেন্দ্র ও রাজ্যগুলির মধ্যে আর্থিক প্রবাহ ও ভারসাম্য রক্ষার উদ্দেশ্যে সংবিধান কয়েকটি নির্দেশ দিয়েছেন। অনেক রাজ্য সরকারই মনে করেন, এই নির্দেশগুলি রাজ্যগুলির স্বার্থের পরিপন্থী। ১৯৮৩ সালে কেন্দ্রীয় সরকার কেন্দ্র-রাজ্য সম্পর্ক নিয়ে কমিশন নিয়োগ করতে যে রাজি হলেন, তার প্রধান কারণ হল সমস্ত বিষয়টি পুঙ্খানুপুঙ্খ বিচার করে দেখা। উক্ত কমিশন প্রসঙ্গগুলি আপাতত খতিয়ে দেখছেন। অথচ এরই মধ্যে কেন্দ্রীয় সরকার অত্যাশ্চর্য্য একটি সিদ্ধান্ত নিলেন, যার ফলে রাজ্য সরকারগুলির আর্থিক সংস্থানের একটি প্রধান সাংবিধানিক দ্বার রুদ্ধ করে দেওয়া হল। অর্থ কমিশনের সুপারিশ কার্যকর না করার পক্ষে যেসব কথা বলা হয়েছে সেগুলি আদৌ যুক্তি সহ হয়। ওভারড্রাফ্‌ট মারফৎ ধার-করা টাকা অর্থকমিশন থেকে পাওয়া টাকার বিকল্প হতে পারে না; বরং অর্থ কমিশনের আটকে পাওয়া টাকা রাজ্যগুলির নিজস্ব, ফেরত দেওয়ার প্রশ্ন নেই, সুদ গোনার প্রশ্ন নেই। বলা হয়েছে টাকা অত্যন্ত চড়া সুদ সমেত ফেরত দিতে হয়, অন্যপক্ষে অর্থকমিশনের সুপারিশ অনুযায়ী পাওয়া টাকা রাজ্যগুলির নিজস্ব, ফেরত দেওয়ার প্রশ্ন নেই, সুদ গোনার প্রশ্ন নেই। বলা হয়েছে রাজ্যগুলিকে এবছরে দেড় হাজার কোটি টাকা কেন্দ্রীয় তহবিল থেকে দিয়ে দিলে প্রচণ্ড মুদ্রাস্ফীতি ঘটতো, আর্থিক অবস্থা বিপর্যস্ত হত। এই যুক্তি সমান অসার। ঐ পরিমাণ টাকা দেওয়ার ক্ষমতা কেন্দ্রীয় সরকারের আছে কিনা এবং দিলে পরে তার কি সম্ভাব্য প্রতিক্রিয়া হতে পারে, এ সমস্ত বিশ্লেষণ করে দেখার পরেই অর্থ কমিশন টাকাটা দেওয়ার জন্য সুপারিশ করেছিলেন। এবছর খরচাপাতি মেটাবার জন্য রাজ্যগুলিকে দেড় হাজার কোটি টাকা ওভারড্রাফট বাধ্য হয়ে এমনিতেই নিতে হয়েছে, এই টাকা মুদ্রাব্যবস্থার স্রোতের সঙ্গে মিশে গেছে, অর্থ ব্যবস্থার উপর অথচ আদৌ চাপ সৃষ্টি করেনি।

১৫। এই মাত্র আমি যা বলছিলাম, ১৯৮৪-৮৫ সালে অর্থ কমিশনের সুপারিশগুলি কার্যকর না করায় সবচেয়ে বেশী ক্ষতি হয়েছে পশ্চিমবঙ্গের। আমরাই সব চাইতে বেশী টাকা পেতাম। কমিশনের সুপারিশগুলির মধ্যে একটি বিশেষ সুপারিশের দিকে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করা প্রয়োজন মনে করছি। কমিশন নির্দেশ দিয়েছেন ১৯৮৪-৮৯ এই পাঁচ বছরের প্রতিটি বছরে কেন্দ্রীয় অন্তঃশুল্ক বাবদ যে রাজস্ব সংগৃহীত হবে, তার পাঁচ শতাংশ পশ্চিমবঙ্গ সহ এগারোটি ঘাটতি রাজ্যের মধ্যে বন্টন করতে হবে। কমিশন কিন্তু ঘাটতি রাজ্যগুলিকে দেয় আয়ের অনুপাত প্রতি বছর এক রাখেন নি। পাঁচ বছরের প্রতিটি বিভিন্ন বছরে বিভিন্ন

রাজ্যের অনুপাত আলাদা। পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সর্বোচ্চ অনুপাত, ১৯ শতাংশ, নির্ধারিত হয়েছিল এ-বছরের জন্য; পরবর্তী চার বছরে এই অনুপাত ধাপে ধাপে কমে যাবে।

১৬। কেন্দ্রে এখন নতুন সরকার স্থিত হয়ে বসেছেন। তাঁদের কাছে আমরা আবেদন করবো, তাঁরা যেন সম্পূর্ণ বিষয়টি নতুন করে পর্যালোচনা করেন। মৃদু করে বলতে গেলেও এটুকু অন্তত বলতে হয়, সাংবিধানিক ব্যবস্থা নিয়ে হেলাফেলায় বিপদের অঙ্কুর লুকিয়ে থাকতে পারে, বিশেষ করে এই হেলাফেলায় যদি রাজ্যগুলির সম্পদ সংস্থান সঙ্কুচিত হয়ে অসে এবং ফলে রাজ্যগুলির উন্নয়নমূলক ক্রিয়াকর্মে ভাটা পড়ে। তা ছাড়া যে বিশেষ কারণে কেন্দ্র সম্ভবত এই সিদ্ধান্ত নিয়েছিলেন, সেই কারণও তো এতদিনে অপগত।

১৭। অর্থ কমিশনের সুপারিশ এবছর কার্যকর করা হল না। রাজ্যগুলি যে আর্থিক অসুবিধায় পড়েছে তার কিন্তু এখানেই শেষ নয়। সুপারিশগুলি কার্যকর না করার ফলে রাজ্যগুলির আর্থিক সংকট যে বাড়বে এবং তাঁরা রিজার্ভ ব্যাঙ্ক থেকে আরও ওভারড্রাফট নিতে বাধ্য হবেন তা মোটামুটি জানাই ছিল। বাস্তবে ঠিক তাইঘটলো। বিগত ফেব্রুয়ারী মাসের প্রথম সপ্তাহে রাজ্যগুলির সামগ্রিক ওভারড্রাফ্‌টের পরিমাণ ২,৬০০ কোটি টাকায় গিয়ে দাঁড়িয়েছিল; পশ্চিমবঙ্গের অংশ ছিল মাত্র ২১৫ কোটি টাকা। অথচ মজার ব্যাপার, ওই একই সপ্তাহে কেন্দ্রীয় সরকারের মোট ঘাটতির পরিমাণ ছিল ৫,০০০ কোটি টাকার মত ; কেন্দ্রের সামগ্রিক ব্যয় কিন্তু বাইশটি রাজ্যের সামগ্রিক ব্যয়েরই প্রায় কাছাকাছি।

১৮। দেশে প্রচণ্ড মুদ্রাস্ফীতি ঘটেছে। তাছাড়া তিন বছর ভালো ফলন হবার পর এবার ফসল ততটা ভালো নাও হতে পারে, এই সমস্ত চিন্তায় কেন্দ্র উদ্বিগ্ন, সেটা অনুমান করা যায়। চার বছর আগে আন্তর্জাতিক থেকে যে ঋণ নেওয়া হয়েছিল, তার প্রথম কিস্তি শোধের বিরাট বোঝাও আগামী বছর থেকে আমাদের উপর চাপবে; হঠাৎ যে কেন্দ্রীয় সরকার পয়সা কড়ির ব্যাপারে একটু কৃচ্ছ্রনীতি গ্রহণ করেছেন সম্ভবত তাও তার একটি কারণ। কেন্দ্র তাঁর নিজের ঘাটতি মেটাবার কোনও ব্যবস্থা নিচ্ছেন না, অথচ মাস দেড়েক আগে হঠাৎ রিজার্ভ ব্যাঙ্ককে এই মর্মে নির্দেশ দিয়েছেন যে প্রত্যেকটি রাজ্যে ওভারড্রাফটের পরিমাণ গত ২৮শে জানুয়ারী যে-অঙ্কে স্থিত ছিল সেই অঙ্কের মধ্যে সীমাবদ্ধ রাখতে হবে। আমাদের বিবেচনায় এই নির্দেশ চিন্তাবিহীনতার স্বাক্ষর বহন করছে; প্রয়োগের ক্ষেত্রে তা অনেক রকম সমস্যার সৃষ্টি করবে। ফেব্রুয়ারী-মার্চ মাসে এমনিতেই কেন্দ্রের কাছ থেকে তাঁদের প্রাপ্য অর্থ পেতে মাঝে মাঝেই রাজ্য সরকারগুলি হিমসিম হয়ে যান। ওভারড্রাফ্‌টের উর্ধ্বসীমা নিয়ে কড়াকড়ি করলে রাজ্য সরকারের অর্থব্যবস্থার উপর বাড়তি চাপ না পড়েই পারে না। ফলশ্রুতি হিসেবে পরিকল্পনাখাতে ব্যয়, সেই সঙ্গে অন্যান্য অত্যাবশ্যকীয় তথা সমাজকল্যাণমূলক ব্যয়েরও কাটছাঁট করার তাগিদ দেখা দেয়। আমরা ফের বলছি, এ ধরণের ব্যবস্থা নেওয়ার আগে কেন্দ্রের উচিত রাজ্যগুলির সঙ্গে যথাযথ পরামর্শ করা। আর্থিক নিয়মানুবর্তিতা কখনও একপেশে হতে পারে না। কেন্দ্রীয় সরকার ১৯৮৪-৮৫ সাল শেষ করেছেন প্রায় ৪,০০০ কোটি টাকা ঘাটতি নিয়ে; ১৯৮৫-৮৬ সালের জন্যও ঘাটতি দেখাচ্ছেন ৩,৩০০ কোটি টাকারও বেশী। এই অবস্থায় কেন্দ্র চাইছেন রাজ্যগুলি ঘাটতি দেখাতে পারবে না; নিজের বেলায় আঁটিসুঁটি পরের বেলায় দাঁতকপাটি। এটা অবাস্তব নীতি, এবং রাজ্যগুলির কাছে কখনও গ্রহণীয় নয়।

১৯। চলতি বছরের বার্ষিক পরিকল্পনার উপর রাজ্যের আর্থিক অনিশ্চয়তার ছায়া অবশ্যই পড়েছে। আমাদের ১৯৮৪-৮৫ সালের পরিকল্পনায় পরিমাণ নিয়ে যোজনা কমিশনের সঙ্গে কোনো পাকা সিদ্ধান্তে পৌঁছানো যায় নি। এমনিতেই আমরা বছরের পর বছর ধরে কেন্দ্রের কাছ থেকে পরিকল্পনা সাহায্য মাথা পেছু সব থেকে কম পেয়ে আসছি। পরিকল্পনার অঙ্ক চূড়ান্ত না হওয়ায় কেন্দ্রের সাহায্য এবছর অতি যৎসামান্য পেয়েছি। আনুপূর্বিক ঘটনাগুলি মাননীয় সদস্যদের জানানো প্রয়োজন বলে মনে করছি। রাজ্য পরিকল্পনা খাতে ১৯৮৪-৮৫ সালে ৭৪৮ কোটি টাকা ধার্য করার জন্য আমরা যোজন্য কমিশনকে অনুরোধ

করি। এটাও বলা হয় যে, সরকারী ঋণপত্র থেকে প্রাপ্য অর্থেক কিছু বাড়তি অংশ দিয়ে এবং আর্থিক প্রতিষ্ঠানগুলি থেকে কিছু বাড়তি ঋণের ব্যবস্থা করে এই পরিমাণ পরিকল্পনা বরাদ্দের সংস্থান করা হোক। গত বছরের জানুয়ারী মাসে যোজনা কমিশনের সঙ্গে যখন আমাদের আলোচনা হয়, এসম্পর্কে কোন স্পষ্ট মত ওঁরা দিতে পারেন নি, আলোচনা মুলতবী থাকে। একটু বাদে আমাদের বলা হয়, অর্থ কমিশনের প্রতিবেদন না পাওয়া পর্যন্ত রাজ্যের বার্ষিক পরিকল্পনা চূড়ান্ত করার ব্যাপারটি পিছিয়ে দেওয়া হোক; এই প্রস্তাবের অন্তর্নিহিত ব্যাখ্যা, আমরা ধরে নিয়েছিলাম, যে কমিশনের সুপারিশের ফলে রাজ্যের হাতে আরো বেশী সম্পদ আসবে। অর্থ কমিশনের প্রতিবেদন দাখিল হবার পর রাজ্য সরকারের পক্ষ থেকে জুলাই এবং আগষ্ট মাসে যোজনা কমিশনের কাছে ফের অনুরোধ জানানো হয়, এবার রাজ্যের বার্ষিক পরিকল্পনা চূড়ান্ত করা হোক। কিন্তু কোন সাড়া পাওয়া গেল না। তা ছাড়া, কেন্দ্র অর্থ কমিশনের সুপারিশগুলি ১৯৮৪-৮৫ সালের জন্য মানতেই তো রাজী হলেন না। কেন্দ্রে নতুন সরকার গঠিত হবার পর আরো একবার রাজ্য সরকারের পক্ষে কেন্দ্রীয় সরকার তথা যোজনা কমিশনকে অনুরোধ জানান হয়েছে পশ্চিমঙ্গের ১৯৮৪-৮৫ সালের বার্ষিক যোজনার পরিমাণ চূড়ান্ত করার জন্য। এখানো পর্যন্ত এই অনুরোধের কোন উত্তর মেলেনি। এই অবস্থায় নিজস্ব সম্পদের উপর নির্ভর করা ছাড়া রাজ্য সরকারের গত্যন্তর নেই। আমরা স্থির করেছি, আমাদের খসড়া পরিকল্পনায় উল্লিখিত লক্ষ্যমাত্রা ৭০ শতাংশ পর্যন্ত প্রতিটি ক্ষেত্রে পূরণ করার ব্যবস্থা আমরা নেব।

২০। গোটা দেশে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনা এবং সেই সঙ্গে ১৯৮৫-৮৬ সালের বার্ষিক পরিকল্পনা তৈরী করার ব্যাপারে অনুরূপ অনিশ্চয়তা চলছে। আগামী কয়েক মাসের মধ্যে সপ্তম পরিকল্পনা চূড়ান্ত রূপ পাবে বলে মনে হচ্ছে না। ১৯৮৫-৮৬ সালের বার্ষিক পরিকল্পনার উপর আলোচনাও যোজনা কমিশনের অনুরোধক্রমে আপাততঃ স্থগিত আছে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে ১৯৮৫-৮৬ সালের বাজেট বরাদ্দে আমরা বার্ষিক পরিকল্পনার জন্য আপাততঃ ৭৫০ কোটি টাকা নির্দিষ্ট করেছি। যোজনা কমিশনের সঙ্গে আলোচনার পর এই অঙ্কের হেরফের হতে পারে।

২১। মাননীয় সদস্যদের হয়ত মনে আছে, ১৯৭৯ সালে আমরা যখন রাজ্য সরকারী কর্মচারীদের কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা দেওয়ার কথা ঘোষণা করেছিলাম সঙ্গে সঙ্গে এটা বলা হয়েছিল এই মহার্ঘভাতার জন্য প্রয়োজনীয় অর্থ যেহেতু নীতিগতভাবে কেন্দ্রীয় সরকারের দেয়, ঐ সবকারের কাছ থেকে অতএব ঐ অর্থ দাবী করা হবে। অন্য একটি কথাও বলতে হয়, অন্য অনেক রাজ্যের ক্ষেত্রে যা নয়, আমরা কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা শুধুমাত্র রাজ্য সরকারী কর্মচারীদের ক্ষেত্রেই প্রয়োগ করিনি; বিভিন্ন বিদ্যালয়, কলেজ ও বিশ্ববিদ্যালয়ের শিক্ষক তথা শিক্ষাকর্মী, পৌরসংস্থাদির কর্মী, কর্মচারী, অন্যান্য সরকার নিয়ন্ত্রিত সংস্থাদির কর্মচারী তাঁদের প্রত্যেকের ক্ষেত্রেই প্রয়োগ করেছি। রাজ্যের নিদারুণ অর্থ কষ্টের কথা আমি আগেই উল্লেখ করেছি। মহার্ঘভাতার পুরো টাকা রাজ্য সরকারকে মিটিয়ে দেওয়ার রাজ্যের যুক্তিগ্রাহ্য দাবী গৃহীতনা হওয়ার কেন্দ্রীয় হারে মহার্ঘভাতার ঘোষিত বেশ কয়েকটি কিস্তি আমরাও দিতে পারিনি। আমাদের সীমিত সাধ্যের মধ্যে যতটা কুলায়, সেই মত কিছু কিছু কিস্তি অবশ্য দেওয়া হয়েছে। ১৯৮৫-৮৬ সালেও আর্থিক অবস্থা বিবেচনা করে আমরা আরো কিছু কিস্তি দিয়ে যেতে থাকবো। রাজ্য সরকারী কর্মচারীগণ এব্যাপারে যথেষ্ট বিবেচনা ও সহানুভূতির পরিচয় দিয়েছেন। তাঁদের কাছে আবেদন, তাঁরা এক ব্যাপক আন্দোলনের সঙ্গে নিজেদের যুক্ত করে মহার্ঘ-ভাতার দায় মেটানোর ক্ষেত্রে রাজ্যের ন্যায় দাবী কেন্দ্রীয় সরকারকে মেনে নিতে বাধ্য করুন।

২২। একটু আগেই যা বলা হয়েছে, যোজনা কমিশন তথা জাতীয় উন্নয়ন পরিষদ এখনও পর্যন্ত সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার রূপরেখা তৈরী করে উঠতে পারেননি। রাজ্যগুলির ১৯৮৫-৮৬ সালের বার্ষিক পরিকল্পনাও চূড়ান্ত হয়নি। আমাদের ক্ষেত্রেও একই পরিস্থিতি বিদ্যমান। যোজনা কমিশন আমাদের

জানিয়েছিলেন যে ১৯৮৫-৯০ এই পাঁচ বছরে জাতীয় পরিকল্পনায় সরকারী খাতে বিনিয়োগ হবে আনুমানিক ১৮০,০০০ কোটি টাকার মত। এই অঙ্কের উপর ভিত্তি করে রাজ্য পরিকল্পনা পরিষদ আগামী পাঁচ বছরের জন্য রাজ্যস্তরে পরিকল্পনার একটি খসড়া ইতিমধ্যে তৈরী করেছেন। যোজনা কমিশনের সঙ্গে মত বিনিময়ের পর এখন বোঝা যাচ্ছে যে, ঐ অঙ্কের পরিকল্পনা রূপায়ন করার মত আর্থিক সংস্থানের ব্যবস্থা নাও করা যেতে পারে। রাজ্যস্তরেও পরিকল্পনার বহর সুতরাং হয়তো সংকুচিত করে আনতে হবে। আমাদের সহযোগী মন্ত্রীরা যখন আপনাদের কাছে নিজ নিজ বিভাগীয় বাজেট বরাদ্দ পেশ করবেন, তখন ১৯৮৫-৮৬ সালে আমরা কি কি নতুন প্রকল্প ও কর্মসূচী হাতে নিয়েছি তার খানিকটা আভাস দেবেন। তবে এই সমস্ত কর্মসূচীই চূড়ান্ত করা সম্ভব হবে একমাত্র সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার সম্পূর্ণ অবয়ব সম্পর্কে অবহিত হবার পর। ইতিমধ্যে মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন বিকেন্দ্রীকৃত আর্থিক পরিকল্পনার ক্ষেত্রে এই রাজ্যে আমরা একটি মস্ত পদক্ষেপ নিতে যাচ্ছি। প্রত্যেক জেলায় একটি করে পরিকল্পনা কমিটি গঠিত হতে চলেছে। জেলা পরিকল্পনার প্রস্তুতি ও প্রণয়নে এই কমিটিগুলির গুরুত্বপূর্ণ ভূমিকা থাকবে। জেলা পরিকল্পনা কমিটিগুলি কর্তৃক নির্দেশিত অগ্রাধিকারের উপর নির্ভর করে রাজ্যস্তরে পঞ্চবার্ষিকী ও বার্ষিক পরিকল্পনার কাঠামো রচিত হবে। পশ্চিমবঙ্গের এই পথিকৃত কাজ গোটা দেশে বিকেন্দ্রিক আর্থিক উন্নয়নের ধারাবাহিক ইতিহাসে একটি মূল্যবান সংযোজন হিসাবে নিশ্চয়ই স্বীকৃতি পাবে।

২৩। ১৯৮৫-৮৬ সালের আর্থিক প্রস্তাবগুলির প্রসঙ্গে যাওয়ার আগে ১৯৮৪-৮৫ সালের সংশোধিত হিসেবের খানিকটা বিবরণ দেওয়া কর্তব্য বলে বিবেচনা করছি। এক দিকে আমরা সারাবছর ধরে প্রচণ্ড চাপের মধ্যে থেকেছি অন্যদিকে কিন্তু এই বছরেই আর্থিক ব্যবস্থার ক্ষেত্রে কতগুলি খুশী হবার মত লক্ষণও ফুটে উঠেছে। ১৯৮৪-৮৫ সালের বাজেটে ৭৫ কোটি টাকার মতো অতিরিক্ত রাজস্ব সংগ্রহের যে প্রস্তাব ছিল, তা একাধিক কারণে পুরোপুরি কার্যকর করা যায়নি। আসানসোল-দুর্গাপুর ও শিলিগুড়ি জলপাইগুড়ি উন্নয়ন এলাকায় কিছু কিছু পণ্যের উপর প্রবেশকর বসানোর প্রস্তাবটি যথাসময়ে রাজ্যপালের অনুমোদন না পাওয়ায় গত বছর বাজেট অধিবেশনে আমরা তা উপস্থাপন করতে পারিনি। প্রস্তাবটি আমরা অর্ডিনান্স মারফত জারি করতে চাইনি, আমাদের বিবেচনায় এই ধরণের রাজস্ব প্রস্তাব বিধানসভার পূর্বাহ্নে আলোচনা করা প্রয়োজন। প্রমোদ কর সংক্রান্ত কিছু কিছু রাজস্ব প্রস্তাব, যা বিধানসভায় অনুমোদন করেছিলেন, প্রয়োগ করা যায়নি, কারণ তৎসংক্রান্ত যে সরকারি অনুজ্ঞা প্রকাশিত হয়েছিল তা কলকাতা হাইকোর্ট নাকচ করে দেন। লটারীর উপর ধার্য বিক্রয় করও মামলা মোকদ্দমায় আটকে যায়। এখন মনে হচ্ছে গত বাজেটে প্রস্তাবিত রাজস্বগুলি থেকে চলতি বছরে আমরা ৫৮ কোটি টাকার মত পাব। কিন্তু যেটা আশ্বাসের কথা, যেহেতু সাধারণভাবে রাজস্ব সংগ্রহের ক্ষেত্রে প্রভূত উন্নতি ঘটেছে, এই সামান্য ঘাটতি পূরণ করার পরও আমরা বাড়তি অনেক টাকা পাব। বাজেটে ধরা ছিল যে বিভিন্ন রাজস্ব প্রস্তাব থেকে ৯৭১ কোটি সংগৃহীত হবে। কিন্তু এখন যে হিসেব পাওয়া যাচ্ছে তাতে মনে হয়, সংগ্রহের পরিমাণ গিয়ে ৯৭৬ কোটি টাকায় দাঁড়াবে। লক্ষণীয় যে, কেন্দ্রীয় করের যে ভাগ আমরা পাই তা গতবছর বাজেট তৈরী করবার সময় বলা হয়েছিল ১০৩.৯২ কোটি টাকার মত হবে ; এখন হিসেব করে বলা হচ্ছে সেই টাকা কমে গিয়ে ১০২.৬৫ কোটি টাকা হবে। অনুরূপ ভাবে, কেন্দ্রীয় অন্তশুল্ক থেকে আমাদের ভাগে হিসেবে যেখানে বাজেটে ধরা হয়েছিল ৩৭০.৯৭ কোটি টাকা, এখন দেখা যাচ্ছে আমরা পাব ৩৬৯.৭৮ কোটি টাকা।

২৪। রাজস্ব খাতের বাইরে অন্যান্য সূত্র থেকে ১৯৮৫-৮৬ সালে সংশোধিত হিসেব অনুসারে আমাদের প্রাপ্য এখন অনুমান করা হচ্ছে ১৬২.১৫ কোটি টাকা; গত বছর বাজেট তৈরী করার সময় হিসেব দেখানো হয়েছিল ১৫৯.১২ কোটি টাকা। সব কিছু ধরে আশা করা যায় ১৯৮৪-৮৫ সালে রাজ্য সরকারের মোট আয় হবে ৩,৭৮৪.৭৭ কোটি টাকা; বাজেট তৈরীর সময় এই পরিমাণ ধার্য করা হয়েছিল ৩,০১১.৮৬ টাকা।

২৫। বাজেটে রাজস্ব খাতে খরচ ধরা হয়েছিল ২,০০৯.৫৬ কোটি টাকা। সংশোধিত হিসাব অনুযায়ী এই খরচের পরিমাণ এখন এসে দাঁড়িয়েছে ২,২৬৮.৬৬ কোটি টাকা। মূলধনী খাতেও এই রকম পরিবর্তন হয়েছে। সর্বমোট খরচ এখন এসে দাঁড়িয়েছে ৪,০১৫.০৫ কোটি টাকায়। অর্থকমিশনের সুপারিশক্রমে প্রাপ্য টাকা না পাওয়ার ফলে, ১০৬.৮৩ কোটি টাকার প্রারম্ভিক ঘাটতি সহ বছরটা আমরা শেষ করব ২৬০.২৯ কোটি টাকার ঘাটতি নিয়ে। গত ২৮শে জানুয়ারি রাজ্য সরকারের যে ওভারড্রাফট ছিল, সেটা মিটিয়ে দেওয়া হবে ধরে নিয়ে ৩১.৪১ কোটি টাকার ঘাটতি নিয়ে চলতি বছর শেষ হবে।

২৬। রাজ্য সরকারের আয়ব্যয়ের প্রসঙ্গে? আমি অতীব গুরুত্বপূর্ণ একটি ব্যাপারের দিকে মাননীয় সদস্যগণের দৃষ্টি সবিনয়ে আকর্ষণ করতে চাই। সাম্প্রতিক কয়েক মাস যাবত কলকাতার মাননীয় উচ্চ আদালত থেকে জারি করা বেশ কিছু অন্তর্বর্তীকালীন আদেশের বন্যায় আমরা বিব্রত বোধ করছি। এই সমস্ত অন্তর্বর্তীকালীন আদেশে মাননীয় আদালত রাজ্য সরকারকে মাইনে ও ভাতা বাবদ এমন সব টাকা দিতে নির্দেষ দিচ্ছেন, যার জন্যে বিধনসভা কর্তৃক অনুমোদিত বাজেটে কোন সংস্থান ধরা নেই। আমরা অতএব প্রচণ্ড অসুবিধার মধ্যে আছি।

২৭। আরো একটি ক্ষেত্রে আমাদের যথাসাধ্য চেষ্টা সত্ত্বেও সম্পদ সংগ্রহেব কাজ এগোয়নি। এতদিন পর্যন্ত যে সমস্ত পণ্য চালানের ভিত্তিতে এক রাজ্য থেকে অন্য রাজ্যে হস্তান্তরিত হত, তাদের উপর কর বসান যেতনা। ফলে বিপুল পবিমাণ অর্থ সংগ্রহের সম্ভাবনা থেকে রাজ্যগুলি বঞ্চিত ছিল। জাতীয় আইন কমিশনের সুপারিশ অনুযায়ী ১৯৮৩ সালে এক সাংবিধানিক সংশোধন বলে হস্তান্তর করযোগ্য করা হয়েছে। এখন এধরণের প্রয়োজন সংবিধানের ২৬৯ ধারা অনুযায়ী কেন্দ্রীয় সরকারের তরফ থেকে একটি আইন প্রণয়ণের; তবেই রাজ্যগুলি এই নতুন কর থেকে সুবিধা পাবে। এই কর কেন্দ্রীয় সরকারকেই বসাতে হবে, যদিও আদায়ীকৃত অর্থ রাজ্যগুলির প্রাপ্য। খুব কম করে ধরলেও, এই উৎস থেকে পশ্চিমবঙ্গ বছরে অন্তত ১০০ কোটি টাকা পেতে পারে। বছরখানেক আগে রাজ্যের মুখ্যমন্ত্রীরা প্রস্তাবিত আইনের খুঁটিনাটি তৈরী করে তাঁদের সর্বসম্মতি সুপারিশ কেন্দ্রীয় সরকারকে দিয়েছিলেন। কিন্তু এই আইন এখনও প্রণয়ন করা হয় নি।

২৮। এসব সত্ত্বেও ১৯৮৫-৮৬ সালের সম্ভাব্য পরিস্থিতি অপেক্ষাকৃত আশাব্যঞ্জক। শুধুমাত্র অষ্টম অর্থ কমিশনের সুপারিশ মারফতই আগামী বছর ১৬০ কোটি টাকার অতিরিক্ত অর্থসম্পদ আমাদের হাতে আসবে। সম্পদ সংগ্রহের ক্ষেত্রে এই রাজ্যে সাম্প্রতিক জোয়ার এবং আমাদের কর্মচারীদের ঐকান্তিক পরিশ্রমের পটভূমিতে আশা করছি আগামী বছরে রাজ্যস্তরের বিভিন্ন রাজস্ব থেকে সংগ্রহ ১,০৭২ কোটি টাকায় পৌঁছবে। কর বাদে অন্যান্য উৎস থেকে রাজস্ব আদায়ের পরিমাণ ১৭১ কোটি টাকা হবে বলে মনে করছি। এই সমস্ত ধরে আমাদের সর্বমোট আয়ের পরিমাণ দাঁড়াবে ৩,৪৪১.১৮ কোটি টাকায়, এবং মোট ব্যায় হবে ৩,৪৪৬.১৯ কোটি টাকা। ৩১.৪১ কোটি টাকায় প্রারম্ভিক ঘাটতি ধরে নিয়ে আমাদের বছর শেষের ঘাটতি গিয়ে দাঁড়াবে ৩৬.৪২ কোটি টাকায়।

২৯। এই ঘাটতি তেমন কিছু মারাত্মক নয়। রিজার্ভ ব্যাঙ্ক কর্তৃক নির্দেশিতকার্যনির্বাহী অগ্রিম (Ways and Means Advance) -এর উর্ধ্বসীমার মধ্যেই এই ঘাটতি থাকবে। তবে, পূর্বতন বছরগুলির অভিজ্ঞতা বলে, বছরের মধ্যে এমন অনেক ঘটনা ঘটে যাদের সম্পর্কে কোন ভবিষ্যদ্বাণী করা যায় না এবং বাজেটের হিসেব উল্টোপাল্টা হয়ে যায়। আমাদের এটাও মনে রাখা দরকার যে, কেন্দ্রীয় সরকারের কর ও মূদ্রা সম্পর্কিত নীতির ফলে অথবা প্রাকৃতিক কারণে— যেমন খরাজনিত পরিস্থিতির দেখা দিলে মূল্যের উর্ধ্বগতির সম্ভাবনা থাকে। এসব ব্যাপারের উপর আমাদের প্রায় কোন নিয়ন্ত্রণ নেই।

৩০। অতএব, আপনাদের অনুমতি নিয়ে আমি ১৯৮৫-৮৬ সালের জন্য অতিরিক্ত সম্পদ সংগ্রহের উদ্দেশ্যে কয়েকটি সামান্য প্রস্তাব রাখতে চাইছি। এই প্রস্তাবগুলি লঘু হওয়াই দরকার, কারণ ইস্পাদ-জাত

দ্রব্যাদির দাম বাড়ানোর ফলে এবং গত সপ্তাহে দেশের রাজধানীতে যে দুটি বাজেট পেশ করা হয়েছে তার ধাক্কায় জনসাধারণের উপরে আরও বোঝা চাপানো নিতান্তই হৃদয়হীনতা হবে। তবে এটাও দেখা প্রয়োজন যে করকাঠামো যেন সর্বদাই বিচারবিবেচনা করে দেখা হয়, এবং জনসাধারণের দুর্ভোগ যথাসম্ভব কম হয়। মাননীয় সদস্যবর্গ অনুগ্রহ করে লক্ষ্য করবেন যে আমার অধিকাংশ প্রস্তাবেরই উদ্দেশ্যে করের হার কমানো এবং রাজস্ব প্রশাসনের সরলীকরণ। যে অতিরিক্ত সম্পদ সংগ্রহ হবে বলে আমি আশা করছি তা রাজস্ব সংগ্রহ ব্যবস্থা ও প্রশাসন ব্যবস্থার উন্নতি থেকেই উপজাত হবে।

৩১। কয়েক বছর আগে আমি এই সভায় প্রতিশ্রুতি দিয়েছিলাম যে রাজ্যের চারটি বিভিন্ন বাণিজ্যকর আইন, যথা— বঙ্গীয় রাজস্ব (বিক্রয়কর) আইন, ১৯৪১ [বেঙ্গল ফাইনান্স (সেলস ট্যাক্স) অ্যাক্ট,১৯৪১], পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইন, ১৯৫৪, [ওয়েষ্ট বেঙ্গল সেলস ট্যাক্স এ্যাক্ট, ১৯৫৪], বঙ্গীয় কাঁচাপাট করারোপ আইন ১৯৪১ [ওয়েষ্ট বেঙ্গল র জুট ট্যাক্সেসান এ্যাক্ট, ১৯৪১] এবং পশ্চিমবঙ্গ ধান ক্রয় রোধ আইন,১৯৭২, [ওয়েষ্ট বেঙ্গল প্যাডি পার্চেজ ট্যাক্স অ্যাক্ট, ১৯৭২] —একত্রিত করা হবে। এই বিষয়েই প্রথম বলছি। এই ব্যাপারে 'ন্যাশানাল ইনস্টিটিউট অফ্ পাবলিক ফিনান্স অ্যান্ড পলিসি'কে আমাদের পরামর্শ দিতে অনুরোধ করেছিলাম। উক্ত ইনস্টিটিউট আমাদের কয়েকটি প্রস্তাব পাঠিয়েছেন। এ সম্পর্কে আমাদের মতামত চূড়ান্ত করার আগে আমরা এই প্রস্তাবগুলি ব্যবসায়ী ও বণিকমহলের প্রতিনিধি এবং জনসাধারণের সঙ্গে আলোচনা করব। আলোচনান্তে আমি আশা করছি, বিধানসভার আগামী শরৎকালীন অধিবেশনে আপনাদের বিবেচনার্থে একটি নতুন আইন পেশ করতে পারব।

৩২। ক্ষুদ্র ব্যবসায়ীদের কষ্ট লাঘবের উদ্দেশ্যে সীমিত সময়ের জন্য পরীক্ষামূলকভাবে আমি বিক্রয়কর আইনগুলির অধীনে একটি সহজ অ্যাসেসমেন্ট পদ্ধতি চালু করার প্রস্তাব করছি। এই পদ্ধতিতে তাঁদের কর-আধিকারিকদের সামনে হাজির হতে হবে না। যে রিটার্ন ও বিবরণসমূহ তাঁরা দাখিল করবেন তার ভিত্তিতেই তাঁদের অ্যাসেসমেন্ট হয়ে যাবে।

৩৩। ফর্ম ও পদ্ধতির সরলীকরণের দ্বারা করদাতাদের অসুবিধাগুলি অনেকাংশেই কমানো যেতে পারে। টেলিভিশন ও বহুতল অট্টালিকার উপরে যে কর রয়েছে তাদের ক্ষেত্রে এ সম্পর্কে আমরা কিছু ব্যবস্থা নিচ্ছি।

৩৪। এবারে আমি কর-হার পরিবর্তনের প্রস্তাবসমূহে আসছি। নীলাম-কেন্দ্রগুলিতে কেনা চায়ের আন্তরাজ্য বিক্রয়ের উপর যে কর আছে প্রথমে সেই প্রসঙ্গে বলি। কলকাতা ও শিলিগুড়ি নীলাম-কেন্দ্রে পশ্চিমবঙ্গের বাইরে চালান দেওয়ার উদ্দেশ্যে বিক্রীত চায়ের আন্তঃরাজ্য বিক্রয়ের উপর বর্তমান কর-হার যথাক্রমে শতকরা দুই ও শতকরা এক ভাগ। ১ এপ্রিল ১৯৮৫ থেকে এই হার বর্ধিত হয়ে দাঁড়াবে কলকাতার ক্ষেত্রে শতকরা ৩ ও শিলিগুড়ির ক্ষেত্রে শতকরা ২ ভাগ। এর ফলে বছরে ৩ কোটি টাকা অতিরিক্ত রাজস্ব সংগ্রহ হবে।

৩৫। চায়ের ক্ষেত্রে আমার আরও একটি প্রস্তাব আছে। চা প্রক্রিয়ণের জন্য যে যন্ত্রপাতি ব্যবহৃত হয়, বর্তমানে পশ্চিমবঙ্গ রাজস্ব (বিক্রয়কর) আইন, ১৯৪১ অনুযায়ী তার উপর শতকরা আট ভাগ বিক্রয় কর আছে। অনুরূপভাবে, পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইন, ১৯৫৪তে ট্রাক্টরের উপর বিক্রয়করের হার শতকরা এগারো। চা-বাগিচাগুলির বিকাশ ও উন্নয়নের উদ্দেশ্যে কয়েকটি বৃহৎ প্রকল্প গ্রহণের কথা হচ্ছে। সুতরাং অদূর ভবিষ্যতে চা-প্রসেসিং-এর যন্ত্রপাতি এবং ট্রাক্টর এই দু-এরই চাহিদা বেড়ে যাবার সম্ভাবনা। চাহিদাবৃদ্ধির সঙ্গে সঙ্গে যাতে পশ্চিমবঙ্গে এইসব পণ্যের বিক্রয় বাড়তে পারে সেই উদ্দেশ্যে আমি চা-প্রসেসিং যন্ত্রপাতি ও ট্রাক্টরের উপর করের হার কমিয়ে শতকরা ৪ ভাগ করার প্রস্তাব করছি। এইসব জিনিষের অতিরিক্ত বিক্রয়ের ফলে আমি আশা করছি বছরে ৩ কোটি টাকার মত বাড়তি রাজস্ব সংগৃহীত হবার সম্ভাবনা থাকবে।

৩৬। মোটরগাড়ি, স্কুটার, মোপেড, মোটরসাইকেল প্রভৃতি ক্ষেত্রেও আমার একটি সমধর্মী প্রস্তাব আছে। এই সব পণ্যের উপর বিক্রয়করের বর্তমান হার শতকরা এগার। অধিকাংশ প্রতিবেশী রাজ্যে এই পণ্যগুলির উপর বিক্রয়করের হার এর তুলনায় যথেষ্ট কম, যার ফলে এই ব্যবসা পশ্চিমবঙ্গ থেকে ক্রমেই সরে যাচ্ছে। এই ঘটনা ধনতান্ত্রিক ব্যবস্থার অসঙ্গতিকেই প্রকট করে তুলছে; তথাকথিত পরিকল্পনা সত্ত্বেও আমাদের রাজ্যগুলি অর্থনৈতিক ক্ষেত্রে পরস্পরের সঙ্গে প্রতিদ্বন্দ্বিতা করে চলেছে। আমি এই অবস্থায় মোটরগাড়ি, স্কুটার, মোপেড, মোটরসাইকেল প্রভৃতির উপর বিক্রয়-করের হার কমিয়ে শতকরা ৮ করার প্রস্তাব করছি। এই কর-হার কমানোর জন্য আমার বিবেচনায় পশ্চিমবঙ্গে এই পণ্যগুলির বিক্রয় বাড়বে এবং আমরা আশা করতে পারি যে এর ফলে আমরা ৪ কোটি টাকার মতো অতিরিক্ত বার্ষিক রাজস্ব পেতে পারব।

৩৭। বর্তমানে লোহা ও ইস্পাতের উপর বিক্রয়ের শেষ বিন্দুতে বিক্রয়কর ধার্য করা হয়। ফলে ব্যাপকহার কর ফাঁকির সুযোগ ঘটেছে। আমি তাই এক্ষেত্রে বিক্রয়কর আরোপকে শেষ বিন্দু থেকে প্রথম বিন্দুতে সরিয়ে আনার প্রস্তাব করছি। প্রথম বিন্দুর পরবর্তী বিক্রয়গুরি কর থেকে রেহাই পাবে। নতুন ব্যবস্থায় ইস্পাত কারখানা (স্টীল প্ল্যান্ট) রি-রোলিং মিল এবং আমদানীকারকদের থেকেই প্রধানতঃ রাজস্ব আদায় করা হবে. মার্বেল পাথরের কুচি, টালি ইত্যাদির উপর বর্তমানে প্রযোজ্য বিক্রয়করের হারও বাড়াবার প্রস্তাব রাখছি। এই ব্যবস্থাগুলির ফলে বছরে ৭.৫ কোটি টাকা অতিরিক্ত রাজস্ব সংগ্রহের সম্ভাবনা ঘটবে।

৩৮। পশমে তৈরী হোসিয়ারি দ্রব্যের উপর বর্তমান বিক্রয়করের হার শতকরা আট। পক্ষান্তরে, অন্যান্য হোসিয়ারী দ্রব্যাদি এখন করমুক্ত। আমি সামান্য একটু অদলবদলের প্রস্তাব রাখছি। সূতীর হোসিয়ারি দ্রব্য ব্যতীত অন্যান্য হোসিয়ারী দ্রব্যাদির উপর বিক্রয় করের সাধারণ হার কমিয়ে শতকরা ৪ করা হবে। সূতীর হোসিয়ারী দ্রব্য করমুক্তই থাকবে এবং পশমের হোসিয়ারি দ্রব্যে বিক্রয়করের হার শতকরা আটই থাকবে।

৩৯। বর্তমানে পঁচিশ টাকা পর্যন্ত মূল্যের রেডি-মেড পোষাক বিক্রয়কর থেকে মুক্ত। অন্যান্য রেডিমেড পোষাকের উপর বিক্রয়করের হার শতকার আট। যেহেতু এটা কর ফাঁকির একটা উৎস হয়ে উঠেছে, আমি এই মূল্য ভিত্তিক করমুক্তির সুযোগকে প্রত্যাহার করে নেবার প্রস্তাব রাখছি। একই সঙ্গে প্রস্তাব করছি যে ১০০ টাকার কম মূল্যের রেডিমেড পোষাকের উপর বিক্রয়করের হার শতকরা আট থেকে কমিয়ে শতকরা ৪ করা হোক। শেষোক্ত দুটি প্রস্তাব থেকে একত্রে ৫ কোটি টাকার মতো বার্ষিক রাজস্ব এনে দেবে।

৪০। রান্নাকরা খাদ্য দশ টাকা মূল্য পর্যন্ত বর্তমানে করমুক্ত। যেহেতু এই ব্যবস্থার সুযোগ নিয়ে বিল বা ক্যাশমেমোকে ভেঙে ভেঙে দেখিয়ে ব্যাপক হারে কর ফাঁকির ঘটনা ঘটছে, আমি এই ব্যবস্থা তুলে দিতে চাইছি। সেই সঙ্গে ক্ষুদ্র ব্যবসায়ীর হয়রানি বন্ধ করার উদ্দেশ্যে রান্নাকরা খাদ্য বিক্রির ক্ষেত্রে করয়োগ্য বিক্রয়ের মাত্রা পঞ্চাশ হাজার টাকা থেকে বাড়িয়ে ১ লক্ষ টাকা করার প্রস্তাবও রাখছি। আমি আশা করি ফলে রাজ্যের কোষাগার বছরে অতিরিক্ত ২ কোটি টাকা পাবে।

৪১। মূলতঃ কতকগুলি অসঙ্গতি দূর করার উদ্দেশ্যে, পণ্যপ্রবেশকর বিষয়ে আমার কতিপয় সামান্য প্রস্তাব আছে। কয়েকটি অন্তর্বর্তী উৎপাদনের ক্ষেত্রে— যেমন, গন্ধক, কাঁচা রবার, সিন্থেটিক বা প্রাকৃতিক ল্যাটেক্স, ভালকানাইজড্ রবার, রিফ্রেমড্ রবার, বোল্ট, রিভেট, বিমানপোতের গ্যাসোলিন ও অ্যালুমিনিয়াম পাত ইত্যাদির জন্য আমি কর-হারের কিছু পরিবর্তনের প্রস্তাব করছি; কিছু কিছু ক্ষেত্রে নির্দিষ্ট কর-হারের পরিবর্তে মূল্যানুপাতিক (আড্ ভেলোরেম) কর আরোপেরও প্রস্তাব করছি। আরও প্রস্তাব করছি যে, নিউজপ্রিন্ট ব্যতীত, অন্যান্য কাগজের উপর কিলোগ্রাম প্রতি এক পয়সা হিসাবে যে পণ্যপ্রবেশকর আছে তা পরিবর্তন করে মূল্যানুপাতিক ভাবে (আ্যাড্ ভেলোরেম) শতকরা ১ ভাগ করা হোক। প্রকাশিতব্য বিজ্ঞপ্তিসমূহে এইসব পরিবর্তনের বিশদ বিবরণ পাওয়া যাবে। পণ্যপ্রবেশকর হারের ইত্যাকার পুনর্নির্ধারণের

ফলে (কয়েকটির জন্য অবশ্য রাষ্ট্রপতির সম্মতি আবশ্যক হবে) এবং অন্যান্য প্রশাসনিক বন্দোবস্তের ফলশ্রুতি হিসেবে আশা করি বছরে আরও ৩.৫ কোটি টাকা রাজস্ববৃদ্ধি হবে।

৪২। ভারতে উৎপন্ন কয়েকটি বিলাতী মদের উপর চলতি আবগারী শুল্ক-হারের সরলীকরণ করা হবে। রেকটিফায়েড স্পিরিট থেকে উৎপাদিত মদের উপর প্রতি বাল্ক লিটারে দু'টাকা হারে এই শুল্ক চালু রয়েছে। এই শুল্ক-হারকে বাড়িয়ে ৩ টাকা করার প্রস্তাব করছি এবং আনুষঙ্গিক পদক্ষেপ হিসাবে অন্যান্য রাজ্য থেকে আমদানি করা এই ধরণের মদের উপ ধার্য 'পাস ফি' -এর পরিমান বাড়িয়ে প্রতি বাল্ক লিটার পিছু ৫০ পয়সা করার প্রস্তাব করছি। পচাই-এর ক্ষেত্রে প্রতি কিলোগ্রাম শুকনো চাল পিছু শুল্ক-হার সামান্য বাড়িয়ে গ্রামাঞ্চলের জন্য ১.৫০ টাকা এবং শিল্পাঞ্চলের জন্য ২ টাকা করার প্রস্তাব রাখছি। গাঁজার উপর আবগারী শুল্ক, আফিমের ট্রেজারী-মূল্য এবং 'ভাঙে'-র উপর 'পাস ফি'-র পরিবর্ধন করাও আমাদের লক্ষ্য। এ-ব্যাপারে প্রয়োজনীয় বিজ্ঞপ্তি প্রকাশিত হচ্ছে। আবগারী শুল্কযোগ্য পণ্যগুলির ক্ষেত্রে করারোপের এই বিভিন্ন ব্যবস্থার ফলে রাজ্য সরকারের বার্ষিক আয় ৫ কোটি টাকার মত বৃদ্ধি পাবে বলে আশা করা যাচ্ছে।

৪৩। রাজ্য সরকারকে প্রদেয় রেজিস্ট্রেশন ও বিভিন্ন লাইসেন্সের জন্যে যে সব ফী ধার্য, তার মধ্যে কিছু কিছু ফী-এর কোনো পরিবর্তন গত পনের-কুড়ি বছর বা তারও বেশিদিন করা হয়নি। ইতিমধ্যে মূল্য-মান বেশ কয়েকগুন বেড়ে গেছে। এই সব ফী-এর কিছু পরিবর্তন করা হচ্ছে, যাতে অন্ততঃ এই লাইসেন্স ও রেজিস্ট্রেশন দেওয়ার জন্যে সরকারের প্রশাসনিক খরচটুকু উঠে আসে। এই ব্যবস্থার ফলেও বছরে অতিরিক্ত ১ কোটি টাকা আয়-বৃদ্ধির সম্ভাবনা।

৪৪। আগেই বলা হয়েছে যে, বিগত বছরের বাজেটে প্রমোদকরের ব্যাপারে যে পরিবর্তনসমূহ প্রস্তাব করেছিলাম, সেগুলি কার্যকরা করা যায়নি। আমাদের প্রকাশিত বিজ্ঞপ্তিগুলি মাননীয় কলকাতার উচ্চ আদালতের আদেশে নাকচ হয়ে গিয়েছিল। এখন আমি প্রমোদকরের ব্যাপারে কিছু নতুন প্রস্তাব রাখছি।

৪৫। সিনেমা পশ্চিমবাংলার একটি গুরুত্বপূর্ণ শিল্প। এই শিল্প যে কেবল বিপুলসংখ্যক মানুষের কর্মসংস্থান করছে তাই নয়, সৃষ্টিশীল প্রতিভার বিকাশের ক্ষেত্রেও একটি বিরাট ভূমিকা পালন করছে। দুর্ভাগ্যবশতঃ এক দশকের মতো সময় ধরে পশ্চিমবাংলার সিনোমা-শিল্প একটি প্রবল সঙ্কটের মধ্য দিয়ে চলেছে। এই সঙ্কট মোটনের জন্য রাজ্য সরকার কিছু কিছু ব্যবস্থা নিয়েছেন, তবে আমার মনে হয় আর্থিক দৃষ্টিকোন থেকেও আমাদের কিছু ইতিকর্তব্য রয়েছে। অভিযোগ যে, সিনেমা-হলগুলির যথাযথ রক্ষণাবেক্ষণ হচ্ছে না এবং নতুন সিনেমা-হল খোলাও হচ্ছে না কারণ বর্তমান কর-হারের অসঙ্গতি বহুসংখ্যক সিনেমা-হলের ক্ষেত্রে টিটিটের মূল্যসমূহের একটা বড় অংশ রাজ্য সরকার নিয়ে নিচ্ছেন, অনেক ক্ষেত্রে বিক্রয়লব্ধ অর্থের শতকরা পঁয়ষট্টি থেকে সত্তর ভাগ পর্যন্ত নিচ্ছেন। সিনেমা-শিল্পে ব্যাপকভাবে প্রাণসঞ্চারের জন্য আমি তাই প্রমোদকর, প্রমোদকরের সারচার্জ, রঙীন চলচ্চিত্রের জন্য সারচার্জ ও অতিরিক্ত সারচার্জ সহ সব রকমের কর তুলে দেওয়ার প্রস্তাব করছি। পরিবর্তে রাজ্য সরকার প্রতিটি টিকিটের মূল্যমানের সমপরিমাণ একটি সরল কর-হার আরোপ করবেন। রাজস্বের ক্ষতি স্বীকার করেও এই ব্যবস্থা নেওয়া হচ্ছে। আমি অবশ্য আশা করবো যে, সিনেমা-হলগুলির উন্নতিসাধন এবং নতুন হল স্থাপনের মধ্য দিয়ে এই শিল্প আমাদের শুভেচ্ছার মান রাখবেন।

৪৬। পশ্চিমবাংলায় যাত্রার উপরে অদ্যাবধি কোনো কর ধার্য হয়নি। সম্প্রতি যাত্রানুষ্ঠান থেকে অর্থোপার্জনের পরিমাণ যে বিপুল আকার ধারণ করেছে, তা বলার অপেক্ষা রাখে না। এই অনুষ্ঠানগুলি যাতে আইন-শৃঙ্খলা বজায় রেখে এবং অগ্নিকাণ্ড না ঘটিয়ে অবাধে চলতে পারে, তার জন্যে সরকারকে কিছু ব্যয়ভার বহন করতে হয়। সুতরাং যাত্রা থেকে উপার্জনের একটি অংশ সরকারের ন্যায়সঙ্গতভাবেই দাবি করতে পারে। মুক্তাঙ্গনে অনুষ্ঠিত প্রতিটি যাত্রানুষ্ঠানের জন্য ২০০ টাকা করে নির্দিষ্ট হারে কর-আরোপের প্রস্তাব আমি রাখছি। ক্রীড়া, ম্যাজিক, থিয়েটার ইত্যাদি অন্যান্য আমোদ-প্রমোদের ক্ষেত্রে ১০ টাকা পর্যন্ত

টিকিট করমুক্ত থাকবে। এর চেয়ে বেশি দামের টিকিটের ক্ষেত্রে করের হার হবে শতকরা ২০ টাকা। ঘোড়দৌড়ের মাঠে প্রবেশের জন্য করের হার আরো বেশী হবে— শতকরা পঁচিশ ভাগ থেকে শতকরা ষাট ভাগ পর্যন্ত। প্রমোদ-কর সংক্রান্ত এই সব বিভিন্ন ব্যবস্থার ফলে সরকারের অতিরিক্ত আয় হবে ১ কোটি টাকা। মুক্তাঙ্গনে অনুষ্ঠিত যাত্রানুষ্ঠানের উপর কর আরোপের ফলে যে আয় হবে তারসবটাই পঞ্চায়েত ও পৌরসংস্থাগুলির হাতে তুলে দেওয়া দেওয়া হবে । 'ভিডিও গেম' খেলাটি ক্রমশই বাণিজ্যিক ভিত্তিতে প্রসারিত হয়ে চলেছে । এর থেকে যে আয় হয় তার একটি অংশের উপর করধার্য হওয়া উচিত । আমরা ব্যবস্থা নিচ্ছি যাতে পৌরসংস্থাগুলি এই উৎস থেকে কিছু রাজস্ব সংগ্রহ করতে পারে ।

৪৭। কয়েকটি পণ্যের উপর কর-হার কমানোর প্রস্তাবও আমি রাখছি । যেমন, নারকেল দড়ির উপর বিক্রয়করের হার শতকরা এগার থেকে নামিয়ে শতকরা ৮ করা হচ্ছে। বরফ ও আইসক্রিমের উপরে বিক্রয়করের হারকে শতকরা পনের থেকে নামিয়ে শতকরা ৮ করা হচ্ছে। গুঁড়ো দুধ যা কিনা ছোট ছোট চায়ের দোকান ও রেস্টোরেন্টে ব্যাপকভাবে ব্যবহৃত হয়, তার উপরে বিক্রয়করের হার শতকরা এগার থেকে কমিয়ে শতকরা ৮ করা হচ্ছে। ভি সি আর এবং ভি সি পির উপর প্রমোদকরের পরিমাণ ২৫০ টাকা করা হচ্ছে। ভি সি আর ও ভি সি পি মারফত দর্শকসাধারণকে দেখানো ছায়াছবির প্রদর্শনীর উপর ধার্য প্রমোদ করের হার পরিবর্তন করে প্রতি সপ্তাহে ১০০ টাকা করা হচ্ছে। যেসব নিয়োগকর্তা ১১ জনের কম সংখ্যক কর্মচারী নিয়োগ করেন, তাঁদের ক্ষেত্রে বৃত্তি করের হার কমানোর প্রস্তাব আছে । যে সমস্ত কলকারখানা সম্পূর্ণ নিজস্ব ব্যবহারের জন্যে কয়লার সাহায্যে বিদ্যুৎ উৎপন্ন করেন, তাঁদের ক্ষেত্রে এই বিদ্যুৎ ব্যবহারের জন্য ডিউটি মকুব করা হচ্ছে। যাঁরা ডিজেল দিয়ে নিজস্ব ব্যবহারের বিদ্যুৎ উৎপাদন করেন, তাঁরা এই ছাড়ের সুবিধে আগে থেকেই পেয়ে আসছেন । এইসব মকুব ও ছাড়ের সম্মিলিত ফলে রাজ্যের আয় ১.৬৬ কোটি টাকা কমবে ।

৪৮। পথঘাটের রক্ষণাবেক্ষণের সঙ্গে জড়িত একটি রাজস্ব-প্রস্তাব রাখছি। মাননীয় সদস্যবর্গ জানেন যে আমাদের রাজ্যের পথ দিয়ে ট্রাক ও আরো নানা যানবাহন মাল ও যাত্রী নিয়ে চলাচল করে । আমাদের পথঘাটের রক্ষনাবেক্ষণের জন্যে কোন অর্থ এদের কাছ থেকে বলতে পাওয়া যায় না । অন্যান্য অনেক রাজ্যে এই ধরনের যানবাহন চলাচলের উপর কর ধার্য করা হয়। আমরা স্থির করেছি যে, রাজ্যতালিকার ৫৬ অনুচ্ছেদ অনুসারে একটি করহারের প্রবর্তন করা হবে যাতে পথঘাট ভালো রাখার খরচ কিছুটা অন্ততঃ উশুল হয়। এই কর থেকে, আশা করা যায়, বছরে ৫ কোটি আদায় হবে।

৪৯। উল্লিখিত বিভিন্ন প্রস্তাবকে বাস্তবায়িত করার উদ্দেশ্যে দুটি সংশোধনী বিল ও একটি নতুন বিল বিধানসভার চলতি অধিবেশনেই পেশ করা হবে। অন্যান্য ক্ষেত্রে প্রয়োজনীয় বিজ্ঞপ্তিগুলি রাজ্য সরকার প্রকাশ করবেন ।

৫০। আমি আশা করি যে, প্রশাসনকে সুদৃঢ় করে এবং বকেয়া আদায় ত্বরান্বিত করে আমরা ভূমি রাজস্ব ও সেচ কর থেকে অতিরিক্ত ২ কোটি টাকা তুলতে পারব। অনুরূপভাবে প্রশাসনিক পদ্ধতির উন্নতি করার জন্যে যে ব্যবস্থাগুলি আমরা নিচ্ছি তার দ্বারা স্ট্যাম্প ও রেজিস্ট্রেশন ফি বাবদ আমাদের অতিরিক্ত ১ কোটি টাকার মতো আয়ের সম্ভাবনা থাকবে ।

৫১ । কর কাঠামো সংশোধন পরিবর্তনের আমি যে বিভিন্ন ব্যবস্থা নেবার প্রস্তাব করলাম, চলতি বছরে তা থেকে ৪১.৩৪ কোটি টাকার মতো রাজস্ব বৃদ্ধি ঘটবে। উপরন্তু বর্তমান বছরে বাণিজ্যকর সংগ্রহের ক্ষেত্রে যে অভূতপূর্ব সাফল্য ঘটেছে তার পরিপ্রেক্ষিতে আমাদের বিশেষ আশা যে, বিবিধ প্রশাসনিক ব্যবস্থার সাহায্যে আমরা আরও ২৫ কোটি টাকা উপার্জন করতে পারব ।

৫২। অতএব সহ মিলিয়ে রাজ্য সরকারের ১৯৮৫-৮৬ সালের আয়-ব্যয়ের আনুমানিক ঘাটতি রূপান্তরিত হয়ে ২৯.৯২ কোটি টাকা উদ্বৃত্তে পরিণত হবে। কিন্তু এটা না মেনে উপায় নেই যে কেন্দ্রের সাধারণ ও রেল বাজেটের প্রকোপে আমাদের সমস্ত হিসাবেরই গুণগত পরিবর্তন ঘটে যেতে পারে। যে আয়করের শতকরা পঁচাশি ভাগ রাজ্যগুলি পায়, তাতে ব্যাপক হারে ছাড়, রেলমাশুল বৃদ্ধি এবং পেট্রোলিয়ামজাত পণ্যাদি, সিমেন্ট ও ইস্পাতের মূল্যবৃদ্ধি রাজ্য সরকারগুলির আয়-ব্যয়ের ব্যবস্থাকে বিপর্যস্ত না করেই পারে না।

৫৩। ১৯৮৫-৮৬ সালের ব্যয়-বরাদ্দ বিশদ বিচার-বিবেচনা এপ্রিলের দ্বিতীয়ার্ধের আগে শেষ না হওয়ার সম্ভাবনা। রাজ্য সরকার যাতে ১ এপ্রিল থেকে তাঁদের কাজকর্ম চালাতে পারেন সেই উদ্দেশ্যে আমি আগামী আর্থিক বছরের প্রথম দু মাসের ব্যয়-বরাদ্দ অনুমোদনের জন্য প্রস্তাব উত্থাপন করবো।

৫৪। যে গরিমা ও আত্মমর্যাদাবোধ স্বাধীনতা-পরবর্তী উত্তাল দশকগুলিতে পশ্চিমবঙ্গকে সঞ্জীবিত করেছে তার উল্লেখ করে আমি আমার বক্তব্য শেষ করতে চাই। কেন্দ্রীয় সরকারের অনুসৃতি নীতি, এবং অর্থ কমিশনের সুপারিশ গ্রহণে তাঁদের অস্বীকৃতি, সত্ত্বেও আমরা সাফল্যের সঙ্গে যে এত বাধা বিপত্তি এ বছর অতিক্রম করে আসতে পেরেছি, পশ্চিমবঙ্গের জনগণের চারিত্রিক দার্ঢ্যই তার মূলে। ইচ্ছা করে উপর থেকে এই চাপানো বাধাবিপত্তিগুলি থেকে কেউই লাভবান হননি বলেই আমি বিশ্বাস করি। এই দেশের বিশালতা ও জটিল সমস্যাদির পরিপ্রেক্ষিতে একথা বৃথাই ভাবা যে, কোনো এক বিশেষ জায়গায় দাঁড়িয়ে এককভাবে নেওয়া কোনো সিদ্ধান্ত সকলের উপর চাপিয়ে দেওয়া চলে। এই রাজ্যের মানুষ এই রাজ্যেই অবস্থান করবেন, তাঁদের সমস্যাগুলি এখানেই। এই সমস্যাগুলির সমাধান দূর থেকে অনুজ্ঞা জারি করে অথবা জনসাধারণের আইনসঙ্গত পাওনাকে আটক রেখে সম্ভব নয়। জাতির সামগ্রিক স্বার্থে আমাদের পরস্পরের প্রতি শ্রদ্ধাশীল ও সহনশীল হতে হবে; ভারতবর্ষকে শক্তিশালী সুসংহত রাষ্ট্রে পরিণত করতে হলে অন্য পথ নেই।

## পশ্চিম বঙ্গের বার্ষিক অর্থনৈতিক বিবরণী, ১৯৮৫-৮৬

(হাজার টাকার হিসেবে)

| | প্রকৃত, ১৯৮৩-৮৪ | বাজেট, ১৯৮৪-৮৫ | সংশোধিত, ১৯৮৪-৮৫ | বাজেট, ১৯৮৫-৮৬ |
|---|---|---|---|---|
| আদায় | | | | |
| ১। প্রারম্ভিক তহবিল | -১৩,০০,৫৪ | -৪৩,৮২,২০ | -১,০৬,[illegible] | -২১,৪১,[illegible] |
| ২। রাজস্ব আদায় | ১৫,৩৩,১৩,৪৩ | ১৮,১৯,১৬,০৯ | ১৭,[illegible] | ২২,[illegible] |
| ৩। ঋণখাতে আদায়— | | | | |
| (১) সরকারী ঋণ | ১৬,২০,৫৮,১১ | ১২,২৬,৭৩,৩৩ | ১৬,[illegible] | ১১,[illegible] |
| (২) ঋণ .. | ৭১,৮৬,২৬ | ৪০,৯৬,২১ | [illegible] | [illegible] |
| ৪। আপন্ন তহবিল ও গণ হিসেব থেকে আদায় | ৪১,৫০,৭০,৩০ | ৫৬,৫০,৭৪,৯৯ | ৫৫,[illegible] | ৫৫,[illegible] |
| মোট | ৭৩,৬৩,২৭,৫৬ | ৮৬,৯৩,৭৮,৪২ | ৯২,৬১,৫৭,৬৩ | ৮৯,৭৬,৬২,৬১ |
| ব্যয় | | | | |
| ৫। রাজস্বখাতে ব্যয় | ১৭,৩৯,২৯,৯৮ | ২০,০৯,৫৫,৫১ | ২২,৬৮,৬৫,৭৭ | ২২,৬৬,৩৭,১৩ |
| ৬। মূলধনখাতে ব্যয় | ১,০২,১৯,৩২ | ১,৭৬,৪৫,৫৭ | ১,৪৫,৬২,১৭ | ২,১৭,৬৩,০৫ |
| ৭। ঋণখাতে ব্যয়— | | | | |
| (১) সরকারী ঋণ | ১১,৮৪,৩৩,২৭ | ৭,১১,৮০,৬৯ | ১৪,১৭,৯০,৭২ | ৭,৩৩,৫৩,৭৩ |
| (২) ঋণ .. | ১,৭৭,৪১,৬৩ | ২,৩৯,০৬,০১ | ১,৮২,৮৬,৬৪ | ২,২৮,৬৪,৮১ |
| ৮। আপন্ন তহবিল ও গণ হিসেব থেকে ব্যয় | ৪১,৬৪,৯৩,০৬ | ৫৫,৮০,১৩,৯৯ | ৫৫,০৬,৮১,৩৮ | ৫৫,০০,৫২,০২ |
| ৯। সমাপ্তি তহবিল | -৪,৮৯,৭০ | -২৩,২৩,৩৫ | -২,৬০,২৯,০৫ | +২৯,৯১,৮৭ |
| মোট | ৭৩,৬৩,২৭,৫৬ | ৮৬,৯৩,৭৮,৪২ | ৯২,৬১,৫৭,৬৩ | ৮৯,৭৬,৬২,৬১ |

(হাজার টাকার হিসেবে)

| | প্রকৃত, ১৯৮৩-৮৪ | বাজেট, ১৯৮৪-৮৫ | সংশোধিত, ১৯৮৪-৮৫ | বাজেট, ১৯৮৫-৮৬ |
|---|---|---|---|---|
| নীট ফল— | | | | |
| উদ্বৃত্ত (+) | | | | |
| ঘাটতি (—) | | | | |
| ক) রাজস্বখাতে | —২,০৬,১৬,৫৫ | —১,৯০,৩৯,৪২ | —৪,৭১,৮৮,৭১ | —২,৮০,৪০ |
| খ) রাজস্বখাতের বাইরে | +২,১৪,২৭,৩৯ | +২,১০,৯৮,২৭ | +৩,১৮,৪২,৪৬ | +৬৪,১৩,৭২ |
| গ) প্রারম্ভিক তহবিল বাদে নীট | +৮,১০,৮৪ | +২০,৫৮,৮৫ | —১,৫৩,৪৬,২৫ | +৬১,৩৩,৩২ |
| ঘ) প্রারম্ভিক তহবিল সহ নীট | —৪,৮৯,৭০ | —২৩,২৩,৩৫ | —২,৬০,২৯,০৫<br>+২,২৮,৮৭,৬০ (ফ) | +২৯,৯১,৮৭ |
| ঙ) প্রারম্ভিক তহবিল এবং (ফ) সহ | —৪,৮৯,৭০ | —২৩,২৩,৩৫ | —৩১,৪১,৪৫ | +২৯,৯১,৮৭ |

—

প) রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট অনুযায়ী

ফ) অনুমেয় সংস্থান

*বাজেট প্রস্তাবসহ

**Mr. Speaker :** Notice of Cut Motions will be received by the office upto 25th March, 1985 by 12 Noon.

## ADJOURNMENT

The House was then adjourned at 3.57 P.M. till 1.00 P.M. of Thursday, the 21st March, 1985 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 21st March, 1985 at 1 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 11 Ministers of State and 181 Members.

**[ 1.00 – 1.10 p.m.]**

## QUESTIONS

**রাধানগর পাটিকাবাড়ীঘাটে জলঙ্গী নদীর ওপর সেতু**

*১০৯ (অনুমোদিত প্রশ্ন নং *৪৮) **শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি :- নদীয়া মুর্শিদাবাদেব সংযোগস্থল রাধানগর পাটিকাবাড়ীঘাটে জলঙ্গী নদীর ওপর মুর্শিদাবাদ ডি এল সি সি (ডিস্ট্রিক্ট লেভেল কো - অর্ডিনেশান কমিটি) অনুমোদিত সেতু নির্মানের প্রস্তাবটি ৭ম পরিকল্পনায় গৃহীত হয়েছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** রাধানগর পাটিকাবাড়ীঘাটে জলঙ্গী নদীর উপর সেতুটি নির্মিত হলে ২৫নং জাতীয় সড়কের সংগে যোগাযোগ রক্ষা করা সহজ হত। এই সেতুটির নির্মান কাজ হাতে নেওয়া সম্ভব হবে না কেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** সম্ভব নয়। আমি এর আগেও বলেছি আমাদের অন্য যে সব ব্রীজ তৈরীর পরিকল্পনা আছে তার জন্য টোটাল এসটিমেটস ধরা হয়েছে ১২০ কোটি টাকা । ৭ম প্লানে আমাদের ডেভলপমেন্ট এ্যান্ড প্লানিং ডিপার্টমেন্ট ওয়েষ্ট বেঙ্গল ১০৫ কোটি টাকাব প্রস্তাব করেছেন। গর্ভমেন্ট অব ইন্ডিয়ার প্লানিং কমিশন তারা আমাদের ১১৮ কোটি টাকা মঞ্জুর করেছেন। কিন্তু এখানে প্রস্তাব করা হয়েছে সেভেনথ্ ফাইভ ইয়ার প্লানে ১০৫ কোটি টাকা এই হিসাব ধরলে আমাদের প্রতি বছর ২১ কোটি টাকা প্রয়োজন হয়। কিন্তু আমি ১৯৮৫-৮৬ সালে মাত্র ১১.০৮ কোটি টাকা পেয়েছি। সুতরাং কোন নতুন প্রকল্প হাতে নেওয়া সম্ভব নয়।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** আপনি বলেছিলেন ডিষ্ট্রিক্ট কো অর্ডিনেশন কমিটি থেকে যেটা পাশ হয়ে আসবে সেটা আপনারা করবেন। ডিষ্ট্রিক্ট কো অর্ডিনেশন কমিটি কর্তৃক অনুমোদিত ব্রীজ যদি না করেন তাহলে কো অর্ডিনেশন কমিটির উপর সেই দায়িত্ব দেওয়ার কি প্রয়োজন আছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** কাজ করতে গেলে টাকা দরকার। এখন সেই টাকা যদি মঞ্জুর না করা হয় তাহলে আমি সম্পূর্ন অসহায় , আমার করার কিছুই নেই।

**দূষন নিয়ন্ত্রন পর্ষদের সমীক্ষা**

*১১০ (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৯) **শ্রী কাশীনাথ মিশ্র :** পরিবেশ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) রাজ্য ও কেন্দ্রীয় দূষন নিয়ন্ত্রন পর্ষদ বর্তমানে কোন্ কোন্ এলাকা ও নদ নদীর ওপর সমীক্ষা চালাচ্ছেন

(খ) উক্ত সমীক্ষার কোন ফলাফল সরকারের নিকট এসেছে কি। এবং

(গ) ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে উক্ত কার্যে কত টাকা ব্যয় করা হয়েছে?

**শ্রী ভবানী মুখার্জী :** (ক) রাজ্য ও কেন্দ্রীয় দূষণ নিয়ন্ত্রন পর্ষদের যৌথ উদ্যোগে গঙ্গা নদীর উপর ১৯৬০ সাল থেকে সমীক্ষা চলছে। এছাড়া রাজ্য পর্ষদ ১৯৮৩ র মার্চ থেকে চূর্নী নদীর উপরও সমীক্ষা চালাচ্ছেন।

(খ) গঙ্গা নদীর comprehansion pollution survey studies of Ganga River Basin in West Bengal

দ্বিতীয় পর্য্যায়ে Basin Sub - Basin inventory water pollution the Ganga Basin.

দূষন পর্ষদের কাছে পাঠান হয়েছে।

(গ) গঙ্গা নদীর উপর সমীক্ষা চালানোর জন্য ১৯৭৯-৮০ সাল থেকে ডিসেম্বর ১৯৮৪ পর্যন্ত মোট খরচ হয়েছে ৫,৮৮,৪৫ টাকা এই টাকায় নিয়মিত ভাবে গঙ্গার ৯টি জায়গায় জলের নমুনা গ্রহণ ও বিশ্লেষনের কাজ চলছে। চূর্নী নদীর জন্য ১৯৮৪ সালের ডিসেম্বর পর্যন্ত ব্যয় হয়েছে আনুমানিক ২২,০০০ টাকা।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৮০ সনের গঙ্গা নদীর উপর এবং ১৯৮৩ সনের চূর্নী নদীর উপর প্রথম পর্যায়ের সমীক্ষা রিপোর্ট যা কেন্দ্রীয় দূষণ নিয়ন্ত্রন পর্ষদের কাছে পাঠানো হয়েছে সেই রিপোর্টে কি কি বিষয়ের উপর জোর দেওয়া হয়েছে?

**শ্রী ভবানী মুখার্জী :** আমার কাছে যে রিপোর্ট আছে সেটা আমি পড়ে দিচ্ছি

**Shri Bhabani Mukherjee** : Three primary criteria, viz, the total coliform count dissolved oxygen status and the biochemical oxygen demand level in the water are mostly important parameters in assessing the water quality of a river. In almost all the stations for most of the months of a year the B.O.D. and D.O. level is within the permissible limit for the inland water subjected to pollution for use as, (a) raw water for public water supply, (b) bathing, But presence of total coliform organisms is at a very high level for the most part of the year and the M.P.N.(minimum probable number) goes as high as 2,00, 000/100 ml. compared to the prescribed limit of 5000/100ml. substantial presence of faecal coliform organisms which is an indi-

cation of large scale domestic pollution as made the situation all the more serious.

**শ্রী সুমন্ত কুমার হীরা :** বাংলাদেশের যে সমস্ত নদী পশ্চিমবাংলার মধ্যে দিয়ে প্রবাহিত হচ্ছে সেই সমস্ত নদী পথে জলে মিশ্রিত হয়ে বাংলাদেশের বিভিন্ন কলকারখানার ত্যজ্য পদার্থ জলকে দূষিত করে গঙ্গা এবং চূর্নী নদীতে এসে মিশছে। এই দূষণ বন্ধ করার জন্য মাননীয় মন্ত্রীমহাশয়ের দপ্তর থেকে কোন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কি?

**শ্রী ভাবানী মুখার্জী :** আমি আগেই বলেছি যে চূর্নী নদীর জলের স্যাম্পেল নিয়ে পরীক্ষা করে দূষণ পাওয়া গিয়েছে এবং এ সম্পর্কে ভারত সরকারের দৃষ্টি আর্কষন করা হয়েছে। আমরা কয়েকবার শুনেছি ইন্দো বাংলাদেশ কমিশনের বৈঠকে এই বিষয়টি নিয়ে আলোচনা হবে। এই প্রস্তাব আমাদের কাছে এসেছে তবে এখনও কোন বৈঠক হয়নি এবং কবে হবে তাও এখনও স্থির হয়নি।

**শ্রী ফনি ভূষণ রায় :** ফরাক্কা ব্যারেজের ফলে গঙ্গা নদীর আপ স্ট্রিমে যে জল জমা হয় শীতকাল থেকে আরম্ভ করে বর্ষার আগে পর্যন্ত সেটা একটা ষ্টাগনেন্ট অবস্থায় থাকে এবং সেটা পলিউটেড হয়ে থাকে যা ঐ এলাকার মানুষের যে কোন সময় সর্বনাশ ডেকে আনতে পারে। তাছাড়া ঐ নদীর সঙ্গে সংযোগকারী সদলাপুর নদী যেটা মালদহ জেলার একটি বিশেষ নদী, সেই নদীর.....

**মিঃ স্পীকার :** আপনি বক্তৃতা করবেন না, আপনি সাপলিমেন্টারী প্রশ্ন করুন।

**শ্রী ফনি ভূষণ রায় :** স্যার, ঐ নদীর পাশে প্রতিদিন ২০/২৫ টি করে মৃতদেহ দাহ করা হয়। স্যার, ব্যাপারটি অত্যন্ত গুরুত্বপূর্ন।

**মিঃ স্পীকার :** এটা কোন সাপলিমেন্টারী প্রশ্ন নয়। আপনি বসুন।

**[ 1.10 – 1.20 p.m.]**

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহোদয়, আমরা সম্প্রতি সংবাদপত্রে দেখলাম যে, গঙ্গা নদীর দূষণ রোধ করবার জন্য কেন্দ্রীয় সরকার পরিকল্পনা গ্রহণ করছেন, সেই সঙ্গে রাজ্যসরকারকে কি কোন পরিকল্পনা গ্রহণ করবার জন্য নির্দেশ দিয়েছেন?

**শ্রী ভবানী মুখার্জী :** কেন্দ্রীয় মন্ত্রীসভার পরিবেশ মন্ত্রী বীর সেন গত ২৬শে, ফেব্রুয়ারী আমাদের কাছে একটা চিঠি লেখেন, সে চিঠিটি আমরা গত ১৯শে মার্চ পেয়েছি, তাতে তিনি বলেছেন যে, দুটি অথরিটি তৈরী করা হয়েছে। তার মধ্যে একটা সেন্ট্রাল গঙ্গা অথরিটি এই অথরিটির চেয়ারম্যান হয়েছেন প্রধানমন্ত্রী, এর মধ্যে অন্যান্য কেন্দ্রীয় মন্ত্রীরা আছেন এবং উত্তর প্রদেশ, বিহার ও পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীরাও এই অথরিটির সদস্য। এই অথরিটির দৈনন্দিন কাজ চালাবার জন্য একটা স্টিয়ারিং কমিটি গঠন করা হয়েছে, সেখানে চেয়ারম্যান হচ্ছেন সেক্রেটারী অফ দি ডিপার্টমেন্ট অফ এনভায়রণমেন্ট, আমাদের চীফ সেক্রেটারী একজন সদস্য এবং আরো কয়েকজন সদস্য আছেন। এইভাবে সেন্ট্রাল গঙ্গা অথরিটি বলে একটা বোর্ড তৈরী হয়েছে। তাঁরা সমগ্র গঙ্গা নদী সম্পর্কে পরিকল্পনা করে গঙ্গা নদীর দূষণ রোধ করার চেষ্টা করছেন।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয়, যেহেতু পূর্ব বাংলা এবং পশ্চিমবাংলার নদী গুলি অঙ্গাঙ্গীভাবে জড়িত, সেহেতু দুটি দেশের পক্ষ থেকে যৌথভাবে সার্ভে করার কোন প্রস্তাব আমাদের পক্ষ থেকে বাংলাদেশ সরকারের কাছে দেওয়া হয়েছে কি?

**শ্রী ভবানী মুখার্জী** : না, এখনো পর্যন্ত এ রকম কোন প্রস্তাব দেওয়া হয়নি।

**শ্রী অমলেন্দ্র রায়** : মাননীয় মন্ত্রী মহাশয়, দুটি অথরিটির কথা বললেন তাতে আমাদের রাজ্যের নদীগুলির মালিক হচ্ছেন আমাদের ইরিগেসন মিনিষ্টার, সুতরাং আমাদের ইরিগেসন মিনিষ্টারকে কি সেখানে রাখা হয়েছে? আর আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, ঐ অথরিটিতে কি আপনাকে মেম্বার হিসাবে রাখা হয়েছে?

**শ্রী ভবানী মুখার্জী** : আমি ইতিপুর্বেই বলেছি, আমাদের মুখ্যমন্ত্রী সেন্ট্রাল গঙ্গা অথিরিটির সভ্য এবং যে স্টিয়ারিং কমিটি করা হয়েছে সেই কমিটির সভ্য হিসাবে আমাদের রাজ্য থেকে আমাদের রাজ্য সরকারের চীফ সেক্রেটারীকে নেওয়া হয়েছে। এঁারা ছাড়া আমাদের রাজ্যের আর কোন প্রতিনিধি ওখানে নেই।

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস** : মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সুমন্ত কুমার হীরা মহাশয়ের প্রশ্নের উত্তরে বললেন যে, চূর্ণী নদীর জলে দূষণ ধরা পড়েছে। এটা আমিও জানি, কারণ আমার নির্বাচন এলাকার অদূরেই বাংলাদেশের দর্শনা সুগার মিল অবস্থিত এবং আমি আরো জানি যে, সেখান থেকে দূষিত জল চূর্ণী নদীতে ছাড়া হয়। এখন আমার প্রশ্ন হচ্ছে তাদের এই জল ছাড়াটা কি কোন উদ্দেশ্যেপ্রণোদিত?

**মিঃ স্পীকার** : এটা কোন প্রশ্নই হলো না। সুতবাং এ প্রশ্ন এ্যালাও করা যায় না।

## পশ্চিম দিনাজপুর জেলায় সীমান্ত ফাঁড়ি

*১১১ (অনুমোদিত প্রশ্ন নং *৮০) **শ্রী সুরেশ চন্দ্র সিংহ** : স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) পশ্চিমদিনাজপুর জেলার বাংলাদেশ সীমান্তে সীমান্তরক্ষী বাহিনীর কতগুলি ফাঁড়ি আছে এবং

(খ) ঐ সংখ্যা বৃদ্ধির কোন প্রস্তাব সরকার গ্রহণ করিয়াছেন কি?

**শ্রী জ্যোতি বসু** :

(ক) ৮২টি।

(খ) রাজ্য সরকারের জানা নেই।

## হুগলী জেলায় খুনের ঘটনা

*১১২(অনুমোদিত প্রশ্ন নং *৮০২) **শ্রী অরুন কুমার গোস্বামী** : স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) ১৯৮৪ সালে হুগলী জেলায় খুনের ঘটনার সংখ্যা কত এবং

(খ) উক্ত ঘটনাগুলিতে সংশ্লিষ্ট কতজন অপরাধীকে এ পর্যন্ত গ্রেপ্তার করা সম্ভব হয়েছে?

**শ্রী জ্যোতি বসু** :

(ক) ৮১টি।

(খ) এ পর্য্যন্ত ১৭৪ জন সন্দেহভাজন অপরাধীকে গ্রেপ্তার করা হয়েছে।

**শ্রী অরুণ কুমার গোস্বামী** : আপনি ৮১ জন খুন হয়েছেন বললেন। আমার প্রশ্ন হচ্ছে, পুলিশের দ্বাবা কাউকে খুন করা হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু** : সেটা আমি বলতে পারবো না। সেই রকমভাবে কোন রিপোর্ট নেই। নোটিশ দিলে বলে দেব।

**শ্রী অরুণ কুমার গোস্বামী** : যাদের গ্রেপ্তাব করা হয়েছে তাদের মধ্যে আসল অপরাধী কাউকে গ্রেপ্তার করা হয়েছে কি?

**মিঃ স্পীকার** : এই প্রশ্নের উত্তর দিতে হবে না। আসল অপরাধী কারা সেটা বিচারের পর বোঝা যাবে।

**শ্রী অনিল মুখার্জী** : মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, এই যে সব খুন হয়েছে তার মধ্যে রাজনৈতিক খুন কটা আছে?

**শ্রী জ্যোতি বসু** : আমি সেটা বলতে পারবো না।

**শ্রী নিরঞ্জন মুখার্জী** : মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় জানাবেন কি, এর মধ্যে কোন কংগ্রেস (আই) দলের কর্মী আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু** : এই ভাবে আমার কাছে কোন রিপোর্ট নেই।

**শ্রী তারাপদ সাধুখাঁ** : এই খুনের মধ্যে কৃষক সমিতির কথা না শোনার জন্য কাউকে খুন করা হয়েছে কিনা তা দয়া করে বলবেন কি?

**শ্রী জ্যোতি বসু** : এই রকম কোন রিপোর্ট নেই।

**শ্রী অম্বিকা ব্যানার্জী** : [illegible] জন অ্যারেষ্ট হয়েছে তারমধ্যে কতজনের বিরুদ্ধে চার্জশিট দেওয়া হয়েছে?

**শ্রী জ্যোতি বসু** : এই ৮১ টি কেসের মধ্যে ৬৭ টি কেসের তদন্ত এখনও চলছে। ১৪টি কেসের তদন্ত সম্পূর্ণ হয়েছে এবং এর মধ্যে ৮টি মামলার চার্জশীট দেওয়া হয়েছে।

## Kolaghat Thermal Power Project Stage - II

113 (Admitted Question No. *923) **Shri HABIBUR RAHMAN:**-Will the Minister in Charge of the power Department be pleased to state -

(a) Whether the State Government is contemplating to entrust the work of Kolaghat 3x210 MW Stage II Thermal power Project to BHEL; and

(b) if so; and

(i) on what basis the work is proposed to be given to BHEL ; and

(ii) What is the present position and when is the matter likely to be finalised ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) হ্যাঁ।

(খ) (১) টার্ন কি ভিত্তিতে।

(২) বিষয়টি সরকারের সক্রিয় বিবেচনাধীন। অল্পদিনের মধ্যে চূড়ান্ত সিদ্ধান্ত হওয়ার সম্ভাবনা আছে।

**শ্রী কাশিনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ২ নম্বর ইউনিটটি ১৯৮৪ সালে আরম্ভ হবার কোন কথা ছিল কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ওটা ২ নম্বর নয়, দ্বিতীয় পর্যায়ে আরম্ভ হওয়ার কথা ছিল। মাটি ভরাট করার কাজ অনেকদিন আগে থেকেই আরম্ভ হয়েছে।

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, মূল বিদ্যুৎ প্রকল্পটি কোন সালে সুরু করার কথা ছিল?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** সালটা আমি বলতে পারবো না। নোটিশ দিলে বলে দেব।

**শ্রী অনিল মুখার্জী :** কোলাঘাট থারমাল পাওয়ার ষ্টেশন যে সালে সুরু হওয়ার কথা ছিল তাব থেকে দেরীতে নিশ্চয়ই আরম্ভ হয়েছে, এই দেরীতে আরম্ভ হওয়ার কারণ কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** যাদের দায়িত্বে ছিল তারা এটা করার উপর বিশেষ গুরুত্ব দেননি। তাঁরা ভেবেছিলেন বিদ্যুতের বিশেষ কোন অভাব নেই।

**দক্ষিন বেলেঘাটায় সি পি এম আঞ্চলিক কমিটির অফিসে হামলা**

*১১৪(অনুমোদিত প্রশ্ন নং *১১৫) **শ্রী সুমন্ত কুমার হীরা :** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) গত ২৭ শে ডিসেম্বর, ১৯৮৪, ২৯ শে ডিসেম্বর, ১৯৮৪ এবং ৫ই জানুয়ারী, ১৯৮৫ তারিখে এন্টালী থানার দক্ষিন বেলেঘাটা অঞ্চলে কুলিদের ট্যাংরার সি পি আই (এম) - এর শাখা অফিস এবং ডি সি দে রোডের সি পি আই (এম)র আঞ্চলিক কমিটির অফিসে হামলার ঘটনার সংবাদ সরকারের গোচরে এসেছে কি, এবং

(খ) এসে থাকলে, উক্ত ঘটনাগুলিতে (১) নিহত ও আহতের সংখ্যা কত,

(২) জড়িত কতজন ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে, এবং

(৩) উক্ত ব্যক্তিরা কোন রাজনৈতিক দলভুক্ত কিনা?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) ৫.১.৮৫ তারিখে একদল দুষ্কৃতকারী অস্ত্রশস্ত্র নিয়ে ৬/১, কুলিয়া ট্যাংরা সেকেণ্ড লেন এ হামলা করে। তখন সি.পি.আই (এম) এর শাখা অফিসেও হামলা করে। অফিসটি তছনছও করে। ডি.সি. দে রোডের অফিসটিতেও দুস্কৃতকারীরা পরে হামলা করে।

(খ) (১) কেহ নিহত হয়নি, ৩ জন আহত হয়েছে।

(২) ৪৩ জনকে।

(৩) দুস্কৃতকারীদের অধিকাংশই কংগ্রেস (আই) এর সমর্থক বলে পরিচিত।

**শ্রী সুমন্ত কুমার হীরা** : মাননীয় মন্ত্রী জানাবেন কি যে যারা ধরা পড়েছে তাদের মধ্যে কত জনের বিরুদ্ধে চার্জশীট করা সম্ভব হয়েছে?

**শ্রী জ্যোতি বসু** : এখানে যা রিপোর্ট আছে তাতে চার্জশীট কারো বিরুদ্ধে করা হয়নি। তদন্ত চলছে।

## Appointment of W.B.C.S. Officers as D.Ms/A.D.Ms/Secretaries/ and joint Secretaries

* 116 (Admitted Question No. *875) **Shri ABDUL MANNAN:-** With reference to the question No.*313 (Admitted question No*706) dated the 17th March, 1983 and question No.*426 (Admitted question No.*705) dated the 31st March, 1983, will the Minister in Charge of the Home(PAR) Department be pleased to state—

steps taken or contemplated to be taken by the Gevernment in the matter of appointment of senior W.B.C.S Officers as D.Ms./ A.D.Ms/Secretaries/ and joint secretaries as recommended by the administrative Reforms Commission as well as the last pay Commission?

**Shri Jyoti Basu** : The entire question of improving the promotion prospects of the State Civil Service is under examination of the State Government. The Government has meanwhile created 15 posts of ADMs for the State Civil Service Officers.

**Vacancies in posts of A.D.Ms created for W.B.C.S. Officers**

* 133. (Admitted Question No. *879.) **Shri SOMENDRA NATH MITRA :-** Will the Minister in Charge of the Home (PAR) Department be pleased to refer to question No. * 426 (Admitted question No.*705) and to state-

**Shri Jyoti Basu :**

(a) Yes.

(b) (i) 10 posts out of 15 which were created are lying vacant at present.

(ii) Officers suitable to hold

(iii) these posts are being successively asked to indicate

their willingness to join the posts. The willing officiers are being appointed ADMs.

**শ্রী আব্দুল মান্নান** : মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে প্রস্তাবটি কার্যকরী করতে কত সময় লাগবে?

**শ্রী জ্যোতি বসু** : একটি প্রস্তাব আমরা ইতিমধ্যেই গ্রহণ করেছি। আমরা এ.ডি.এমের ১৫টি পোষ্ট তৈরী করছি, কিন্তু সিনিয়ারদের মধ্যে অনেকেই যেতে চাইছেন না, আগে ১৬ জন গিয়েছিলেন, এখন ৫ জন গেলেন, তাই আমরা এখন একেবারে তলার দিকে খোঁজ নিচ্ছি যে কেউ যেতে রাজী আছেন কিনা। তারপব পুরোপুরি প্রমোশনের ব্যাপারে ডব্লিউ.বি.সি.এস., আই.এ.এস. এর সঙ্গে যুক্ত কাজেই এটা একটু সময় লাগবে, আমরা করে দেব।

**শ্রী আব্দুল মান্নান** : মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে তাঁরা যেতে চাইছেন না কেন, রিফিউজ করার কারণ কি?

**শ্রী জ্যোতি বসু** : যে সব সিনিয়ার অফিসার যেতে চাইছেন না, তাঁরা বলছেন যে আর আমাদের বয়স নাই, যদিও ১৫০ টাকা বেশী দেওয়া হবে তবুও তাঁরা যেতে রাজী হচ্ছেন না।

**শ্রী আব্দুল মান্নান** : এটা কি প্রমোশনের শেষ পর্য্যায়ে বলে না অন্য কোন কারণ আছে?

**শ্রী জ্যোতি বসু** : সেটা আমি জানিনা।

## Import of Turbo Generators from Hungary

* 117 (Admitted Question No. *904) **Shri SATYA RANJAN BAPULI** :-Will the Minioster in Charge of the power department be pleased to state -

(a) Wheather it is a fact that the State Government has sought approval of the Government of India for placement of orders for supply of 4x12.5 MW Turbo Generators for the Rammam Stage-II Hydro Electrical Project of the West Bengal state Electricity Board with M/s Ganz Mavag of Hungary ; and

(b) if so,

(i) Whether the fact that the equipments may also be proicured indigenously from BHEL was taken into consideration by the State Gevernment before seeking approval of the centre for importing fromM/s Ganz Mavag of Hungry :

(ii) What is the decision of the Central Government in the Matter ; and

(iii) Whether the decision of the Central Government has been accepted by the State Government?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** ঃ (ক) হ্যাঁ।

(খ) হাঙ্গেরীয় সংস্থার প্রস্তাবিত মূল্যমান এবং বিলম্বিত শর্তে মূল্য পরিশোধের প্রস্তাব আমাদের পক্ষে সুবিধাজনক ছিল। সঙ্গতকারণেই এই প্রস্তাবের অনুকূলে মত প্রকাশ করা হয়েছিল।

(২) ভেলকেই অর্ডার দিতে হবে।

(৩) হ্যাঁ।

**হলদিয়ার জন্য পৃথক মহকুমা**

*১১৮ (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯) **শ্রী লক্ষ্মন চন্দ্র শেঠ** ঃ গত ৫-৪-৮৪ তারিখের প্রশ্ন নং *৩৮৯ (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৩) - এর উল্লেখ্যপূর্বক স্বরাষ্ট্র কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

হলদিয়াকে স্বতন্ত্র মহকুমা ঘোষনা করার প্রস্তাবটি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী জ্যোতি বসু** ঃ প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ** ঃ মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি প্রস্তাবটি কবে নাগাদ কার্যকর হবে?

**শ্রী জ্যোতি বসু** ঃ সেটা আমি বলতে পারছি না, আমরা সেখানে বাড়ী তৈরীর চেষ্টা করছি। সাবডিভিসনের ব্যাপারে লোকাল এস.ডি.ও এ্যাডিশ্যানাল এস.ডি.ও. ওঁদের ক্ষমতা দেওয়া হয়েছে, ওখানে একটা সাব ট্রেজারী করার চেষ্টা কবা হচ্ছে। হলদিয়ায় setting up of few other of essential offices like those of the SCFS SLRo etc. and setting up of a court of judicial Magistrate ইত্যাদি তৈরী করার চেষ্টা করা হচ্ছে।

**গ্রামীন বৈদ্যুতিকীকরণ কর্মসূচী**

*১১৯ (অনুমোদিত প্রশ্ন নং *৩১৬) **শ্রী সুভাষ গোস্বামী** ঃ বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ১৯৭৭ সালের জুলাই মাস থেকে ১৯৮৫ সালের জানুয়ারী মাস পর্যন্ত সময়ে গ্রামীন বৈদ্যুতিকীকরণ কর্মসূচীতে এ রাজ্যে কতগুলি মৌজায় বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হয়েছে।

(খ) তন্মধ্যে বাঁকুড়া জেলায় বিদ্যুতায়িত মৌজার সংখ্যা কত, এবং

(গ) সৌরশক্তির সাহায্যে ছোট ছোট গ্রামগুলিতে বিদ্যুৎ সরবরাহের কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** ঃ

(ক) ১৯৭৭ সালের জুলাই মাস থেকে ১৯৮৫ সালের জানুয়ারী মাস পর্যন্ত ৭৫৫০ টি মৌজায় বিদ্যুতায়নের কাজ সম্পূর্ণ হইয়াছে।

(খ) তন্মধ্যে বাঁকুড়া জেলায় বিদ্যুতায়িত মৌজার সংখ্যা ২৪৩।

(গ) সৌরশক্তির সাহায্যে বিদ্যুৎ সরবরাহের বিষয়টি ভারত সরকারের পরীক্ষা নিরীক্ষা স্তরে আছে। সুনির্দিষ্ট ফলাফল পেলে আমরাও এই ব্যাপারে অগ্রসর হবো।

শ্রী সুভাষ গোস্বামী : মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি — বিভিন্ন জেলায় যে সমস্ত মৌজা বিদ্যুতায়ন করা হয় তার তালিকাটা কারা স্থির করেন এবং অগ্রাধিকারের ভিত্তিটা কি?

শ্রী প্রবীর সেনগুপ্ত : এর আগে বিদ্যুৎ পর্ষদের অফিসাররাই এটা ঠিক করতেন। বর্তমানে গ্রুপ স্টেজে যে সমস্ত কমিটি আছে তাদের সুপারিশ অনুযায়ী স্থির করা হচ্ছে।

শ্রী তারাপদ সাধুখাঁ : মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, কোন মৌজা ইলেট্রিফিকেশন করবার আগে কটা এরিয়া ইলেকট্রিফায়েড হবে সেই মৌজার মধ্যে সেটা স্থির করবার পদ্ধতি কি আপনাদের এবং কারা সেটা ঠিক করেন?

শ্রী প্রবীর সেনগুপ্ত : দিল্লীর আর.ই.সির নিয়ম অনুযায়ী এটা স্থির করা হয় এবং এক একটি স্কিম ৫ বছর ধরে চলে। তাদের ঘোষিত নিয়ম অনুযায়ী একটি মৌজায় যদি বিদ্যুতের লাইন হাফ্ কিলোমিটারও যায় তাহলে ধরে নেওয়া হয় যে ঐ মৌজায় ইলেকট্রিফিকেশন হয়েছে।

শ্রী অজিত চক্রবর্ত্তী : আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, বোর্ডের মিটিংয়ে ডিসিশন হয়ে যাবার পর বিভিন্ন দপ্তরের গাফিলতির জন্য যে সব দরখাস্ত হারিয়ে যায়, ডিসিশন হয়ে যাবার পর প্রসেস হয় না সে ক্ষেত্রে কি করা হয়?

শ্রী প্রবীর সেনগুপ্ত : এই রকম হবার সম্ভাবনা নেই, তাতে স্কিম নির্দিষ্ট থাকে। মৌজা বাদ দিতে পারি না।

শ্রী কাশীনাথ মিশ্র : মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে বাঁকুড়া জেলায় ২৪৩টি মৌজা বিদ্যুতায়িত হয়েছে। অনুগ্রহ করে জানাবেন কি, ওয়ার্ক অর্ডার হয়ে গেলে এগুলো সম্পূর্ণভাবে কার্যকরী হয়েছে কিনা?

শ্রী প্রবীর সেনগুপ্ত : ২৪৩টির কথা যা বললাম সেটা ওয়ার্ক ওর্ডার হবার পর ইলেট্রিফিকেশনের কাজ শেষ হয়েছে।

শ্রী তারকবন্ধু রায় : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তার চুরির কারণে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ কতটা ব্যাহত হচ্ছে এবং কতগুলো গ্রামে এরফলে বিদ্যুৎ যেতে পারছে না?

শ্রী প্রবীর সেনগুপ্ত : ঘটনা হচ্ছে, পশ্চিমবাংলায় শতকরা ৪৯টি মৌজা বিদ্যুতায়িত হয়েছে। এরমধ্যে ৫ থেকে ১০ ভাগ মৌজায় অনেক দিন থেকেই বিদ্যুৎ নেই। যেমন, ওয়েষ্ট দিনাজপুর জেলার ৩০০টি মৌজায় বৈদ্যুতিকরণ করা হয়েছিল বলা হয়েছে, কিন্তু অনেক ক্ষেত্রেই পোল নেই, তার নেই। আগের চিত্র হচ্ছে এই।

**বহরমপুরে রেলপথের ওপর ফ্লাইওভার**

*১২০ (অনুমোদিত প্রশ্ন নং *৩৬১) শ্রী অমলেন্দ্র রায় : পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি :-

(ক) সরকার কি অবগত আছেন যে ইউনিয়ন সরকার প্রয়োজনীয় অর্থ মঞ্জুর না করায় বহরমপুর শহরে রেলপথের ওপর ফ্লাইওভারটি নির্মিত হয়নি এবং ফলে ৩৪নং জাতীয় সড়কে যাতায়তকারী যানবাহনগুলির গতিবেগ পদে পদে বিঘ্নিত হচ্ছে এবং ঐ এলাকায় দুর্ঘটনার সংখ্যা দিন দিন বাড়ছে ,এবং

(খ) অবগত থাকলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ**

(ক) ও (খ) হ্যাঁ, ফ্লাইওভারের অভাবে ঐ অঞ্চলের জনসাধারণের অসুবিধা সম্পর্কে সরকার অবহিত আছেন। তবে ঐ ফ্লাইওভারের অভিমুখী approach পথ নির্মাণের ক্ষেত্রে কিছু কারিগরী জটিলতা দেখা দেওয়ার বিকল্প প্রস্তাবের সম্ভাব্যতা পরীক্ষা নিরীক্ষা চলেছে। ঐ সম্পর্কিত চূড়ান্ত সিদ্ধান্ত না জানা পর্যন্ত প্রকল্পটির প্রাক্কলন প্রস্তুত করা যাচ্ছে না। বিভাগীয় বস্তুকারদের বিষয়টি ত্বরান্বিত করবার নির্দেশ দেওয়া হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি যে এই ফ্লাই ওভার তৈরী করা সম্পর্কে সরকারের কোন প্রায়রিটি লিষ্ট আছে কিনা; থাকলে, সেই লিষ্ট অনুযায়ী কোথায় কোথায় কাজ হচ্ছে এবং বহরমপুরের স্থান কোন্ জায়গায় আছে?

**[ 1.30 – 1.40 p.m.]**

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** ফ্লাই ওভারের মূল অংশের নক্সা ইত্যাদি তৈরী করা হয়েছে। কিন্তু অভিমুখি পথ দুটি উচ্চ বাঁধের উপর নির্মাণ করতে হবে। এই অভিমুখীর পথের প্রায় গা-ঘেঁসে সেচ বিভাগের একটি বাঁকা-চওড়া নিকাশী নালা এবং ওপর দিকে সেরি কালচার ফার্ম, ছাত্রাবাস, খৃষ্টানদের কবর খানা ইত্যাদি রয়েছে। তাই অভিমুখি পথটি উচ্চু বাঁধের উপর নির্মান করতে হলে সেরি কালচার ফার্ম, ছাত্রাবাস এবং খৃষ্টানদের কবরখানার সঙ্গে শহরের যোগাযোগ বিঘ্নিত হবে। অপর দিকে সেচের নিকাশী ডোবা পড়ে যাবে। এই সমস্যার সুষ্ট সমাধানের উদ্দেশ্যে কয়েকটি বিকল্প প্রস্তাবের কারিগরি সম্ভাবনা বিবেচনা করা হচ্ছে। কেন্দ্রীয় সরকাররের মিনিষ্ট্রি অফ ট্রান্সপোর্ট তার চিফ ইঞ্জিনিয়ার এসেছিলেন এবং আমাদের চীফ ইঞ্জিনিয়ার সেখানে ছিলেন, তাঁরা তাঁদের সাথে পরামর্শ করে প্রকল্পটি তৈরী করেছেন। কারণ একটা দেওয়াল দিতে হবে। সেচ বিভাগের যে নালাটি পাকা করা হয়েছে সেখানে একটা দেওয়াল দেওয়া প্রয়োজন হবে। আশা করি জুন মাসের মধ্যেই প্রাক্কলন এবং নক্সা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দিতে পারব, তার এ্যাপ্রুভালের জন্য।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় দয়া করে জানাবেন কি— এই বহরমপুরে ফ্লাইওভার তৈরী করার ব্যপারে সঠিক কোনো টাইম বাউন্ড প্রোগ্রাম আছে কিনা?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** টাইম বাউণ্ড প্রোগ্রাম থাকবে কি করে। এর জন্য সবশুদ্ধ খরচ হবে প্রায় সাড়ে তিন কোটি টাকা। যদিও এটা ঠিক যে, কেন্দ্রীয় সরকারের রেল বোর্ডের পক্ষ থেকে এটা করে দেবে। কিন্তু এই যে, এ্যাপ্রোজ রোড এটা করবার দায়িত্ব আমাদের। এবং এই টাকা কেন্দ্রীয় সরকার পরে আমাদের দেবেন। কিন্তু এখন এটা আমাদের রাজ্য সরকারের পক্ষ থেকে সাড়ে তিন কোটি খরচা করতে হবে। আমাদের নকশা এবং প্রাক্কলম মঞ্জুরের জন্য জুন মাসের মধ্যে পাঠিয়ে দিতে পারবো। যদি তারা মঞ্জুর করেন। তাহলে নির্ভর করবে আমাদের রাজ্য সরকার এই সাড়ে তিন কোটি টাকা দেবার উপর। যদি দেন তাহলে অবিলম্বে কাজটি আরম্ভ করতে পারব।

## Renovation and revamping of Old Thermal stations of C.E.S.C.

* 121 (Admitted Question No. *949) **Shri DEOKI NANDAN PODDAR :-** Will the Minister in Charge of the power Department be pleased to state that-

(a) Whether the State Government has requested the Centre to

accommodate the proposal for revamping the Calcutta Electric Supply Corporation's Thermal Station at Mulajore and New Cossipore within the Centrally spensored scheme for renovation and revamping of old thermal stations : and

(b) if so;

(i) What is the present position in the matter ; and

(ii) whether the Calcutta Electric Supply Corporation has expressed its inability to take steps to revamp the stations?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) হ্যাঁ।

(খ) (১) কেন্দ্রীয় সরকার সম্মত হয়নি। প্রস্তাবটি পুনর্বিবেচনার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানানো হচ্ছে।

(২) যেহেতু ব্যাপারটি বিবেচনা এবং পুনর্বিবেচনার স্তরে আছে, সি.ই.এস.সি থেকে কোনও সুনির্দিষ্ট মতামতের প্রশ্ন এখনও ওঠেনি।

**আরামবাগ - তারকেশ্বর বাস রুটের তিনটি কাঠের সেতুর সংস্কার**

*১২২ (অনুমোদিত প্রশ্ন নং *৪২৪) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** বিগত ১-৩-৮৪ তারিখের প্রশ্ন নং *৮৭ (অনুমোদিত প্রশ্ন নং *৫১৭) উত্তর উল্লেখপূর্ব পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি ঃ-

আরামবাগ তারকেশ্বর (১৬নং) বাস রুটের ওপর তিনটি ভাঙা কাঠের সেতু পাকা করার বিষয়টি বর্তমানে কি পর্যায়ে আছে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ**

সপ্তম পঞ্চবার্ষিকী যোজনায় পর্যাপ্ত অর্থ বরাদ্দ সাপেক্ষে এই কাজগুলি বাস্তবায়ন সম্ভবপর।

**শ্রী আবদুল মান্নান ঃ** তিনটি ব্রিজের মধ্যে ১টা ব্রিজের কাজ শুরু হয়েছে সেটা কবে নাগাদ শেষ হবে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** এখানে তিনটি সেতুর কথা বলা হয়েছে এখানে সব শুদ্ধু উনিশটি সেতু ছিল। আমরা বামফ্রন্ট সরকার আসার পর গত সরকারের আমলে ষোলটি সেতু কমপ্লিট করে দিয়েছি। বাকি তিনটি সেতু যদি বদলাতে হয় তাহলে আমাদের হিসাব অনুযায়ী সাড়ে ৫ লক্ষ টাকার প্রয়োজন। এই অর্থ সংকুলান না করা পর্যন্ত আমার এই কাজে হাত দেওয়া সম্ভব হচ্ছে না।

**শ্রী আবদুল মান্নান ঃ** একটা তো শুরু হয়েছে, তা আমরা দেখলাম। আমার প্রশ্ন হচ্ছে এটা কবে নাগাদ শেষ হবে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ** শুরু হলেই তো শেষ হয় না, শেষ হওয়া নির্ভর করে ফ্লো অফ ফান্ডের উপর।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** ঐ তিনটা ব্রিজের এমনই ভগ্নদশা যে যেকোন মুহুর্তে বাস উল্টে গিয়ে যাত্রীদের প্রাণহানী ঘটতে পারে। এইজন্য আপনি কি ব্যবস্থা গ্রহণ করবেন?

**মিঃ স্পীকার ঃ** এ প্রশ্ন ওঠে না।

**শ্রী হারান হাজরা ঃ** ঐ তিনটে ব্রিজ দ্রুত শেষ করার ব্যাপারে আপনি কি ব্যবস্থা নেবেন?

**মিঃ স্পীকার ঃ** উনি তো একবার বলেছেন, এখন হাতে টাকা নেই।

**দীঘা মেচেদা ও দীঘা খড়্গপুর রাস্তা সংস্কার**

*১২৩ (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৭) **শ্রী শিশির অধিকারী ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি ঃ-

(ক) সরকার কি অবগত আছেন যে দীঘা মেচেদা ও দীঘা খড়্গপুর রাস্তা দুইটি খুবই খারাপ অবস্থায় রহিয়াছে,

(খ) অবগত থাকিলে, বর্তমান আর্থিক বৎসরে কত পরিমান অর্থ রাস্তা দুইটি সংস্কারের জন্য বরাদ্দ করা হইয়াছে,

(গ) তন্মধ্যে জানুয়ারী,১৯৮৫ সাল পর্যন্ত উক্ত কার্যে ব্যয়িত অর্থের পরিমাণ কত, এবং

(ঘ) কতদিনের মধ্যে ঐ কাজ সম্পূর্ন হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ**

(ক) দীঘা-মেচেদা রাস্তার নন্দকুমার কাঁথি অংশের অবস্থা ভালো নয়। তবে দীঘা খড়্গপুর রাস্তার অবস্থা খারাপ বলা যায় না।

(খ) ৩৫,০০,০০০ (পঁয়ত্রিশ লক্ষ টাকা)

(গ) প্রায় ২৫,০০,০০০ (পঁচিশ লক্ষ টাকা)

(ঘ) জুন, ১৯৮৫

**কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় যোজনা কর্তৃপক্ষ কর্তৃক অনুমোদিত বিদ্যুৎ প্রকল্প**

*১২৪ (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৫) **শ্রী সৈয়দ মোয়াজ্জেম হোসেন ঃ** গত ২২-৩-৮৪ তারিখের প্রশ্ন নং *৩০২ (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯৬) এর উত্তরের প্রাসঙ্গিকতায় বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি ঃ-

(ক) রাজ্য সরকার কর্তৃক প্রস্তাবিত কোন কোন বিদ্যুৎ প্রকল্প কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় যোজনা কর্তৃপক্ষ ষষ্ঠ ও সপ্তম পরিকল্পনার জন্য (১) অনুমোদন করেছেন, (২) গ্রহণ করেন নি ও (৩) বিবেচনাধীন রেখেছেন,

(খ) বিবেচনাধীন এবং বাতিল প্রকল্পগুলির ক্ষেত্রে কি কি যুক্তি দেওয়া হয়েছে,

(গ) উক্ত প্রকল্পগুলি কোন্ কোন্ তারিখে কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়েছে এবং সর্বশেষ কোন্ কোন্ তারিখে তাদের কাছে থেকে উত্তর পাওয়া গেছে, এবং

(ঘ) এই প্রকল্পগুলি সত্বর অনুমোদনের জন্য রাজ্য সরকার কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) (১) কোলাঘাট দ্বিতীয় পর্যায় (৩ x ২১০ মেগাওয়াট) - ষষ্ঠ পরিকল্পনায় ফেব্রুয়ারী, ১৯৮১ সালে অনুমোদন করা হয়েছিল।

(২) পারমানবিক তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের জন্য দুটি প্রস্তাব দেওয়া হয়েছিল। দুটিই বাতিল হয়ে গেছে।

(৩) (i) বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প (৩ x ২১০ মেগা) - প্রস্তাবের ডিসেম্বর, ১৯৮৩

(ii) তিস্তা ক্যানাল ফল প্রকল্প (৬৭.৫) মেগা প্রস্তাবের তারিখ জানুয়ারী, ১৯৮৩

(iii) সাগরদিঘী তাপ বিদ্যুৎ প্রকল্প (৪ x ৫০০ মেগাওয়াট)

(iv) রাম্মাম জল বিদ্যুৎ প্রকল্প প্রথম পর্য্যায় (২ x ১৫ মেগা)

(v) লোধামা - দিলপা ক্ষুদ্র জলবিদ্যুৎ প্রকল্প (৪ মেগা) ও মংপু ক্ষুদ্র জলবিদ্যুৎ প্রকল্প (৫ মেগাওয়াট)

(vi) ধুমডাঙ্গি, পঃ দিনাজপুর তাপ বিদ্যুৎ প্রকল্প (২৪০ মেগা)

(খ) (১) বাতিল ঃ ঐ দুটি প্রস্তাবই আনবিক শক্তিকমিশনের স্থান নির্বাচন কমিটি বাতিল করে দিয়েছেন।

(২) বিবেচনাধীন ঃ

(i) ও (ii) বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প ও তিস্তা ক্যানেল ফল প্রকল্প— কিছু খুঁটি নাটি কারণে এখনও প্রস্তাব দুটি বিবেচনাধীন রয়েছে।

(iii) সাগরদিঘী ঃ ১৯৮২ সালের প্রজেক্ট রিপোর্টে ২০০০ (৪ x ৫০০ মেগাওয়াট) ক্ষমতা সম্পন্ন তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের প্রস্তাব দেওয়া হয়ে ছিল। মূল প্রস্তাবটিতে কিছু পরিবর্তন। পরিবর্ধন করে পেশ করার জন্য সি.ই.এ রা কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষ পরামর্শ দিয়েছেন।

(iv) রাম্মাম প্রথম পর্যায়।

প্রস্তাবটি বর্তমানে কেন্দ্রীয় জল কমিশন এর পরীক্ষা নিরীক্ষার স্তরে আছে।

(v) লোধামা দিলপা ও মংপু ক্ষুদ্র জলবিদ্যুৎ প্রকল্প

প্রস্তাবদুটি বর্তমানে কেন্দ্রীয় জল কমিশনের (সেন্ট্রাল ওয়াটার কমিশন) ও সি.ই.এর পরীক্ষা ও নিরীক্ষার স্তরে আছে।

(vi) ধূমডাঙ্গি প্রকল্পর বিষয়ে নানা ধরণের প্রশ্ন তোলা হয়েছে।

ধূমডাঙ্গি প্রকল্প ঃ

১৯৮০ সালের প্রস্তাব।

সাগরদিঘী —মূল প্রস্তাবটি ১৯৮২ সালের অক্টোবর মাসে পাঠানো হয়েছিল।

রাম্মাম — প্রথম পর্যায়—

ফেব্রুয়ারী ১৯৮৪ সালে প্রস্তাব দেওয়া হয়েছিল।

লোধামা — দিলপা ও মংপু ক্ষুদ্র জলবিদ্যুৎ প্রকল্পদ্বয় ঃ

ডিসেম্বর ১৯৮২ সালে প্রস্তাবগুলি দেওয়া হয়েছিল।

(ঘ) চিঠিপত্র ও অফিসার পর্যায়ে সাক্ষাৎকারের মাধ্যমে প্রস্তাবিত প্রকল্পগুলির অনুমোদন লাভের জন্য চেষ্টা চালানো হচ্ছে।

**[ 1.40 – 1.50 p.m.]**

**শ্রী সৈয়দ মোয়াজ্জেম হোসেন ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, যে প্রকল্পগুলি বাতিল করে দেওয়া হয়েছে সেগুলি বাস্তব সম্মত না অজুহাত?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** পারমানবিক কেন্দ্রের সেখানে স্থানীয় নির্বাচন কমিটি যথেষ্ঠ বাস্তব সম্মত কারণ দেখিয়ে বাতিল করেছেন কিন্তু যেগুলি বাতিল করেন নি সেগুলি বছরের পর বছর ফেলেও রেখেছেন। বাতিলও করছেন না আবার কার্য্যকর করাও হচ্ছে না।

**ডাঃ মানস ভুঁএ্যা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি বললেন যে কেন্দ্রের পারমানবিক তাপবিদ্যুৎ কেন্দ্র বাতিল করে দিয়েছেন কিন্তু আমার জানা আছে যে ওখান থেকে এক সমীক্ষক দল আসে, তারা খেজুরিতে যায় এবং এ ব্যাপারে মেদিনীপুরের জেলা পরিষদের চিঠি আছে যে ওখানে প্রাথমিক স্তরে পারমানবিক সমীক্ষা হয়ে গেছে— এ বিষয়ে আপনি অবগত আছেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** স্থানীয় নির্বাচন কমিটি সমীক্ষা করে দেখেছেন যে এখানে করা সম্ভব নয়।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা ঃ** আরেকটি জায়গা যে বাতিল করেছেন সেটাও কি ওই একই কারণ দেখানো হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** স্থানীয় নির্বাচন কমিটি সেখানে গিয়েছিলেন এবং জায়গাটি দেখে বলেছিলেন যে টেকনিক্যাল কারণে এখানে করা সম্ভব নয়।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** সাগরদিঘী তাপবিদ্যুৎ কেন্দ্রের ব্যাপারে কেন্দ্রীয় সরকার জানিয়েছেন যে কয়লার পরিবহণের অসুবিধার কথা জানিয়েছেন, ওরা সর্বশেষ কি তথ্য জানিয়েছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সাগরদিঘীর ব্যাপারে যেটা প্রশ্ন তুলেছে তা হচ্ছে সেখানে ৬০ থেকে ২১০ মেগাওয়াট, তারজন্য একটা প্রজেক্ট রিপোর্ট তৈরী করবে এবং আরো কিছু কিছু মাটি ইত্যাদি ব্যাপারে টেকনিক্যাল প্রশ্ন তুলেছেন।

**শ্রী সুভাষ বসু ঃ** এই যে বাতিল করা হয়েছে সেটা কি বর্ডার রাজ্য বলে বাতিল করা হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এইসব জায়গাগুলি বাতিল করার পরে তাঁরা অন্য জায়গা ঠিক করতে বলেছে এবং সেইমত আমাদের ইঞ্জিনিয়াররা অন্য জায়গা দেখার চেষ্টা করছেন।

**শহীদ সতীশ সর্দারের মূর্তি স্থাপন**

*১২৫ (অনুমোদিত প্রশ্ন নং *৪৬১) **শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি ঃ-

নদীয়া জেলার তেহট্টের শহীদ সতীশ সর্দারের স্মৃতি রক্ষাকল্পে কোন মূর্তি স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি ?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এখনো কোন পরিকল্পনা নেই।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** ১৯৩২ সালে সারা ভারতবর্ষে, বিশেষ করে অভিন্ন বাংলায় বিট্রিশ শাসনের বিরুদ্ধে যখন সবাই সংগ্রামে নেমেছে তখন নো ট্যাক্স মুভমেন্টের আন্দোলন চলে এবং সেই আন্দোলনে তেহট্ট জেলার একটি তপশিলী আদিবাসী সম্প্রদায়ের ক্ষেতমজুরের ছেলে শহীদ হয়েছিল। আজ দীর্ঘ বছর সেখানে কোন তার মূর্তি গড়া হয়নি, সেখানে কোন মূর্তি তৈরী করার প্রস্তাব আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** ওই রকম কোন প্রস্তাব স্থানীয় বিধায়কের কাছ থেকে বা স্থানীয় লোকেদের কাছ থেকে আসেনি। প্রস্তাব যদি আসে তাহলে নিয়মমত সেটা আমি মন্ত্রীমণ্ডলীর কাছে উপস্থাপিত করবো, সেখানে যদি মঞ্জুর করা হয় তবেই কাজে হাত দেওয়া হবে।

**আসানসোল দুর্গাপুরে বায়ুদূষণ**

*১২৭ (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৭) **শ্রী বামাপদ মুখার্জী ঃ** পরিবেশ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি ঃ-

(ক) আসানসোল দুর্গাপুর অঞ্চলে কোন্ কোন্ কারখানার জন্য বায়ু দুষণ হচ্ছে, এবং

(খ) উক্ত এলাকার কোন কলকারখানার খনির মালিকের বিরুদ্ধে আইনানুগ কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী ভবানী মুখার্জী ঃ**

(ক) আসানসোল দুর্গাপুর অঞ্চলে নিম্নে উল্লিখিত কারখানাগুলির নির্গত ধোঁয়া থেকে বেশীরভাগ বায়ু দুষণ হচ্ছে।

(১) দুর্গাপুর ষ্টীল প্ল্যান্ট।

(২) দুর্গাপুর প্রজেক্ট লিমিটেড।

(৩) দুর্গাপুর থার্মাল পাওয়ার ষ্টেশন।

(৪) এ্যালয় ষ্টীল প্ল্যান্ট।

(৫) হিন্দুস্থান ফার্টিলাইজার কর্পোরেশন লিঃ

(৬) দুর্গাপুর কেমিক্যালস লিমিটেড।

(৭) ইন্ডিয়ান আয়রণ ষ্টীল কোঃ লিঃ বার্ণপুর।

(৮) ইষ্টার্ণ কোলফিল্ড লিমিটেড।

(৯) ভারত কোকিং কোল লিমিটেড।

(১০) ফিলিপ্স কার্বন ব্ল্যাক লিমিটেড।

(খ) দুষণ নিয়ন্ত্রণের জন্য উপরোক্ত কলকারখানার মালিকদের কয়েকবার রাজ্য ও কেন্দ্রীয় উচ্চ পর্য্যায়ের সভায় ব্যবস্থাদি গ্রহণ করার জন্য নির্দেশ দেওয়া হয়েছে। ইতিমধ্যে কিছু কিছু কারখানায় ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। মালিকগণ তাহাদের প্রতিশ্রুতি মত কি ব্যবস্থা গ্রহণ করেছেন সে বিষয়ে

লক্ষ্য রাখা হচ্ছে। আদালতে কোন মালিকের বিরুদ্ধে এখনও কোন মামলা রুজু করা হয়নি।

**শ্রী বিজয় পাল :** কেরু কোম্পানী ময়লা ফেলার জন্য শহর দূষণ হয়ে শহরের জীবনযাত্রা বিপদাপন্ন হয়ে গেছে আপনি জানেন?

**শ্রী ভবানী মুখার্জী :** কেরু কোম্পানী জল দূষণ করার জন্য আমরা ইতিমধ্যেই তাকে ব্যবস্থা গ্রহণ করার জন্য তাঁকে নির্দেশ দিয়েছি, তবে যদি তারা না করে সে সম্বন্ধে পরবর্তী কালে আইনগত ব্যবস্থা গ্রহণ করার কথা ভাবা হচ্ছে।

**শ্রী বিজয় পাল :** বার্ণপুরের ইস্কো কারখানার জঞ্জাল ডিসচার্জ হয়ে নদীতে পড়ে, সে নদী থেকে মিউনিসিপ্যালিটি পানীয় জল নেয়, তার ফলে জল দূষণ হচ্ছে এবং রিসার্চ করে দেখা গেছে সেই জল বিষাক্ত হয়েছে এটা কি আপনি জানেন?

**শ্রী ভবানী মুখার্জী :** সম্প্রতি ইস্কো একটা জায়গা থেকে ঐ রকমের দূষিত জল নদীতে পড়ে বলে আসানসোল মিউনিসিপ্যালিটির চেয়ারম্যান আমাদের দৃষ্টি আকর্ষণ করায় এই বিষয়ে একটা সমীক্ষা হয়েছে এবং পরবর্তীকালে যে জন্য দূষণ হয়েছিল সেটাকে নিরোধ করবার চেষ্টা করেছি এবং স্যাম্পেল নিয়ে দেখেছি যে জল দূষণ মুক্ত হয়ে গেছে।

**শ্রী অরুণ কুমার গোস্বামী :** আপনি গত সেশনে বলেছিলেন কিছু কিছু কারখানার মালিকের বিরুদ্ধে এর জন্য মামলা করা হয়েছিল সেই মামলার পরিস্থিতি কি?

**শ্রী ভবানী মুখার্জী :** নোটিশ দিলে বলতে পারবো।

**শ্রী সরল দেব :** সরকার পরিচালিত ডি.পি.এল., ডি.সি.এল যে স্মোক ন্যুইসেন্স করছে এবং দামোদরের জল পলিউটেড করছে সে বিষয়ে রাজ্য সরকার কি ব্যবস্থা নিচ্ছে?

**শ্রী ভবানী মুখার্জী :** এই ব্যবস্থা সম্বন্ধে সেন্ট্রাল পলিউশান কন্ট্রোল বোর্ড এবং রাজ্য পলিউশান বোর্ডের মিটিংয়ে কতকগুলি ডিরেকশান ঠিক হয়েছিল এবং আমাদের কমার্সের মিনিষ্টারের সঙ্গে আলোচনায় ঠিক হয়েছিল যাতে তারা কতকগুলি ব্যবস্থা নেবেন বলে জানিয়েছেন।

**[ 1.50 – 2.00 p.m.]**

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি গোটা দামোদর এবং ব্যারেজের জল যেভাবে দুষিত হয়েছে যার ফলে দুর্গাপুর, রাণীগঞ্জ, আসানসোলের সমস্ত স্তরের মানুষদের মধ্যে বিভিন্ন রোগের যে আশঙ্কা দেখা দিয়েছে তার প্রতিকারের জন্য রাজ্য সরকার তথা পরিবেশ দপ্তর থেকে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী ভবানী মুখার্জী :** আমি আগেই বললাম এই দামোদর নদীর জল দূষণ সম্বন্ধে যে ওর পাশে যেসব এলাকায় কারখানাগুলি আছে সেগুলির অধিকাংশ দেখছেন হয় সেন্টাল সেক্টরের অথবা ষ্টেট সেক্টরের কারখানা। এগুলি নিয়ে জয়েন্ট মিটিং হয়েছে এবং এই ব্যাপারে প্রোগ্রাম দিতে বলা হয়েছে। প্রোগ্রাম বিভিন্ন জায়গা থেকে এসেছে, স্টেজ বাই স্টেজ ইমপ্লিমেন্ট করার জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে সহযোগিতায় ওখানকার জলের নিয়মিত স্যাম্পল নিয়ে মনিটরিং করবার শীঘ্র ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি চামড়া কারখানার নিসৃত জলের ট্রিটমেন্ট প্ল্যানের কোন পরিকল্পনা ট্যানারী কারখানার ভেতরে কি নেওয়া হচ্ছে আপনার দপ্তর থেকে?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি যে সি এম ডব্লু এস এর উদ্যোগে এই কলকাতায় যেসব ট্যানারীগুলি আছে সেখানে জয়েন্টলি কিভাবে পলিউশন কন্ট্রোল করা যায় তার সার্ভে করে একটা রিপোর্ট তৈরী করার ভার দেওয়া হয়েছে।

**নদীয়া জেলার কোতয়ালী থানায় বর্গাদার উচ্ছেদ**

*১২৮ (অনুমোদিত প্রশ্ন নং *৬২০) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪, ১৯৮৪-৮৫, সালে (জানুয়ারী, ১৯৮৫ পর্যন্ত) নদীয়া জেলার কোতয়ালী থানায় নথিভুক্ত এবং অনথিভুক্ত বর্গাদার উচ্ছেদের বিরুদ্ধে কতগুলি এফ আই আর দায়ের করা হইয়াছে,

(খ) তন্মধ্যে কতগুলি ক্ষেত্রে তদন্ত করা হইয়াছে, এবং

(গ) উক্ত তদন্তের ভিত্তিতে (১) কতগুলি বেআইনি বর্গাদার উচ্ছেদকারীর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে এবং (২) কতজন বর্গাচাষী চাষের অধিকার ফিরিয়া পাইয়াছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ১৯৮২-৮৩ সালে ৪টি

১৯৮৩-৮৪ সালে ×

১৯৮৪-৮৫ সালে ১টি

(জানুয়ারী '৮৫ পর্যন্ত)

(খ) সবগুলি ঘটনার তদন্ত করা হয়েছে।

(গ) (১) বে-আইনীভাবে বর্গাদার উচ্ছেদের বিরুদ্ধে ১৯৮২-৮৩ সালে ১৮জনের বিরুদ্ধে এবং ১৯৮৪-৮৫ সালে (জানুয়ারী, ৮৫ পর্যন্ত) ৫ জনের বিরুদ্ধে মামলা দায়ের করা হয়েছে।

(২) ৯ জন বর্গা চাষী চাষের অধিকার ফিরে পেয়েছেন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বে-আইনী উচ্ছেদকারীদের মধ্যে কতজন শাস্তি পেয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** বর্গাচাষীরা ফিরে পেয়েছে সেই হিসাব আছে, শাস্তি কি হয়েছে আমি বলতে পারব না, নোটিশ দিলে বলতে পারব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি অনথিভুক্ত বর্গাদার কিভাবে আপনারা নির্ধারিত করেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা তো সরকারী জে এল আর ও'র কাছে খোঁজ করে এ্যাসার্টেন করি, তারপর মামলা হয়, মামলায় দেখেছেন কিছু বর্গাদার ফিরে পেয়েছে, আর কিছু পায়নি।

**পানিহাটি বেঙ্গল কেমিক্যালে গ্যাস লীক**

*১২৯ (অনুমোদিত প্রশ্ন নং *৬০৬) **শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য ঃ** পরিবেশ দূষণ বিভাগের

ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ইহা কি সত্য যে , কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন পাণিহাটিতে বেঙ্গল কেমিক্যালে গ্যাস লীক্ হওয়ার ফলে কর্মচারিগনের মধ্যে বিক্ষোভ দেখা দিয়েছে, এবং

(খ) সত্য হলে ঐ বিষয়ে সরকার কি পদক্ষেপ গ্রহণ করেছেন?

**শ্রী ভবানী মুখার্জী ঃ**

(ক) এই কারখানার গ্যাস লিক্ হওয়ার ফলে কর্মচারীগণের মধ্যে বিক্ষোভের কোন খবর আমাদের জানা নেই। তবে স্থানীয় জনসাধারণের নিকট হইতে অভিযোগ পাওয়া গিয়াছে।

(খ) জনসাধারণের অভিযোগের ভিত্তিতে কারখানাটি পরিদর্শনের পর কর্ত্তৃপক্ষকে সতর্কীকরণ করা হয়েছে এবং নিয়ন্ত্রণ যন্ত্রপাতি ও পাইপ লাইন মেরামত চিমনী আরও উঁচু করা প্রভৃতি কতকগুলি ব্যবস্থা গ্রহণের জন্য নির্দেশ দেওয়া হয়েছে। এ বিষয়ে কর্ত্তৃপক্ষের সঙ্গে একটি উচ্চ পর্যায়ের সভাও হয়েছে।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কী, কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান বেঙ্গল কেমিক্যাল-এ কি ধরণের গ্যাস লিক্ করেছে এবং তাতে জনসাধারণের কি কি ক্ষতি হতে পারে?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** প্রধান জিনিষ হচ্ছে, ওখানে যে সালফিউরিক এ্যাসিড তৈরী হয় তা থেকে সালফার-ডাই-অক্সাইড গ্যাস বার হয় এবং তাতে লাংস-এর ক্ষতি হয়।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য ঃ** যে সমস্ত অফিসাররা তদন্ত কবতে গিয়েছিলেন তাঁরা কি একথা বলেছেন যে, এই গ্যাস বার হবার জন্য প্রতিদিন ওখানে ৫ হাজার টাকার ক্ষতি হচ্ছে?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** ওঁদের সঙ্গে জয়েন্ট কনফারেন্স করবার সময় জানা গেল সালফার ডাই অক্সাইড গ্যাস থেকে সালফারিক ট্রাই অক্সাইডে রূপান্তরিত করতে গেলে যে ক্যাটালিষ্ট লাগে সেই ক্যাটালিষ্ট আনা হয়েছে এবং এখন আর ওই পরিমাণ গ্যাস বেরুচ্ছে না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** পানিহাটি, খড়দহ, টিটাগড় অঞ্চলের স্থানীয় বাসিন্দারা আশঙ্কা করছেন যে, ওখানেও ভূপালের মত ঘটনা ঘটতে পাবে। এ সম্বন্ধে আপনার ওপিনিয়ন কি?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** বেঙ্গল কেমিকেলের মত পানিহাটি অঞ্চলে যে সমস্ত কেমিক্যাল ফ্যাক্টরি আছে সেখান থেকে দুষিত গ্যাস বেরিয়ে জনসাধারণ এবং গাছপালার ক্ষতি হচ্ছে। এই ব্যাপারে আমরা বিভিন্ন কারখানা পরিদর্শন করেছি এবং বিষয়টির গুরুত্ব উপলব্ধি করেছি। আপনারা জানেন আমার বিভাগের কাজ এটা এবং আমরা বিভিন্ন কারখানা পরিদর্শন করে দেখেছি সেই পুরাণ যন্ত্রপাতির সাহায্যেই এঁদের কাজ করতে হচ্ছে এবং তার ফলে এইসব ঘটনা ঘটছে। কাজেই পুরাণ মেসিনারি রিপ্লেস করে নূতন যন্ত্রপাতি আনতে হবে এবং আরও যে সমস্ত কাজ আছে সেগুলো করতে হবে। আমরা সমস্ত বিষয়টি নিয়েই ভাবনা চিন্তা করছি।

### সীমান্তে অনুপ্রবেশ

*১৩০ (অনুমোদিত প্রশ্ন নং *৬৯০) **শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) ইহা কি সত্য যে , সাম্প্রতিককালে পশ্চিমবঙ্গেব সীমান্তবর্তী এলাকাসমূহে বাংলাদেশ

হইতে অনুপ্রবেশ বৃদ্ধি পাইয়াছে এবং ফলে নানাবিধ সামাজিক, অর্থনৈতিক এবং রাজনৈতিক সমস্যার সৃষ্টি হইতেছে এবং

(খ) সত্য হইলে, এ সম্পর্কে রাজ্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন বা করিতেছেন?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) পশ্চিমবঙ্গের সীমান্তবর্তী জেলাগুলিতে সাম্প্রতিককালে বাংলাদেশ হইতে অনুপ্রবেশ বৃদ্ধি পাইয়াছে বলিয়া সরকারের নিকট কোন নিশ্চিত তথ্য নাই।

(খ) সীমান্তে অনুপ্রবেশ রোধের জন্য সীমান্ত রক্ষী বাহিনীর নজরদারী ব্যবস্থা জোরদার করা হইয়াছে এবং অনুপ্রবেশকারীদের খুঁজিয়া বাহির করিয়া তাহাদের ফেরৎ পাঠাইবার কাজে নিযুক্ত রাজ্য পুলিশের সংশ্লিষ্ট বাহিনীর তৎপরতাও জোরদার করা হইয়াছে।

**[ 2.00 – 2.10 p.m.]**

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস :** পশ্চিমবংগের সীমান্তবর্তী এলাকা সমূহে বাংলাদেশ থেকে এই যে অনুপ্রবেশ ঘটছে তাতে ভোটার বেড়ে যাচ্ছে। এটা কি সত্য, কংগ্রেসীরা সীমান্তবর্তী এলাকায় গিয়ে মানুষকে উস্কানি দিচ্ছে বলে বাংলাদেশ থেকে লোক এখানে চলে আসছে?

**শ্রী জ্যোতি বসু :** আমার কাছে কোন নির্দিষ্ট খবর নেই। তবে পশ্চিমবাংলায় জনসংখ্যা যে বিভিন্ন জায়গায় বাড়ছে, এটা লক্ষ্য করা যাচ্ছে। সাধারণত আমাদের এ্যাভারেজ গ্রোথ রেট হচ্ছে ২২.৯৬, কিন্তু ২৪ পরগণায় দেখা যাচ্ছে ২৬.৯৫, নদীয়ায় ৩৩.৪৮ পার্সেন্ট, মুর্শিদাবাদের ২৫.৯৬ পার্সেন্ট, মালদহে ২৬.১৯ পার্সেন্ট, পশ্চিমদিনাজপুরে ২৯.১০ পার্সেন্ট, জলপাইগুড়ি ২৬.১১, কোচবিহার ২৫.২৭, দার্জিলিং ২৮.৭৪। কাজেই এই ব্যাপারে একটা সন্দেহের অবকাশ আছে। সুতরাং এই যে নূতন এনরোলমেনট হচ্ছে, এই ব্যাপারে আমার মনে হয় নজর রাখা দরকার। আর একটা বিষয়, বি.এস.এফ ১৯৮১ সালে ২,২৪২ জনকে ধরে বাংলা দেশে পাঠিয়ে দিয়েছে, যারা বাংলাদেশ থেকে পালিয়ে এসেছিল, ১৯৮৩ সালে যাদেব বাংলাদেশে পাঠিয়ে দিয়েছে, তাদের সংখ্যা হলো, ৮,৮২৯। পশ্চিমবাংলার পুলিশ ১৯৮১ সালে ধরেছে ১০ হাজার, ১৯৮২ সালে ৯ হাজার, ১৯৮৩ সালে ১৪ হাজার, ১৯৮৪ সালে ১৪ হাজার।

**Mr. Speaker :** Question hour is over. All the remaining questions will be treated as unstarred questions and replies to those will be laid on the table.

## Starred Questions

## (to which answers were laid on the table)

### জলপাইগুড়ি জেলার কুমারগ্রাম ব্লকে ল্যাম্পস সমবায় সমিতি

*১৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৮১৭) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় :** সমবায় বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) জলপাইগুড়ি জেলার কুমারগ্রাম ব্লকে কতগুলি ল্যাম্পস সমবায় সমিতি আছে;

(খ) থাকলে তন্মধ্যে কতগুলি চালু অবস্থায় আছে ; এবং

(গ) অবশিষ্ট সমিতিগুলি সচল না থাকার কারণ কি?

**Minister-in-charge of the Co-operation Deptt. :**

(ক) একটি

(খ) একটিও নয়।

(গ) প্রশ্ন ওঠে না।

**হাওড়া জেলার বাগাণ্ডা গ্রামের বৈদ্যুতিকীকরণ**

*১৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৯) **শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) হাওড়া জেলার শ্যামপুর ১নং ব্লকের বাগাণ্ডা গ্রামে বিদ্যুতায়নের কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে কবে নাগাদ উহা কার্যকরী হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Power Deptt. :**

(ক) বর্তমানে কোন পরিকল্পনা নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**কল্যাণী-বাঁশবেড়িয়া সেতু**

*১৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০২০) **শ্রী সুভাষ বসু ঃ** পূর্ত বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে, হুগলী নদীর উপর কল্যাণী-বাঁশবেড়িয়া সেতু নির্মাণের কাজ বর্তমানে বন্ধ আছে; এবং

(খ) সত্য হইলে তাহার কারণ কি?

**Minister-in-charge of the Public Works Deptt. :**

(ক) সত্য।

(খ) নির্মাণকারী সংস্থার সহিত বিরোধ।

**কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের অর্থে নেতাজী ইন্ডোর ষ্টেডিয়াম নির্মাণ**

*১৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০০৮) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে ১৯৭১ সাল হইতে ১৯৭৬ সাল পর্যন্ত সময়ে কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য মঞ্জুরীকৃত অর্থের বেশ কিছু অংশ নেতাজী ইন্ডোর ষ্টেডিয়াম নির্মাণের জন্য ব্যয় করা হয়েছিল; এবং

(খ) সত্য হইলে, বছরওয়ারী ঐ ব্যয়ের পরিমাণ কিরূপ?

**Minister-in-charge of the Power Deptt. :**

(ক) বিদ্যুৎ দপ্তরের নিকট এরূপ কোন তথ্য নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**৩১ নং জাতীয় সড়কে জর্দা নদীর উপর সেতু**

*১৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৩) **শ্রী তারকবন্ধু রায় :** পূর্ত বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) জলপাইগুড়ি জেলার ময়নাগুড়ি শহরে ৩১নং জাতীয় সড়কে জর্দা নদীর ওপরে সংকীর্ণ সেতুটি প্রশস্ত করার কোন প্রস্তাব সরকারের নিকট আছে কি; এবং

(খ) থাকলে কতদিনে উহা কার্যকরী হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Public Works Deptt. :**

(ক) জর্দা নদীর উপরে উল্লেখিত সংকীর্ণ সেতুটি প্রশস্ত করার একটি প্রস্তাব সরকাব বিবেচনা করেছিলেন, কিন্তু কারীগরী কারণে সে প্রস্তাব কার্য্যকরী করা সম্ভব নয় এই সিদ্ধান্তে উপনীত হওয়ার প্রস্তাবটি পরিত্যক্ত হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**পুরুন্দা ও বড়নিহারী সমবায় কৃষি উন্নয়ন সমিতির মামলা**

*১৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৩) **শ্রী প্রবোধচন্দ্র সিংহ :** সমবায় বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি :-

(ক) এগরা ১নং ব্লকের অধীনে পুরুন্দা ও বড়নিহারী সমবায় কৃষি উন্নয়ন সমিতির বিষয়ে কোন মামলা হাইকোর্টে দায়ের করা হয়েছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, এই মামলার সত্বর নিষ্পত্তির বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**Minister-in-charge of the Co-operation Deptt. :**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত সমবায় সমিতি দুইটির সম্পর্কে মামলার নোটিশ পাওয়া মাত্র বিধিনির্দেশক পশ্চিমবঙ্গের মারফৎ সরকারি পক্ষ সমর্থনের জন্য উকিল নিয়োগের প্রস্তাব করা হয়। একটি মামলায় (বড় নিহারী বর্তমান নাম বিবেকান্দ সমবায় কৃষি উন্নয়ন সমিতি সম্পর্কে) উকিল নিয়োগ করা হইয়াছে এবং প্রতি শপথ-পত্র পেশও হইয়াছে। অপর মামলাটিতে মহামান্য কোর্ট হইতে অথবা আবেদনকারীদের কৌসুলীর নিকট হইতে রিট্ আবেদনের কপি জারি না হওয়ায় মামলাটি তরান্বিত করা সম্ভবপর হয় নাই। এ ব্যাপারে সরকারের তরফে যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে।

**ইঞ্জিনিয়ারদের দাবীদাওয়া**

*১৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৭) **শ্রী দেবপ্রসাদ সরকার** ঃ গত ৫ই এপ্রিল, ১৯৮৪ তারিখের প্রশ্ন নং ৩৭২ (অনুমোদিত প্রশ্ন নং *৪৯০)-এর উত্তর উল্লেখে পূর্ত বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি ঃ-

(ক) সরকারী ইঞ্জিনিয়ারদের বিভাগীয় প্রধান হিসাবে নিয়োগ তথা কর্মক্ষেত্রে সর্বোচ্চ কর্তৃত্ব ও স্বাধিকার প্রতিষ্ঠা ইত্যাদি সংক্রান্ত দাবি-দাওযাগুলি বিবেচনা করা'র বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে?

**Minister-in-charge of the Public Works Deptt. :**

বিষয়টি পূর্ত বিভাগের আওতায় পড়েনা। ইহা স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক উন্নয়ন) বিভাগের এক্তিয়ারভুক্ত।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournment Motion.

The first one is from Dr. Manas Bhunia on the subject of devastating fire at Bherus in Midnapur district. The second one is from Shri Abdul Mannan on the subject of deplorable condition of transport system at Arambagh in Hoogly district and the third one from Shri Kashinath Mishra on the subject of alleged assault on the Vice-Chancellor and the employees of Burdwan University by a group of students.

The subject matters of all the motions do not merit adjournment of the business of the Hose. Moreover, the Members will have their opportunity to raise the matters through Calling Attention, Mention, Questions and during general discussion on the Budget.

I, therefore withhold My consent to all the motions. One member of the party may, however, read out the text of his motion as ammended.

**ডাঃ মানস ভূঁঞ্যা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল ঃ

মেদিনীপুর শহর থেকে ৭ কিমিঃ দূরে কোতয়ালী থানার ধেড়ুয়া গ্রামে ৬৫ টি বাড়ী সমস্ত জিনিসপত্র, মজুত খাদ্য, ১৫/৩/৮৫ তারিখের বেলা ২।। থেকে ১৬/৩/৮৫ তারিখের বেলা ১টা অবধি ২৪ ঘণ্টা ধরে পুড়ে ছাই হল। ফায়ার ব্রিগেড এর আগুন নেভানোর গাড়ীর অভাবে ঐ বাড়ীগুলির আগুন নেভানো গেল না। ত্রাণ সামগ্রী ভীষণভাবে অপ্রতুল। অবিলম্বে তাঁদের (৩৫০ জনের) ব্যাপক ত্রাণের ব্যবস্থার প্রয়োজন।

## Calling Attention Notices to Matters of Urgent Public Importance

**Mr. Speaker** : I have received 9 notices of Calling Attention, nemely—

| | Subject | Member |
|---|---|---|
| 1. | Reported enhancement of Bus, Minibus and Taxi fares in west Bengal | - Shri Anil Mukherjee |
| 2. | Alleged attempt to murder the Deputy Speaker of West Bengal Legislative Assembly | - Shri Ashok Ghosh<br>Shri Kashinath Mishra<br>Shri Shish Mohammad<br>and Shri Satya Pada Bhattacharya |
| 3. | Missing of deadbody of one Jiten Mondal from Bankura Sammilani Medical College and Hospital. | - Shri Kashinath Mishra |
| 4. | Hunger Strike till death by the non-teaching staff of three hundred colleges | - Dr. Manas Bhunia. |
| 5. | Irrgularities provailing at Arambagh Sub-divisional Hospital | - Shri Abdul Mannan |
| 6. | Scarcity of drinking water in West Bengal | - Dr. Motahar Hossain |
| 7. | Out break of enteric disesse at Hasnabad, Sandesh Khali and other adjoining areas | - Shri Satya Ranjan Bapuli and Shri Abdul Mannan. |
| 8. | Alleged Kidnapping of girl from the villages of Murshidabad | - Shri Jayanta Kumar Biswas |
| 9. | Apprehended disruption of the development of work of Teesta Project | - Shri Amalendra Roy |

I have selected the notice of Shri Amalendra Roy on the subject of Apprehended Disruption of the development of work of the Teesta Project.

The Minister-in-charge will please make a statement to-day if possible or give a date.

**Shri Nani Bhattacharyya :** Sir , I am making the statement just now.

A news item has appeared in the Press dated, 19th March, 1985 that the Union Minister for Irrigation and Power had mentioned in the Parliameent in reply to questions of some members that the Central; Government is not going to provide additional Plan Asistance to the Teesta Barrage Project on the plea that the Irrigation and Waterways Department was not in a position to spend even the budgeted amount due to slow progress of work. Such a plea is baseless and nothing but travesty of truth. It is clearly a pretext of the Central Government to back out from its earlier assurance to provide additional assistance for the Project.

It may be recalled that the provision of Teesta Barragte Project was fixed at Rs. 27.50 crores for 1984-85 within the overall draft annual Plan provision of Rs. 748 coreres. The Annual State Plan provision of this amount was not made arbitarily by the State Government. It was made on the basis of the recommendation of different working Groups of the Planning Commission. The Budget provision of Rs. 27.50 crores for the Teesta Barrage Project was similarly fixed on the recommendation of the Working Group of the Planning Commission which fully examined the progerss of work, the arrangements made for the current year's work and the capacity of the project itself to incur expenditure of this order.

In fact, at the beginning of the current financial year (1984-85) the work programme was so framed as to fully utilise not only the budgeted provission of Rs. 27.50 crores but also the additional Plan assistance of Rs. 20 crores for the Teesta Barrage Project.

The Officials of the Ministry of Irrigation includinhg the Monitoring Cell of the Central Water Commission inspected the Project work to their full satisfaction and endorsed the detailed programme and arrangements made in the current year (1984-85) and recommended to the Government of India an additional Plan assistance or Rs. 19 crores for the Project.

The state Government also requested the Central Government to make available this additional Plan assistance at least in quarterly instalments so that the pace of the project can be kept on.

The Central Government neither finalised the State's Plan for 1984-85 nor made available any part of the additional Plan assistance for Teesta Barrage Pruject as promised. In the above context. as also due to unjust imposition of limits on the overdraft, the State Plan for the year 1984-85 had to be drastically cut and State Government was placed in bewilderment. The letter of Credit could be issued upto 14th March, 1985 amounting to only Rs. 19.30 crores. An embargo had to be imposed on issue of cheques against the letter of Credit.

In this trying situation the pace of work of Teesta Barrage Project had to be maintained by the overstretching our resources. We have almost spent Rs. 19.30 crores and had to incur an additional liability of about Rs. 9.00 crores for the works already done, but payment for which could not be made for want of fund.

Had the Central Government approved of the State Plan intime and had they provided the additional Central assistance of Rs. 19.30 crores in quarterly instalments under the original arrangements and in keeping with the planning made earlier, the Teesta Barrage Project could certainly have spent the full budgeted amount as well as the additional Central assiatance.

Though we have been asking for additional Plan assistance for the Teesta Barrage Project during the last five years, the overall position today is that against Rs. 165 crores spent on this project so far, only Rs. 5.00 crores has been given by Government of India as additional assistance specifically for this project.

**Mr. Speaker** : It will be circulated

## 52nd Report of the Business Advisory Committee

**Mr. Speaker** : I beg to present the Fiftysecond Report of the Business Advisory Committee which at its meeting on 21st March, 1985 held in my Chamber recommended as follows :

Thurs day, 21.3.85 ... (i) The Teachicians Studio Private Limited (Amendment) Bill, 1985 (Introduction, consideration and passing)

— 1 hr.

(ii) The Motor Vehicles (West Bengal Third Amendment) Bill, 1984 (Introduction, Consideration and passing)

— 1 hr.

(iii) The West Bengal Motor Vehicles (Taxation of Goods and Passengers) Bill, 1985 (Introduction)

— ½ hr.

(iv) The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1985 (Introduction)

— ½ hr.

I now request the Hon'ble Minister-in-charge for Parliamentary Affairs to move the motion for acceptance of the House.

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য্য উপদেষ্টা কমিটির ৫২তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব পেশ করছি।

মিঃ স্পীকার : এতে সকলেই সম্মতি আছে, এটা গৃহীত হল।

**[ 2.10 – 2.20 p.m.]**

**Mr. Speaker :** Now the Minister-in-charge of Local Government and Urban Development Department will make a statement on the subject of Acute scarcity of drinking water in Kharagpur — attention called by Shri Gyan Singh Sohanpal.

**Shri Prasanta Kumar Sur :**

1. The present population of Kharagpur Municipality is over 1,53,000. Piped Water Supply was first introduced in the Municiapality in 1970. Piped Water Supply schemes were sanctioned under three different schemes namely, Kharagpur, Arambati and Talbagicha Schemes during the past ten years and those were executed by the Public Health Engineering Directorate, West Bengal to Supply drinking water to a population of about 66,000. The supp;y is being made from 5 different Head works through tubewell. The per capita supply works out to about 8.3 gallons only which is well below the minimum of 20 g.p.c.d. obtaining in most municipalities.

2. It is a fact that only a part of the population of the said municipality is being served. There is no piped water supply arrangement for about 57% of the population within Kharagpur Municipality. It is a fact also that in the recent past the municipal boundary has been extended in all directions.

3. The following intorim measures were taken to meet emergent situation :

i) Construction of 4 large dia tubewells were sanctioned in the year 1983. One such tubewell is functioning and the remaining ones will function as soon as power supply (for which application has been made) is given ;

ii) A sum of Rs. 2.30 lakhs was also sanctioned to the Kharagpur Municipality in the year 1984 to meet drought situation by sinking of spot sources.

4. It is considered also that tube-wells are not permanent sources for solution of the problem of drinking water supply of Kharagpur region.

5. It may be pointed out that an interim water supply scheme for Devalpur, parts of Panchberia and Srikrishnapur mouzas under the said municipality was prepared at a total estimated cost of about Rs. 24.00 lakhs. But this will provide only partial and interim relief as neither the entire municipal area will be covered nor the solution will be a permanent one. The matter is being further examined in consulation with the municipality.

6. As the Kharagpur municipality is one of the eight 1st class towns in West Bengal outside C.M.D.A. and considering the present and growing need of the Kharagpur municipality and as the existing water supply system is unable to meet the present demand a comprehensive water supply scheme different from the one mentioned above has been prepared at a total estimated cost of Rs. 8.14 crores.

7. This scheme is a comprehensive one utilising the various components of the existing water supply system and will cover the entire population. The only dependabel source of water in this region is the sub-surface flow from the river Kansabati flowing nearby. This scheme will cater to the drinking water need of the town upto 2011 A.D. by supplying 30.50 M.L.D. of water including a bulk-supply of

5.50 MLD of water to the newly set up industrial growth centre at Nimpura. Equitable distribution of water within the town would be ensured after completion of this project.

8. The scheme has already been forwarded to the Chairman, Kharagpur municipality for their acceptance. Their acceptance is yet to be received. In the meantime as the fund available from the State resources are very limited, possibilities for obtaining external assistance are being explored. After acceptance from the Kharagpur municipality, possibilities for obtaining loan assistance from L.I.C. may also be explored for proper execution of the project.

**Mr. Speaker :** It will be circulated.

## MENTION CASES

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে এই সভার তথা সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, মুর্শিদাবাদ জেলাতে এক শ্রেণীর দালাল গরু, মোষ কিনে সেখান থেকে বাংলাদেশে পাচার করছে। এই কাজ সেখানে ব্যাপকভাবে হচ্ছে ফলে সেখান থেকে হাজার হাজার গরু মোষ পাচার হয়ে যাচ্ছে। এর সঙ্গে থানার পুলিশ অফিসারদের যোগাযোগ আছে এবং সেখানে মাসিক টাকা দেবার ব্যবস্থা আছে, ফলে পুলিশ সেখানে কোন ব্যবস্থা গ্রহণ করছে না। এর ফলে সেখানে গরু, মোষের দাম ২/৩ গুন বেড়ে গিয়েছে। চাষীরা হালের গরু কিনতে পারছে না। স্যার, এইভাবে যদি সেখান থেকে হাজার হাজার গরু, মোষ পাচার হয়ে যায় তাহলে সেখানে গরু, মোষের অভাব দেখা দেবে, কাজেই অবিলম্বে এ বিষয়ে সতর্ক হওয়ার প্রয়োজন রয়েছে। সেখান থেকে গরু, দুধেলা গাভী, বাচ্ছা গরু, চাষের কাজে লাগে এমন মোষ ইত্যাদি ব্যাপকভাবে পাচার হচ্ছে। আমি এ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে এইভাবে গরু, মোষ, পাচার বন্ধ করার বিষয়ে ব্যবস্থা গ্রহণ করার জন্য দাবী জানাচ্ছি,. সঙ্গে সঙ্গে এ দাবীও জানাচ্ছি যে সমস্ত পুলিশ অফিসার এবং দালাল এর সঙ্গে জড়িত তাদের সম্পর্কে তদন্ত করে অবিলম্বে কঠোর ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী নিরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইদানিং কালের একটি অত্যন্ত মর্মান্তিক ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ঘটনাটি ঘটেছে গাঁইঘাটা থানার সিমলি গ্রামে। গত নির্বাচন এবং তার গণনার কাজ শেষ হয়ে যাবার পর গত ৩১.১২.৮৪ তারিখে সকাল ৮টার সময় কংগ্রেসের নেতৃত্বে একদল লোক ঐ সিমলি গ্রামটি ঘেরাও করে। সিমলি গ্রামের অধিবাসীদের অপরাধ হচ্ছে তারা কম্বল এবং টাকা নিতে অস্বীকার করেছিল। স্যার, এই সিমলি গ্রামটি বাগদি প্রধান গ্রাম এবং তার পাশের গ্রামটি মুসলিম অধ্যুষিত গ্রাম। তারা ঘেরাও করে সমস্ত গ্রামে তাণ্ডব চালায়। সেখানে স্ত্রী, পুরুষ, ছেলেমেয়ে নির্বিশেষে সকলের উপর অত্যাচার করা হয় এবং মেয়েদের উপর পাশবিক অত্যাচার চালানো হয়। এতে প্রায় ২০০ জন জখম হন। ঐ ২০০ জনের মধ্যে ১০০ জনকে হাসপাতালে ভর্তি করা হয়। তাদের মধ্যে মুমূর্ষু অবস্থায় ১৬ জনকে আমি হাবড়া হাসপাতালে ভর্তি করি এবং পরে তাদের নীলরতন সরকার মেডিকাল কলেজে স্থানান্তরিত করা হয়, এখন তারা মৃত্যুর সঙ্গে পাঞ্জা কষছে। স্যার, কংগ্রেসের নেতৃত্বে সেখানে এইভাবে বর্গীর অত্যাচার চালানো হয়। স্যার, এই ঘটনাটি ঘটে নির্বাচনকে কেন্দ্র করে। স্যার,

নির্বাচনের আগে আনন্দবাজারে একটি সংবাদ বেরিয়েছিল যে, দেগঙ্গার গিলেবাড়ীতে কম্বল এবং কাপড় বোঝাই একটি লরি আটক করা হয়েছিল। স্যার, এটা আমার কনস্টিটিউয়েন্সিতে পড়ে, সংবাদটি সঠিক সংবাদ। এখানেও সেই ঘটনা ঘটতে যাচ্ছিল। স্যার, আমি ক্ষতিগ্রস্তদের উপযুক্ত ক্ষতিপূরণ দেওয়ার, দোষীদের শাস্তি দেওয়ার এবং যারা হাসপাতালে আছে তাদের উপযুক্ত চিকিৎসার ব্যবস্থা করার জন্য সরকারের কাছে অনুরোধ জানাচ্ছি। স্যার, আমার কাছে কিছু ফটো আছে সেগুলি আপনাকে দেব। স্যার, সেখানে মা, বোনদের উপর পাশবিক অত্যাচার করা হয়েছে, টালিঘরগুলি ভেঙ্গে দেওয়া হয়েছে, খড়ের ঘরগুলি জ্বালিয়ে দেওয়া হয়েছে এবং এইভাবে সেখানে বর্গীর অত্যাচার চালানো হয়েছে। আমি এ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন জানাচ্ছি।

**[ 2.20 – 2.30 p.m.]**

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, আমার নির্বাচন এলাকায় যে আরামবাগ মহকুমার হাসপাতালটি আছে, সেটিতে শুধু আরামবাগ মহকুমার মানুষদেরই চিকিৎসা হয় না, বর্ধমান, মেদিনীপুর, বাঁকুড়া এবং হাওড়ার মানুষদেরও চিকিৎসা হয়। ঐ সমস্ত বিভিন্ন এলাকা থেকে মানুষ সেখানে চিকিৎসার জন্য যায়। প্রথমে হাসপাতালটি ১০০ শয্যার হাসপাতাল ছিল, পরে সরকারী নির্দেশে ২৫০ শয্যার হাসপাতাল করে দেওয়া হয়, কিন্তু বর্তমানে সেখানে সব সময়েই ৪৫০ জনেরও বেশী রোগী থাকে উইদাউট এনি এ্যাকোমোডেসন। কোন রকম এক্সপানসনের ব্যবস্থা না করেই বিরাট সংখ্যক অতিরিক্ত রোগীকে সেখানে ভর্তি করা হচ্ছে, ফলে মেঝেতে, সিঁড়িতে রোগীদের শুয়ে থাকতে হচ্ছে। এই অবস্থায় অবিলম্বে যাতে ঐ হাসপাতালটি তিনতলা কবা হয় তার জন্য আমি স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি। সেই সঙ্গে আমি আরো উল্লেখ করছি যে, ঐ হাসপাতালে একটি মাত্র ও.টি. আছে, ফলে যখন ও.টি.-তে একজন ডাক্তার কাজ করেন তখন অন্যান্য ডাক্তাররা রোগী নিয়ে লাইন দিয়ে দাঁড়িয়ে থাকেন, একজনের কাজ শেষ না হলে আর একজন ঢুকতে পারেন না। এতে রোগীদের অপারেশন করতে দেরী হয়ে যায়। এই অবস্থায় ওখানে যাতে আর একটি দ্বিতীয় ও.টি. হয় তা দেখা দরকার। এবং হাসপাতালটির চারিদিকে কোন দেয়াল (বাউন্ড্রি ওয়াল) নেই, ফলে হাসপাতালের ভেতর রোগী এবং রাস্তার বিড়াল কুকুর এক সঙ্গে শুয়ে থাকে। যাতে অবিলম্বে হাসপাতালটির চারিদিকে দেয়াল (বাউন্ড্রি ওয়াল) দেওয়া হয়, তার জন্যও আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি এবং বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁকে অনুরোধ করছি যে, তিনি এ বিষয়ে অবিলম্বে কেন্দ্রীয় রেল মন্ত্রীকে জানান। শিয়ালদহ ষ্টেশনের বিভিন্ন লাইন দিয়ে প্রতিদিন হাজার হাজার লক্ষ লক্ষ মানুষ যাতায়াত করেন, কিন্তু এই সমস্ত যাত্রীরা যে সমস্ত গাড়িতে যাতায়াত করেন সে সমস্ত গাড়ীতে এই গরমের দিনে একটিও ফ্যান নেই। বিভিন্ন ষ্টেশনগুলিতে একটিও জলের কল নেই। এমন কি বৃটিশ আমলে ২ পয়সা টিকিটের ই.বি. রেলওয়ে যে বেঞ্চগুলি রয়ে গেছে সেগুলিই এখনো আছে, নূতন করে কোন বেঞ্চ পর্যন্ত হয়নি। বহু যাত্রী বেড়েছে, মান্থলি টিকিটের সংখ্যা হাজার হাজার বৃদ্ধি পেয়েছে, অথচ বিভিন্ন ষ্টেশনে ওভারব্রীজ নেই, ফলে দূর্ঘটনা ঘটছে। প্রতি বছর রেলের ভাড়া বাড়ছে, এবার প্রচুর ভাড়া এবং মাশুল বাড়ান হয়েছে, অথচ যাত্রীদের সুযোগ সুবিধা বৃদ্ধি করা তো দূরের কথা সাধারণ দায়িত্বগুলি পর্যন্ত পালন করা হচ্ছে না।

তাই আমি দাবী করছি, অবিলম্বে প্রতিটি গাড়িতে ফ্যানের ব্যবস্থা করতে হবে। ভাড়া বাড়িয়ে জনসাধারণের পকেট কাটা হবে, অথচ জনসাধারণের সামান্য সুবিধাটুকু পর্যন্ত দেখা হবে না, তা চলতে পারে না। সেই সঙ্গে অন্যান্য সুযোগসুবিধাও বাড়াতে হবে। যে অবস্থা চলছে, এই অবস্থা কখনোই চলতে পারে না। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় রেলমন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি অবিলম্বে এই বিষয়টি বধির রেলমন্ত্রীর কানে পৌঁছে দিন।

**শ্রী আবদুল ওয়াহেদ :** মাননীয় স্পীকার স্যার, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ্ জেলার হরিশচন্দ্রপুরের একটা বিরাট অংশে উচ্চফলনশীল ধান আবাদ হয়। ওখানে তিলজলা বলে একটি নদী আছে সেই নদীতে ২০/২২টি আর.এল.আই স্কীম চালু আছে। কিন্তু গ্রীষ্মের সময়ে সেই নদীর জল শুকিয়ে গেলে ফুলহার নদী থেকে ক্যানেলের মাধ্যমে জল নিয়ে যাওয়া হয়। এই ক্যানেলটি দেড় হাজার ফুট লম্বা। এবছর এখনই জল ফুরিয়ে গেছে। সেখানে এবারে হাজার হাজার বিঘে জমিতে চাষ আবাদ হয়েছে। কিন্তু এবারে ঐ ক্যানেল দিয়ে জল নিয়ে যাওয়া সম্ভব হচ্ছে না, কারণ বার বার বলা সত্ত্বেও ঐ ক্যানেলটি সংস্কার (কাটা) করা হচ্ছে না। পূর্বে ফুলহার নদীর জলের লেভেল নেমে গেলে ডবল লিফ্‌ট চালু করে জল তোলা হত, কিন্তু এ বছর তা করা হচ্ছে না, আর.এল.আই স্কীমগুলি সব বন্ধ রয়েছে। অথচ ওখানে ধান নষ্ট হয়ে গেলে ব্যাপক অঞ্চলে দুর্ভিক্ষ দেখা দেবে। গত বছর মহানন্দার বাঁধ ভাঙার ফলে মহানন্দার বন্যায় হরিশ্চন্দ্রপুর ক্ষতিগ্রস্ত হয়েছিল, কোন ফসল পাওয়া যায়নি, এবারে আবার ফসল নষ্ট হয়ে গেলে ওখানে দুর্ভিক্ষ দেখা দেবে। সুতরাং অবিলম্বে ওখানে ক্যানেল কাটার ব্যবস্থা অথবা ডবল লিফ্‌টের ব্যবস্থা করার জন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতি ছায়া ঘোষ :** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন মুর্শিদাবাদ জেলা একটি বর্ডার এলাকা, ফলে সেখানে শত শত বি.এস.এফ এর লোকেদের রাখা হয়েছে। অথচ সেখানে বি.এস.এফ' এর লোকেরা রক্ষকের ভূমিকা পালন না করে ভক্ষকের ভূমিকায় নেমেছে। তার কারণ বাংলাদেশ থেকে বহু বিদেশী অস্ত্রশস্ত্র বি.এস.এফ এর লোকেদের মাধ্যমে মুর্শিদাবাদের ক্রিমিন্যালদের হাতে পৌঁছে যাচ্ছে। এই ঘটনা ঘটেছে কয়েকদিন আগে। একজন বি.এস.এফ বহু অস্ত্রশস্ত্র নিয়ে এসেছিল এবং যে ক্রিমিন্যালের মাধ্যমে এই অস্ত্রশস্ত্র পৌঁছে দেবার ব্যবস্থা হতো সেই ক্রিমিন্যালের হাতেই এই বি.এস.এফ জওয়ানটি মারা যায় অর্থাৎ তাকে হত্যা করা হয় টাকাপয়সা লেন-দেন নিয়ে। আমরা এই ব্যাপারে ক্যাম্প কমান্ডার এবং বিভিন্ন জায়গায় বলেছি কিন্তু কোন সুরাহা হচ্ছে না। গরু, ছাগল, চাল, কাপড়, আর চিনি ব্যাপকভাবে বাংলাদেশে চলে যাচ্ছে। মুর্শিদাবাদ এলাকায় এল.পি. নামে একটা কোড ল্যাঙ্গুয়েজ ইয়ুজ করা হয়। এরা বাংলাদেশ থেকে প্রচুর বিদেশী কাপড়-চোপড় আনছে এবং আগ্নেয়াস্ত্র নিয়ে আসছে আর মুর্শিদাবাদ জেলা থেকে কাপড়, চিনি, চাল, গরু, ছাগল এবং মহিষ ব্যাপকভাবে যাচ্ছে। কোন রকম কোন সুরাহা হচ্ছে না। এই নিয়ে বি.এস.এফ এবং সিভিলিয়ানদের মধ্যে একটা গোলমালের সৃষ্টি হয়েছে। আমি এই বিধানসভায় আপনার মাধ্যমে ইমিডিয়েট যাতে ব্যবস্থা গ্রহণ করা হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পীকার :** আপনার সাবজেক্টটা কিন্তু মেনসানের ব্যাপার নয়। এ রকম মেনসান আর করবেন না। যাইহোক, আমি বলতে দিচ্ছি।

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি হচ্ছে, স্কুলবিহীন গ্রামে প্রাইমারী স্কুল তৈরী করা। কিন্তু মুর্শিদাবাদ জেলার ভরতপুর থানার খরিন্দা গ্রামে

কোন প্রাইমারী স্কুল নেই। পার্শ্ববর্তী একটি গ্রাম আছে যার দূরত্ব ১ কিলোমিটার সেই গ্রামটির নাম হচ্ছে দে-চাপড়া। এখন এই দুই গ্রামের মাঝখানে একটি ক্যানেল থাকায় বর্ষাকালে ৪/৫ মাস গ্রাম দুটি বিচ্ছিন্ন হয়ে থাকে। যারফলে খরিন্দা গ্রামের ছেলেমেয়েরা ঐ দে-চাপড়া গ্রামের প্রাইমারী স্কুলে পড়াশুনা করতে পারে না। স্থানীয় গ্রামের মানুষরে সহযোগীতায় ৩টি বেকার ছেলে ১৯৭৫ সালে খরিন্দা বাপুজী প্রাইমারী স্কুল স্থাপন করে। দুবার সাব-ইন্সপেক্টর এই স্কুলটি পরিদর্শন করেছেন কিন্তু এখন পর্যন্ত ঐ স্কুলটির অনুমোদন হল না। উপরন্তু, ঐ দে-চাপড়া গ্রামে যেখানে ১২০০ মতন লোকের বাস সেখানে এই প্রাইমারী স্কুল থাকা সত্ত্বেও বামফ্রন্ট সরকারের নোংরা দলবাজির জন্য আর একটি প্রাইমারী স্কুলের অনুমোদন ১৯৮৪ সালে দেওয়া হয়েছে। কিন্তু খরিন্দা গ্রামে যে স্কুলটি ১৯৭৫ সাল থেকে চলে আসছে সেই স্কুলটির অনুমোদন দেওয়া হলো না। আমি তাই এই ব্যাপারে শিক্ষাদপ্তরের মন্ত্রী মহাশয়-এর কাছে দাবী রাখছি, খরিন্দা বাপুজী প্রাইমারী স্কুলটিকে অনুমোদন করেন যাতে সেখানকার গ্রামের ছেলে-মেয়েরা শিক্ষার সুযোগ-সুবিধা পায়।

**শ্রী অজিত বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রীমহাশয়ের নিকট একটি অনুরোধ উপস্থাপিত করছি। নৈহাটী কনসটিটিউয়েন্সীকে রেল লাইন দুইভাগে বিভক্ত করেছে। রেল-লাইনের ওপারে বিস্তীর্ণ অঞ্চল নৈহাটী এবং জগদ্দল থানার অধীনে ৫০/৬০ হাজার মানুষের বাস। কিন্তু নৈহাটি থানা হচ্ছে পশ্চিমদিকে গঙ্গার পাড়। আর এই কলোনী অঞ্চল, রেলওয়ে ইয়ার্ড, একটা হাসপাতাল এবং একটা বৃহত্তম কলেজ আছে ঋষি বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের নামে। এই এলাকার সঙ্গে থানার যোগাযোগ অত্যন্ত সংকীর্ণ। কারণ হচ্ছে, নৈহাটীতে কোন ফ্লাই-ওভার এবং সাবওয়ে নেই। বহুদিন যাবৎ দলমতনির্বিশেষে একটা কমিটির মাধ্যমে দাবী করা হচ্ছে কিন্তু কিছুই হয়নি। আমার প্রশ্ন এটা এখন নয়, আমার প্রশ্ন হচ্ছে বহুদিন থেকে নৈহাটীর পূর্বপাড়ে একটা ফাঁড়ি করার জন্য গণ-স্বাক্ষর করে আবেদন দেওয়া হয়েছে। ইতিপূর্বে মাননীয় গোপাল বসু, যিনি এম.এল.এ ছিলেন তিনি বারবার চেষ্টা করেছেন কিন্তু ফাঁড়ির ব্যবস্থা হয়নি।

**[ 2.30 – 2.40 p.m.]**

এখনও কোন ফাঁড়ির ব্যবস্থা হয়নি। আমার অনুরোধ এই অঞ্চলে শান্তি শৃঙ্খলা বজায় রাখতে হলে, দুর্বৃত্তদের, সমাজবিরোধীদের শায়েস্তা করতে হলে একটা ফাঁড়ি অবিলম্বে হওয়া দরকার। আমরা সেজন্য জমি দিতে রাজি আছি, ঘর তৈরী করে দিতে রাজী আছি। সেজন্য আমি এ ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি এই সভা এবং মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি ভালভাবে জানেন যে শিক্ষার প্রসার ঘটিয়েছেন বলে এবং শিক্ষার বিভিন্ন সার্বিক উন্নয়ন করেছেন বলে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়েরা বলে থাকেন। একটি ঘটনার কথা আমি বলব। ঘটনটি হচ্ছে— বামফ্রন্ট সরকার আজও তার প্রতিকার করতে পারেন নি, ১৯১৬ সালের একটি স্কুল, যে স্কুলটি বাঁকুড়া জেলার সালতোড়ার তিলুরি গ্রামে অবস্থিত, স্কুলটির নাম হচ্ছে তিলুরি কৃপাময়ী উচ্চ বিদ্যালয় একটি সুপ্রতিষ্ঠিত স্কুল। এই বামফ্রন্ট সরকার আসার পর থেকে এই বিদ্যালয়টি একেবারে বন্ধ করে দিয়েছে। এই বিদ্যালয়টির বর্তমানে এমন অবস্থা হয়েছে- এই বামফ্রন্ট সরকারের রাজনৈতিক দল, অর্থাৎ মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি তাদের নেতৃত্বে এই স্কুলটি বন্ধ হয়ে গেছে এবং তারা পঞ্চম শ্রেণীটিকে ঐ পুরাতন স্কুল থেকে সরিয়ে নিয়ে ইদুরি নামে একটি অন্য জায়গায় নিয়ে যাবার চেষ্টা করছেন। এই কারণে ঐ এলাকার অভিভাবকরা বিভ্রান্ত হয়ে গেছেন। যে ক্যাপিট্যাল গ্রান্টস দেওয়া হয়েছে প্রায় ৭০ হাজার টাকা আজ পর্যন্ত তার কোন ব্যবস্থা হয়নি।

**তাই আমি অবিলম্বে** এই ব্যাপারে হস্তক্ষেক করার জন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের একমাত্র চিনির কল রামনগর সুগার মিল— রেলডাঙ্গার কথা হচ্ছে না— আজ প্রায় বন্ধের মুখে। সরকারী টাকা পয়সা খরচ করে প্রায় ৫ হাজার বিঘা জমিতে আখের চাষ করা হয়েছিল। এখন ঐ মিল মালিকরা টাকা নিয়ে আখের জমিতে জলসেচ করছে না। এই অবস্থা চললে ঐ একমাত্র মিলের কর্মচারীরা মাইনে পাবেন না, ইতিমধ্যে অনেকের মাইনে বাকী পড়েছে। তাই আমি আপনার মাধ্যমে আবেদন করছি যে ওটা অধিগ্রহণ করে লোকের কর্মসংস্থান এবং পশ্চিমবঙ্গের একমাত্র সুগারমিলটি চালু রাখা হোক।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং ব্যবস্থা অবলম্বনের অনুরোধ জানাচ্ছি। স্যার, আপনি নিজে জানেন যে সারা রাজ্যে প্রায় সাড়ে সাত হাজার ডাক্তার এবং ইঞ্জিনিয়ার এখন পর্যন্ত আন্দোলন চালিয়ে যাচ্ছেন এবং এটা গুরুত্বপূর্ণ এই কারণে যে ডাক্তার এবং ইঞ্জিনিয়াররা যখন রাজ্যের সমস্ত জায়গায় আন্দোলন করেন তখন পরিকল্পনার কাজ এবং মানুষের সেবামূলক সমস্ত কাজই প্রায় বন্ধ থাকে। আমার প্রশ্ন, সরকার এই ব্যাপারে উদাসীন। ফেটোর ইচ্ছা যে মুখ্যমন্ত্রী মহাশয় সহ বিভাগীয় সকলের সঙ্গে কথা বলে একটা মিমাংসা সূত্র তৈরী করা। কিন্তু তা হচ্ছে না, পরন্তু তাদের প্রিভিলেজ এবং রাইট, সেটাকে পর্য্যন্ত কাটেল করা হচ্ছে। ১৯৭৪ সালের ২১শে ফেব্রুয়ারী তাঁরা যখন স্ট্রাইক করেছিলেন তখন কংগ্রেস সরকার ছিল, শ্রী রণদিভে তাঁদের নেতা ছিলেন, তাঁর পত্রিকা ওয়ার্কিং ক্লাশ ১৯৭৪ সালের মার্চ মাসে বললেন 'টেকনিক্যাল এবং মেডিক্যাল ডিপার্টমেন্টের সর্বোচ্চ পদে অধিষ্ঠিত অফিসাররা নাকি আজও বেতনের দাবীতে — সাড়ে সাত হাজার ডাক্তার এবং ইঞ্জিনিয়ার অনির্দিষ্টকালের জন্য আন্দোলন শুরু করেছেন, সিটু তাকে সর্বান্তকরণে সমর্থন জানিয়েছেন। তিনি বলেছিলেন 'সিটু' এই আন্দোলনের যৌক্তিকতা কে এবং দাবীকে স্বাগত জানাচ্ছে। যদি পশ্চিমবঙ্গ সরকার বিরোধীদলের দৃষ্টিভঙ্গী গ্রহণ করেন তাহলে 'সিটু' তার নিন্দা করে এবং সমস্ত সংস্থাকে এর পাশে দাঁড়াতে আহ্বান জানাচ্ছে। আজকে এই আন্দোলনের বিরোধীতা করে তাঁদের ১৭ দিনের বেতন কেটে নেওয়া হয়েছে। স্যার, আপনি লক্ষ্য করবেন— গভর্ণমেন্ট অফ ওয়েষ্ট বেঙ্গল যে নোটিফিকেশন করেন তার মধ্যে দিয়ে জানান হয়েছে Finance Department, Government of West Bengal Notification No. 5630-F dated, Calcutta, 4th June, 1980. Under rule 4, "the following shall be the rights of a government employee :

(1) every government employee shall have the right to form association/union/federative bodies of the employees ;

(2) every government employee shall have full trade union rights including right to strike." এর ফলে আন্দোলনকারীদের আন্দোলনকে সম্পূর্ণভাবে পর্যুদস্ত করবার জন্য তাঁদের বেতন কেটে নেওয়া হল যার পরিমাণ ৫০লক্ষ টাকা। যদি আপনারা এই টাকাটা সুদে খাটান তাহলে সরকারের ঘরে দুই মাসে ডবল টাকা এসে যাবে। স্যার, আজকে এঁদের বেতন আটকে দেবার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এর আগে মেমোরেন্ডাম নং ১১৯১৮-এফ, তারিখ ২৭.১১.৮৪ দ্বারা কো-অর্ডিনেশন কমিটি যে ষ্টাইক করেছিলেন সেই স্ট্রাইকের জন্য ছুটি শ্রী এস. ঘোষ, ডেপুটি সেক্রেটারী গভর্ণমেন্ট অফ ওয়েষ্ট বেঙ্গল, মঞ্জুর করে দিয়েছিলেন। কিন্তু এখানে—

**মিঃ স্পীকার :** সুব্রতবাবু আপনি বসুন, আপনাকে অনেক সময় দেওয়া হয়েছে। এবার

গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য বলবেন।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিশেষ ব্যাপারে আপনার মাধ্যমে মাননীয় কুটির শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে মহাত্মা গান্ধী সোদপুরের খাদি প্রতিষ্ঠান ভবনটিতে ১৯২৭ থেকে ১৯৪৭ পর্যন্ত অনেক বার এসেছেন, বেশ কিছুদিন বসবাসও করছেন। বর্তমানে এই ভবনটি গুণ্ডা বদমায়েসদের আড্ডাখানায় পরিণত হয়েছে। সেখানে মেয়ে নিয়ে ব্যবসা পর্যন্ত চলছে। এই স্মৃতিবিজড়িত ভবনটি যাতে অবিলম্বে অধিগ্রহণ করে সেখানে জনগণের স্বার্থে এবং সমাজকল্যাণ মূলক কাজে ব্যবহার করা যায় সে মত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি। এখানে উল্লেখ্য যে প্রয়াত সতীশ দাশগুপ্ত ছিলেন ঐ ট্রাষ্টির চেয়ারম্যান। মৃত্যুর পূর্বে তিনি আমাকে চিঠি দিয়ে জানিয়েছিলেন যে এটা কোন জনকল্যাণমূলক কাজে ব্যবহার করবার ব্যবস্থা করা হোক। কিন্তু তাঁর মৃত্যুর পর যাঁরা ট্রাষ্টি আছেন তাঁরা এটাকে ব্যক্তিগত কাজে ব্যবহার করবার চেষ্টা করছেন। সেইজন্য সরকারের কাছে অনুরোধ, এই সব লোকের হাত থেকে বাড়ীটিকে মুক্ত করে যাতে ভাল কাজে ব্যবহার করা যায় সেইমত ব্যবস্থা গ্রহণ করবেন। সোদপুরের কেন্দ্রস্থলে দুই বিঘা জমির উপর এই ভবনটি অবস্থিত। আশা করি উপযুক্ত ব্যবস্থা করবেন।

**ডাঃ অম্বিকা ব্যানার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং সভার সমস্ত সদস্যগণের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর। আপনারা কাগজে দেখেছেন যে অল ইন্ডিয়া ক্রিকেট কন্ট্রোল বোর্ড কলকাতার ইডেন গার্ডেনে ওয়ার্ল্ড কাপ ক্রিকেট খেলার ব্যাপারে সম্মতি প্রদান করেছে। আমি প্রথমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অভিনন্দন জানাচ্ছি কারণ তাঁর সম্মতি ছাড়া এটা সম্ভব হয়নি এবং তিনি সি.এ.বির সম্মতি আদায় করে এনেছেন। কিন্তু এখন দরকার একটা বিরাট প্রস্তুতি। এই ওয়ার্ল্ড কাপ যে ইডেন গার্ডেনে তথা কলকাতায় হবে এটা আমাদের পক্ষে গর্বের কথা। কিন্তু ম্যাচটা সুষ্ঠভাবে করতে গেলে বিরাট প্রস্তুতি দরকার। গ্রাউন্ড তৈরী করতে হবে, রিনোভেট করতে হবে। এরজন্য চাই অনেকটা সময়।

**[ 2.40 – 2.50 p.m.]**

কিন্তু এটা সম্ভব হবে। এটা ক্রিকেট এ্যাসোসিয়েশন অফ বেঙ্গলের করার কথা। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে আবেদন জানাচ্ছি যেন তিনি নিজে ব্যাপারটা দেখেন। সেই সঙ্গে সঙ্গে জানাচ্ছি এই লিজ দেওয়ার ব্যাপারটা যত তাড়াতাড়ি সম্ভব তিনি যেন দেন। তা যদি না করেন তাহলে এই বড় যোগ্য করা সম্ভব হবে না। এই লিজ দেওয়া হলে গ্রাউন্ডের বিরাট কাজ হবে। এই জন্য সরকারের কোন অর্থ বরাদ্দ করতে হবে না। কলিকাতা ওয়ার্ল্ড ক্রিকেটে একটা বিরাট নাম করে ফেলবে। এটা কলিকাতার একটা ঐতিহ্যের ব্যাপার। জয়ন্ত বিশ্বাস মহাশয় ফুটবলের কথা বলেছেন— ফুটবলের অবনতির কথা বলেছেন। আমি আপনার মাধ্যমে এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেবার জন্য মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী মির ফকির মহম্মদ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় হোম (ট্রান্সপোর্ট) ডিপার্টমেন্টের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়ার মটর এ্যাক্সিডেন্ট কেস, কোর্ট ট্রাইবুনাল আজ ৫ মাস বন্ধ হয়ে পড়ে আছে। এই কোর্ট বন্ধ হয়ে যাবার ফলে ২৫৬টি পরিবার দুর্ভোগ ভোগ করছেন। যে সমস্ত গরীব পরিবার মটর এ্যাক্সিডেন্ট কেসে জড়িয়ে আছে এই কেস পেনডিং থাকার জন্য তারা উপকৃত হতে পাচ্ছেন না। এই ব্যাপার নিয়ে এ্যাডভোকেট জেনারেলকে লেখা হয়েছে, এ্যাডভোকেট জেনারেল স্নেহাংশু আচার্য্য ডিপার্টমেন্টকে জানিয়েছেন। ডিপার্টমেন্ট কিন্তু এই ব্যাপারে কোন এ্যাকসান নেন নি। কৃষ্ণনগর বার এ্যাসোসিয়েসানে এই ব্যাপারে

একটা রেজলিউশন পাশ হয় এবং সেটা ডিপার্টমেন্টে পাঠান হয়। এই ট্রাইবুনাল কোর্ট বন্ধ হওয়ার ফলে ২৫৬টি পরিবার দুর্ভোগ ভোগ করছে। এই পেনডিং কেসের এখন পর্যন্ত একটা টাকা-পয়সাও তারা পায়নি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করতে চাই যে যেন অবিলম্বে এই ট্রাইবুনাল কোর্ট খোলার ব্যবস্থা করা হয় এবং যে সমস্ত এ্যাকসিডেন্ট কেস পেনডিং পড়ে আছে সেই ব্যাপারে যেন যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী দীনবন্ধু মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এর সমাধান আশা করছি। এই সভার সকল সদস্যই জানেন যে মেচেদা একটা গুরুত্বপূর্ণ ষ্টেশান হয়ে দাঁড়িয়েছে। কারণ দীঘা একটা পর্যটন কেন্দ্র এবং এখানে যেতে হলে মেচেদা হয়ে যেতে হয়। তা ছাড়া হলদি নদীর উপর মাতঙ্গিনী সেতু হওয়ার ফলে এখানকার গুরুত্ব অনেক বেড়ে গিয়েছে। আর এক দিকে হলদিয়া শিল্পাঞ্চলের মানুষ আছে। এখানদিয়ে তাদের যাতায়াতের যথেষ্ট প্রয়োজন আছে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি— গতবারের উল্লেখ পর্বে এই কথা বলেছিলাম— মেচেদার বাস, সে দীঘা থেকে হোক আর হলদিয়া থেকে হোক, রাত্রি ৮ টার পরে আর চলে না। না চলার কারণ হল এখানকার বাস এ্যাসোসিয়েসনের নেতৃত্বে যারা আছে — কংগ্রেস সমর্থিত যে সমস্ত বাস মালিক আছে তারা চালাতে দিচ্ছে না। জনগণের অসুবিধার কথা ভেবে কিছু কিছু বাস মালিক বাস চালাতে চায়। কিন্তু তাদের চালাতে দেওয়া হচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেবার জন্য মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাচ্ছি। মেদিনীপুরের কাঁথি এলাকার মানুষ যাতে যাতায়াত করতে পারে তার জন্য ব্যবস্থা গ্রহণ করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী তারকবন্ধু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজ থেকে প্রায় ১৫ বছর হল সারা পশ্চিমবাংলার বৃহত্তম প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র হল ময়নাগুড়ি হেল্‌থ সেন্টার। এখানে কোনও এ্যাম্বুলেন্স নেই। ময়নাগুড়িতে ওয়াটার সাপ্লাই স্কীম আছে, কিন্তু হাসপাতালে পানীয় জলের কোন ব্যবস্থা নেই। তার জন্য রোগীরা অত্যন্ত খারাপ অবস্থার মধ্যে পড়ে আছেন। এই হাসপাতালে কোন রোগীর যদি কঠিন অসুখ হয় তাহলে সে এ্যাম্বুলেন্সের জন্য জেলা হাসপাতালে যেতে পারে না। এই ব্যাপারে আমি বারে বারে মন্ত্রীর কাছে এবং কনসার্ন ডিপার্টমেন্টের কাছে চিঠি লিখেছি। কিন্তু দুঃখের সঙ্গে বলতে বাধ্য হচ্ছি সেই চিঠির উত্তর তারা দেননি এবং দেওয়ার কোন প্রয়োজন বোধ করেন নি। কাজেই আমি আপনার মাধ্যমে এই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মালদা জেলার সদরে একটি মাত্র সদর হাসপাতাল আছে। গ্রামাঞ্চল থেকে সংকটাপন্ন রোগীরা সেখানে যান। তাঁদের মধ্যে দু-একজনকে সেখানে একটি বেডে ৩/৪টি রোগীর সঙ্গে রেখে দিয়ে বাকীদের প্রেসক্রিপশান হাতে দিয়ে ছেড়ে দেওয়া হয়। সেই সমস্ত রোগীদের বলে দেওয়া হয় যে, তাঁরা যেন কলকাতায় গিয়ে চিকিৎসার ব্যবস্থা করেন; তাঁদের চিকিৎসা ওখানে করা যাবে না। সবচেয়ে দুঃখের কথা হচ্ছে যে, উক্ত হাসপাতালটিতে ওষুধপত্র ঠিকমত সরবরাহ করা হয়না। অল্পস্বল্প যাও বা ওখানে পাঠানো হয়, তা আবার পাচার হয়ে যায়। এরফলে রোগীরা ওখান থেকে উপযুক্ত চিকিৎসা ও ওষুধপত্র কিছুই পান না। ডাক্তারবাবুরা সেজন্য তাঁদের কলকাতায় নিয়ে যাবার পরামর্শ দেন। গ্রামের দুঃস্থ ঐ সমস্ত রোগীরা কলকাতায় এসেও চিকিৎসার বিশেষ সুযোগ-সুবিধা পান না। এই প্রসঙ্গে আমি আমার এলাকার কুম্ভীরা এলাকার একটি দৃষ্টান্ত উল্লেখ করছি। ওখানে একটি উপ-স্বাস্থ্যকেন্দ্র আছে। ওখানে ডাক্তার একজন আছেন ঠিকই, কিন্তু তাঁর

সঙ্গে কোন ওষুধপত্র নেই। ওখানে স্টাফ নার্স বলতে কিছু নেই। দুজন নার্সের পদ ওখানে আছে অথচ নার্সদের জন্য কোন কোয়ার্টার নেই। সেজন্য নার্সরা ওখানে যেতে চান না। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে সেজন্য দৃষ্টি আকর্ষণ করছি যে, তিনি যেন মালদা জেলার সদর হাসপাতালে ওষুধপত্রের যথাযথ সরবরাহ করার ব্যবস্থা করেন এবং সেগুলো যাতে পাচার না হয়ে যেতে পারে, তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণের নির্দেশ দেন। গ্রামাঞ্চলে যে সমস্ত দুঃস্থ রোগীদের চিকিৎসার জন্য কলকাতায় পাঠিয়ে দেওয়া হয়, তাঁরা এখানে এসে এম.এল.এ-দের সাহায্য পাওয়ার জন্য চেষ্টা করেন। সেজন্য আমার অনুরোধ যে, মাননীয় মন্ত্রীমহাশয় অবিলম্বে ওষুধপত্র ঠিকমত সরবরাহ করার ব্যবস্থা করেন এবং হাসপাতালটি যাতে সুষ্ঠুভাবে পরিচালিত হয় তারদিকে বিশেষ দৃষ্টি দেন।

**শ্রী শীশ্ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, প্রত্যেক এম.এল.এ. পশ্চিমবঙ্গের বিভিন্ন স্থানে - আপন আপন জেলায় বা এলাকায় পদাধিকার বলে বিভিন্ন সরকারী কাজকর্মের সঙ্গে যুক্ত আছেন। আমরা সরকারী কাজের জন্য বিধানসভার বুকে বিভিন্ন কমিটির কাজের জন্য আসি। সরকার থেকে যে কুপন দেওয়া হয় তা আমরা ব্যবহার করে থাকি। সরকারের উক্ত কাজের জন্য আমাদের জন্য টি.এ. বা ডি.এ.-এর ব্যবস্থাও আছে। কিন্তু জেলা-পরিষদ, পঞ্চায়েত সমিতি বা স্থায়ী সমিতিগুলির মিটিং-এ যোগদানের জন্য আমাদের জন্য কোন টি.এ. বা ডি.এ.-র ব্যবস্থা নেই। এম.এল.এ. হিসাবে সরকারের পক্ষ থেকে আমাদের জন্য যে এ্যালাউন্সের ব্যবস্থা আছে তা সরকারের চতুর্থ শ্রেণীর কর্মচারীদের বেতনের সমতুল বলে গণ্য করা যায় না। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থ মন্ত্রীর কাছে আবেদন রাখছি যে, এম.এল.এ.দের জেলা-পরিষদ, পঞ্চায়েত সমিতি বা স্থায়ী সমিতির সাধারণ সভায় যোগদানের জন্য যাতায়াত খরচ বাবদ টি.এ. ও ডি. এ.-এর ব্যবস্থা করেন।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় অধক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি সমস্যার দিকে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সমস্যাটি যদিও রাজ্যের বিষয় নয়, তবুও এখানে উল্লেখ করছি এই জন্য যে, বিষয়টি কেন্দ্রীয় সরকারের কাছে আপনি পাঠিয়ে দেবেন। আমি উত্তর বঙ্গের সঙ্গে কলকাতার যাতায়াতের কথা উল্লেখ করছি। ইতিপূর্বে বিধানসভার বুকে বিষয়টির প্রতি যথেষ্ট গুরুত্ব আরোপ করে একটি প্রস্তাব পাশ করা হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত তা কার্যকরী হয়নি। এই পথের মধ্যে কামরূপ এক্সপ্রেস ও অন্য কয়েকটি ট্রেন চলাচল করে এটা ঠিক। কিন্তু কামরূপ এক্সপ্রেসটি অত্যন্ত অনিয়মিত ভাবে চলাচল করে। কামরূপ এক্সপ্রেসটি সকাল ৬।। টার সময়ে হাওড়া ষ্টেশনে পৌঁছুবার কথা। কিন্তু এটি কখনই ৪ ঘন্টার কম লেটে আসে না।

**[2.50 – 3.00 p.m]**

রেল প্রশাসনের ক্রটির মধ্যে সিগন্যালিং সংক্রান্ত কারণ আছে। রেলের ভাড়া আপনারা বাড়াচ্ছেন সেকথা আমার আগে মাননীয় সুভাষবাবু বলেছেন। রেলের এ্যামিলিটিশ এবং টাইমিং রক্ষা করা দরকার এবং ভালোভাবে সিকিউরিটি দেওয়া দরকার। ট্রেণে রাত্রে দরজা জানলা খোলা থাকে, সেখানে ট্রেনের মধ্যে রাত্রে আমাদের কাটাতে হয় এবং এইভাবে যদি কোন নিরাপত্তার ব্যবস্থা না থাকে তাহলে ট্রেনে ওঠা বিপজ্জনক হবে। সেইজন্য আমি আপনার মাধ্যমে রাজ্যসরকারকে দৃষ্টি আকর্ষণ করছি যাতে ট্রেন চালানোর ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সাথে একটু আলোচনা করেন।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে

মাননীয় শিক্ষামন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, সমগ্র পশ্চিমবঙ্গে ৩০০ টি কলেজের মধ্যে ১০ হাজার অশিক্ষক কর্মচারী তাদের চাকুরীর ক্ষেত্রে বিভিন্ন দাবী দাওয়ার কারণে গত ১৯শে মার্চ থেকে আন্দোলন শুরু করেছে। মাননীয় শিক্ষামন্ত্রী এবং মুখ্যমন্ত্রী ১৯৮২ সালের ১৮ই এপ্রিল এবং ১৯৮৩ সালের ৬ই ডিসেম্বর ওদের কথা দিয়েছিলেন যে তাদের দাবী দাওয়া বিবেচনা করবেন। কিন্তু তার কোন সিদ্ধান্ত নেওয়া হয়নি। সেইজন্য ১৯শে মার্চ তারিখ থেকে তারা আমৃত্যু অনশন ধর্মঘট শুরু করেছে। আমার কাছে খবর এসেছে যে আমার সবং থানার অন্তর্গত রজনীকান্ত মহাবিদ্যালয় কলেজের অশিক্ষক কর্মচারী আশীষ মিশ্র এবং গৌরাঙ্গ মান্না গুরুতর অবস্থায় রয়েছে এবং তাদের অবিলম্বে হাসপাতালে ভর্ত্তি করা প্রয়োজন। সেইজন্য আমি আপনার মাধ্যমে আবেদন জানাচ্ছি যে সরকার যাতে অবিলম্বে এর ব্যবস্থা গ্রহণ করেন। কারণ এর ফলে সমস্ত কলেজের কাজকর্ম বন্ধ হয়ে আছে, ছাত্র-ছাত্রীরা ঠিকমত কলেজে যেতে পারছে না, পড়াশুনা হচ্ছে না। এই অশিক্ষক কর্মচারীদের আমৃত্যু অনশন অবিলম্বে বন্ধ করুন। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পুলিন বেরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রী এবং কেন্দ্রীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঘাটাল মাষ্টার প্ল্যান রূপায়নের জন্য যে অর্থ বরাদ্দ করা হয়েছে অবিলম্বে কেন্দ্রীয় সরকারকে তা দেওয়ার জন্য রাজ্যসরকারের কাছে আবেদন জানাচ্ছি। আমাদের এই প্ল্যানের জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছিল সেই টাকা অবিলম্বে দেওয়া হোক তা না হলে কংসাবতী নদীতে ক্রমশ ভরাট জমার ফলে ওইসব এলাকা ক্ষতিগ্রস্থ হচ্ছে। এরফলে ঘাটাল, ময়না এবং তমলুক বন্যার কবলে পড়ছে এবং এখানে বারেবারে বন্যা হচ্ছে। নদীর উপর যে ব্যারেজ হয়েছে সেই ব্যারেজ থেকে জল ছাড়ার ফলে ময়না, তমলুক এবং পাঁশকুড়া ভীষণ ক্ষতিগ্রস্ত হয়। সেখানকার শস্যভাণ্ডার নষ্ট হয়ে যায় এবং তাতে ঐ অঞ্চলের কৃষকদের খুব ক্ষতি হয়। সেইজন্য আমার সকলের কাছে অনুরোধ এই ব্যাপারে সবাই একমত হন এবং যাতে অবিলম্বে বণ্যা নিয়ন্ত্রণ করা যায় তারজন্য ঘাটাল মাষ্টার প্ল্যানটির কাজ চালু করার দরকার এবং কেন্দ্র যাতে ঠিকমত টাকা দেয় তারজন্য সকলে একমত হয়ে কেন্দ্রের কাছে দাবী করুন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় তথ্য ও জনসংযোগ বিভাগের মন্ত্রী মহাশয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে আমাদের দেশের বহু জনহিতকর প্রতিষ্ঠান এখানে বেসরকারী উদ্যোগে গড়ে উঠেছে। বিশেষ করে গ্রামাঞ্চলে ইস্কুল কলেজ এবং বিভিন্ন সেবা প্রতিষ্ঠান, যাত্রা, সিনেমা এবং চ্যারিটি শো ইত্যাদির মাধ্যমে যে অর্থ সংগৃহীত হয়েছে সেই টাকা দিয়ে সাধারণের জন্য এগুলি গড়ে তোলা হয়েছে। এর যে টাকা সেটা প্রমোদকর থেকে এসেছে। আমি অর্থমন্ত্রীর কাছে আবেদন করি, তিনি এই আর্থ সামাজিক কাঠামোর মধ্যে এই কর অনেকক্ষেত্রে মকুব করেছেন তাতে তিনি প্রগতিশীল দৃষ্টিভঙ্গীর পরিচয় দিয়েছেন। যাত্রার উপর যে ট্যাক্স বসানো হয়েছে তাকে আমি নীতিগতভাবে সমর্থন করি। কিন্তু সঙ্গে সঙ্গে আবেদন করছি যে স্কুল কলেজ এবং বিভিন্ন দাতব্য প্রতিষ্ঠানের উদ্যোগে যে সমস্ত চ্যারিটি শো সিনেমা বা যাত্রা হবে সেগুলিকে এই ট্যাক্সের আওতা থেকে বাদ দেওয়া হোক। এটা হলে স্থানীয় উদ্যোগকে আরও বেশী গুরুত্ব দেওয়া হবে। এখনকার যে নিয়ম তাতে এম.এল.এ., এম.পি.কে ধরে এটা মকুব করতে হয়, সেইজন্য বলছি যে স্কুল কলেজের উদ্যোগে যে সমস্ত যাত্রা, সিনেমা চ্যারিটি হবে সেইগুলিকে যদি ফ্লাট রেটে মুকুব করে দেন তাহলে তিনি জনসাধারণের ধন্যবাদার্হে হবেন এবং সম্ভব হলে তিনি বিধানসভার ভেতরে একটা বিবৃতি দিলে আমরা বাধিত হবো।

**ডঃ ওমর আলি ঃ** স্যার, আমার নির্বাচনী এলাকায় পাঁশকুড়ায় গত কয়েক মাস ধরে নিরবচ্ছিন্নভাবে বিদ্যুৎ সরবরাহের বিঘ্ন ঘটছে। আমরা যখন স্থানীয় প্রশাসন কে জিজ্ঞাসা করছি যে ২৪ ঘন্টার মধ্যে ৮।১০ ঘন্টা বিদ্যুৎ থাকে বাকি সময় থাকে না লোডশেডিং হচ্ছে কিনা তাতে তারা বলেছেন গ্রামাঞ্চলে লোডশেডিং এর ব্যবস্থাই নেই। অথচ ২৪ ঘন্টার মধ্যে ৮।১০ ঘন্টা বিদ্যুৎ স্থায়ী হয় এবং স্থায়ী হবার নির্দিষ্ট সময় নেই - কখন বিদ্যুৎ যাবে আর কখন থাকবে কেউ জানে না। এমণ হয় বিদ্যুৎ ২।৩ মিনিটের জন্য আসে। ২৪ ঘন্টার মধ্যে এই রকম বিদ্যুৎ ২৫।৩০ বার যায় আসে। এর ফলে কৃষক, ছোট ছোট কলকারখানা, পরিক্ষার্থী এবং গৃহস্থও ক্ষতিগ্রস্ত হচ্ছে। আমার এলাকায় ৭০০ বেশী অগভীর এবং ১৬টি গভীর নলকূপ আছে যেগুলিতে বিদ্যুৎতের অভাবে প্রয়োজন মত চালু রাখা যাচ্ছে না। বিষয়টি দেখার জন্য আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** স্যার আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই হুগলী জেলায় কৃষক সমিতির অত্যাচারে লক্ষ লক্ষ কৃষক পরিবার একেবারে নিঃস্ব হয়ে গেছে। ধনেখালি জয়হরিপুর গ্রামে ১৯৮০ সালে পঞ্চানন দাসকে খুন করা হয়েছিল এবং তাকে খুন করার পর তার ছেলেপিলেকে বাড়িতে ঢুকতে দেওয়া হয় না। শ্রী ব্রজগোপাল নিয়োগী ঘটনাটা জানেন। এই ঘটনাটি কাগজে বেরিয়েছে। মুখ্যমন্ত্রীর কাছে দরখাস্ত দিয়েও আজ পর্যন্ত তার কোন প্রতিকার হয়নি। আমার সিঙ্গুর এলাকার হরিপালের কথা বলাই ব্যানার্জী মহাশয় জানেন। একটা সমিতি থেকে লিখিয়ে না আনলে শ্রমিকদের কাজ করতে দেওয়া হবে না। কিন্তু যখন বলা হল যে ১৪ টাকার মজুরীতে আমরা রাজী আছি তা সত্ত্বেও তাদের কাজ দেওয়া হয় না। আমি অনুরোধ করছি পঞ্চানন বাবুর খুনের সুবিধা করা হোক এবং এই বিষয়ে একটা দরখাস্ত আপনাকে দিচ্ছি। আর একটি হচ্ছে কৃষক সমিতির যে ব্যাপার সেটা আপনাকে দেখবার জন্য অনুরোধ করছি।

**[3.00 – 3.10 p.m]**

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে কারা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ২০.৩.৮৫ তারিখে আনন্দ বাজার পত্রিকায় যে মর্মন্তুদ সংবাদ বেরিয়েছে সেটা আমাদের অভিভূত করেছে, সেটা হচ্ছে সল্ট লেকে জুভেনাইল কোর্টে সমস্ত শিশু অপরাধীদের নিয়ে আসা হয় বিচারের জন্য। সংবাদে দেখলাম যে সমস্ত শিশু অপরাধীদের এখানে বিচারের জন্য নিয়ে আসা হয় তাদের কাউকে প্রেসিডেন্সী জেল, কাউকে লিলুয়া হোম, এই রকম বিভিন্ন জেল থেকে নিয়ে আসা হয়। এই শিশুদের বয়স ১৫ বছরের নীচে এবং ২।৩ বছরের শিশুও আছে। ঘটনাটা এমনই মর্মন্তুদ যে এখানে এই শিশুদের যখন নিয়ে আসা হয় তখন তারা ক্ষুধায় যন্ত্রনায় কোর্টে কান্নাকাটি করে। এই সম্পর্কে এই কোর্টের ম্যাজিষ্ট্রেট সরকারের দৃষ্টি আকর্ষন করেছেন যে এই সমস্ত শিশুদের দীর্ঘসময় কোর্টে রাখা হয়। সকাল ৮টার সময় তারা আসে এবং রাত্রি ১০ টার সময় তাদের নিয়ে যাওয়া হয়, অথচ তাদের খাবারের কোন ব্যবস্থা নেই, তারা ক্ষুধার যন্ত্রনায় কান্নাকাটি করে, সেজন্য কোর্ট থেকে তাদের খাবারের জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে। আমি সেজন্য আপনার মাধ্যমে কারা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে ঘটনাটা সত্য কিনা দেখুন এবং যদি ঘটনাটা সত্য হয়ে থাকে তাহলে এটা অত্যন্ত মর্মন্তুদ, যে সমস্ত শিশুদের এখানে বিচারের জন্য নিয়ে আসা হয় তাদের খাবরের যেন ব্যবস্থা করা হয় এই অনুরোধ আমি কারা মন্ত্রীর কাছে করছি।

**শ্রী আবদুল কৈয়ুম মোল্লা ঃ** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়

এখানে উল্লেখ করছি। বিষয়টা হচ্ছে বিভিন্ন রাস্তাগুলি নানাভাবে দখল হয়ে যাচ্ছে, ফলে জনসাধারণের এবং যান-বাহনের যাতায়াতের খুব অসুবিধা হচ্ছে, এ্যাক্সিডেন্ট হচ্ছে। আমাদের সর্‌ষেতে যেখানে সর্‌ষে-নৈনান ফেরী ঘাট রোড এবং ডায়মন্ড হারবার রোড সংযুক্ত হয়েছে সেখানে বর্তমানে একটা অফিস তৈরী হয়েছে, সেটা হচ্ছে ২নং ব্লক কংগ্রেস (আই) এর অফিস। এই কংগ্রেসীরা বিভিন্ন লোকাল রাস্তায় তোড়জোড় করে রাস্তা এনক্রোচমেন্ট করে অফিস তৈরী করেছে। আমরা হস্তক্ষেপ করলে এখনই কংগ্রেসীরা লাফালাফি করবে যে আমাদের অফিস ভেঙ্গে দিচ্ছে। সেজন্য আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে রাস্তার উপরে যে অফিস তৈরী করেছে সেটা যদি এখনই সরিয়ে না দেওয়া যায় তাহলে জনসাধারণেব মধ্যে একটা ক্ষোভ সৃষ্টি হবে। অনেকে বলছে রাস্তার উপর কংগ্রেসের অফিস তৈরী হতে পারে, আমরা তাহলে কেন বাড়ী, দোকান তৈরী করতে পারব না? সেজন্য এটার বিহিত কবার জন্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এবং ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলায় জলঙ্গী নদীর চরে কিছু জমি আছে, সেই জমিতে কৃষকরা দখল করে চাষাবাদ করছে, এবারও ফসল তুলেছে। কিন্তু সম্প্রতি কিছু স্বার্থাণ্বেষী ব্যক্তি কিছু সশস্ত্র সমাজ বিরোধীদের নিয়ে সেই কৃষকদের উচ্ছেদ করার চেষ্টা করছে। সেখানকার সেই দখলদারী কৃষকরা তার প্রতিকারের চেষ্টা করছে। ইতিমধ্যে সেখানে পুলিশ এবং বি এস এফ গিয়ে হাজির হয়েছে। তারা সেই নিরীহ কৃষকদের বিরুদ্ধে কেস করে গ্রেপ্তার করে চালান দিয়েছে। আমি এই ঘটনার প্রতি স্বরাষ্ট্র মন্ত্রী এবং ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে এই যে কৃষকদের বিরুদ্ধে যে কেস আনা হয়েছে তা প্রত্যাহার করা হোক এবং চর দখলকারী কৃষকদের যাতে পাট্টা দেওয়া হয় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী মনোহর তিরকী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উর্দু ভাষাভাষি লোকেরা তাদের দাবী নিয়ে যে আন্দোলন করছিল তাতে মুখ্যমন্ত্রী এবং শিক্ষামন্ত্রী বলেছেন যে উর্দু ভাষায় প্রশ্নপত্র লেখা হবে। এই ধরনের আন্দোলন হিন্দি ভাষাভাষি লোকেরাও করার চেষ্টা করছে এবং সেই উদ্দেশ্যে সংগঠন তৈরী হচ্ছে। তাঁরাও দাবী করছেন প্রশ্নপত্র যেন হিন্দীতেও লেখা হয়। ফার্ষ্ট ল্যাঙ্গোয়েজ, ইতিহাস ভূগোল ইত্যাদির প্রশ্নপত্র বাংলা ভাষায় লেখা হয় এবং তার ফলে যারা হিন্দি ভাষাভাষী লোক তারা সেটা বুঝতে পারে না। কাজেই আমি অনুরোধ করছি, এই যে আন্দোলন সৃষ্টি হতে চলেছে তার আগে হিন্দীতে যাতে প্রশ্নপত্র লেখা হয় সরকার সেই ব্যবস্থা করুন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সভায় উল্লেখ করতে চাই। ভারত সরকারের ডাক, তার এবং রেলওয়ে বিভাগের অফিস পশ্চিমবাংলাতেও রয়েছে। আমি খবর পেলাম পশ্চিমবাংলাতে ১ লক্ষের উপর শূণ্যপদ রয়েছে এবং তার ফলে কর্ম সংকোচন হচ্ছে এবং কাজের চাপ বাড়ছে। কংগ্রেসী বন্ধুরা প্রায়ই পশ্চিমবাংলার বেকারদের জন্য চীৎকার করেন এবং কান্নাকাটি করেন। ভারত সরকারের কর্মসংকোচন এই নীতির ফলে ই. ডি., কন্‌টিনজেন্ট, আর. টি. পি. এবং ক্যাজুয়াল কর্মীদের ভবিষ্যত অন্ধকার হয়ে যাচ্ছে। এ সম্বন্ধে তাঁরা কিছু বলছেন না কেন? এর উপর আবার ভারতসরকার কম্পিউটার বসিয়ে আরও কর্মসংকোচনের নীতি নিয়েছেন। আমি কংগ্রেসী বন্ধুদের বলছি পশ্চিমবাংলার বেকার ছেলেমেয়েদের জন্য শুধু এইভাবে চীৎকার এবং কর্মীর কান্না না কেঁদে পশ্চিমবাংলায় এই যে ভারত সরকারের

দপ্তরগুলিতে ১ লক্ষের উপর শূন্যপদ রয়েছে সেগুলি যাতে পূরণ করা হয় এবং ১৯৮৪ সালের জানুয়ারী মাস থেকে নিয়োগ বন্ধ করবার যে নীতি তাঁরা গ্রহণ করেছেন সেটা যাতে তুলে নেওয়া হয় এবং পশ্চিমবাংলার বেকার যুবক যুবতীদের চাকুরীর ব্যবস্থা হয় সেই অনুরোধ আপনারা ভারতসরকারের কাছে রাখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিও আপনার মাধ্যমে ভারত সরকারের কাছে উপরোক্ত অনুরোধ রাখছি।

**শ্রী বিজয় পাল :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ইন্দিরা গান্ধীর মৃত্যুর পর তাঁর প্রতি সহানুভূতি দেখান হয় এবং দেশের সর্বত্র দলমত নির্বিশেষে শোক প্রকাশ করা হয়। তিনি ৩১ তারিখ নিহত হয়েছেন এবং আমি দেখলাম সেই উদ্দেশ্যে ১লা নভেম্বর কংগ্রেসের নেতৃত্বে, কংগ্রেসের পতাকা নিয়ে যে শোক মিছিল বেরুল সেই শোক মিছিল লুণ্ঠন মিছিলে পরিণত হল এবং নিরীহ শিখদের বাড়ী ঘর আক্রান্ত হল, অনেকগুলো বাস পুড়লো। আমি দাবী করছি যারা এই সমস্ত লুণ্ঠিত দ্রব্য নিয়ে গেছে তাদের কাছ থেকে সেগুলো ফেরৎ আনা হোক এবং আক্রান্ত লোকদের ক্ষতিপূরণ দেওয়া হোক।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে পি ডব্লিউ ডি মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করছি। বাউরিয়া থানায় পি ডব্লিউ ডি-এর একটা রাস্তা ফোর্ট গ্লোস্টার থেকে বেরিয়ে পাঁচলা মোড়ের কাছে গিয়ে ৬নং জাতীয় সড়কের সংগে মিশেছে। এই রাস্তাটার অবস্থা অত্যন্তই খারাপ। এখানে ফোর্ট গ্লোস্টারের যে ৪টি বড়বড় কারখানা আছে তার মধ্যে দুটি জুট, একটি কটন এবং একটি ইঞ্জিনিয়ারিং কারখানা। প্রায় ২০ হাজার শ্রমিক এখানে কাজ করে। রাস্তাটির অবস্থা খুবই খারাপ এবং বিভিন্ন জায়গায় অসংখ্য পটহোল রয়েছে। রাস্তা মেরামতের কাজ সুরু হয়েছিল, কিন্তু দেখা যাচ্ছে এখনও অধিকাংশ কাজ বাকী পড়ে আছে। এই রাস্তার মেরামতী কাজ অবিলম্বে করা দরকার কারণ যে অবস্থা হয়েছে তাতে বাস, ট্রাক প্রভৃতি যাতায়াত করতে পারে না। ওই ৪টি কারখানায় কাঁচামাল এবং যে সমস্ত জিনিস এক্সপোর্ট ইমপোর্ট হয় সেগুলো রাস্তার অসুবিধার জন্য যেতে পারেনা। এছাড়া রেলওয়ে স্টেশনে যে সমস্ত মাল লোডিং আনলোডিং হয় সেক্ষেত্রে অসুবিধা দেখা দিয়েছে। আমি আশা করি এই রাস্তার গুরুত্ব উপলব্ধি করে মন্ত্রীমহাশয় অবিলম্বে ব্যবস্থা নেবেন।

**[3.10 – 3.20 p.m]**

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। কলকাতা ময়দানের বাইরে যে সমস্ত হকার ব্যবসা বানিজ্য করতো, এই হকারদের নিয়ে আমাদের পার্টির সভাপতির সঙ্গে কর্পোরেশনের মন্ত্রী এবং পূর্তমন্ত্রী মহাশয়ের একটি আলোচনা হয় এবং সিদ্ধান্ত হয় যে ঐ বাইরের হকারদের ২০০ টা ষ্টল করে দেওয়া হবে। কিন্তু দেখা গেল হঠাৎ কিছু পুলিশ এবং আমলারা গিয়ে ঐ ৪৫ জন হকারের যে ষ্টলগুলো ছিল সেই ভেঙ্গে তছনছ করে দেয় এবং লক্ষাধিক টাকার মাল লুঠ করে নিয়ে যায়। আমাদের পূর্তমন্ত্রী চিঠি দিয়েছেন পার্টির সভাপতিকে এবং হকারদের সভাপতিকে এবং হকারদের সভাপতির কাছে যে সমস্ত কিছু ব্যবস্থা হয়ে গেছে, জমি লিজ দেওয়ার কথা হয়েছে, ঐ ৪৫ জন হকারকে ঐখানে জমি দেওয়া হবে। কিন্তু হঠাৎ দেখা গেল পুলিশের এই কর্মকাণ্ড। আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, যে জিনিসগুলো পুলিশ লুঠ করে নিয়ে গেল, সেই জিনসিগুলো হকারদের ফিরত দেওয়া হোক এবং হকারদের পুনর্বাসনের ব্যবস্থা করা হোক।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি স্বভাবতঃই অবগত আছেন প্রধানতঃ মহানগরীর পৌর এলাকায়, পুকুর জলাশয় সমস্ত বুঁজিয়ে ভরাট করে ফলাও করে একধরণের ব্যবসা চলছে। এর ফলে নাগরিক জীবনে সাধারণ সুযোগ সুবিধা দিনের পর দিন কমে যাচ্ছে, নাগরিকরা দিনের পর দিন সুযোগ সুবিধা থেকে বঞ্চিত হচ্ছে। এখনও পর্যন্ত আইন কানুন যা আছে, তাতে এই ধরণের ফলাও কারবার করবার প্রতিরোধ যথেষ্ট নয়। সেই কারণে আমার অনুরোধ সরকারের কাছে, মাননীয় পৌরমন্ত্রী মহাশয় এখানে আছেন, বিষয়টা গুরুত্ব দিয়ে একটু বিচার বিবেচনা করুন, পরিবেশের স্বার্থে, সমগ্র নগর জীবনের স্বার্থে এবং নুতন প্রজন্মের স্বার্থে।

**Shri Subrata MuKhopadhyay (Chairman, Public Accounts Committee) :** Sir I beg to present the Fourteenth Report of the Committee on Public Accounts, 1984-85 in respect of Crash Scheme for Rural Employment included in the Advance Report of the Comptroller and Auditor General of India for the year 1972-73 relating to the Department of Agriculture and Fifteenth, Sixteenth, Seventeenth, Eighteenth and NIneteenth Reports on the Repo ts of the Comptroller and Auditor General of India for the years 1974-75 to 1977- 78 relating to the Animal Husbandry an i Veterinary Services Department, Finance Department, Health and Family Welfare Department, Refugee Relief and Rehabilitation Department and Rlief and Welfare Department respectively.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহাকরণ সূত্রে সংবাদ যে কেন্দ্রীয় বাজেটে পেট্রোলজাত দ্রব্যের মূল্য বৃদ্ধির ফলে রাজ্য সরকার বাস, ট্রাম, মিনিবাস অর্থাৎ এক কথায় সমস্ত সড়ক পরিবহনের ভাড়া ১০ পারসেন্ট বৃদ্ধি করতে চলেছেন এবং ক্ষেত্র বিশেষে এই ভাড়া বৃদ্ধি ১৫ থেকে ২৫ পারসেন্টও হবে। এই মর্মে রাজ্যসরকার আর. টি. এ'র কাছে সুপারিশ করেছে, সেটা আমরা জেনেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কেন্দ্রীয় সরকারের পেট্রোলজাত দ্রব্যের উপরে মূল্যবৃদ্ধির বিরুদ্ধে, রেলের ভাড়া বৃদ্ধির বিরুদ্ধে বামফ্রন্ট সরকার তথাকথিত রাজ্য সরকার আন্দোলন গড়ে তোলার আহ্বান জানিয়েছেন। আমরা তার জন্য তাদের স্পাগত জানাচ্ছি। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, যদি যথার্থ এই ব্যাপারে জনসাধারণের দুর্দশার কথা চিন্তা করে তারা উদ্বিগ্ন হয়ে থাকেন তাহলে আজকে এই ডিজেল, পেট্রোলের ভাড়া বৃদ্ধির কথা বলার পরে তারা তড়িঘড়ি এই সড়ক পরিবহণের ভাড়া বৃদ্ধির সিদ্ধান্ত নিচ্ছেন কেন? একথা ঠিক যে কেন্দ্রীয় সরকারের জনবিরোধী বাজেটের বিরুদ্ধে তারা যে আন্দোলন প্রস্তাব দিয়েছেন, আজকে যদি এই ভাড়া বৃদ্ধির সিদ্ধান্ত নেওয়া হয় তাহলে কি সেই আন্দোলনেরও বিরুদ্ধাচরণ করা হবে না? সেই আন্দোলনের নৈতিকতা হারিয়ে ফেলবেন না? কাজেই এই ভাড়া বৃদ্ধির সিদ্ধান্তের আগে রাজ্যসরকার কি বিবেচনা করে দেখবেন যে এই পেট্রোলজাত দ্রব্যের মূল্যবৃদ্ধি সত্ত্বেও এই ভাড়া বৃদ্ধি জরুরী কিনা? রেলওয়ে সংস্কার কমিটি সম্প্রতি একটা রিপোর্টে বলেছেন যে দুর্নীতি, অপচয় দূর করতে পারলে রেলের আয় অনেক বাড়তে পারে। এক্ষেত্রেও বাসের ভাড়া বৃদ্ধির প্রয়োজন হয়না। সুতরাং আমি এই কথা বলতে চাই যে এই ভাড়া বৃদ্ধির আগে রাজ্য সরকারের দুর্নীতি, অপচয়, মাথাভারী প্রশাসন, এগুলি যদি বন্ধ করা যায় তাহলে ভাড়া বৃদ্ধির প্রয়োজন আছে কিনা সেটা দেখার জন্য একটা সর্বদলীয় কমিটি করে, একটা ফ্যাক্টস

ফাইন্ডিং কমিটি গঠন করা হোক। এই সুনির্দিষ্ট প্রস্তাব আমি রাজ্যসরকারের কাছে রাখছি।

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সকালবেলায় একটা মর্মান্তিক দুর্ঘটনায় একজন যুবক নিহত হয়েছে, আর ২জন গুরুতরভাবে আহত হয়েছে। এটা খুবই বেদনাদায়ক ঘটনা। সে বিষয়টি হচ্ছে, ভোরবেলায় ছেলেরা মাঠে খেলতে গিয়েছিল। একটা প্রাইভেট বাসের ধাক্কায় সেই যুবকের মৃত্যু হয় এবং আরো দুটি যুবকের অবস্থা খুবই খারাপ হয়, তারা হাসপাতালে আছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা খুবই বেদনাদায়ক এবং এই অবস্থার জন্য সরকারের গভীর সহানুভূতির থাকা উচিত। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যাতে এই বিষয়ে দৃষ্টি দেন এবং যে ছেলেটি মারা গেছে তার জন্য ক্ষতিপূরণ দেওয়া হয় এবং যে আহত হয়েছে তার সুচিকিৎসার ব্যবস্থা করা হয়। এই ব্যাপারে নিশ্চয়ই সহানুভূতি থাকা উচিত। কিন্তু এই ঘটনাকে কেন্দ্র করে সমস্ত যানবাজার এলাকায় এবং সুরেন ব্যানার্জী রোডে কংগ্রেসী ঝান্ডা নিয়ে ওরা তান্ডব নৃত্য করছে। এই রকম একটা মর্মান্তিক ঘটনাকে কেন্দ্র করে সহানুভূতির নামে সেই অঞ্চলে দোকানপাট লুঠ থেকে আরম্ভ করে একটা বিশৃঙ্খলা সৃষ্টি করছে। কাজেই আমি সরকারকে বলবো যে কঠোর হস্তে এই সব দুষ্কৃতকারীদের দমন করা হোক।

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, ওনাকে 'কংগ্রেসী ঝান্ডা' কথাটা উইথড্র করতে বলুন।

মিঃ স্পীকার : Mr. Mukherjee, please sit down. Now Shri Abdur Rauf Ansari.

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, the killing of men, women and Children because of rash driving of vehicles has become an everyday affair. This morning at Mayo Road one child Dinesh Sahs died on the spot due to rash driving, and Madhab Das and Arun Paddar have been admitted to the S.S.K.M. Hospital in a serious condition. The number of the private bus which was involved in this accident was WBR 4045 of route No. 77a. On hearing this news the residents of the S.N. Banerjee Road and the local people went to the Taltala Police Out Post protested against this incident and demanded that the driver of the private bus should be arrested and the bus should be seized. But, instead of listening to the local people the police charged the local people with 'lathis'. So, the local people came on the streets and started protesting against this police action upon the innocent people. They called 'haratal' in the area, and the shops were closed because of the 'zoolum' of police. Similar another incident occurred a few days back in Barabazar area. Sir,the police and the Government have become completely paralysed. They are unable to take action against the rash driving of vehicles. I draw the attention of the Hon'ble Chief MInister.

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ খবর উল্লেখ করছি। আপনি জানেন কেন্দ্রীয় সরকার জনস্বার্থ-বিরোধী বাজেটের মাধ্যমে সারা দেশের সাধারণ মানুষের উপর যে চরম আঘাত হেনেছেন সেই আঘাত থেকে সাধারণ মা-বোনেরাও বাদ যাননি। তাই আমাদের পশ্চিমবাংলার মা বোনেরা এই চরম আঘাতে অত্যন্ত উদ্বিগ্ন এবং সেই উপলক্ষে আজকে কেন্দ্রীয় সরকারের জনস্বার্থ বিরোধী বাজেটের বিরুদ্ধে প্রতিবাদ জানানোর জন্য বৈকাল ৩ ঘটিকায় পশ্চিমবঙ্গের ৪।। কোটি মা বোনেদের পক্ষ থেকে একটি জমায়েত হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয়া মহিলা মন্ত্রী মহোদয়কে বলব তিনি যেন এখানে উপস্থিত হয়ে তাদের বক্তব্য শোনেন এবং তাদের প্রতিবাদ কেন্দ্রীয় মন্ত্রীর কাছে পাঠিয়ে দেন।

**ডঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ট্রানসপোর্ট মন্ত্রী এখানে উপস্থিত আছেন। তিনি জানেন ট্যাকসি অফ হয়ে গেছে এবং মাননীয় রবীনবাবু একটু জীবে দয়া করুন। এরফলে কমুটারসদের গুরুতর অসুবিধা হয়েছে।

Sir, the public transport system have already been broken alarmingly sustaining loss to any extent. In the height of this taxis are off from the roads, buses are smallerin number in their trips - minibuses also. The petrol Dealers'Association have possibly closed their petrol pumps - supply is stopped. There is a stalemate in the transport system.The Government, While the Assembly is in Session, cannot be a silent spectator of this situation. We have read in the newspaper - you will not object to this reference - that the chief Minister will be holding talks with the Association. So, we want to know the actual position and when the difficulties would be over, What is the attitude of the Government? While the Assembly is in Session any development of discussion should be reported to the House - the House should be taken into confidence. I submit through you that the Government will be alive to these problems of the commuters within West Bengal as a whole and Calcutta in Particular.

**Mr. Speaker : It is a policy matter. The Transport Minister is here and he will take note of it.**

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে বলার সুযোগ দেবার জন্য প্রথমেই আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। স্যার, আপনার কাছে আমি যেটা জানতে চাই সেটা হচ্ছে আজকে সংবাদপত্রে দেখলাম, ডেপুটি স্পীকারের দেহরক্ষী সে আর কাজ করবে না বলে চাকরি থেকে ইস্তফা দিয়ে চলে গিয়েছে। স্যার, বিনোদ মেহতা মার্ডার হবার পর এই দেহরক্ষীকে নিয়ে নানান রকমের প্রশ্ন উঠেছিল এবং বিনোদ মেহেতা মার্ডারি হবার পর বহুদিন এই দেহরক্ষী পালিয়ে গিয়েছিল। সেই দেহরক্ষী আজকে আবার চাকরি করবে না বলে জানিয়ে দিয়েছে। স্যার, মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় যখন মহাকরণ থেকে আসছিলেন তখন তাঁকে মাঝখানে পথে ফেলে রেখে সেই দেহরক্ষী চলে যায়। এতো সাহস সেই দেহরক্ষীর হয় কি করে? স্যার ডেপুটি স্পীকারের জীবন নাকি বিপন্ন। স্যার, বিষয়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ কারন ডেপুটি স্পীকারের প্রাণ রক্ষা করা আমাদের কর্তব্য।

(নয়েজ)

স্যার আপনি মুখ্য মন্ত্রী মহাশয়কে বলুন, ডেপুটি স্পীকার মহাশয়ের প্রাণ বাঁচাতে।

(নয়েজ)

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ভারতবাসী এবং পশ্চিমবাংলাবাসী, আমরা সকলেই উদ্বিগ্ন কারন খবর পাওয়া গিয়েছে ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী যে বিদেশ সফর করতে যাচ্ছেন সেই সময় তাকে নিহত করা হবে। স্যার, ভারতবর্ষের এবং ভারতবর্ষের বাইরে তার নিরাপত্তার ব্যবস্থা যাতে করা হয় সেজন্য অবিলম্বে পশ্চিমবঙ্গের হয়ে দিল্লীতে খবর পাঠান এই অনুরোধ জানাচ্ছি ।

(নয়েজ)

**শ্রী অমর ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল বেলা ১১টার সময় বেলগেছিয়া অঞ্চলে একটি মারাত্মক পথ দুর্ঘটনা ঘটে এবং তাতে একজন প্রান হারান এবং দুজন মারাত্মক ভাবে জখম হয়ে আর. জি. কর হাসপাতালে ভর্তি হ'ন। স্যার, এই দুর্ঘটনার জন্য দায়ী একটি পুলিশ ভ্যান, তার নাম্বার হচ্ছে, ডব্লু.বি.কিউ -৬২৬৬ । স্যার, এই ছেলেটির বয়স হচ্ছে ২৪ এবং সে ডিম বিক্রি করতো।

(শ্রী সত্য রঞ্জন বাপুলী এই সময় কিছু বলিতে ওঠেন ।)

(নয়েজ)

**মিঃ স্পীকার :** সত্যবাবুর কোন বক্তব্য রেকর্ড করা হবে না ।

স্যার, যে ছেলেটি মারা গিয়েছে বাড়ীতে তার বিধবা স্ত্রী, ৭২ বছরের বিধবা মা এবং দুটি ছেলে আছে। স্যার, যেখানে দুর্ঘটনা ঘটেছে সেই মোড়টি অত্যন্ত গুরুত্বপূর্ণ মোড় । আমরা অনুরোধ করলে মাঝে মাঝে সেখানে ট্রাফিক কনস্টোবল আসে কিন্তু অধিকাংশ সময়ই সেখানে হোমগার্ড থাকে। স্যার, ঐ রকম একটি ব্যস্ত এলাকায় হোমগার্ড দিয়ে ট্রাফিক নিয়ন্ত্রন করা সম্ভব নয়। মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে এ বিষয়ে দৃষ্টি দেওয়া হোক এবং ঐ বিধবাদের এবং শিশুদের উপযুক্ত সাহায্য করা হোক।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওয়েষ্ট বেঙ্গল বোর্ড অব সেকেন্ডারী এডুকেশান ক্লাস সিক্সের জন্য যে ইংরাজী পাঠ্যপুস্তক প্রকাশ করেছেন সেখানে জাতীয় পতাকার যে বর্ণনা দেওয়া হয়েছে তাতে সরকারের শিক্ষা দপ্তরের অজ্ঞতা, অবজ্ঞা এবং দায়িত্বহীনতার পরিচয় পাওয়া গিয়েছে। স্যার, লার্নিং ইংলিশ ষ্টেপ ওয়ান তার লেসেন ২৫, পেজ ২৬ - এ জাতীয় পতাকার যে স্কেচ দেওয়া হয়েছে সেখানে প্রথম রং টা দেওয়া হয়েছে অরেঞ্জ । স্যার, এ্যাডপসান এ্যান্ড ইনটারপ্রিটেসান অব ন্যাশানাল ফ্ল্যাগ সেখানে যা আছে এবং জাতীয় পতাকা যা আমরা দেখি তাতে দেখি প্রথম রংটা গেরুয়া যাকে স্যাফ্রন বলে । তারপরেরটা হোয়াইট, ঠিক আছে, তারপরেরটা গ্রীন, ঠিক আছে। মাঝের যে চক্রটা, এই বইতে তার বর্ণনা দেওয়া আছে ব্ল্যাক বলে কিন্তু সেটা হওয়া উচিত ব্লু ।

**[3.30 – 4.00 p.m.]**

**[including adjournment]**

এই চক্রের মধ্যে ২৪টি স্পোক থাকার কথা, কিন্তু এই বইটিতে মাত্র ১২টি স্পোক ছাপা হয়েছে। সরকারী কর্তৃপক্ষের প্রকাশিত বই'তে জাতীয় পতাকার বর্ণনা ভুলে ভরা থাকবে, তা কখনো হয় না । তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর কাছে অনুরোধ করছি যে, তিনি অবিলম্বে ক্লাশ সিক্সের এই বই'টি প্রত্যাহার করে নিন ।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কাল যখন বিধানসভা থেকে বাড়ি যাচ্ছিলাম তখন রাস্তায় দেখলাম প্রতিটি রেডিও'র সামনে ব্যাপক সংখ্যক মানুষ জড় হয়ে খবর শুনছে এবং মানুষ পশ্চিমবঙ্গের বাজেটের সংবাদ শুনে উল্লাস প্রকাশ করছে। কিন্তু আজকে সকালবেলা সংবাদপত্র খুলে দেখি সেই বাজেট সম্বন্ধে বিকৃত সংবাদ প্রকাশিত হয়েছে । কংগ্রেসী লীডাররা বাজার গরম করার জন্য বলেছে, এই বাজেটে নাকি বেকার ভাতা তুলে দেওয়া হচ্ছে ! স্যার, এ বারের প্রস্তাবিত অর্থমন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতিতে কোথাও বলা হয়নি যে, বেকার ভাতা তুলে দেওয়া হচ্ছে। আদৌ বেকার ভাতা তুলে দেওয়া হয়নি। স্যার, তারপর আমি রাস্তায় আর একটি জিনিষ আজকে দেখেছি, সেটা হচ্ছে, এক দল লোক দৌড়চ্ছে এবং তাদের পেছনে আর এক দল লোক দৌড়চ্ছে। আমি তাদের জিজ্ঞাসা করলাম আপনারা দৌড়চ্ছেন কেন, তাঁরা বললেন কেরসিন তেলের দাম কমাতে হবে, বিড়ির দাম কমাতে হবে, তাই দিল্লী যাচ্ছি ।

**মিঃ স্পীকার :** এখন বিরতি, সভা আবার বসবে বিকেল চারটের সময়ে ।

(After adjournment)

**Mr. Speaker :** I would not take up the Privilege Motion today. I am going to decide that I take it tomorrow Please introduce the Bill.

## LEGISLATION

The Technicians' studio Private Limited (Amendment) Bill,1985.

**Shri Pravash Chandra Phodikar :** Sir, I beg to introduce the Technicians' Studio Private Limited (Amendment) Bill, 1985.

(Secretary then read the title of the Bill)

**Shri Pravash Chandra Phodikar :** Sir, I beg to move that the Technicians' Studio Private Limited (Amendment) Bill, 1985, be taken into consideration.

স্যার, আমি একটি সাধারণ বিল সংশোধনের জন্য উপস্থিত করেছি, বিশেষ, জটিলতা কিছু নেই। আলোচনা সূত্রে কিছু প্রসঙ্গ যদি আসে তাহলে আমি তার জবাব দেব ।

**Mr. Speaker :** Mr. Misra, please move your motion.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion there on by the 30th March, 1985. I will not speak anything. Subrara Mukherjee will speak on behalf of me.

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই এ্যামেন্ডমেন্টটা আমি দেখলাম, খুব একটা গুরুত্বপূর্ণ যে তা নয় । সাধারণভাবে মামুলি বলা চলে। তাসত্ত্বেও কয়েকটি বিষয়ে একটু পর্যালোচনা করার দরকার । কারণ টেকনিসিয়ানস' ষ্টুডিও এটা একটা বিচ্ছিন্ন ঘটনা নয়, এক সময়ে পশ্চিমবঙ্গে ১৩ টি ষ্টুডিও চলতো, বাংলার ফিল্ম এক সময়ে যে পাইওনিয়ার ছিল এখন সেটা আস্তে আস্তে দুটি মাত্র ষ্টুডিওতে গিয়ে দাঁড়িয়েছে এবং যেখানে এক সময়ে বাংলা এবং অন্যান্য ভাষা মিলিয়ে ফিচার ফিল্ম প্রডাকসান হতো প্রায় ৭০।৭৫ টি আজকে সেখানে গিয়ে দাঁড়িয়েছে ১২।১৩ টি সরকারী অনুদান সমেত। সেক্ষেত্রে এই সরকার কোন কোন জায়গায় টেকনিসিয়ানদের বাঁচাবার জন্য এবং ষ্টুডিওকে

বাঁচাবার জন্য এবং প্রতিষ্ঠিত সিক্ ইন্ডাসট্রিসকে বাঁচাবার জন্য যখন চেষ্টা করছেন তখন আমরা কোনটাই প্রথাগত প্রতিবাদ করতে চাইনা । কিন্তু উল্লেখ্য, আগে যখন আমাদের অর্থাৎ কংগ্রেস সরকার ছিল তখন আমরা এন.টি (২) ষ্টুডিওকে জাতীয়করণ করেছিলাম । কিন্তু দুর্ভাগ্যবশতঃ এন. টি (২) ষ্টুডিওকে - অভিজ্ঞতার দিক থেকে দেখছি, চালু করে রাখতে পারেননি । টেকনিসিয়ানদের বাঁচাবার দিক থেকে দেখছি, চালু করে রাখতে পারেননি। টেকনিসিয়ানদের বাঁচাবার দিক থেকে, এই ইন্ডাসট্রিকে বাঁচাবার দিক থেকে কোনভাবেই উপযুক্তভাবে ব্যবহার করতে পারেননি । রাধা ষ্টুডিওকে টি. ভি. সেন্টারে রূপান্তরিত করা হয়েছে। সুতরাং পরবর্তীকালে পারমানেন্ট টি. ভি. সেন্টার চালু হলে এটা আমরা হাতে পাবো । টেকনিসিয়ানস্ ষ্টুডিও ১৯৮০ সালে অধিগ্রহন করেছেন । ১৯৮১,১৯৮২,১৯৮৩,১৯৮৪ এই ৪ বছর হয়ে গেল অথচ এই ষ্টুডিওটিকে কর্মাশিয়ালি এবং ইকনমিক্যালি ভায়াবেল করার ব্যবস্থা করেননি। সম্প্রতি অনেকদিন পরে হলেও এখন করার চেষ্টা করছেন।

কিন্তু প্রস্তাবটা যেভাবে করেছেন সেটা কিন্তু ভয়ংকর। বাঁচাবার প্রস্তাবকে আমি স্বাগত জানাই, কিন্তু বাঁচাতে চাইছেন কিভাবে? এটাতে তাকে আরো মৃত্যুর দিকে ঠেলে দেওয়া হচ্ছে। যেভাবে ঠেলে দেওয়া হচ্ছে সেটা হল, আপনারা ওয়েষ্টবেঙ্গল ফিল্ম ডেভোলাপমেন্ট কর্পোরেশন লিমিটেডের হাতে এটা দিয়ে দিতে চাইছেন। যদি সত্যিই বাঁচাতে চান তাহলে আমি প্রথমেই প্রস্তাব করছি যে, এই ইন্ডাষ্ট্রির যে সমস্ত টেকনিক্যাল এক্সপার্ট রয়েছেন সরকার তাঁদের নিয়ে এসে মোবিলাইজ করার ব্যবস্থা করুন। তাদের দিয়ে যদি চালাতে পারেন তাহলে কমার্শিয়ালী চলতে পাবে, সেই স্কোপ রয়েছে। কিন্তু যদি ওয়েষ্ট বেঙ্গল ফিল্ম ডেভোলাপমেন্ট কর্পোরেশনের লিমিটেডের আসল উদ্দেশ্য যেটা সেটা সরাসরি যদি বলি তাহলে সরকারের স্বজন পোষন নীতি থেকে যাবে। আপাততঃ লিখিত উদ্দেশ্য মহৎ হলেও সেই উদ্দেশ্য সফল হবার কোন উপায় থাকবে না। উদ্দেশ্য সফল করার ব্যাপারে সরকার পক্ষের একজন আছেন মিঃ ভট্টাচার্য্য এবং আর একজন ভদ্রলোক রয়েছেন শ্রী অমিয় গুপ্ত বলে। তাঁর কি অভিজ্ঞতা আছে? সারা জীবনে একটা ১৬ মিলিমিটার ফিল্ম করেননি, কটা সিনেমা দেখেছেন তাও আমার জানা নেই। সরকারের পক্ষ থেকে কিছুদিন শেরিফ ছিলেন, সরকারের নিজস্ব কটা লোক থাকে তার মধ্যে মাঝে মাঝে শেরিফ হন, মাঝে মাঝে এই ধরণের ডেভোলাপমেন্ট কর্পোরেশনের চেয়ারম্যান ইত্যাদি হয়ে থাকেন। যদি টেকনিক্যাল এক্সপার্ট না বসানো হয়, যে এই ইন্ডাষ্ট্রি সম্পর্কে ওয়াকিবহাল, যে ইকনমিক্যালি ভায়াবেল করতে পারবে, যে নূতন করে প্রোডাকসান করতে পারবে, যে কর্মসূচী এবং সংস্কৃতির সমস্যার সাথে যুক্ত আছে, সেই রকম মানুষের হাতে যদি না দিতে পারেন তাহলে এটা উদ্দেশ্য যাই বলুন প্রত্যক্ষভাবে স্বজনপোষণের দিকে চলে যাবে। তাই আমি ডেভোলাপমেন্ট কর্পোরেশানের সম্পর্কে একটা ছোট্ট ঘটনার কথা উল্লেখ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় সেদিকে একটু দৃষ্টিপাত করবেন। কি ধরণের প্রতিষ্ঠানের হাতে আর একটি প্রতিষ্ঠানকে বাঁচাবার জন্য দিতে যাচ্ছেন। সেই প্রতিষ্ঠানতি সম্প্রতি সল্ট লেকে একটি বড় বাড়ী করেছেন। ডেভোলাপমেন্ট কর্পোরেশনের বসতে হবে বলে হোল বাড়ীটি -একটি বিশেষ ঘর নয় - হোল বাড়ীটি এয়ার কণ্ডিশান করার জন্য প্রস্তাব করা হয়। ২৪ লক্ষ টাকায় সেন্ট্রালী এয়ার কণ্ডিসন করার জন্য প্রস্তাব হয় এবং প্রস্তাব পাশ হয়। সরকারের এইরকম আর্থিক অবস্থার সময় একটা ডেভোলাপমেন্ট কর্পোরেশানের কয়েকজন বসবেন তার জন্য একটা পুরো বাড়ী সেন্ট্রাল এয়ার কণ্ডিসন করা যুক্তি সংগত কিনা সেটা বিবেচনা করবেন।

কর্পোরেশান তার মধ্যেও আবার সেন্ট্রাল এয়ার কণ্ডিশান করবার একটা টেণ্ডার ডাকা হয়, তিনটি কেম্পানী আসে, একটা ভল্টাস, একটা ব্লু ষ্টার, একটা ইউটিলিটি ইঞ্জিনিয়ার,- কতকগুলি ইঞ্জিনিয়ারের সমষ্টি নিয়ে তৈরী - ভল্টাস কোম্পানীর টেণ্ডার রেট সবচেয়ে বেশী, সবচেয়ে কম থাকে ইউটিলিটি ইঞ্জিনিয়ারদের, আল্টিমেটলি ব্লু- ষ্টার তার টেণ্ডারশিপ উইথড্র করে নেয়। ম্যানেজমেন্ট চায়ডেভোলাপমেন্ট কর্পোরেশানের কর্তৃপক্ষ চায় যে ভল্টাসকে দিতে হবে, এবং ভল্টাস একটা প্রতিষ্ঠিত

কোম্পানী। ম্যানেজারের সাথে একটা অবৈধ আঁতাত এদের সাথে করা আছে, তা না হলে ২৪ লক্ষ টাকার টেণ্ডার পাইয়ে দেবার জন্য - ইউটিলিটি ইঞ্জিনিয়ার কতগুলি ইঞ্জিনিয়ারের সমষ্টি নিয়ে তৈরী করা- সবচেয়ে কম টেণ্ডার থাকা সত্ত্বেও তাদের কেন দেওয়া হল না? তাদের বাতিল করে দেওয়া হল। তার জন্য ম্যানেজিং ডাইরেক্টর একটা এক্সপার্ট কমিটি গঠন করলেন, শিবপুর, খড়গপুর এবং যাদবপুর এই তিন জায়গায় তিনজন ইঞ্জিনিয়ার অধ্যাকপককে নিয়ে। এই এক্সাপার্ট কমিটিরও ওপিনিয়ন হল ইউটিলিটি ইঞ্জিনিয়ারদের দেবার। তখনও দেখলেন ভোল্টসকে দেওয়া যাচ্ছে না। এটাকে বাইপাশ করে একটা থ্রি টায়ার স্পেশাল টেকনিক্যাল কমিটি করলেন, সেই টেকনিক্যাল কমিটিও বললেন ভল্টসকে দেওয়া উচিত নয়, কারণ যে সমস্ত টেকনিক্যাল ক্লজ তারা দিচ্ছে তাতে তারা স্যাটিসফাই নয়। কিন্তু তারপরেও অবৈধভাবে সমস্ত কিছু বাতিল করে এক্সপার্ট কমিটির রেকমেন্ডেশান বাতিল করে ম্যানেজিং ডাইরেক্টর, কর্পোরেশান ইন চার্জ ঘুরে ফিরে সেই ভল্টসকেই দিলেন। এর পরেও আপনি বলবেন যে একটা প্রতিষ্ঠানকে বাঁচাতে গিয়ে দুর্বল প্রতিষ্ঠানের হাতে এইরকম একটা উদ্যোগ নেওয়া যাবে? সুতরাং পজিশানটা শুধু থিয়োরিটিক্যাল আকারে, তাত্ত্বিক আকারে যেভাবে পেশ করা হয়েছে তাতে আপত্তির কোন বিশেষ কারণ থাকতে পারে না, কিন্তু এর ভবিষ্যত সম্পর্কে আমরা আতঙ্কিত। অতিতে আমরা দেখেছি এন. টি. স্টুডিও নম্বর ২ সেটাকে চালু রাখতে পারেননি। আমরা দেখেছি কিভাবে ক্ষতিগ্রস্ত করেছেন? উৎপল দত্ত মহাশয়কে আমি বার বার বলেছি, আজ পর্যন্ত তার কোন রকম হিসাব পাওয়া গেল না। 'মা' বই থেকে আরম্ভ করে নানা রকম বইয়ে লক্ষ লক্ষ টাকা খরচ হল, এমন কি ব্যাংকারাপ্ট পর্যন্ত হয়ে গেল, একটাও ইকনমিক্যাল ভায়াবল হল না, প্রোডাকসান জলে গেল, মার্কেটে শো পর্যন্ত হল না, অনুদান হিসাবে দিয়ে দেওয়া হল সরকারের পক্ষ থেকে।

**[4.10 – 4.20 p.m.]**

সুতরাং যদি ইণ্ডাষ্ট্রি বাঁচাবার চেষ্টা করেন সরকার - আপত্তির কোন কারণ থাকবে না। সেখানে আইন পরিবর্ত্তন হলেও আপত্তি নেই। কিন্তু আজকে যা করতে যাচ্ছেন সেক্ষেত্রে দাবী করছি সরকারের পক্ষ থেকে উপযুক্ত মানুষদের দিয়ে ম্যানেজমেন্ট করবার ব্যবস্থা করা হোক। কোনক্রমেই অমিয় গুপ্তদের হাতে এই ইণ্ডাষ্ট্রি তুলে দেওয়া যায় না, দিলে ভয়ঙ্কর একটা পরিণতি হবে। একদিন আসবে যখন এখানে বক্তৃতা করে বলবো এন.টি-২য়ে যেভাবে ফিল্ম করেছিলেন উৎপল দত্ত এবং ডুবিয়েছিলেন তেমনিভাবে এদের হাতে দায়িত্ব দিয়ে টেকনিশিয়ান স্টুডিওকে বাঁচান যায়নি। আমি তাই আইন পরিবর্ত্তন করবার পূর্বে বলবো, একটি ক্লজের পরিবর্ত্তন করুন বা সরকারের নেতৃত্বে ফিল্ম ডেভোলাপমেন্ট কর্পোরেশান লিঃ করুন আপত্তি নেই কিন্তু এদের হাতে তুলে দেবেন না। এই শিল্পের সঙ্গে যাঁরা নানাভাবে যুক্ত- টেকনিশিয়ান, প্রডিউসার, একজিবিটর - তাঁদেরকে নিয়ে একটি কমিটি গঠন করে চালাবার চেষ্টা করুন। একদিন ছিল যখন এটা টেকনিশিয়ানরাই চালাতেন। তাঁদের দিয়ে চালাতে না পারেন তো নতুন করে এক্সপার্ট নিয়ে আসবার চেষ্টা করুন, তাহলে সরকারই চালাতে পারবেন এটা। কিন্তু তা না করে আজকে যদি একটা এখানে পাশ করিয়ে নেন, তাহলে আইনের পরিবর্ত্তন হবে ঠিকই কিন্তু উদ্দেশ্য সাধিত হবে না। তাই আমি এখানে যে বিল উত্থাপিত হয়েছে তার সামগ্রিক অংশের বিরোধিতা করছিনা কিন্তু কিছু অংশের পরিবর্ত্তন করবার জন্য দাবী রাখছি।

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অফ ইনফরমেশন, মাননীয় বক্তা সুব্রতবাবু যে বক্তৃতা রাখলেন সেটা ভালই। কিন্তু দুটি নাম উনি উচ্চারণ করেছেন - সলিল চৌধুরী এবং উৎপল দত্ত - যাঁদের এখানে এসে বক্তব্য রাখবার সুযোগ নেই। তাই নামগুলো এক্সপাঞ্জ করে দিন।

**মিঃ স্পীকার ঃ** এবার মীর আবদুস সঈদ বলবেন।

**শ্রী মীর আবদুস সঈদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে টেকনিশিয়ান ষ্টুডিও এ্যামেন্ডমেন্ট বিল, ১৯৮৫ মাননীয় মন্ত্রী মহাশয় এনেছেন তাকে আমি স্বাগত জানাচ্ছি। আমার বন্ধুবরের বয়স কম। সুব্রতবাবু, যখন মন্ত্রী ছিলেন তখন একবার ওনার কাছে সিনেমা ষ্ট্রাইকের ব্যাপারে গিয়েছিলাম। তিনি বলেছিলেন যে সিনেমা নিয়ে রাজনীতি করবেন না এবং এমন একটা ভাব দেখিয়েছিলেন যেন হোম সেক্রেটারীকে দিয়ে গ্রেপ্তার করিয়ে দেবেন। এখানে ৫ বছর মন্ত্রী থাকার পিরিওডে সিনেমা হলগুলো এবং চলচ্চিত্রের কি অবস্থা ছিল? কেন বাংলা চলচ্চিত্র শুকিয়ে যাচ্ছে এর কারণ তিনি বলেননি। কারণ গত ৩০ বছরের মধ্যে বাংলা চলচ্চিত্র সম্পর্কে কোন কিছুই ওঁরা করেননি। আমি ১৯৪৬ সাল থেকে সিনেমা ষ্টুডিও এবং সিনেমা হল কর্মচারীদের আন্দোলন করি। আমি জানি, ওঁরা কিছুই করেননি। সুতরাং আমি শুধু বলতে চাই গভর্ণমেন্ট কোন ব্যাবসা চালাতে পারেন না। তিনি নিজে চালান তো দেখি? ওঁর সময় একটা ছবির জন্য লোন দেওয়া হয়েছিল - পরিশোধ হয়নি। আপনি জানেন স্যার, সংরক্ষন সমিতির আন্দোলন -- পশ্চিমবাংলার ছবিকে বাঁচান, ফিল্ম প্রোডাকশানকে বাঁচাবার আন্দোলন -- সেই আন্দোলন যখন হয়েছিল - তখন ১৯৬৯ সাল, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু তখন ডেপুটি চিফ্ মিনিষ্টার ছিলেন - সেই আন্দোলনে তিনি বলেছিলেন যে ঐ ৪১০ জন সিনেমা হলমালিক আজ হাজার হাজার কালো এবং সাদা টাকা ঘরে তুলে নিচ্ছে। পার্সেন্টেজ ছবি চলে না। এই চলচ্চিত্র শিল্পের ৮০ ভাগ মুনাফা ঐ একজিবিটররা নিয়ে যান।

আর বাকী ২০ ভাগ থাকছে পরিবেশকদের জন্য। ওনারা এই কথা বললেন না, কেন আজকে বাংলা চলচ্চিত্র শিল্পে এই অবস্থা। এটা ওনাদের বোঝা উচিত। ওনারা বললেন পশ্চিমবঙ্গে ছবি কম হচ্ছে! ওনারা ওই কথা বললেন না যে প্রাক স্বাধীনতার যুগে বাংলাদেশে যে চলচ্চিত্র শিল্প তৈরী হয়েছিল তা সারা ভারতবর্ষে এবং সারা পৃথিবী ব্যাপি সুনাম অর্জন করেছিল। ওনারা এটা জানেন যে এখানে বি.এন.গাঙ্গুলির কালি ফিল্মসের টেকনিশিয়ানস্ ষ্টুডিও তৈরী হয়েছে। এন.টি.ই. সুরু করেছিলেন বি. এন. সরকার, যিনি প্রায়নিয়ার অফ ফিল্ম ইণ্ডাষ্ট্রি। যদি বম্বে এখন বলছে দাদা ভাই ফালকে। কিন্তু আমরা জানি বি.এন. সরকার., বি.এন.গাঙ্গুলি, মুরারী চ্যাটার্জী। এই যে ১৩টি ষ্টুডিও, এই ষ্টুডিওর ব্যাপারে ওরা হচ্ছে বাংলার প্রায়নিয়ার। এই বাংলাদেশ ভাগ হবার পরে সমস্ত বাজারটা নষ্ট হয়ে গেল। মেজরিটি বাজার আমাদের হাত থেকে চলে গেল। সেই সময় থেকে বাংলা চলচ্চিত্র শিল্প শুকোতে আরম্ভ করেছে। ১৯৪৭ সালের পর থেকে ওনারা ছিলেন। এই বাংলা চলচ্চিত্র শিল্পকে এনারা যদি সংস্কৃতির ধারক ও বাহক মনে করতেন, এটাকে যদি মিডিয়াম অফ এডুকেশান মনে করতেন,- ফিল্ম ইজ ও মিডিয়াম অফ এডুকেশান - এটাকে যদি বাঁচাবার চেষ্টা করতেন, সেই দিন থেকে যদি ষ্টুডিওগুলোকে বাঁচাবার চেষ্টা করতেন, যদি প্রোডিউসারদের বাঁচাবার চেষ্টা করতেন তাহলে সেই সময় যে চার হাজার টেকনিশিয়ান কাজ করতো এখন সেই সংখ্যা ৯০০ তে এসে দাঁড়াত না। তাদের মধ্যে আবার অনেকে ঠিকমতো খেতে পাচ্ছে না। আমাদের বামফ্রন্ট সরকার আসার পর যে টাকা ধার দিয়েছিল সে টাকা শোধ হয় নাই। বুদ্ধদেব ভট্টাচার্যের আমলে সতেরোটি ফিচার ফিল্ম তৈরী হয়েছিল এবং অনেক ছোট ছোট ছবি তৈরী হয়েছিল। তারমধ্যে - আপনারা জানেন হিরক রাজার দেশ, চোখ ছবি তৈরী হয়েছিল। বিশেষ করে আমাদের সরোজ দে-র অগ্রগামীর যে ডিরেক্টর তিনি অনেক ছবি তৈরী করেছেন। টৈনথ্ ফিল্মি ফেষ্টিভ্যালে এই ফিল্মগুলি দেখাবার জন্য সিলেক্ট হয়েছে। সেই জন্য বলতে চাই, বাংলা ছবি হচ্ছে ভারতবর্ষের গৌরব। দেবদাস ছবি প্রমোথেশ বড়ুয়ার তৈরী করা। বাংলা চলচ্চিত্র শিল্পকে বাঁচাবার জন্য সুব্রতবাবু ৫ বছরে কি করেছেন? আমরা গর্বের সাথে বলতে পারি - টেকনিসিয়ান স্টুডিও আমরা নিয়েছি। ১৯৮১ সালে ম্যানেজমেন্ট নিয়েছিলাম,

১৯৮৩ সালে সেটা টেক ওভার করেছি। আপনারা হিসেবে একটু ভুল করছেন। আমরা এখানে বলছি কোন সরকার কোন ব্যবসা চালাতে পারবেন না। সুব্রতবাবু নিজেও এটা জানেন। তাই আমরা বলতে চাই যে, ইনফরমেশান মিনিষ্ট্রি যে বিল আনা হয়েছে ফিল্ম ডেভোলাপমেন্ট কর্পোরেশানের হাতে যাতে ব্যবসা হতে পারে। যাতে বাজার তৈরী হতে পারে। এই যে হিন্দি ফিল্ম সমস্ত পশ্চিমবাংলার সিনেমাকে গ্রাস করছে এবং বাংলা ছবি শেষ হয়ে যাচ্ছে। তার জন্য অন্তত ২০ পারসেন্ট রিজার্ভড করা হোক, এই নিয়ে একটা বিল আমরা এনেছিলাম। আমরা এই নিয়ে কেন্দ্র সরকারকে বলেছি কিন্তু - সেই বিল আজও পড়ে আছে। তাই মাননীয় স্পীকার মহাশয় আমি বলতে চাই যে, এই বিল অত্যন্ত প্রয়োজনীয় বিল। এই বিলে সামান্য এ্যামেন্ডমেন্ট করা হয়েছে। সেই সামান্য এ্যামেন্ডমেন্ট হলে আজকের বাংলা দেশে চলচ্চিত্র জগতে কি হবে সেটা নিয়ে আজকে প্রশ্ন হচ্ছে বাংলা চলচ্চিত্র শিল্পকে যদি বাঁচাতে হয় তাহলে আপনারা জানেন এই যে, টেকনিসিয়ান স্টুডিও দেবার পর তাকে যে ইকুয়ভড্ করা হয়েছে সেই ইকুয়ভড্ করার পর সারা ভারতবর্ষ থেকে আমরা বিভিন্ন পোরডিউসার পাব। আজকে আপনারা জানেন যে, বম্বের প্রোডিউসাররা আজকে বম্বে ছবি করছে না। তারা ম্যাড্রাসে ছবি করতে যাচ্ছে। আমরা যদি একটা ভাল এবং পারফেক্ট স্টুডিও এবং কালার ফিল্ম লেবরেটরি করতে পারি তাহলে তারা বম্বে এবং মাদ্রাজ থেকে চলে এসে এখানে ছবি তুলবে এবং আমাদের টেকনিশিয়ানরা বাঁচবে এবং স্টুডিও কর্মচারীরা বাঁচবে। সেই কারণে এই যে বিল আনা হয়েছে এটা অত্যন্ত প্রয়োজনীয় বিল। অমিয় গুপ্তবাবু এখন চেয়ারম্যান - আপনারা জানেন কি না জানিনা, ওনার হাতে এখন অনেক কাজ রয়েছে। সেখানে একটা টিম কাজ করছে। এই যে, বিল আনা হয়েছে, এই জন্য আনা হয়েছে যে, কোনো সরকার কোনো ব্যবস্থা চালাতে পারে না।

**[ 4.20 – 4.30 p.m.]**

পাবলিক সেক্টরে যে সমস্ত শিল্প আছে, সেই শিল্পের নিয়ন্ত্রন ডেভোলাপমেন্ট কর্পোরেশনের নিয়ন্ত্রণে কেন থাকা দরকার তা উনি ভালভাবেই জানেন। পাবলিক সেক্টরে যে সমস্ত শিল্প আছে - তা কেন্দ্রীয় সরকারেই হোক বা রাজ্য সরকারের হোক - অর্থাৎ যা সরকারের নিয়ন্ত্রনে আছে, সেগুলো সরকারী নিয়ন্ত্রণে থাকলে কখনই ভালভাবে চলতে পারে না। সেটা একটা কর্পোরেশানের হাতে তুলে দিতে হয় একটা ডেভেলপমেন্ট কর্পোরেশনের হাতে তুলে দিলে - যাঁরা ডিষ্ট্রিবিউশানের কাজ করে থাকেন, যাঁর ছবি চালাচ্ছেন- অনেক ভালভাবে চলতে পারে। আমাদের পশ্চিমবাংলার ছবি 'হীরক রাজার দেশ' - সারা ভারতবর্ষের মধ্যে বিশেষ এ্যাওয়ার্ড পেয়েছে। আমাদের ৩টি ছবি এই ভাবে পুরস্কার লাভ করেছে যথা. 'হীরক রাজার দেশ', 'কনি' এবং 'পথের পাঁচালী'। 'পথের পাঁচালী' থেকেই এই জয়যাত্রা আরম্ভ হয়েছিল। স্বর্গত ডাঃ বিধান চন্দ্র রায় সত্যজিত রায়কে 'পথের পাঁচালী ছবি তৈরী করার সময় সাহায্য করেছিলেন। সেই ছবি পরে আরও অনেক ছবি এখানে তৈরী হয়েছে। (এই সময়ে কংগ্রেস পক্ষের শ্রী অম্বিকা ব্যানার্জী কিছু বলতে ওঠেন।) অম্বিকাবাবু, আপনি চলচ্চিত্র সম্বন্ধে কিছুই জানেনা আপনার এ ব্যাপারে এ বি সি ডি জ্ঞানও নেই। আপনি বসুন। আপনি হাওড়ায় গিয়ে এম.এল.গিরি করুন। আজকে আমি একথা জোরের সঙ্গে বলতে চাই যে - আমাদের সরকার একথা মনে করছেন, আমিও সেই কথা বলতে চাই - বাংলা ছবি যদি বাজার খুঁজে না পায়, বাজারকে যদি বড় করা না যায়, মার্কেট যদি সৃষ্টি না করা যায়, তাহলে বাংলা চলচ্চিত্রকে বাঁচানো যাবে না। বাংলার সংস্কৃতিকে বাঁচানো যাবে না। বাংলা ছবিকে বাঁচানোর জন্য ১৯৬৯ সালে যখন আন্দোলন হয়েছিল, তদানিন্তন ডেপুটী চীফ মিনিষ্টার মাননীয় জ্যোতিবাবু বলেছিলেন, 'এই শিল্পকে, বাংলার সংস্কৃতিকে শেষ হতে দেব না'। আরও বলেছিলেন যে,'আমি এই শিল্পকে যেকোনভাবেই বাঁচিয়ে রাখব'। সেইজন্য তখন এই শিল্পকে বাঁচাবার জন্য [illegible]টেড কমিটি নামে একটি কমিটি গঠিত

হয়েছিল। সেই কমিটির চেয়ারম্যান ছিলাম আমি। তখন ঠিক হয়েছিল যে সমস্ত ছবিই সেনসন ওয়াইজ রিলিজ করা হবে। সুব্রতবাবু মন্ত্রীত্বে এসে সেই কমিটি ভেঙ্গে দিয়েছিলেন। কারণ উনি বুঝেছিলেন যে, এতে অনেক অসুবিধা আছে। যে সমস্ত মালিকরা লক্ষ লক্ষ কালো টাকা রোজগার করেন - বিশেষ করে হিন্দি ছবির মালিকরা - তাঁদের অনেক অসুবিধা হচ্ছিল। হাউজের সমস্ত মাননীয় সদস্যদের কাছে একথা আজকে আমি জানিয়ে দিতে চাই। পার্লামেন্টের নির্বাচন কিছুদিন আগে হয়ে গেছে। সেই সময়ে আমি মালদা ও দিনাজপুরে ছিলাম। তখন প্রয়াত ইন্দিরা গান্ধীর উপরে নানা তথ্য টি.ভি.-র মাধ্যমে মাননীয় আব্দুল গনি খান চৌধুরী বিভিন্ন জায়গায় প্রচার করেছেন।

**মিঃ স্পীকার ঃ** কারোর নাম বলা যায় না, এটা এক্সপাঞ্জ হয়ে যাবে।

**শ্রী মীর আব্দুস সঈদ ঃ** শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যাকাণ্ডের ছবি তাঁরা দেখিয়েছেন। এটা না করে যদি বাংলা ছবিকে বাঁচাবার জন্য, বাংলা ছবিকে কিভাবে ভালভাবে প্রতিষ্ঠিত করা যায় তার ব্যবস্থা করতেন, তাহলে অনেক ভাল কাজ হত।

(এই সময়ে কংগ্রেস পক্ষের শ্রী অম্বিকা ব্যানার্জী কিছু বলতে ওঠেন)

অম্বিকা বাবু, আপনি চলচ্চিত্রের উপরে কিছু বলবেন না, আপনার এ ব্যাপারে এ বি সি ডি জ্ঞান নেই সুব্রতবাবু সব জানেন, যদি বলতে হয় তাহলে উনি কিছু বলুন, শুনব। বাংলা চলচ্চিত্র ও সংস্কৃতিকে বাঁচাবার জন্য এখানে যে সমস্ত ছবি প্রোডউস হয় - তা এখানকার প্রোডউসাররা করতে পারেন বা বোম্বের প্রোডিউসাররা করতে পারে, কারণ বোম্বের ছবি তো এখন মাদ্রাজে তৈরী হচ্ছে- তা সম্ভব যদি কিনা আমাদের এখানে একটা ভাল স্টুডিও থাকে বা একটা কালার ল্যাবোরেটরী সম্পূর্ণভাবে থাকে। এই ব্যাপারে কে চেয়ারম্যান হিসাবে রইলেন - প্রয়োজন হলে আমরা সুব্রতবাবুর পরামর্শ নিতে পারি - তা দেখার দরকার আছে কি ? আমাদের এখানে আসলে দরকার একটা ভাল ইকুইপড স্টুডিও। মাননীয় সুব্রতবাবু জানেন কিনা তা জানি না, আমাদের এখানে 'কালি ফিল্ম স্টুডিও' যেটা ছিল, পরবর্ত্তীকালে তারই নাম হয়েছে 'টেকনিশিয়ান স্টুডিও'। সেই টেকনিশিয়ান স্টুডিওতে আমাদের সরকার ১৬-১৭ লক্ষ টাকা খরচ করেছেন এবং ইকুইপড করা হয়েছে। আমি মনে করি, এই টেকেনিশিয়ান স্টুডিও, যেটা বর্ত্তমানে পাবলিক সেক্টারে আছে, এর দায়িত্ব ফিল্ম ডেভালপমেন্ট কর্পোরেশানের হাতে দেওয়া যায়। কারণ বিলের মধ্যে একথা পরিস্কারভাবে লেখা আছে।

"now it is the responsibility of the State Government to run the company as a commercially viable unit. Though the State Government have been managing the Studio by appointing an Administrator under the provisions of the aforesaid Act, it has become an impractical and unremunerative proposition on the part of the Government to run the Studio a commercial basis."

কমার্শিয়াল বেসিসে যাতে আমাদের প্রডাকশান হয় সেইদিকে নজর রাখতে হবে। তা যাতে হয় তার জন্য বাংলা চলচ্চিত্র শিল্পে হিন্দিই হোক বা বাংলাই হোক প্রডিউসার দিয়ে করাতে হবে যাতে চলচ্চিত্র শিল্প বাজারে প্রসার লাভ করতে পারে এবং প্রভূত অগ্রগতি হয়। অতীতে প্রমথ নাথ বসু এবং সাইগলের বাংলা ছবি সারা ভারতবর্ষে সাড়া জাগিয়ে দিয়েছিল। 'ইহুদী কী লেড়কী' এবং সাইগলের বহুল প্রচলিত ছবি 'দেবদাস' এদের নাম তো উল্লেখ করা যেতে পারে। আজকে টেকনিশিয়ানদের অবস্থা কি? তাদের বাঁচানো একান্ত প্রয়োজন। বাংলা চলচ্চিত্র হচ্ছে একটা এডুকেশান

মাধ্যম এটাকে যদি মিডিয়াম অফ এডুকেশান মনে করা হয় তাহলে এই শিল্প বাজারে সম্প্রসারণ লাভ করতে পারবে। সেইজন্য ইকুইপড স্টুডিও দরকার যাতে করে প্রডিউসারদের প্রলুব্ধ করা যায়। যাতে করে বম্বে থেকে মাদ্রাজ থেকে প্রডিউসাররা এখানে ফিল্ম করতে আসে। তাহলে অনেক কম খরচায় পশ্চিমবঙ্গে ছবি হতে পারবে এবং এটা যদি করা যায় তাহলে গোটা পশ্চিমবঙ্গের টেকনিশিয়ানরা বাঁচবে, চলচ্চিত্র শিল্প বাঁচবে এবং স্টুডিও কর্মচারী এবং শিল্প কর্মচারী বাঁচবে। এইকথা বলে মাননীয় মন্ত্রীমহাশয় যে বিল এনেছেন তাকে অভিনন্দন জানিয়ে এবং ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেব রঞ্জন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় যে সংশোধনী এনেছেন তাকে সমর্থন করে আমি দুটি কথা বলবো। আমার আগে সুব্রতবাবু বলেছেন এবং সঈদ সাহেব বলেছেন। মূল কথা হচ্ছে আমরা জানি যে এই কালি ফিল্ম পরবর্ত্তীকালে টেকনিশিয়ান স্টুডিও প্রাইভেট লিমিটেডে রূপান্তরিত হয়েছে। অতীতে এই সমস্ত স্টুডিওতে ছবি তৈরী করা হোত। অতীতে পূর্ব এবং পশ্চিমবঙ্গ এক ছিল। গোটা বাংলাদেশের বাজার তখন ছিল প্রথম স্থানে। আসাম এবং উড়িষ্যা থেকে সব ফিল্ম তৈরী করতে এখানে আসত। তার পরে বঙ্গ ভঙ্গ হয়ে যায় এবং বম্বেতে মাদ্রাজ ফিল্মের ক্ষেত্রে বেশ উন্নতি করতে আরম্ভ করে এবং সেখানের বাজারে এই ফিলম সাড়া জাগাতে শুরু করে। আর এদিকে বাংলা ফিল্ম ক্রমশ অবনতির দিকে নামতে শুরু করে। সুতরাং আমরা জানি সরকার এটা অধিগ্রহণ করেছেন এবং এই ওয়েষ্ট বেঙ্গল ফিল্ম ডেভালপমেন্ট তৈরী করে তার মাধ্যমে ছবি তৈরী করে ফিল্ম ইণ্ডাষ্ট্রিকে বাঁচাবার যে চেষ্টা তাকে সকলেই স্বাগত জানাই। আজকে আরো প্রমাণিত হয়ে গেছে যে এই ফিল্ম ডেভালপমেন্ট কর্পোরেশানের মাধ্যমে যে ছবিগুলি প্রদর্শিত হয়েছে সেগুলি জাতীয় ক্ষেত্রে অত্যন্ত নাম করেছে। সেইজন্য মাননীয় মন্ত্রীমহাশয় যে এ্যামেন্ডমেন্ট আনতে চাইছেন সেই এ্যামেন্ডমেন্ট সম্পর্কে কিছু বলবো। এখানে বিলে যে মূল কথাটি বলা হয়েছে সেটা এখন আমি আপনাদের বুঝিয়ে বলার চেষ্টা করছি।

**[ 4.30 – 4.40 p.m.]**

৬ ধারায় বলতে চেয়েছেন যে সমস্ত কর্মচারী নিযুক্ত আছে তাদেরকে কোন রকমে ডিস্টাব্য করা হবে না। যদি তাদের কাজ টার্মিনেশান না হয় বা অন্য ভাবে চাকরি চলে গিয়ে থাকে। আপনি যে ৫ বছরে সময়সীমা রেখেছেন সেটা কোন তারিখ থেকে করবেন সেটা এখনো পর্যন্ত ঠিক করেননি। এই অবস্থায় কর্মচারীদের সংখ্যা যদি বাড়াবার চেষ্টা হয় তাহলে পরবর্ত্তীকালে দেখা যাবে কর্পোরেশান এবং টেকনিসিয়ান স্টুডিও প্রাইভেট লিমিটেডের পক্ষে তা বহন করা সম্ভব হবে না। সেইজন্য অনুরোধ করবো যাতে করে এই সুযোগ নিয়ে যেন সেখানে কর্মচারীর সংখ্যা বাড়াবার চেষ্টা না করতে পারে সেদিকে লক্ষ রাখবেন। ৪নং ধারায় বলেছেন চাকরীর কণ্ডিসান এবং বদলী হলে কোন কমপেনসেসন পাবে না বা অন্য কোন আইনের বলে দাবী বা ক্ষতিপূরণ পেতে হকদার হবেন না। এখানে আমার বক্তব্য হচ্ছে আপনি যদি পরিস্কার করে না বলেন তাহলে একটুখানি ফাঁক থেকে যাচ্ছে যে ফাঁকের মধ্যে দিয়ে তারা আদালতের সুযোগ নিতে পারেন সেদিকে লক্ষ্য রাখার জন্য অনুরোধ করছি। টেকনিশিয়ান স্টুডিওর স্থাবর অস্থাবর সম্পত্তির যে লিষ্ট আপনার কাছে আছে কিনা জানিনা যদি থাকে ভাল। কারণ আপনি যে পেনাল্টি ক্লজের কথা বলেছেন তাতে পজেশানের কথা বলেছেন, কাস্টোডির কথা বলেছেন, কন্ট্রোলের কথা বলেছেন। যদি এই সমস্ত যন্ত্রপাতি সরিয়ে নেয় বা বেআইনী ভাবে পাচার করে দেয় এবং মূল জায়গা দখল করে নেবেন তখন যদি দেখেন টেকনিসিয়ান স্টুডিওতে ফাঁপরা করে দিয়ে গেছে তাহলে আপনি তখন বেকায়দায় পড়বেন। সেইজন্য অনুরোধ করবো একটা লিষ্ট তৈরী করে যে তারিখে অধিগ্রহণ করবেন সেই তারিখে সেই জিনিষগুলো

যাতে আপনি দখল পেতে পারেন সেই ব্যবস্থা করুন। সেই ব্যাপারে আর একটি কথা বলবো ওয়েষ্ট বেঙ্গল ফিল্ম ডেভালপমেন্ট কর্পোরেশান যা তৈরী করেছেন যার অধীনে আপনি এটা দিচ্ছেন এটা অত্যন্ত ন্যায্য কাজ হয়েছে। কারণ একটা কর্পোরেশানের মাধ্যমে সমস্ত শিল্পগুলিকে আনা উচিত্ এবং সিনেমা শিল্পকে কর্পোরেশানের মাধ্যমে উন্নতি করাতে হবে। সুব্রতবাবু যে কথা বললেন সেটা আমি জানি না মন্ত্রী মহাশয় তার উত্তর নিশ্চয়ই দেবেন সেটা হচ্ছে সন্ট লেকের বাড়ীতে এয়ার কণ্ডিশান করা হয়েছে কিনা বা করার প্রয়োজনীয়তা আছে কিনা, প্রয়োজন থাকলে কি কারণে প্রয়োজন আছে বা না থাকলে কি যদি তার ব্যবস্থা গ্রহণ করবেন কিনা এই জিনিষগুলো করলে ভালো হয়। সর্ব শেষে এই এ্যামেন্ডিং বিলকে সমর্থন করে শেষ করছি।

**শ্রী প্রভাস চন্দ্র ফোদিকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব সাধারণ নিরামিষ ধরণের একটি বিল রেখেছিলাম, সেই সূত্রে কিছু প্রাসঙ্গিক এবং কিছু অপ্রাসঙ্গিক বক্তব্য এসেছে। আমি খুব সংক্ষেপে অপ্রাসঙ্গিকগুলিকে কম গুরুত্ব দিয়ে প্রাসঙ্গিকগুলির উত্তর দেবার চেষ্টা করব। মাননীয় সদস্য সুব্রতবাবু গত ৩ বছর ধরে কথাটা বলেছেন আজকেও সেই কথাটা আর একবার উল্লেখ করে গেলেন। তাকে কোন ধরণের মানসিকতা বলে সেটার উদাহরণ, বিশ্লেষণ আজকে সভাতে হয়ে যেতে পারে সামগ্রিকভবে তিনি বিলটা সমর্থন করার ক্ষেত্র খুঁজে পেয়েছেন। কিন্তু এই বিলের মধ্যে দিয়ে যে কাজটা আমরা করতে যাচ্ছি সেখানে আমাদের উদ্দেশ্য সঠিকভাবে সিদ্ধ হবে কি হবে না সেই বিষয়ে তিনি কিছুটা আশংকা অনুভব করেছেন এবং সেই আশংকাটাই আজকে প্রকাশ করেছেন। আমি বিনীতভাবে তাঁর কাছে বলতে চাই তাঁর আশঙ্কার ক্ষেত্রটা নিতান্তই সংকুচিত এবং সেই অবকাশ এখানে নেই। এটা ঠিক কথা চলচ্চিত্র শিল্পে যে সামগ্রিক সংকট বিশেষ করে পশ্চিমবঙ্গে আছে তাতে পশ্চিমবঙ্গ সরকার চলচ্চিত্র ক্ষেত্রে প্রোমোসন্যাল এ্যাকটিভিটিজগুলিকে এগিয়ে নিয়ে যাবার জন্য তাঁরা বিভিন্ন কর্মসূত্রে পদক্ষেপ গ্রহণ করেছেন এবং সেজন্য কালার ফিল্ম ল্যাবোরেটরী, সেজন্য সরকারী প্রত্যক্ষ প্রযোজনা এবং সেজন্য সরকারী প্রযোজনাগুলিকে মানুষের কাছে পৌছে দেবার জন্য আমরা কিছু কিছু কর্মসূচী গ্রহণ করেছি। টেকনিসিয়ান্স ষ্টুডিওতে ১৯৭৯ সালে তার পজেশান গ্রহণ করা হয়ে গেছে। ১৯৮০ সালে টেকনিসিয়ান্স ষ্টুডিও প্রাইভেট লিমিটেড আইনটা গ্রহণ করা হল, সেই আইনের বলে এই টেকনিসিয়ান্স ষ্টুডিও ম্যানেজমেন্ট টেক ওভার করা হয় এবং গত ১.৫.৮৩ তারিখে ম্যানেজমেন্ট পুরোপুরি সরকারী কর্তৃত্বে পার্মানেন্টলি গৃহীত হয়ে গেছে। তাই মাননীয় সদস্য দেবরঞ্জনবাবু যে আশংকা প্রকাশ করেছেন সেই আশংকার ক্ষেত্র এখানে নেই এবং ম্যানেজমেন্ট গ্রহণ করার পর থেকে সরকারের পক্ষ থেকে এ্যাডমিনিষ্ট্রেটর নিযুক্ত করা হয় এবং সেই এ্যাডমিনিষ্ট্রেটবের পরিচালনায় বিগত ৩ থেকে ৪ বছর ধরে টেক্নিসিয়ান্স ষ্টুডিওকে পরিচালনা করা হচ্ছে এবং সেখানকার বর্তমানে যে আর্থিক অবস্থা তাতে সরকারী প্রদত্ত অনুদানের সহযোগীতায় তারা মোটামুটি চালিয়ে যাচ্ছে। কিন্তু যে মূল সমস্যা চলচিত্র শিল্পে দেখা দিয়েছে সেটা হচ্ছে কোন ষ্টুডিও ফ্লোরের মধ্যে তার কাজের যে পরিমাণ চলচিত্র চলার সময় তার বাইরে যে কাজ তার পরিমাণ অনেক বেশী। তাই চলচ্চিত্র নির্মাণের ক্ষেত্রে ষ্টুডিও ফ্লোরের কাজ কমে যাচ্ছে। সেজন্য আগে যেভাবে ষ্টুডিওগুলি পরিচালিত হত এখন কলকাতার ষ্টুডিওগুলি সেইভাবে পরিচালিত হয়না। সুব্রতবাবু বললেন ৫টা ষ্টুডিও ভালভাবে রান করছে। তারমধ্যে একটা ভালভাবে চলছে, তারপরে টেকনিসিয়ান্স ষ্টুডিও চলছে। আমরা পরিপূর্ণভাবে এটাকে গ্রহণ করার পর থেকে এখানে যে ৫৪ জন বন্ধু কাজ করছেন, চলচ্চিত্র শিল্পের সঙ্গে যাঁরা প্রত্যক্ষভাবে যুক্ত তাঁদের স্বার্থ এবং সামগ্রিকভাবে চলচ্চিত্র শিল্পীদের স্বার্থ রক্ষা করার জন্য এই ষ্টুডিও পরিচালনার দায়িত্ব সরকারী দায়িত্বে না রেখে একটা আন্ডার টেকিং এর হাতে তুলে দেওয়া হয়েছে। সরকারী পরিচালনার ক্ষেত্রে যে লিমিটেশান থাকে ফাইনান্সিয়াল

ইন্সটিটিউসান থেকে অর্থ সংগ্রহ করার যে পরিপন্থী.অবস্থাগুলি থাকে সেই [illegible]গুলি কিন্তু আমরা অন্যভাবে পাব যদি গভর্ণমেন্ট আন্ডারটেকিং এর দায়িত্বে এটাকে পরিচালনা করতে পারি। তাই আমরা নূতন কোম্পানী করে অথবা যে কোম্পানী আমাদের কাছে কালার ফিল্ম [illegible] তৈরী করার জন্য এবং এখন যারা পরিবেশনার দায়িত্ব গ্রহণ করেছেন তাঁদের দায়িত্বে দিতে চাই যেহেতু মেমোরেন্ডাম অব এ্যাসোসিয়েশানে ষ্টুডিও পরিচালনার উদ্দেশ্যে লিখিত আছে। তাই সেখানে আমাদের অসুবিধা হবে না।

**[4.40 – 4.50 p.m.]**

সেইজন্য আমরা ২ টি সংযোজন এবং ১ টি সাবসটিটিউসান অর্থাৎ মাত্র ৩ টি ধারা এখানে সংযোজন করতে চেয়েছি এবং এই ব্যাপারে কোন বাধা নেই। এখানে বলা হয়েছে ডব্লিউ বি এফ ডি সি- র যে কম্পোজিসান সেটা সিদ্ধ হবে কিনা? আমি আপনাদের জানাচ্ছি ডব্লিউ বি এফ ডি সি – র নেতৃত্বে যে কাজ চলেছে সেটা পূর্ব ভারতে অনন্য হতে চলেছে। আগে কাজ করতে গেলে বোম্বে, মাদ্রাজ যেতে হোত, এখন সেগুলি পশ্চিমবাংলাতেই বসে করতে পারবে সেই ব্যাবস্থা হচ্ছে । সল্ট লেকে কালার ফ্লিম ল্যাবোরেটবি গঠণ করবার ব্যাপারে সত্যজিৎ রায় রয়েছেন, লব্ধ প্রতিষ্ঠিত টেকনিসিয়ান সত্যেন চ্যাটার্জী রয়েছেন, সরকারের তরফ থেকে চলচ্চিত্র অধিকর্তা রয়েছেন, ফাইনান্স ডিপার্টমেন্টের স্পেশ্যাল অফিসার রয়েছেন, চলচ্চিত্রের সঙ্গে যুক্ত মিঃ কুন্ডু রয়েছেন, প্রণব চৌধুরী রয়েছেন এবং আরও দুজন রয়েছেন । নির্মানেব পর যখন কাজ সুরু হবে তখন আমরা এর সঙ্গে আরও মানুষকে যুক্ত করতে পারব যাঁরা চলচ্চিত্রের সঙ্গে যুক্ত আছেন । এখন নির্মান পর্ব চলছে, এরপর যখন প্রস্তুতি পর্ব চলবে তখন এইসব ব্যবস্থা হবে । এয়ার কনডিসনের ব্যাপার নিয়ে এখানে কথা তুলেছেন ভল্টাস কোম্পানী পাবে, না ইউটিলিটি ইঞ্জিনিয়ার্স পাবে ( আমি জানিনা কোন সূত্র থেকে তাঁরা এসব সংবাদ পেয়েছেন এবং কার পক্ষে বক্তব্য রাখতে উঠেছেন । এয়ারকন্ডিসনিং – এর দায়িত্ব কাকে দেওয়া হবে সেটা এখনও ঠিক করা হয়নি । তবে উনি যদি এই ব্যাপারে পূর্বাহ্নেই কিছু অনুমান করে থাকেন সেটা ভিন্ন কথা । কালার ফ্লিম ল্যাবোরেটরি যখন তৈরী হয় তখন টেকনিসিয়ানরা ঠিক করেন কতটা এয়ারকন্ডিসনিং হবে । শুধু মানুষের বসবার জন্য ২৪ লক্ষ টাকা ব্যয় হয়না একথাটা মনে রাখবেন । তৃতীয় কথা বলেছেন উৎপল দত্তকে একটা বই করবার জন্য টাকা দেওয়া হয়েছে। "ঝড়" বইর জন্য টাকা দেওয়া হয়েছে এবং এটা সরকারী বই । কিন্তু "মা" বইর ক্ষেত্রে কোন রকম সরকারী অনুদান নেই যে বইটি উৎপল দত্ত কর্তৃক নির্মিত । শৈলেন চৌধুরী সম্বন্ধে এখানে বলা হয়েছে । রাজ্য সংগীত এ্যাকাডেমি পরিচালনা করবার জন্য তিনি পরামর্শদাতা কমিটিতে রয়েছেন এবং তাঁর পরামর্শ আমরা গ্রহণ করি । আমরা আরও বিশিষ্ট বিশিষ্ট শিল্পীদের পরামর্শ গ্রহণ করি কাজেই এরকম জাতক্রোধ দেখাবেননা। দ্বিতীয় কথা বলছি যে সরকারকে চালাতে হবে এটা, আপনাদের জানা আছে এটা সরকাবী পরিচালনাধীন । আমি এটা আগেই বলেছি যে যেগুলি ব্যবসায়িক ক্ষেত্র হিসাবে পরিচালনা করা দরকার, কমার্শিয়্যাল ভায়েবিলিটি যার এ্যাচিভ করা দরকার, সেই পরিচালনার ক্ষেত্রে আন্ডার টেকিংকেই দেওয়াই সমীচীন এবং সেই জন্য আমাদের যেহেতু ১৯৮০ সালের আইনে বিধি বিধান ছিল না, আমরা নূতন বিধি বিধানকে আনার জন্য এখানে সংশোধনী প্রস্তাব এনেছি । তাই আমি আর একবার আবেদন করবো, অপ্রাসঙ্গিক যে কথাটা বলেছেন, প্রসঙ্গ নেই যে কথাটার সেটা নিশ্চয়ই উপলব্ধির মধ্যে নিয়ে আসতে হবে এবং আগামী দিনে এই ধরণের অকারণ আশংকা পোষণ আর করবেন না, এই আবেদন রেখে এবং আপনারা যে আলোচনা করেছেন তার জন্য ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি, এবং কাশী বাবু যে মোশন এনেছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি ।

The motion that the Bill be circulated for purpose of eliciting

opinion, was then put and lost.

The motion of Shri Provash Chandra Phodikar that the Technicians Studio Private Limited (Amendment) Bill, 1985, be taken into consideration, was then put and agreed to .

### Clauses 1, 2, 3 and the Preamble.

The question that Clasuses 1,2,3 and the Preamble do stand part of the Bill were then put and agreed to.

Shri Provash Chandra Phodikar : Sir, I Beg to move that the Technicians' Studio Private Limited (Amendment) Bill, 1985, as setteled in the Assembly, be passed.

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আগেই অনুরোধ করেছি, কারণ আমি জানি যে এটা কোন গোঁয়ার্তুমির ব্যাপার নয়, রাজ্যের বৃহত্তর স্বার্থে এটা এবং এই ইণ্ডাষ্ট্রি সম্পর্কে কোন বালখিল্যতা করার কোন অবকাশ আছে বলে আমি মনে করি না । কারণ মোটামুটি ভাবে আমি এর উদ্যোক্তা, আমি বারবার বলছি যে নট এ্যাট দি ট্র্যাক যে সংস্থা হাতে দেওয়া হচ্ছে, সেই সংস্থা যোগ্যতার কোন প্রমান এখনও পর্য্যন্ত দিতে পারে নি যে আর একটা টেকনিশিয়ান ষ্টুডিও চালাতে পারবে । যে উদ্দেশ্যে করছেন, সেই উদ্দেশ্যকে আর আঘাত করতে চাই না, কিন্তু যে ভঙ্গিমায় করছেন, যে প্রথায় করছেন, সেটা এক ধরণের স্বজন পোষণে আসে এবং সেটা সম্পূর্ণ ভাবে ব্যর্থ হবে । আমি এই ব্যাপারে কনসিডার করার জন্য অনুরোধ করছি। এটা কংগ্রেস কম্যুনিষ্টের প্রশ্ন নয়, বিরোধী দল এবং শাসক দলের প্রশ্ন নয়, প্রশ্নটা হলো টেকনিশিয়ানরা মরে যাচ্ছে, প্রশ্ন হলো শিল্প মারা যাচ্ছে । প্রশ্নটা হলো এক সময় যেটা পায়নিয়ার ইণ্ডাষ্ট্রি ছিল, সেটা আজকে মৃত প্রায় । এই ব্যাপারে অভিজ্ঞতা আছে যে ওরা এন. টি. কে চালাতে পারেননি, এরপর আবার আদার ষ্টুডিও আসছে, সেটাকে চালাতে হবে এবং টেকনিশিয়ানরা যেটা চালাতেন, সেই টেকনিশিয়ানদের বাদ দিয়ে নন টেকনিশিয়ান, যারা এক্সপোর্টের ব্যবসা করে তাদের হাতে যদি দেওয়া হয় তাহলে সাধারণ ভাবে আপনি এটা বুঝে দেখুন যে এটা চলবে কি না । সুতরাং নিশ্চিত মৃত্যুর দিকে ঠেলে দেওযা একটা আইনের কাজ নয়, বাঁচানোই হলো সরকারের কাজ । সুতরাং আমাদের তরফ থেকে যে প্রস্তাব করা হয়েছে, সেই প্রস্তাবটা মেনে নিন । একটা এ্যাডভাইসারী কমিটি করুন, একটা এক্সপার্ট কমিটি করুন যারা এই সমস্ত বিষয়ে প্রত্যক্ষ ভাবে জড়িত, সেই সমস্ত মানুষকে নিয়ে আসুন । আমরা যে সমস্ত কথা বলেছি, আমার মনে হয় এখানে সৈয়দ সাহেব ছিলেন, আমার কথা এগ্রি করবেন । এই আইনটা দেখতে ছোট কিন্তু এর ভেতরে একটা অন্তর্নিহিত ব্যাপার আছে, সেটা বিচার করার দরকার আছে । সুতরাং আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, এটাকে কোন সঙ্কীর্ণতার দোষে দুষ্ট না করে, এটাকে পাবলিক ওপিনিয়নের জন্য কাশীনাথ মিশ্র মহাশয় নিয়ে এসেছেন, সেটা প্রেস করুন, অথবা এখুনি একটা এ্যাডভাইসারী কমিটি এবং এক্সপার্ট দিয়ে করার কথা ঘোষণা করুন, যারা চালাতে পারবেন । কারণ উনি ক্যাটাগোরিক্যালি মেনশন করেছেন যে ওয়েস্ট বেঙ্গল ডেভলপমেন্ট কর্পোরেশন এর কাছে দিচ্ছেন । তাদের বিষয় বহু সংবাদ আমাদের কাছে আছে, তারা অর্থের অপচয় করছে । আমার মনে হয়, এই রকম একটা এ্যাডভাইসারী কমিটি করলে ভাল ফল পাওয়া যাবে ।

**[4.50 – 5.00 p.m.]**

**প্রভাস চন্দ্র ফদিকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি আগেও যে আশংকার কথা বলেছিলেন, আবার সেই একই আশংকার কথা পুনরায় উল্লেখ করেছেন, সে জন্য আমাকে একটু বলতে হচ্ছে।

The West Bengal Film Development Corporation তার যে অবজেকটিভস কর্মসূচীগুলি আছে, তারমধ্যে ষ্টুডিও পরিচালনা করা একটা অন্যতম কর্মসূচী। কালার ফিল্ম ল্যাবোরেটরী করতে গিয়ে যে ৯ জন বোর্ড অব ডিরেকটরস্ আছেন, তার মধ্যে সত্যজিত রায় থেকে আরম্ভ করে মিঃ কুন্ডু বলুন প্রমোদ চৌধুরী বলুন, সরকারী লোক সেখানে আছেন। সেখানে যখন নির্বাচন পর্ব চলছে প্রতি বছর কমিটি করা যায় তখন এটা পুর্নবিবেচনা করার সুযোগ থাকবে। এখন এই প্রশ্ন আসেনা, কালার ফিল্ম পরিচলনার প্রশ্ন আসেনা এবং তাদের অবজেকটিভস এর মধ্যে রয়েছে, ষ্টুডিও পরিচালনা তারা করছেন। আজকে এশিয়ার অন্যতম আধুকি শিল্প সেখানে তৈরী হচ্ছে। সুতরাং আপনার আশংকার কোন কারণ নেই। টেকনিসিয়ান ষ্টুডিওর প্রশাসন যে ভাবে চলছে, যে সরকার পরিচালনায় চলছে, তাকে আরো বেটার রান করানোর জন্য, আরো বেটার এ্যাডমিনিষ্ট্রেশানের জন্য এই আন্ডারটেকিংটা কর্পোরেশানের হাতে দিতে চাই। কাজেই এটাতে অসুবিধা হবার কথা নয়।

The Motion of

Shri probhas Chandra Phodikar that the Technicians Studio private Limited (Amendment) Bill, 1985, as settled in the A ssembly, be passed, was then put and agreed to.

The motor Vehicles (West Bengal Third Amendment) Bill, 1984.

**Shri Rabin mukherjee :** Sir, I beg to introduce the motor vehicles (West Bengal Third Amendment) Bill, 1984.

(Secretary then read the title of the Bill)

**Shri Rabin mukherjee :** Sir, I beg to move that the Motor Vehicles (West Bengal Third Amendment) Bill, 1984, be taken into consideration.

**Mr. Speaker :** Shri Kashinath Misra, you may now move your circulation motion.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 2nd April, 1985.

**শ্রী নব কুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ট্রান্সপোর্ট মন্ত্রী মহাশয় যে বিলটি আমাদের সামনে এনেছেন, এটা অত্যন্ত হাস্যকর হয়ে যাবে। আমার মনে আছে কিছুদিন আগে বাংলাদেশের মুজিবর রহমান যখন মার্শাল ল' এ্যাডমিনিষ্ট্রেটর ছিলেন তখন তিনি একটা আইন চালু করেছিলেন। সেটা হচ্ছে আগে জমির খাজনা দিতে হবে অর্থাৎ যদি কেউ তার ছেলেকে স্কুলে ভর্তি করতে চায় তাহলে আগে তাকে জমির খাজনার রসিদ দেখাতে হবে। জমির খাজনার রসিদ দেখালে তার ছেলে স্কুলে ভর্ত্তি হতে পারবে। আর যদি

জমির খাজনার রসিদ দেখাতে না পারে তাহলে ভর্ত্তি হতে পারবে না। এখানে জিনিসটা সেই রকম হয়েছে। এই যে মটর ওনার, যারা নতুন পারমিট পাবে, রিনিউয়াল হবে, সেই রিনিউয়াল করতে গিয়ে তাকে প্রফেসনাল ট্যাকসের রসিদ দিতে হবে। এখন এই প্রফেসন্যাল ট্যাক্স সাতটাকা, আট টাকা বা ইয়ার্লি ২৪ টাকা দিতে হতে পারে। সেই সাত টাকা, আট টাকা বা ২৪ টাকার রসিদ রিনিউয়ালের জন্য কি প্রয়োজন হয়ে পড়েছে আমি জানিনা। এটা হাস্যকর ছাড়া আর কিছুই নয়। এক সময়ে প্রশ্ন আসবে যে সকলকেই প্রফেসন্যাল ট্যাক্স দিতে হবে। যে পানের দোকান দিয়েছে, যে ওকালতী করছে, যে ডাক্তারী করছে, সকলকেই এই ট্যাক্স দিতে হবে। কাজেই প্রফেসন্যাল ট্যাক্সের রসিদ নিয়ে যাবে তারপরে সেই মোটরওলার রিনিউয়াল করতে পারবে আমার মনে হয় এটা তিনি খুব ছোট করে চিন্তা করেছেন। কোন মোটরওলার ৩ লক্ষ টাকারগাড়ী চালাতে পারে, যার ডেইলি ইনকাম আছে, সেখানে সে এই প্রফেসন্যাল ট্যাক্স না দিয়ে যেতে পারবেনা এবং মোটরলাইসেন্স বা পারমিট রিনিউ করতে যাবেনা এটা হাস্যকর, আপনি এই বিল সভায় এনে একটা হাস্যকর অবস্থার মধ্যে পড়েছেন। তারপরে মোটর ভেইকেলস অফিসে যারা মোটর ভেইকেলস ট্যাক্স কালেকসান করেন, সেখানে একটা কলেকসান কাউন্টার আছে। মোটর মালিকরা ইয়ারলি তাদের রিনিউয়াল ফিস সেখানে দাখিল করেন। এই ব্যবস্থার ফলে সেখানে আর একজনকে বসাতে হবে শুধু রসিদ জমা দেওয়া হয়েছে কিনা দেখার জন্য। আবার রসিদ জমা দেবার সময়ে একটা ঘুষের প্রশ্ন আছে। এছাড়া আর একটা বড় প্রশ্নও সেখানে আছে। এই সামান্য ব্যাপার নিয়ে বিরাট আলোড়ন সৃষ্টি করাটা খুব ভাল হবে না। মানুষ এটাকে সহজভাবে নিতে পারবে না। এই বিলটি আনার কোন দরকার ছিল না। মোটর ওনাররা প্রফেসন্যাল ট্যাক্স ঠিকমত দেন না, এই রকম কথা বলা হচ্ছে। এখন কেউ যদি দুবছর ট্যাক্স না দেয় তাহলে সে ক্ষেত্রে তো সরকারেরই লাভ হচ্ছে। প্রতিমাসে তাকে ট্যাক্স না দেওয়ার জন্য ফাইন দিতে হচ্ছে। এই ফাইন ব্যাঙ্কের মত ডবল হয়ে যাচ্ছে সুদ সমেত। সুতরাং এক বছর যে প্রফেসন্যাল ট্যাক্স দিতে পারল না পরের বছর তাকে সুদ সহ ডবল পেমেন্ট দিতে হচ্ছে। প্রফেসন্যাল ট্যাক্স না দিলে যখন ফাইন দেবার প্রভিসন আছে তখন আর এটা না করাই ভাল। তাছাড়া কোন কিছু ঘটলে তো হাইকোর্ট আছে, সেখানে অর্ডিন্যান্সটাকেই তো চ্যালেঞ্জ করতে পারে। কাজেই এটা করাটা যুক্তি সংগত কিনা একটু ভেবে দেখবেন। কেউ মান্থলি ১০/১২ টাকা প্রফেসন্যাল ট্যাক্স দেন। তিনি যদি না দেন তাহলে তাকে ফাইনসহ ট্যাক্স দিতে হচ্ছে। এই ট্যাক্স কালেকসানের জন্য বাড়তি লোকের প্রয়োজন হবে, অফিসার লাগবে। এই বিলটি পাশ করার পর ট্যাক্স কালেকসান হচ্ছে কিনা দেখতে হবে। এখানে সেই পয়সাকড়ির ব্যাপার আছে, এটা আমরা সবাই জানি। মোটরভেইকেলস ট্যাক্স কিভাবে পরিচালিত হচ্ছে সেটা আমরা সকলেই জানি। কিছু বাস আছে যার ক্যাপাসিটি হচ্ছে ৪২ জনের, সে কিন্তু ১৪২ জন নিয়ে রান করছে। এর বিপক্ষে এ্যাডমিনিষ্ট্রেসনকে কাজে লাগাতে পারি নি, আমরা এটা শুধু আপনাদের দুর্বলতা নয়, কংগ্রেসের আমলেও এই দুর্বলতা ছিল। তখনও কিছুই করা যায় নি। সিদ্ধার্থ বাবুর আমলে মোটরভেইকেলস্ ইনস্পেকটরের ব্যবস্থা হয়েছিল। বেআইনি ভাবে ৪২ জনের জায়গায় ৮০ জন নিয়ে যে সব বাস যাতায়াত করছে তাদের কাছ থেকে ট্যাক্স কালেকসানের ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু এই মোটরভেইকেলস্ ইনস্পেকটরদের রাস্তায় দেখতেই পাওয়া যেত না। এরপরে যদি আর একটা কাজ বাড়িয়ে দেন তাহলে তারা যেটুকু রাস্তায় বেরোত সেটুকু সময়ও তারা আর পাবে না। অফিস ওয়ার্ক বেড়ে যাবে। কাজেই এই ভাবে বিলটি নিয়ে এসে বিধানসভার যেটুকু মহত উদ্দেশ্য ও সুনাম রয়েছে সেটাকে অন্ততঃ আপনারা আর নষ্ট করবেন না।৭/৮/১০ টাকার ট্যাক্সের রিসিপ্ট নিয়ে মোটর ভেহিকেলস পারমিটের ব্যবস্থা করার বিষয়টি অফিসারদের উপর ছেড়ে দিয়ে এদিক ওদিক করার সুযোগ করে দেবেন না। আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি আপনি এই সামান্য ব্যাপার নিয়ে এখানকার সময় নষ্ট করে আলোচনা করা উচিত নয়, আপনি বিলটি উইথড্র করে নিন।৮/১০ টাকা প্রফেসন্যাল ট্যাক্স সকলেই দেবে, এটা এমন কিছু ব্যাপার নয়। প্রফেসন্যাল ট্যাক্সের রিসিপ্ট নিয়ে মোটর ভেইকেলস পারমিট রিনিউ করতে হবে, এর দরকার নেই। লোকে এমনিতেই ট্যাক্স দিয়ে দেবে। আপনি ভাবনা চিন্তা করে বিলটি উইথড্র

করে নিন। এই কথা বলে বিলটির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিলটি আমাদের মাননীয় পরিবহনমন্ত্রী এখানে উপস্থিত করেছেন ' দি মোটর ভেহিকেলস ওয়েষ্ট বেঙ্গল থার্ড এ্যামেন্ডমেন্ট ' বিল, ১৯৮৫, আমি তাকে সমর্থন জানিয়ে দু একটি কথা বলছি। কংগ্রেস (ই) এর মাননীয় নব কুমার রায় এই প্রফেসন্যাল ট্যাক্স কিভাবে ফাঁকি দেওয়া যায় তার জন্য যে এ্যাডভোকেসি করে গেলেন সেটা শুনে আমার খুব আশ্চর্য লাগল। তিনি নিজে একজন এ্যাডভোকেট। তিনি ভেরি ব্যাড এ্যাডভোকেসি করে গেলেন। একজন লোকে তিনি যে প্রফেসনে নিযুক্ত আছেন তিনি ব্যবসা করলে প্রফেসন্যাল ট্যাক্স দিচ্ছেন কিনা সেটা দেখা দবকার। এই প্রফেসন্যাল ট্যাক্স বাধ্যতা মূলক ভাবে দিতে হবে। তিনি তা দিচ্ছেন কিনা এইভাবে সরকার একটা সুযোগ পেয়ে যাবে, তা নাহলে পারমিট পাবে না রিনিউয়্যালের সময়। আপনি নিজে একজন এ্যাডভোকেট, আপনি প্রফেসন্যাল ট্যাক্স দিচ্ছেন কিনা সেটা ধরার ব্যবস্থা তো করতেই হবে। গাড়ী চড়বেন, দেবেন না এটা হতে পারে না। আবার গাড়ী চড়ে যেতে হবে, তা নাহলে প্রফেসন জমবে না। কাজেই প্রফেসন্যাল ট্যাক্সের রিসিপ্ট না দেখালে বিনিউয়্যাল পারমিট পাওয়া যাবে না।

**[5.00 – 5.10 p.m.]**

এটা এমন কিছু ব্যাপার নয়, যারা প্রফেসন্যাল ট্যাক্স ফাঁকি দেন তাদেব ধরবার জন্যই ব্যবস্থা করা হয়েছে। আপনারা জানেন লরির মালিকরা আন্তরাজ্য ব্যবসা চালিয়ে লক্ষ লক্ষ টাকা উপার্জন করে কিন্তু ট্যাক্স ফাঁকিদেবার জন্য তারা আপনার মতন এ্যাডভোকেটদের ধরে বাঁচার চেষ্টা করে। এরা যাতে প্রফেসন্যাল ট্যাক্স কিছুতেই ফাঁকি দিতে না পারে তারজন্যই এই বিলে ব্যবস্থা করা হয়েছে। রিসিট না দেখালে তারা পারমিট পাবেন না কিম্বা রিসিট না দেখালে সেখানে রিনিউয়্যালও হবে না এই হচ্ছে বিলের উদ্দেশ্য। আমি মনে করি এই বিলের উপর বেশী বক্তব্য রাখাব অবকাশ নেই। আপনার ব্যাড এ্যাডভোকেসি দেখে আমি লজ্জিত হচ্ছি যে আপনি কি ভাবে বললেন এটা করবেন না। আপনার এটা উইথড্র করা উচিত। তা না হলে এতে আপনি ট্যাক্স ফাঁকিবাজদের সাহায্য করবেন। এই বলে এই বিলকে সমর্থন কবে আমি আমার বক্তব্য শেষ কবছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় আজকে যে " দি মোটব ভেহিকেলস (ওয়েষ্ট বেঙ্গল থার্ড এ্যামেন্ডমেন্ট) বিল,১৯৮৪ এনেছেন তার উদ্দেশ্য হচ্ছে একটা অবলিগেটারি ব্যবস্থা নেওয়া। অর্থাৎ প্রফেশন্যাল ট্যাক্সের রিসিটটা অবলিগেটারি ফর্মে নিয়ে আসা। ক্লজ থ্রিতে, সেকসান ৪৫- এ লেখা আছে

Every application for a permit shall be made to the Regional Transport Authority of the region in which it is propesed to used the vehicle or vehicles.

Provided that if it is proposed to use the vehicle or vehicles in two or more regions lying within the same state.

বিগত দিনে যেটা ছিল সেই প্রভিসানের মধ্যে আমরা আরো দেখতে পাচ্ছি আছে।

Every applicant for the grant of new permit under Section 46 or Section 54 shall deposit, by way of security, with his application an

amount in such manner and at such rate not exceeding rupees two hundred per motor vehicle.

এই কথাটা ছিল। তার সঙ্গে আরো যা অবলিগেটারি হিসাবে কমপালসারি করে করছেন সেটা হচ্ছে প্রফেসন্যাল ট্যাক্সের রিসিট না দেখালে পারমিট পাওয়া যাবে না বা রিনিউয়াল করা যাবে না। এক কথায় বলা যায় এটা না হলে ট্যাক্স টোকেন পেতে বা মোটর ভেহিকেলসের বিভিন্ন কাগজপত্র পেতে অসুবিধা হবে। স্যার, আপনি জানেন, সরকারী কর্মচারীরা প্রফেসন্যাল ট্যাক্স দিয়ে থাকেন। সরকারী কর্মচারীদের কিন্তু প্রফেসন্যাল ট্যাক্সের জন্য কোন রিসিট দেওয়া হয় না, সেটা তাঁর ডিপার্টমেন্টে থাকে। এখন যদি কোন সরকারী কর্মচারীর গাড়ী থাকে বা ভেহিকলস থাকে তাহলে সে অসুবিধার মধ্যে পড়বে। মাননীয় পরিবহনমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ এই ব্যাপারটি একটু চিন্তা করে দেখবেন।

সে ক্ষেত্রে কোন রকম ব্যবস্থা গ্রহন করা তাঁর পক্ষে সম্ভব হবে কিনা এবং সেটা বাধাপ্রাপ্ত হবে কিনা, তা কিন্তু এই বিলের মধ্যে উল্লেখ্য নেই। আরো একটা জিনিষ আমি লক্ষ্য করছি যে, এই সিস্টেম চালু করতে গিয়ে সরকারের আর্থিক দায়িত্ব বৃদ্ধি পাবে। একেই পরিবহন দপ্তর লোকসানে চলছে। কোটি কোটি টাকা লোকসানের মধ্যে দিয়ে বিভিন্নভাবে পরিবহন দপ্তরকে বিব্রত হতে হচ্ছে, আবার একটা নতুন বোঝা চাপছে। সবকার সব সময়ে বলে থাকেন যে, তাঁদের সীমিত আর্থিক ক্ষমতা, সেই সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে পুনরায় আর্থিক দায়িত্ব বৃদ্ধি করা হচ্ছে। আমি পরিবহন মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, এই সিস্টেম চালু করতে গেলে আপনাদের কি আরো কর্মচারী নিতে হবে? আমার মনে হয় নিশ্চয়ই কিছু কর্মীর সংখ্যা বৃদ্ধি করতে হবে। প্রতিটি জেলায় মোটর ভেইকেলস অফিসারের সংখ্যা বাড়াতে হবে। এর ফলে সরকারকে অধিক পরিমান অর্থ ব্যয় করতে হবে। এই অবস্থায় আমি আবার মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি যে, এই ব্যবস্থা চালু করার পরে আপনি যে পরিমান প্রফেসন্যাল ট্যাক্স আদায় হবে বলছেন সে পরিমান আদায় করতে গিয়ে আপনার যে অতিরিক্ত অর্থ ব্যয় হবে সেই অর্থ ব্যয় করার পরেও কি পরিমান অর্থ আপনার আয় হবে বলে আপনি আশা করছেন? আমি আশা করব মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষনের মধ্যে দিয়ে আমার এই প্রশ্ন গুলির উত্তর দেবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটা জিনিষ এখানে উপলব্ধি করছি যে সেকসন ৪৬ এবং সেকসন ৫৪ এতে সিকিউরিটি মানি থেকে আরম্ভ করে বিভিন্ন রকমের যে সমস্ত ব্যবস্থা ছিল তাতে আমরা দেখছি The security furnished under sub - section (3) may be forfited in whole or in part by the transport authority if it is satisfied that the application was made for the purpose of preventing the issue of a temporary permit.

এখন পর্যন্ত টেমপোরারী পারমিট পদ্ধতিতে যে পারমিট ইস্যু করা হয় সেই পারমিট ইস্যু করার যে বিধি - ব্যবস্থা আছে সেই সেই বিধি ব্যবস্থার মধ্যে এটাকে ইনক্লুসন করতে গিয়ে কিছুটা অসুবিধার সৃষ্টি হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটাও আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনছি। এই সিস্টেম চালু করার পিছনে সরকারের মুল উদ্দেশ্যই হচ্ছে বিভাগীয় রাজস্বের পরিমান বৃদ্ধি করা, তথা রাজ্যের আর্থিক ক্ষমতা বৃদ্ধি করা। কিন্তু বর্তমানের ভেঙে পড়া পরিবহন ব্যবস্থাকে সজাগ এবং সচেতন করতে গেলে এই সমস্ত ছোট খাট বিলের পরিবর্তে একটা সামগ্রিক (কমপ্রিহেনসিভ) বিল আনার প্রয়োজন আছে। পরিবহন ক্ষেত্রের সমস্ত আইনের পরিবর্তন ঘটিয়ে পরিবহন ব্যবস্থার ক্রটি বিচ্যুতি গুলি দূর করা সম্ভব এবং সে রকম একটা বিল নিয়ে এলে আমাদেরও ক্রটি বিচ্যুতি গুলি সম্বন্ধে আলোচনা করার সুযোগ থাকবে। সেই জন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহনমন্ত্রীকে অনুরোধ করছি, তিনি একটা সামগ্রিক বিল নিয়ে আসুন। এই বিলের মাধ্যমে যা করতে চাওয়া হচ্ছে তাতে সাধারন

মানুষদের ক্ষেত্র বিশেষে অসুবিধায় ফেলা হবে এবং বিশেষ করে সরকারী কর্মচারীরা অসুবিধায় পড়বেন, কারন তারা প্রফেসন্যাল ট্যাক্স 'র কোন রিসিট্ পান না। তাঁদের ক্ষেত্রে কি ব্যবস্থা গ্রহন করা হবে, তা মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উল্লেখ করেননি, অন্তত আমি তা দেখতে পাইনি বলেই আমি এই সার্কুলেশন মোশানটি জনস্বার্থে প্রচার করার জন্য দিয়েছিলাম। আমার সার্কুলেশন মোসানটি মন্ত্রী মহাশয় গ্রহন করলে ভাল হয়, তা না হলে আমি এই বিলের বিরোধিতা করছি এবং আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তাকে সমর্থন করছি। কারণ হচ্ছে, অনেক ক্ষেত্রে দেখা যায় ট্যাক্স বাকি থেকে যাওয়ার জন্য ,এবং এই বাকি ট্যাক্সটা আদায় করার জন্য আর. টি এ ফাইন করে কিন্তু আর. টি. একে আদায় করার কোন অধিকার দেওয়া হয়নি। আর. টি এ খালি সাসপেন্ড করতে পারে। এটা দুইদিক থেকে ক্ষতি। জনসাধারণের ক্ষতি এবং সরাকারের ক্ষতি। ট্যাক্স ফাঁকি দিয়ে বহু লরি যাতায়াত করছে। এইসব লরি ধরা পড়ার পর কনডেম বলে বিক্রি করে দেয়। এই রকম বহু ঘটনা ঘটেছে। সুতরাং এদের আগে ট্যাক্স দিতে হবে। এছাড়া আরোও দেখছি, ওভারলোড করা বেআইনী, কিন্তু এই ওভার লোজ করার জন্য অর. টি. ও যদি ফাইন করে এবং মালিকরা যদি না দেন সেই ফাইনেব টাকা আর. টি. এ কিন্তু জোর করে আদায় করতে পারে না। মিউচ্যুয়ালী আদায় করতে হয়। এক্ষেত্রে আদায় করার আইন নেই। এই সমস্ত মালিকদের কাছ থেকে ট্যাক্স যাতে আদায় করা যায় তারজন্য মোটর ভিহিকিলস্ য়্যাক্ট সংশোধন করা দরকার। রাস্তার পাশে পাশে লরি দাঁড়িয়ে থাকে। তার বিরুদ্ধে ব্যবস্থা নেবার আইন আছে কিন্তু প্রয়োগ করা হয় না। আমার মনে আছে, একটা আইন পাশ হয়েছিল। যারা ট্রাক ব্যবসার সাথে যুক্ত অথচ যাদের ট্রাক নেই কনট্রাক্ট বেসিস কাজ করে তাদের বিরুদ্ধে ট্যাক্স বসানো হয়েছিল কিন্তু সেটা এখনও পর্যন্ত একজিকিউটেড হয়নি যতদূর জানি। সেটাকে একজিকিউট করার চেষ্টা করতে হবে। আর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষন করতে চাই, আপনি জানেন, কলকাতা থেকে মালদা, কলকাতা থেকে বহরমপুর, কলকাতা থেকে দিনাজপুর এই রকম বহু বাস যায়। এইসব বাসগুলি কনট্রাক্ট বেসিসে পারমিট পায়। কিন্তু এইসব বাসগুলি ষ্টেজ ক্যারেজ হিসাবে কাজ করে। যখন যেখানে খুশি থামায়। এরা লাক্সারী বাস হিসাবে ব্যবসা করে। আমাদের ষ্টেট বাসের যা অবস্থা তাতে চড়া যায় না। আমাদের ষ্টেট বাসের ভাড়া যেখানে সাড়ে ১৬টাকা, ওরা সেখানে নেয় ১৫ টাকা। আমাদের ষ্টেট বাসের যে অবস্থা সেতো আগেই বললাম। গদি নেই, চেয়ার নেই, জানালা খোলা যায় না, খুলতে গেলে হাতে পড়ে যায়। সি. এস. টি. সির অবস্থা তবু কিছুটা ভাল, কিন্তু নর্থ বেঙ্গল ষ্টেট বাসের অবস্থা অত্যন্ত খারাপ। তাই ওরা লাক্সারী বাস হিসাবে কাজ চালিয়ে যাচ্ছে। এরা টিকিট দেয় না। ফলে পলাসীর কাছে যে বাসটা পুড়ে গেল তাতে কোন কম্পেনসেসান কেউ পেল না। তাই আমি অনুরোধ করছি এগুলিকে ইন্সিওর করা আছে কিনা দেখবেন। ৭ দিন থেকে ১৫ দিনের মত ওরা এস. টি. এর কাছে থেকে পারমিট পেয়ে ব্যবসা চালিয়ে যাচ্ছে। কলকাতা থেকে মালদা, কলকাতা থেকে বহরমপুর এইরকম বহু পারমিট বাস আছে। আপনি যদি ষ্টেট বাস না চালাতে পারেন তাহলে এগুলির রুট ডিক্লেয়ার করুন। প্রাইভেট বাস মালিকদের হাতে রুট দিয়ে দিন, তাতে অনেক রিস্ক কভার করবে। তাছাড়া ওরা কিভাবে ব্যবসা করছে তা আমরা জানি না, রাত্রির বেলা রহনা দিচ্ছে। বে-আইনী জিনিস পাচার করছে কিনা তাও বোঝা যাচ্ছে না। ৭ দিন থেকে ১৫ দিনের জন্য বুক করে তারা এইভাবে কাজ করছে। এটা টেম্পোরারী কনট্রাক্ট ক্যারেজ সিস্টেমে এস. টি. এ মারফত চালাচ্ছে। এটাকে বন্ধ করার জন্য অনুরোধ জানাচ্ছি। আপনি রুট ডিক্লেয়ার করুন, বাসের পারমিট দিন। পারমিট হিসাবে চালাক, ট্যাক্স আদায় করতে সুবিধা হবে। তানাহলে অনেকে ট্যাক্স ফাঁকি দিচ্ছে এবং অনেকে ট্যাক্স বাকি রেখে চালিয়ে যাচ্ছে। যাইহোক এটা যে করেছেন এটা খুবই ভাল। অন্যান্য কিছু আইনও সংশোধন করুন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মুখার্জী ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমি তো মনে করিনা যে এই রকম একটা বিলে

এ প্রসঙ্গ উঠতে পারে। এর উদ্দেশ্যের মধ্যে তো পরিষ্কার লেখা আছে, সেটা হচ্ছে যিনি মোটর যানের মালিক, যে কোন ধরণের মোটর যানের মালিক বা তিনি যদি কোন পারমিট চান, কোন না কোন বাসের পারমিট চান অথবা মোটর যানের মালিকানা রিনিউ করাতে চান, কোন নবী করন করতে চান তাহলে সেই সময় তিনি যদি বৃত্তিকর দিয়ে থাকেন- কোন না কোন জায়গায় বৃত্তিকর দিতে হয় সেই বৃত্তি করের রসিদটুকু এনে দেখাবেন। এইটুকু প্রোডিউস করতে হবে, এই হচ্ছে বিলের লেখাটা। যখন তিনি এই দাবী করবেন যে আমাকে একটা পারমিট দেওয়া হোক, পারমিট রিনিউয়ালের দরখাস্ত করবেন তখন তিনি বৃত্তিকরের একটা রসিদ সার্টিফিকেট, ক্লিয়ারেন্স যাই বলেন এটা তাঁকে দাখিল করতে হবে। এতে তো খুব একটা অসংগতির ব্যাপার নেই। কি যে অসুবিধা হল তা আমি বুঝতে পারলাম না। আমাদের মাননীয় সদস্য নবকুমার বাবু বললেন, আমি তো বুঝতে পারছি না। প্রফেশ্যনাল ট্যাক্স তখন এটা পড়লে অসুবিধার কোন কারণ নেই। অন্য সদস্য যিনি বললেন আমার প্রশ্ন সব পড়বেন, পড়ার কোন কারণ নেই, অন্য প্রসঙ্গ আসে কেন? কোন আর্থিক ব্যাপার নেই। সরকারের অন্য ডিপার্টমেন্টে রোজগার হয়, আমার ট্যাক্স যদি ফাঁকি দেয় সেখানে একটা বাধার সৃষ্টি করা হয়েছে। আমি এতে মনে করিনা যে ট্যাক্স ফাঁকি দেওয়ার প্ল্যান তৈরী করার জন্য ভাবনাটা আসতে পারে। কাজেই অন্যান্য প্রসঙ্গগুলি আসা একেবারে অবান্তর। এখানে সত্যপদবাবু যা বললেন তাতে আমি মনে করি ট্যাক্স ফাঁকি দিলে ফাইনের ব্যবস্থা হবে এ সবের দরকার নেই। আইন করবার দরকার নেই, শুধু সোজা এসে বৃত্তিকরের রসীদটুকু দেখিয়ে দেবেন, রিনিউএ্যাল হবে পারমিট পাবেন। সোজা কথা। আর সরকারী কর্মচারীদের কথা বলছেন ওঁরা তো ব্যবসা করতে পারবেন না, করলে বেনামে করতে হবে -- গাড়ী থাকতে পারে- সরকারী কর্মচারীদের ব্যবসা করার কোন অধিকার নেই, করলে বেনামে করবে, তখন দেখা যাবে। সুতরাং এই নিয়ে ভাবনা চিন্তা করার কোন কারণ নেই। কাশীনাথ বাবুকে বুঝতে হবে সিস্টেমটা অবলিগেটরী করতে চাইছি। কারণটা খুব সহজ, না দেখালে পারমিট পাবেন না, রিনিউয়্যাল হবে না, দেখালে হয়ে যাবে। এর মধ্যে প্রশ্নের দিক দিয়ে কোন অসুবিধা নেই। আর অন্য যেসব কথা বার্ত্তা উঠেছে, পরিবহণ ব্যবস্থা ভেঙ্গে পড়ছে তার সঙ্গে এর কি সম্পর্ক? কাশীনাথ বাবু বলেছেন ভেঙ্গে পড়া পরিবহনের ব্যবস্থার কথা, তার সঙ্গে এর কোন সম্পর্ক নেই, আমাদের ডিপার্টমেন্টে রোজগার হয় এবং যে রোজগার হচ্ছে আমাদের সি. এস. টি. সি এবং অন্য পরিবহনে সেটা অন্য ব্যাপার। কিন্তু আমাদের এই পাবলিক ভিহিকল, পাবলিক মোটর ভিহিকল এতে আমাদের রোজগার হয়, আমাদের সরকারের যে রোজগার হয় অন্যান্য ডিপার্টমেন্টে যেখানে ট্যাক্স ফাঁকি দিতে না পারে, আমাদের ডিপার্টমেন্টে এসে গাড়ী নিতে চায়, নবীকরণ করতে চায়, তাদের ট্যাক্স ফাঁকি দেবার প্রবনতা টা আছে সেটাকে আমি রোধ করতে চাইছি, এটাই হচ্ছে উদ্দেশ্য।

**[5.20 - 5.31 p.m.]**

এতে কংগ্রেস সদস্যদের মধ্যে একটা বিরূপ প্রতিক্রিয়া হবে - এটা বুঝতে পারিনি। সেইজন্য বলছি, আপনারা সবাই একে নিশ্চয়ই সমর্থন করবেন। এ নিয়ে বিতর্কের অবকাশ আছে বলে মনে করি না।

**Mr. Deputy Speaker :** There is a motion for circulation of the Bill by Shri Kashinath Misra. Shri Misra may now move his motion.

**Shri Kashinath Misra :** I am not moving my motion. The Motion of Shri Rabin Mukherjee that the Motor Vehicles (West Bengal Third Amendment ) Bill, 1984, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

**Mr. Deputy Speaker :** There is an amendment to clause 1 by Shri Sumanta Kumar Hira, amendment No. 2

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that in clause 1, for sub-clause (1), the following sub-clause be substituted :-

"(1) This Act may be called the Motor Vehicles (West Bengal Third Amendment) Act, 1985".

**Shri Rabin Mukherjee :** I accept this amendment.

The motion of Shri Sumanta Kumar Hira that in clause 1, for sub-caluse(1), the following sub-clause be substituted :-

"(1) This Act may be called the Motor Vehicles (West Bengal Third Amendment) Act, 1985, was then put and agreed to.

The question that clause1, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 2 to 4**

The question that caluses 2 to 4 do stand part of the Bill, was then put and agreed to.

Enacting Formula

**Mr. Deputy Speaker :** There is an amendment to Enacting Formula - by Shri Sumanta Kumar Hira.

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that inthe enacting formula, for the words " Thirty- Fifth Year ", the words "Thirty-Sixth Year " be substituted.

**Shri Rabin Mukharjee :** I accept the amendment. The motion of Shri Sumanta Kumar Hira that in the enacting formula, for the words "Thirty- Fifth year", the words "Thirty-Sixth Year" be substituted, was then put and agreed to.

The question that Enacting Formula, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Shri Rabin Mukherfee :** Sir, I beg to move that the Motor vehicles (West Bengal Third Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed.

**শ্রী জয়নাল আবেদিন :** মিঃ ডেপুটি স্পীকার স্যার, মন্ত্রী মহাশয়কে একটি প্রশ্ন - উনি জবাবে বলেছেন যে এতে ট্যাক্স ফাঁকি দিচ্ছে। One department is going for implementation of other department সাপ্লিমেন্টারী রেসপনসিবিলিটি যে নেই সেখানে কি করবেন? ট্যাক্স ফাঁকি দিচ্ছে—এক্ষেত্রে হোয়াট ইজ ইওর মেথড্? হেল্প করতে পারবেন? পারবেন না। আর একটা কথা, আপনার The Department itself is very complicated, clumsy and not very clean department. I should not say 'corrupt' because it will be a harsh for the Minister. It is not a very clean department.

আমাদের সোর্স থেকে রিকভারী অফ ট্যাক্স ২ টাকা কেটে নিচ্ছেন। Who will issue the certificates to them? এটা আপনারা বলছেন না। এ্যভেলেবিলিট অফ সার্টিফিকেট এটার করসপনডিং মেসিনারী থাকা উচিত যাতে ইজি এ্যভেলেবেল হয়। পয়সা দিয়ে সার্টিফিকেট পাসপোর্টের মতো যেন না নিতে হয়। আমাদের সোর্স থেকে কেটে নিচ্ছেন, সার্টিফিকেট নিচ্ছেন না, ইউ হ্যাভ নো ডকুমেন্টস উইথ আস। আমাদের মাইনে ৬৫০ টাকা, তার থেকে ২ টাকা প্রফেসনাল ট্যাক্স কেটে নিলেন। in exchange, what we give, Why don't you introduce the system immdiately? যেখানে সোর্সে কেটে নিচ্ছেন সেখানে আমাদের হাতে চেক দেওয়ার সময় একটা হাতিয়ার ধরিয়ে দেবেন যাতে ক্লিয়ারেন্স থাকবে যে প্রফেসনাল ট্যাক্স কেটে নেওয়া হয়েছে। এই সিসটেমটা করসপনডিং ইজি হওয়া উচিত। এই ব্যবস্থাটার একটা ইনটোডাকসান হওয়া উচিত। You are contradicting yourself তার মানে হ্যারাসমেন্ট অর্থাৎ An uncleanliness in your administration has mounted very high. এটা আরো বাড়বে বলে আমি আশংকা করছি।

**শ্রী রবীন মুখার্জী :** এই সব বাইরের প্রশ্ন নিয়ে আসছেন কেন? এটার ক্ষেত্রে অসুবিধার কোন ব্যপার নেই। যার দরকার হবে সে ৫০০ টাকা বলুন আর যত টাকার বলুন, সার্টিফিকেট হাজির করলে আমি দিয়ে দেব। আমার লক্ষ্যটা হ'ল এই, এই জায়গার মধ্যে আমি রেসপেকটিভ।

The motion of Shri Rabin Mukherjee that the Motor Vehicles (West Bengal Third Amendment) Bill, 1984, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে এই হাউসকে জানাতে চাই, হুগলী জেলায় যে ভিকটোরিয়া জুট মিল আছে সেখানে ৭ হাজার শ্রমিক কর্মচারী কাজ করে এবং সেখানকার মালিক অর্থনৈতিক সংকটের অজুহাতে গত ১৪ই মার্চ থেকে এই মিল লক-আউট ঘোষনা করেছেন। এইভাবে সে ৭হাজার কর্মচারীকে রাস্তায় বসিয়ে দিয়েছে। আজকে সেখানকার সমস্ত ট্রেড ইউনিয়ান, সি.আই.টি.ইউ এবং আই. এন.টি.ইউ.সি সহ সমস্ত শ্রমিক কর্মচারী এই বিধানসভায় গণ

ডেপুটেশানে এসেছে। তারা শ্রম দপ্তরের রাষ্ট্রমন্ত্রী শ্রী শান্তিরঞ্জন ঘটকের সঙ্গে সাক্ষাৎ করেছে। স্যার, এই ব্যাপারে আমি তাঁর হস্তক্ষেপ দাবি করছি। আমাদের জেলার দুজন মন্ত্রী আছেন, মাননীয় ভবানী মুখার্জী এবং মাননীয় রাম চ্যাটার্জী মহাশয়। তারা তাঁদের সংগেও সাক্ষাৎ করেছে। স্যার, অবিলম্বে আমি তাঁদের হস্তক্ষেপ দাবি করছি। টমাস কম্পানীর মালিকের অত্যাচারের বিরুদ্ধে শ্রমিকের পাশে এসে দাঁড়াবার জন্য সকল সদস্যগনকে আবেদন জানাচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শান্তশ্রী মহাশয়, যে কথা বললেন সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। এখানে যিনি মিনিষ্টার আছেন, এই ব্যাপারে তাঁর ইমিডিয়েট স্টেপ নেওয়া দরকার। ভিক্টোরিয়া জুট মিলের সঙ্গে আরো ১১ টি জুট মিল বন্ধ হয়ে গেছে। এর ফলে প্রায় ১ লক্ষ মানুষ বেকার হয়ে গেছে। শুধু এর দোষ না করে এখনি যেটা করা যায় - এই লক আউট ইললিগ্যাল লক আউট বলে ডিক্লিয়ার করুন। ইমিডিয়েট স্টেপ হিসাবে এই স্টেপ নেওয়া যেতে পারে। এটা করার পরে যেখানে যা কিছু বলার বা তদ্বির করার সেটা করা যেতে পারে। এখনই রাজ্য সরকারের পক্ষ থেকে ইমিডিয়েট স্টেপ হিসাবে এই লক-আউট ইললিগ্যাল লক-আউট বলে ঘোষনা করা উচিত। এটা শ্রমিকদের রুজি-রোজগারেব ব্যাপার।

Mr. Deputy Speaker : The Minister-in-Charge of Finance Department may please introduce the West Bengal Motor Vehicles (Taxation on Goods and Passengers) Bill, 1985 and the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1985. The consideration of the bills will be taken later on.

The West Bengal Motor Vehicles (Taxation on Goods and Passengers) Bill, 1985.

Dr. Ashok Mitra : Sir, I beg to introduce the West Bengal Motor Vehicles (Taxation of Goods and Passengers) Bill, 1985.

(Secretary then read the title of the Bill)

The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1985.

Dr. Ashok Mitra : Sir, I beg to introduce the West Bengal Laws (Amendment) Bill, 1985.

[Secretary then read the tile of the Bill]

## ADJOURNMNET

The House was adjourned at 5-31p.m. till 1 p.m. on Friday, the 22nd March, 1985, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 22nd March, 1985 at 1 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 11 Ministers of State and 145 Members.

**[ 1.00 – 1.10 p.m.]**

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** স্যার, আজকের কাগজে দেখলাম যে আমাদের প্রধানমন্ত্রী প্রশ্নোত্তরের সময়ে একটি প্রশ্নের উত্তর দিতে গিয়ে বলেছেন যে কলকাতা একটি মুমূর্ষু নগরী ............(গোলমাল)

**মিঃ স্পীকার :** আপনারা বসুন। এটা কোশ্চেন আওয়ার, কোশ্চেন আওয়ারের পরে আপনারা যা বলার বলবেন।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** প্লিজ, আপনারা বসুন।

(গোলমাল)

**শ্রী অমলেন্দ্র রায় :** পশ্চিমবঙ্গ যদি মৃতপ্রায় হয় তবে প্রধানমন্ত্রী মৃতপ্রায়। স্যার, ওর মায়োপিয়া হয়েছে, ওকে হাসপাতালে পাঠান হোক।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** মিঃ রায় আপনি বসুন, এটা কোশ্চেন আওয়ার। তারকা চিহ্নিত প্রশ্ন ৩১ স্থগিত।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** আফটার কোশ্চেন আওয়ার এই সব তুলবেন।

(গোলমাল)

(Several members rose in their seats)

**Mr. Speaker :** Now it is question hour. Please raise the issue after the question hour is over. Let us proceed to the business.

## Held over Starred Questions
(to which oral answers were given)

**বীরভূমে মাঠপলশা সমবায় সমিতির বিরুদ্ধে চাল বিলি না করার অভিযোগ**

*৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৩) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বিগত জানুয়ারী মাসে বীরভূম জেলার সাঁইথিয়া থানায় অবস্থিত মাঠপলশা সমবায় সমিতি খাদ্য বিভাগ হইতে প্রাপ্ত দুইশত কুইন্টাল চাল এম আর ডিলারদের মধ্যে বিলি না করার বিষয়ে সরকার কোন অভিযোগ পেয়েছেন কি ; এবং

(খ) পেয়ে থাকলে, এ বিষয়ে কাহারা দোষী ও দোষী ব্যক্তিদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জী :**

(ক) হ্যাঁ।

(খ) মাঠপলসা সমবায় সমিতি ও ইহার সহিত যুক্ত ২৩ জন এম আর ডিলারদের কার্য কলাপ বিধিবর্হির্ভূত বলিয়া প্রমাণিত হয়েছে। এই সমবায় সমিতির এম আর. ডিষ্ট্রিবিউটারশিপ বাতিল করা হয়েছে এবং ২৩ জন এম. আর ডিলারেরই আমানত (সিকিউরিটি) বাজেয়াপ্ত করা হয়েছে। সংশ্লিষ্ট সরকারী কর্মচারীদের আচরণ তদন্তের জন্য ভিজিলেন্স পাঠানো হচ্ছে। অভিযুক্তদের বিরুদ্ধে ফৌজদারী মামলা রুজু করার জন্য নিয়ামককে নির্দেশ পাঠানো হয়েছে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** অভিযুক্ত অফিসারদের সাসপেণ্ড করা হোল না কেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** আমাদের কাছে খবর আসার পর আমরা সেটা জেলা নিয়ামককে জানিয়েছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** দোষী প্রমাণিত হলে সাসপেণ্ড করা হোল না কেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** আমরা রিপোর্ট চেয়ে পাঠিয়েছি। সাসপেনসনের কেস হলে তখন তা করা হবে।

**বারাকপুর মহকুমায় রেশন সামগ্রী সরবরাহের পরিমাণ**

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬০২) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

গত ১৯৮৪ সনে বারাকপুর মহকুমায় রেশন দোকান মারফত কত চাল, গম, চিনি এবং কেরোসিন সরবরাহ করা হয়েছে?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :**

১৯৮৪ সনে ব্যারাকপুর মহকুমায় রেশন দোকান মারফৎ চাল, গম, চিনি, কেরোসিন সরবরহের পরিমাণ নিম্নরূপ :

চাল — এক লাখ তিরিশ হাজার চারশত পনের মেট্রিক টন।
(১,৩০,৪১৫.০০ মেট্রিক টন)

গম — আটানব্বুই হাজার সাত শত আটানব্বুই মেট্রিক টন।
(৯৮,৭৯৮.০০ মেট্রিক টন)

চিনি — উনিশ হাজার তিয়াত্তর দশমিক তিন নয় (১৯,০৭৩.৩৯) মেট্রিক টন।

কেরোসিন — পঁয়ত্রিশ হাজার দুইশত সতের (৩৫,২১৭) কিলোলিটার।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য ঃ** যে সমস্ত রেশন দোকানে রেশন কার্ড অনুযায়ী যেটা বরাদ্দ হয় সেটা কি দোকানদাররা নেন।

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** এর মধ্যে দুটো জিনিস আছে, এফ.সি.আই কখন কখন সরবরাহ করতে পারেন না তখন দোকানদাররা কি ভাবে নেবেন আবার কখনো কখনো দোকানদাররা টাকার অভাবের জন্য নেয় না।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য ঃ** ব্যারাকপুর মহকুমার রেশন দোকানে যে সমস্ত জিনিষ যায় তাতে এফ.সি.আই গো-ডাউন থেকে যে সমস্ত মাল সরবরাহ করা হয় তাদের কোয়ালিটির সম্পর্কে কোন অভিযোগ পেয়েছেন কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** অনেক অভিযোগ আছে যা আমরা কেন্দ্রীয় সরকার এবং এফ.সি.আই-কে জানিয়েছি। লোকসভায় খাদ্যমন্ত্রী বলেছেন কেরালা এবং অন্যান্য জায়গার দৃষ্টান্ত দিয়ে বলেছেন আমরা চেষ্টা করবো। আমরাও কেন্দ্রীয় সরকারের কাছে অনেক অভিযোগ পাঠিয়েছি।

**[1.10 – 1.20 p.m.]**

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় বললেন যে টাকার অভাবে ডিলাররা অনেক সময় খাদ্যদ্রব্য সামগ্রিকভাবে তুলতে পারে না, আপনি কি জানাবেন এই ডিলারদের জাতীয়করণ ব্যাঙ্ক থেকে টাকা দেবার ব্যবস্থার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** বাঁকুড়া জেলায় এম আর ডিলারদের যে সম্মেলন হয়েছিল মাননীয় সদস্য সেখানে উপস্থিত ছিলেন। এই প্রশ্নটা সেখানে উঠেছিল। ওরা যদি টাকার ব্যাপারে আমাদের কাছে আসে আমরা সহানুভুতির সঙ্গে ব্যাঙ্কের সঙ্গে কথা বলে চেষ্টা করব যাতে তারা টাকা পেতে পারে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি ডিলারশিপ দেবার সময় প্রত্যেক ডিলারকে একটা মজুত অর্থের হিসাব দিতে হয়, তা যদি দিতে হয় তাহলে এই প্রশ্নের যৌক্তিকতা কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** এটা ব্যারাকপুর মহকুমার প্রশ্ন ছিল, আপনি যেটা বললেন এটা সাধারণ প্রশ্ন, এই সম্বন্ধে নোটিশ দেবেন বলতে পারব।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** ২ বছর আগে মেদিনীপুরে এফ সি আই অখাদ্য চাল পাঠিয়েছিল, এই অখাদ্য চাল দেওয়া কবে শেষ হবে?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন ওঠে না।

**দক্ষিণ চকোয়াখেতিতে তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ দপ্তর কর্তৃক গো-দুগ্ধ উৎপাদন কেন্দ্র স্থাপন**

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮২২) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় ঃ** তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ১নং ব্লকের দক্ষিণ চকোয়াখেতি মৌজায় তফসিলী ও আদিবাসী কল্যাণ দপ্তর একটি গো-দুগ্ধ প্রকল্প স্থাপন করিতেছেন; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে উক্ত প্রকল্পের কাজ কবে নাগাদ আরম্ভ হইবে?

**শ্রী শম্ভুনাথ মাণ্ডি ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**এমপ্লয়মেনট এক্সচেঞ্জ সম্পর্কে অভিযোগ**

*১৪২। (অনুমোদিত প্রশ্ন নং *৩) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ঃ—

রাজ্যের 'এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ'গুলি সম্পর্কে কোন দুর্নীতির অভিযোগ পাচ্ছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** হ্যাঁ, কোন কোন এক্সচেঞ্জ সম্পর্কে কিছু কিছু অভিযোগ পাওয়া গিয়েছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** আজকে রাজ্যের আবাল-বৃদ্ধ-বণিতা জানতে পেরেছে যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ দুর্নীতির স্বর্গরাজ্য হয়ে উঠেছে, সেখানে ঘুষ ছাড়া কল পাওয়া যায় না, সিনিয়রিটি রক্ষা করা হচ্ছে না, এই বিষয়ে মন্ত্রী মহাশয় অনুসন্ধান করবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** আপনাদের অভিযোগ থাকলে দেবেন। তবে আপনার স্যাটিসফ্যাক্‌শনের জন্য দু-একটা খবর দিতে পারি। আমরা কিছু কিছু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ সম্বন্ধে, যার মধ্যে বহরমপুর আছে, কিছু অভিযোগ পেয়েছি, সে সম্বন্ধে তদন্ত করছি, কিছু ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে এখন যে এ্যাডভাইসারী কমিটি আছে সেই কমিটির হাতে কোন ক্ষমতা নেই। আপনি জানেন কিনা জানি না যখন নামগুলি পাঠান হয়ে যায় বিভিন্ন দপ্তরে তারপর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এ্যাডভাইসারী কমিটি জানতে পারে। তখন এরা এর প্রতিকারের কোন পথ পায় না। সেজন্য এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এ্যাডভাইসারী কমিটিকে ক্ষমতা সম্পন্ন করবেন কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক ঃ** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের যে নিয়ম আছে সেই নিয়ম অনুযায়ী তাদের ক্ষমতা দেওয়া আছে। তাছাড়া তাদের আরো অনেক কিছু সুযোগ সুবিধা দেওয়া হয় যাতে তারা এগুলি দেখতে পারেন। নির্দিষ্ট কোন অভিযোগ এলে সেটা দেখার জন্য আরো কিছু ক্ষমতা দেওয়া যায় কিনা এই সম্বন্ধে আমরা ভাবছি। অনেক এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এ্যাডভাইসারী কমিটি তাদের আবার ফাংকসানিং-এর উপর নির্ভর করে তারা এই বিষয়টি কতখানি নজর রাখছেন তার উপর। তবে নির্দিষ্ট অভিযোগ থাকলে বলবেন, দেখব।

**শ্রী অরুণ কুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি— আপনি বলেছেন অভিযোগ কিছু পেয়েছেন, তার তদন্ত করা হচ্ছে, এই অভিযোগগুলি কি কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এই অভিযোগগুলি যেমন ধরুন, কিছু কিছু ফেকলিষ্ট সাবমিট করা হয়েছে, কিছু ইররেগুলারিটিজ আছে সাবমিসানের ব্যাপারে, যেগুলি সাবমিসান হচ্ছে সেগুলি সময় মত হয় না, কিছু রেজিষ্ট্রেসান, রিনিউয়্যালে ইররেগুলারিটিজ আছে, এই ধরণের কিছু কিছু অভিযোগ আছে, উই আর গোইং টু লুক ইন টু দ্যাট।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ যা আছে বিভিন্ন গ্রাম এলাকায় ব্লক স্তরে এগুলি আরো বর্ধিত করার মত কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** যা আছে তার চেয়ে বাড়ানোর এখন কোন পরিকল্পনা নেই। সেগুলি যাতে ভালভাবে কাজ করতে পারে তার দিকে নজর রাখছি।

**শ্রী আবদুল মান্নান :** মন্ত্রীমহাশয় বলেছেন এ্যাডভাইসরি কমিটি যদি সজাগ হয় তাহলে অনেক কিছু ব্যবস্থা হতে পারে। আমি তাঁর এই কথার সঙ্গে একমত। এই প্রসঙ্গে আমি মন্ত্রীমহাশয়কে বলছি, বিভিন্ন ক্যাটাগরির বিভিন্ন এন সি ও কোড নাম্বার হয় কিন্তু সিরিয়াল নাম্বার একসঙ্গে দেওয়া হয়। এখানে আমার বক্তব্য হচ্ছে এন সি ও কোড নাম্বার অনুসারে যদি সিরিয়াল নাম্বার দেন তাহলে সুবিধা হয়।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** পার্টিকুলার কোন কোন কার্ডে অসুবিধা হচ্ছে সেটা যদি দেখিয়ে দেন তাহলে কি করা যায় দেখব।

**শ্রী দেবরঞ্জন সেন :** এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের এ্যাডভাইসারি কমিটির মিটিং আগে নিয়মিত হোত, কিন্তু বর্তমানে তার হচ্ছে না। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম পাঠাবার ব্যাপারে আমরা এ ডি এম-কে বলেছি এবং আপনাকেও বলছি আমাদের কাছে যে লিষ্ট পাঠান হয় তাতে দেখি নাম পাঠাবার পর এবং সিলেকসন হবার পর আমাদের কাছে পাঠান হয়। এই যে দেরীতে লিষ্ট পাঠান হয় এর প্রতিকার আপনি করবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** আমরা খবর পেলেই চেষ্টা করি যাতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মিটিং ডাকা হয়।

**শ্রী বা[illegible]ণ রায় :** আমরা যখন বহরমপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ঘেরাও করেছিলাম তখন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অফিসার আমাদের কাছে লিখিতভাবে বলেছিলেন যে এই এই করেছি। আমার প্রশ্ন হচ্ছে সেই অফিসার এবং কর্মচারীদের বিরুদ্ধে কি ব্যবস্থা অবলম্বন করেছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** সেটা নিয়ে মামলা চলছে কাজেই ডিটেলস্ বলতে পারব না।

**সরকারী হাসপাতালে এম বি বি এস হাউস ষ্টাফদের মাসিক বেতন**

*১৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪) **শ্রী সুনীতি চট্টরাজ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) বর্তমানে সরকারী হাসপাতালে এম বি বিএস হাউস ষ্টাফদের মাসিক মাহিনা কত; এবং

(খ) দিল্লী এবং আসামে এম বি বি এস হাউস ষ্টাফদের মাসিক মাহিনা কত, সে সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকারের কাছে কোন তথ্য আছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ**

(ক) বর্তমানে সরকারী হাসপাতলে সিনিয়র হাউস ষ্টাফেরা মাসিক ৬৫০.০০ এবং জুনিয়ার হাউস ষ্টাফেরা মাসিক ৬০০.০০ টাকা হিসাবে বৃত্তি পান।

(খ) না। আসাম থেকে পাওয়া যায় নি। প[illegible] All India Institute of Medical Science & Hospital Junior or Senior Resident দের বেতনক্রম ও অন্যান্য বিষয়ে একটি প্রতিবেদন পাঠিয়েছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, সিনিয়র এম বি বি এস হাউস ষ্টাফ এবং জুনিয়ার এম বি বি এস ষ্টাফদের বেতন ৬০০ এবং ৬৫০ টাকা যা ধার্য করা আছে এটা সমপরিমাণ করবার জন্য এবং তাদের বেতন বৃদ্ধি করবার জন্য কোন প্রস্তাব সরকারের আছে কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমরা সকলকে দেই কাজেই ওটা এখনই করা যাবে না।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গে কংগ্রেস রাজত্বের শেষ বছরে, ১৯৭৬-৭৭ সালে সিনিয়ার হাউস ষ্টাফ এবং জুনিয়ার হাউস ষ্টাফদের এ্যালাউয়েন্ট কত ছিল, তার তুলনায় বর্ত্তমানে কত বেড়েছে, তার একটা হিসাব যদি দয়া করে দেন?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** আমরা তো দুবার বাড়িয়েছি, প্রথম বাড়ানো হয়েছে প্রথম বামফ্রন্টের সময়, তারপর আবার গত বছর বেড়েছে। কত বেড়েছে সেটা পরে জানিয়ে দেব।

**[1.20 – 1.30 p.m.]**

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister be pleased to state as to when the new scale of pay has been introduced and what other perquisites are provided to the House Staff, both Junior and Senior.

**Dr. Ambarish Mukherjee :** You see, this is a kind of stipend. This remuneration is paid to the House staff as a matter of allowance for their training. There is a basic difference in the case of House staff who are employed here. They are on contract service.

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir. The Minister is giving irrelevant answer to my question.

**Mr. Speaker :** What was your question.

**Dr. Zainal Abedin :** I specifically asked him as to when the new scale of pay has been imtroduced and what other perquisites are provided to the House staff ?

**Dr. Ambarish Mukherjee :** For the first part of the question I require notice and for the second part of the question I can say that we are giving them accommodation.

**Mr. Speaker :** For the first part of your question, he requires notice.

**মাধ্যমিক বিদ্যালয়ে তফসিলী ও আদিবাসী ছাত্রদের জন্য ছাত্রাবাস**

*১৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪) **শ্রী সুরেশ সিংহ :** তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি :—

(ক) প্রত্যেক মাধ্যমিক বিদ্যালয়ে তফসিলী ও আদিবাসী ছাত্রদের জন্য একটি করিয়া হস্টেল নির্মাণের কোন পরিকল্পনা আছে কি?

(খ) পশ্চিম দিনাজপুর জেলায় এইরূপ হস্টেলের সংখ্যা কত ? (বিদ্যালয়ের নামসহ); এবং

(গ) উক্ত জেলায় যেসব বিদ্যালয়ে এখনও হস্টেল নির্মাণ হয় নাই, সেসব ক্ষেত্রে হস্টেল নির্মাণের কোন পরিকল্পনা আছে কি?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :**

(ক) না।

(খ) এ পর্যন্ত সংগৃহীত তথ্য অনুযায়ী এরূপ হোস্টেলের সংখ্যা ২৫। স্যার, নামের তালিকাটি কি পড়ে দেব?

**মিঃ স্পীকার :** Mr. Mandi, is it a long list ? If so, please lay it on the Table.

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** এছাড়া আরও ১৪টি ছাত্রাবাস নির্মীয়মান অবস্থায় আছে।

(গ) না, জেলার সমস্ত মাধ্যমিক বিদ্যালয়ে তফসিলী ও আদিবাসী ছাত্রদের জন্য ছাত্রাবাস নির্মাণের কোন পরিকল্পনা সরকারের নেই। তবে যে সব বিদ্যালয়ে তরফ থেকে জেলা মঙ্গল কমিটির মাধ্যমে প্রস্তাব পেশ করা হবে অর্থের সংস্থান অনুযায়ী সেগুলি অগ্রাধিকার ভিত্তিতে বিবেচনা করা হবে।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এলাকার তপসিলী উপজাতি অধ্যুষিত, যেখানে আদিবাসী বেশী সংখ্যায় বাস করে সেখানকার স্কুলগুলিতে আদিবাসী ছাত্রদের সংখ্যাধিক্যের ভিত্তিতে হোস্টেল করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা মঙ্গল কমিটির প্রশ্ন ছাড়া?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** যদি স্পেসিফিকভাবে কিছু থাকে তাহলে আমার কাছে পাঠিয়ে দেবেন, আমরা জেলা মঙ্গল কমিটির কাছে পাঠিয়ে দেব যাতে অগ্রাধিকার দেয়, সুযোগ পায়, সেই ব্যবস্থা করা যেতে পারে।

**শ্রী মনোহর টির্কি :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে হোস্টেল তৈরী করার জন্য কত টাকা দেওয়া হয়?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** এই ব্যাপারে দুই রকম ব্যবস্থা আছে। আদিবাসী তপসিল মাধ্যমিক বিদ্যালয়ে যে হোস্টেল তৈরী হয়, সেখানে এক একটা হোস্টেলের জন্য ম্যাকসিমাম ৪০ হাজার টাকা দেওয়া হচ্ছে। আর আদিবাসী ছেলে যারা কলেজে পড়াশুনা করে তাদের হোস্টেলের জন্য ৮০ হাজার

টাকা করে দেওয়া হয়। আদিবাসী তপসিল মেয়েদের ক্ষেত্রে হোষ্টেল বিল্ডিংয়ের জন্য ছাত্রী প্রতি ৫ হাজার টাকা দেওয়া হয়।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে হোষ্টেলগুলির কথা বললেন, এগুলির মধ্যে কয়টা ছাত্রীনিবাস আছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** এটা নোটিশ দিলে বলে দেব।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি 'ক' প্রশ্নের উত্তরে একটা নির্দিষ্ট জেলার কথা বলেছেন। আমার প্রশ্ন হচ্ছে, আপনার এই উত্তরটা কি সাধারণভাবে সারা পশ্চিমবঙ্গের ক্ষেত্রেও প্রযোজ্য?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** হ্যাঁ।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে বহু স্কুলে দেখা যাচ্ছে সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবস্‌দের নাম করে হোষ্টেল করে সেখানে সাধারণভাবে ক্লাশ করা হচ্ছে। এই রকম অভিযোগ আপনার কাছে আছে কিনা?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** নির্দিষ্টভাবে এই রকম অভিযোগ পাইনি। তবে মুখে মুখে অনেকে বলে। যাতে এগুলি না হয় সেটা দেখার জন্য আমরা চেষ্টা করছি।

**দরিদ্র বান্ধব ভাণ্ডার টি বি হাসপাতালে কর্মচারীদের বেতন না দেওয়ার অভিযোগ**

*১৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৪) **শ্রী অরুণকুমার গোস্বামী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

ইহা কি সত্য যে, দরিদ্রবান্ধব ভাণ্ডার টি বি হাসপাতালের কর্মচারীরা বিগত পাঁচ মাস যাবৎ মাহিনা পাচ্ছে না?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** না।

**শ্রী অরুণ কুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে দরিদ্র বান্ধবভাণ্ডার টি. বি. হাসপাতালের কর্মচারীরা এই টাকা কেন পাচ্ছেন না?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** আপনার প্রশ্নটা ছিল, ইহা কি সত্য— 'দরিদ্র বান্ধবভাণ্ডার টি.বি. হাসপাতালের কর্মচারীরা বিগত পাঁচ মাস যাবৎ মাহিনা পাচ্ছে না?' — আমার উত্তর হচ্ছে 'না'। অর্থাৎ তারা যে বেতন পাচ্ছে না— এটা সত্য নয়।

**[1.30 – 1.40 p.m.]**

**শ্রী অরুণ কুমার গোস্বামী :** মাইনে বাকি নেই ?

**মিঃ স্পীকার :** Mr. Goswami, please give a notie for that.

**শ্রী অরুণ কুমার গোস্বামী :** আপনি মাইনে কবে দিয়েছেন?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** প্রশাসকের কাছ থেকে আমরা জেনেছি যে, চতুর্থ শ্রেণীর কর্মচারীরা ফেব্রুয়ারী মাসের মাইনে পান নি, অন্যান্যরা জানুয়ারী, ফেব্রুয়ারী দু মাসের মাইনে পান নি।

**তফসিলী জাতি ও উপজাতি ছাত্র-ছাত্রীদের হস্টেল গ্র্যান্ট প্রদানের পরিমাণ**

*১৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪) **শ্রী বিভূতিভূষণ দে :** তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে তফসিলী জাতি ও উপজাতি ছাত্রদের হস্টেল গ্র্যাণ্ট বাবদ মাথাপিছু কত টাকা দেওয়া হয় ; এবং

(খ) এই সাহায্য প্রতি মাসেই পাঠানো হয় কি?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :**

(ক) তফ্শিলী জাতি ও উপজাতি ছাত্র বা ছাত্রীদের হোস্টেল গ্র্যান্ট বাবদ মাথাপিছু মাসিক ৭৫ টাকা করে বছরে ৯০০ টাকা দেওয়া হয়।

(খ) না। বর্তমানে সাংগঠনিক ব্যবস্থায় প্রতি মাসেই টাকা দেওয়া সম্ভব হয় না, বছরে এক বা একাধিক কিস্তিতে টাকা দেওয়া হয়।

**শ্রী বিভূতি ভূষণ দে :** কেন্দ্রীয় সরকারের ভ্রান্ত অর্থনীতির ফলে জিনিষপত্রের দাম ক্রমাণ্বয়ে বেড়েই চলেছে। কাজেই সেখানে এই দুর্মূল্যের বাজারে ৭৫ টাকায় ছাত্রদের চলা উচিত বলে কি আপনি মনে করেন এবং যদি আপনার উত্তর 'না' হয় তাহলে এটা বাড়াবার কোন পরিকল্পনা আছে কি?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** আমরা মনে করি কেন্দ্রীয় সরকার সব জিনিসপত্রে দাম বাড়িয়েছেন। তবে আমাদের রাজ্যের আর্থিক অবস্থার কথা চিন্তা ভাবনা করে কিছু বাড়ান যায় কিনা সেটা আমরা দেখছি এবং আর্থিক সংকুলান হলে আমরা নিশ্চয় বাড়াব, আমাদের মাথায় সেই চিন্তাভাবনা সব সময় আছে।

**শ্রী বিভূতি ভূষণ দে :** আমরা দেখছি মাঝে মাঝেই হস্টেলে টাকা যাচ্ছে না, ফলে ছাত্রদের অনেককেই বাড়ী চলে আসতে হচ্ছে। এই অবস্থায় মাসে মাসে টাকা পাঠাতে আপনাদের কি অসুবিধা হচ্ছে, বলবেন?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** আমি তো উত্তরেই এটা বলে দিয়েছি।

**শ্রী শ্রীধর মালিক:** তপসিলী জাতি এবং উপজাতিদের হস্টেল গ্রান্ট বাবদ যে ৭৫ টাকা দিচ্ছেন, এটা কোন সাল থেকে দেওয়া হচ্ছে এবং বছরের মধ্যে ক'মাস দেওয়া হয়?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** বামফ্রন্ট ক্ষমতায় আসার পরে আমরা এটা দুবার বাড়িয়েছি। আগে ৪০/৪৫ টাকা ছিল এবং ১০ মাস দেওয়া হত। এখন পর্যন্ত আমরা সেটা ১২ মাস দিচ্ছি।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** এই হস্টেল গ্রান্টের টাকার মধ্যে কেন্দ্রীয় সরকারের কোন অংশ আছে কিনা বলতে পারবেন?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** এখনো পর্যন্ত খাবার জন্য কেন্দ্রীয় সরকার আমাদের কিছুই দেয় নি।

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বিগত কংগ্রেস আমলে এই ষ্টাইপেন্ডের টাকা মাধ্যমিক বিদ্যালয়ের ছাত্রদের দেওয়া হত কি না?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** কংগ্রেস সরকারের আমলে এই ষ্টাইপেন্ড নামে মাত্র দেওয়া হত। তারা ১০ হাজারকে মাসিক ৪০ টাকা করে দিতেন। আমরা ৫০ হাজারকে দিচ্ছি মাসিক ৭৫ টাকা করে বছরে ৯০০ টাকা।

**শ্রী মনোহর টিরকি :** যেখানে হোষ্টেল নেই সেখানেও এই হোষ্টেল গ্রান্টের টাকা নিচ্ছে—এরকম কোন অভিযোগ মাননীয়র মন্ত্রী মহাশয় পেয়েছেন কি?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** মিনিষ্টারকে যেহেতু রাস্তাঘাটে পাওয়া যায় সেইহেতু রাস্তাঘাটে তার সঙ্গে দেখা হলে অনেকেই এসব কথা বলে দেন। তবে এ সম্পর্কে আমি বলতে পারি, কোন সুনির্দিষ্ট অভিযোগ পেলে আমি তদন্ত করে দেখে ব্যবস্থা নেব।

## Statistics regarding Morbidity rates in West Bengal

*147. (Admitted question No. *921) Shri ABDUL MANNAN : Will the Minister-in-charge of the Health & Family Welfare Department be please to state —

(a) whether the State Government maintains any statistics as regards the morbidity rates on account of nutritional deficiencies, water borne diseases and environmental causes in West Bengal ?

(b) if the answer to (a) above being the affirmative will the Minister be please to state —

(i) What was the morbidity rates on account of the aforesaid causes during the period from 1980-81 to 1983-84 ; and

(ii) the steps taken by the State Government to bring down the morbidity rate and with what result ?

**Shri Ram Narayan Goswami :**

(a) State Govt. maintain statistics only on water-born diseases.

(b) Morbidity on account of water-borne disease.

(i) The rates for the period

| | | | |
|---|---|---|---|
| 1980-81 | - | 2.81 | (per milli thousand) |
| 1981-82 | - | 2.79 | ,, |
| 1982-83 | - | 2.80 | ,, |
| 1983-84 | - | 2.85 | ,, |

(c) Some of the steps as undertaken to bring down the morbidity rate are as follows :

(i) Finding out of the causes.

(ii) Hospitalisation and treatment

(iii) Immunisation of people of the affected areas.

(iv) Disinfection of the water sources.

(v) Deployment of expert from H.Q. for investigation.

(vi) Health Education.

(vii) Immunisaion and prophylaris.

Programme for mother & children, under F.W. & M.C.H. and Expanded programme of immunisation.

(viii) Intensive M.C.H. & nutritional programme in ICDS block in collaboration with Relief & Welfare Deptt.

(ix) Nutritional food-packets for School-going Children undertaken by the Education Deptt.

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রীমহাশয় ওয়াটার বোর্ন ডিজিজ সম্পর্কে ষ্ট্যাটিসটিকস নেবার কথা বললেন। আমার জিজ্ঞাস্য, অপুষ্টিজনিত এবং পরিবেশ সংক্রান্ত ব্যাপারেও ষ্ট্যাটিসটিকস নেবার কোন পরিকল্পনা সরকারের আছে কি? থাকলে কবে সেটা কার্যকরী হবে জানাবেন কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** আপাততঃ কোন চিন্তা নেই। তবে আপনি প্রশ্ন করার পর এ সম্পর্কে দপ্তরে আমি আলোচনা করেছি। এখন কিছু পলিউসানের ব্যাপার ঘটছে কাজেই আমরা চেষ্টা করবো যাতে এর একটা মোটামোটি হিসাব আমরা মাননীয় সদস্যদের দিতে পারি।

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, হেড কোয়ার্টার থেকে এক্সপার্ট পাঠানো হয়। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই এক্সপার্ট কারা?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** নাইসেড, কলেরা এ্যাণ্ড এনটারেক ডিজিজের ব্যাপারে যেটা আছে সেখান থেকে পাঠাই, যেটা গভর্ণমেন্ট অব ইন্ডিয়ার। ট্রপিক্যাল থেকে পাঠাই, বিভিন্ন যে মেডিক্যাল কলেজ হসপিট্যাল আছে তার হেড অব দি ডিপার্টমেন্ট অব মেডিসিন এবং অন্যান্য এক্সপার্ট ডাক্তারদের পাঠাই।

**শ্রী অনিল মুখার্জী :** ভারতবর্ষ অপুষ্টিতে পৃথিবীর মধ্যে প্রথম— এরকম কোন তথ্য মাননীয় মন্ত্রী মহাশয়েক কাছে আছে কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** এ ব্যাপারে সুনির্দিষ্টভাবে কিছু বলা মুশকিল তবে মোটামুটিভাবে যে সমস্ত ষ্ট্যাটিসটিক্যাল রিপোর্ট গভর্ণমেনট অব ইন্ডিয়া বার করে থাকেন এবং লোকসভায় কেন্দ্রীয় স্বাস্থ্যমন্ত্রী যে সব তথ্য জানান তা থেকে বলতে পারি, স্বাধীনতার ৩৭ বছর পরেও ভারতবর্ষের বেশীরভাগ মানুষই অপুষ্টিতে ভুগছেন এবং এখানে মর্টালিটির রেটও বেশী।

**[1.40 – 1.50 p.m.]**

**Dr. Zainal Abedin :** Will the Minister-in-charge of the Health

and Family Welfare Department be pleased to state as to t he criteria of sympton upon which you fix disease of morbidity ? What are the criteria upon which you come to the conclusion about the percentage of morbidity ? Is there is any variation of percentage between urban and rural areas ?

**Shri Ramnarayan Goswami :** স্যার, এই প্রশ্ন এইভাবে হতে পারে না।

**Mr. Speaker :** You know it is not possible to reply here. you are asking for some techinal details.

**Shri Ramnarayan Goswami :** Dr. Abedin, your question concerns only statistics. If you want to know about the system, I can produce it later on.

**Mr. Speaker :** Actually that question does not arise here. If you want to know about morbidity rate you should give a prior notice to the Department concerned.

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ওয়াটার বোর্ণ ডিজিজ সম্বন্ধে বা দূ নং প্রশ্নের উত্তরে আপনি জানিয়েছেন যে, The steps taken by the State Government to bring down the morbidity rate with what result ?

**Mr. Speaker :** It has already been stated.

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** আমাদের টাউন এবং শহরগুলিতে ওয়াটার বোর্ণ ডিজিজ-এর মধ্যে সব চেয়ে বেশী যে কেস হয় সেটা হচ্ছে ইনটেসটিনাল হেপাটাইটিস এবং সে ব্যাপারে টাউনে যখন আউটব্রেক হয় তখন স্বাস্থ্য দপ্তর থেকে ইমিডিয়েট কি মেজার নেওয়া হয়? মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন এনভার্নমেন্টাল কজেস-এ আমাদের দেশে যেটা সবচেয়ে বেশী হয় সেটা হচ্ছে সিরোসিস এবং সেলুকসিস, এই দুটি ডিজিজ এর মর্বিডিটি সম্বন্ধে আপনি কি ব্যবস্থা নিয়েছেন তা দয়া করে জানাবেন কি?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** ওয়াটার বোর্ণ ডিজজ বলতে ভাইরাস হেপাটাইটিস হতে পারে, আবার সিগেলা-সিগা হতে পারে, বহু ব্যাপার আছে, উনি স্পেসিফিক্ কিছু বলুন, তাহলে তার মর্বিডিটি রেট্ কত এবং মর্টালিটি রেট্ কত সেটা আমি বলতে পারব এবং কি করা হচ্ছে, না হচ্ছে বলতে পারব। সুতরাং এ প্রশ্নের জন্য স্পেসিফিক্ নোটিশ চাই।

**রেজিষ্ট্রিকৃত বেকার**

*১৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৫) **শ্রী মাধবেন্দু মোহান্ত :** শ্রম বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

বর্তমানে পশ্চিমবঙ্গে রেজিষ্ট্রিকৃত বেকারের সংখ্যা কত?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** ৩১.১.৮৫ পর্যন্ত কর্মবিনিয়োগ কেন্দ্রগুলিতে রেজিষ্ট্রীকৃত বেকারের সংখ্যা প্রায় ৪১,১২,৯০৬।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় মন্ত্রী মহোদয় দয়া করে জনাবেন কি যে, বর্তমানে কতজন বেকার ভাতা পাচ্ছেন এবং গত-বারে কতজন কত টাকা পেয়েছে।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এই প্রশ্ন মূল প্রশ্ন থেকে আসে না।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে, কেন্দ্রীয় সরকার কিছু পূর্বে তাঁদের বিভিন্ন দপ্তরে যে কর্মী নিয়োগ বন্ধ রাখার জন্য নির্দেশ দিয়েছেন, তার ফলে পশ্চিমবাংলায় যে সমস্ত কর্মপ্রার্থী বেকার আছে তাদের মধ্যে নানা রকমের অসন্তোষ সৃষ্টি হচ্ছে এবং এ সম্পর্কে রাজ্য সরকার কি অবগত থাকলে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করবেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** বেকার যারা আছে তারা কাজ পাচ্ছে না, এটা আমরা জানি। কিন্তু তাদের মধ্যে অসন্তোষ আছে, না সন্তোষ আছে তা আমি জানি না।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৭৭ সাল পর্যন্ত রাজ্যে বেকারের সংখ্যা কত ছিল?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** ১৯৭৭ সাল পর্যন্ত পুরো হিসাব আমার কাছে নেই।

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি যে বেকারের সংখ্যা জানালেন তর মধ্যে কতজন মহিলা বেকার আছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মহিলার সংখ্যা দিতে পারছি না।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন রেজিস্ট্রীকৃত বেকারের সংখ্যা হচ্ছে ৪১ লক্ষ ১২ হাজার ৯০৬। এদের মধ্যে অনেকেই চাকরী পেয়ে গেছেন। এদের মধ্যে কতজন চাকরী পেয়ে গেছেন সেই সংখ্যাটা জানাবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এরা রেজিস্ট্রীকৃত বেকার।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** আমাদের সরকারী নিয়ম অনুযায়ী এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে চাকরী দেওয়া হয়। যে সমস্ত বেকারের বয়ঃসীমা অতিক্রম করে যাচ্ছে তাদের ক্ষেত্রে কোন কিছু চিন্তাভাবনা করেছেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এটা করপোরেশনের আইন এবং আইনে বাঁধা, তার বাইরে যেতে পারছি না।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister of Labour be pleased to state as to whether he maintains the record of uneducated technical and educated technical of umemploy in different district of the State ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** আপনি কি কি চান?

**ডাঃ জয়নাল আবেদিন :** ইঞ্জিনিয়ার কত আছেন? লেখাপড়া জানা কতজন আছেন, মেডিক্যাল কতজন আছেন ইত্যাদি ইত্যাদি ?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** স্কুল ফাইন্যাল পাশ করেনি এইরকম লেটেষ্ট ফিগার হচ্ছে ২১ লক্ষ ৬৬ হাজার। তারপর স্কুল ফাইনাল বা তার ইকুইভালেন্ট-এর সংখ্যা হচ্ছে ৯ লক্ষ ৩৫ হাজার। গ্র্যাজুয়েটের

সংখ্যা হচ্ছে ৬ লক্ষ ৫৫ হাজার। ইঞ্জিনিয়ারিং পাশ করা এই রকম বেকারের সংখ্যা হচ্চে ১ হাজার ১শত। মেডিক্যাল হচ্ছে ১ হাজার ৫ শত এবং আদারস আছে ৩ লক্ষ ৪৭ হাজার।

## কাঁথি মহকুমার নয়াপুট ও দৌলতপুর হাসপাতালে ডাক্তার নিয়োগ

*১৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭১) **শ্রী শিশির অধিকারী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য কাঁথি মহকুমার নয়াপুট ও দৌলতপুর হাসপাতালে কোন ডাক্তার নাই ; এবং

(খ) সত্য হইলে কবে নাগাদ ডাক্তার নিযুক্ত করা হইবে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :**

(ক) হ্যাঁ, নয়াপুট ও দৌলতপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রে কোন ডাক্তার নেই।

(খ) শীঘ্রই।

**শ্রী অবন্তি মিশ্র :** কাঁথি মহকুমায় আর কোন কোন হাসপাতালে ডাক্তার নাই ?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** এখানে তো রুর‍্যাল হেল্‌থ সেন্টারের কথা বলা হয়েছে।

## রামপুরহাট ১নং পঞ্চায়েতের আদিবাসী গ্রামে ব্যক্তিগত রেশনকার্ড বন্টন

*১৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১২২) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রামপুরহাট ১নং পঞ্চায়েত এলাকায় মাশাড়া গ্রামপঞ্চায়েতের কয়েকটি আদিবাসী গ্রামে এ পর্যন্ত ব্যক্তিগত রেশনকার্ড বন্টনের ব্যবস্থা হয় নাই, এই মর্মে সরকারের নিকট কোন তথ্য আছে কি না ; এবং

(খ) থাকিলে, উক্ত ব্যাপারে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জী :**

(ক) অন্যান্য গ্রাম পঞ্চায়েতের মত মাশাড়া গ্রাম পঞ্চায়েতে ব্যক্তিগত রেশনকার্ড বন্টন করার ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু সংশ্লিষ্ট প্রধানের অসহযোগিতার দরুন কিছু সংখ্যক গ্রামবাসীর মধ্যে রেশনকার্ড বিলি বন্টন করা সম্ভব হয় নাই।

(খ) বর্তমানে উপ-প্রধানের মাধ্যমে রেশনকার্ড বিলির কাজ আরম্ভ হইয়াছে এবং তাহা প্রায় সমাপ্তির পথে।

## ভীমপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রের অন্তর্বিভাগ চালু

*১৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯০) **ডাঃ মোতাহার হোসেন :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে বীরভূম জেলার ভীমপুর উপ-স্বাস্থ্যকেন্দ্রের অন্তর্বিভাগ আজ পর্যন্ত চালু হয়নি;

(খ) সত্য হলে ইহার কারণ কি; এবং

(গ) কবে নাগাদ অন্তর্বিভাগটি চালু হবে বলে আশা করা যায়?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :**

(ক) হ্যাঁ। সত্য।

(খ) এখনও কোন সেবিকা কাজে যোগদান না করায় উক্ত স্বাস্থ্যকেন্দ্রের অন্তর্বিভাগটি চালু করা সম্ভব হয়নি।

(গ) যথাশীঘ্র চালু করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**বড়োয়াঁ গ্রামীন হাসপাতাল নির্মাণ**

*১৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫) **শ্রী অমলেন্দ্র রায় :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার বড়োয়াঁ গ্রামীণ হাসপাতাল নির্মাণের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে ; এবং

(খ) কাজটি কবে নাগাদ সম্পূর্ণ হইবে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :**

(ক) শতকরা প্রায় ৫৫ ভাগের মত কাজ সম্পূর্ণ হয়েছে।

(খ) এখন বলা সম্ভব নয়।

**[1.50 – 2.00 p.m.]**

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, যে ঐ এলাকা ফ্লাড প্রোণ এরিয়ার মধ্যে পড়ে। সেজন্যই আমি আপনাকে জিজ্ঞাসা করছি যে, যেটা মেন মেডিকেল বিল্ডিং সেটা এক তলা হচ্ছে না দোতলা হচ্ছে?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** ডিটেলস বলতে পারব না। ওখানে একটা ১৫ শয্যা বিশিষ্ট প্রাথমিক হাসপাতাল ছিল, এখন ৩০ শয্যা বিশিষ্ট একটি গ্রামীন হাসপাতাল করা হচ্ছে। ১৯৮১ সালে এজন্য এ্যাডমিনিস্ট্রেটিভ এ্যাপ্রুভ্যাল পাওয়া গেছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি খোঁজ নিয়ে দেখেছেন যে মেন হসপিটাল বিল্ডিংটি হচ্ছে তার প্লিন্থটা হাইয়েষ্ট ফ্লাড লেভেলের উপরে কিনা অর্থাৎ তার ক্লিয়ারেন্সটা ঠিক আছে কিনা?

**শ্রী রামনারায়ণ গোস্বামী :** এটা আমি ইঞ্জিনিয়ারদের কাছ থেকে জেনে নিয়ে পরে আপনাকে বলে দেব।

**গ্রামের ক্ষেতমজুর ও দরিদ্র শ্রেণীর মানুষদের রেশন বন্টন পরিকল্পনা**

*১৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৫) **শ্রী শিবপ্রসাদ মালিক :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) গ্রামের ক্ষেতমজুর ও দরিদ্র শ্রেণীর মানুষের জন্য ভরতুকি দিয়ে রেশন দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকিলে, কত দিনে উক্ত পরিকল্পনা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জী ঃ**

(ক) গ্রামাঞ্চলে সংশোধিত রেশনিং ব্যবস্থার মাধ্যমে চাল, গম ইত্যাদি বিভিন্ন অত্যাবশ্যকীয় দ্রব্য সারা বছর ধরে ক্ষেত মজুর ও দরিদ্র জনগনসহ সকল শ্রেণীর মানুষের মধ্যে বন্টন করা হয়। এজন্য সংশোধিত রেশন এলাকায় ব্যক্তিগত রেশন কার্ড চালু করা হয়েছে। ইহা ছাড়া ক্ষেতমজুর ও দরিদ্র শ্রেণীর মানুষের জন্য আলাদাভাবে ভরতুকি দিয়া পৃথক রেশন দেওয়ার কোন পরিকল্পনা বর্তমানে সরকারের নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শিবপ্রসাদ মালিকঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে দারিদ্র্য সীমারেখার নীচে যে সব মানুষ বসবাস করে তাদের অল্পমূল্যে রেশন দেওয়ার জন্য কত টাকা খরচ হয়?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জী ঃ** সংশোধিত এলাকায় রেশনের মাধ্যমে যে চাল, গম অন্যান্য জিনিষপত্র দেওয়া হয় তা ভর্তুকীর মাধ্যমে কম দামেই দেওয়া হয়।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে অন্য কোন রাজ্যে কি এই ধরণের ভর্তুকী দিয়ে দরিদ্র জনসাধারণ এবং ক্ষেত মজুরদের দেওয়া হয় কিনা?

**মিঃ স্পীকার ঃ** হি ক্যান নট এ্যানসার দ্যাট কোয়েশ্চেন।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — এই যে দরিদ্র লোকের মধ্যে মডিফায়েড রেশন দেওয়া হয়, তা এদের সংখ্যা কত আপনার জানা আছে কি?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জী ঃ** সমস্ত পশ্চিমবঙ্গের সমস্ত জনসংখ্যার সমস্ত মানুষকে রেশনে যে খাদ্য দেওয়া হয় তার মধ্যে বহু গরীব মধ্যবিত্ত আছেন, নোটিশ দিলে তার সংখ্যাটা বলে দিতে পারব।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি— এই যে দরিদ্র জনসাধারণের জন্য ভর্তুকী দিয়ে রাজ্য সরকারের পক্ষ থেকে খাদ্য সরবরাহ করা হচ্ছে, কেন্দ্রীয় সরকারের এই রকম কোন পরিকল্পনা আছে কি না, থাকলে সেটা আমাদের রাজ্যে ইমপ্লিমেন্ট করা হয়েছে কিনা?

**শ্রী রাধিকারঞ্জন ব্যানার্জী ঃ** কেন্দ্রীয় এবং রাজ্য উভয় সরকার মিলে রেশনিং ব্যবস্থা চালু করেছেন। সমস্ত বিষয়টির সঙ্গেই রাজ্য ও কেন্দ্র উভয় সরকার জড়িত।

### তফশিলী ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের ছাত্রাবাস বাবদ ব্যয়

*১৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** তপসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪ সালে পশ্চিমবঙ্গে আদিবাসী ও তফসিলী ছাত্র-ছাত্রীদের ছাত্রাবাসের জন্য কত টাকা ব্যয় করা হয়েছে ;

(খ) তন্মধ্যে কেন্দ্রীয় সরকার কত টাকা দিয়েছেন এবং ;

(গ) রাজ্য সরকার কত টাকা ব্যয় করেছেন?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ**

(ক) ছাত্রাবাস নির্মাণের জন্য ২৯ লক্ষ ১৯ হাজার ৫ শত ১৩ টাকা।

ছাত্রাবাসের ব্যয় নির্বাহের জন্য ৫ কোটি ৫ লক্ষ ২৩ হাজার টাকা।

মোট - ৫ কোটি ৩৪ লক্ষ ৪২ হাজার ৫ শত ১৩ টাকা।

(খ) তন্মধ্যে কেবলমাত্র ছাত্রীনিবাস নির্মাণের জন্য কেন্দ্রীয় সরকারের দেয় টাকার পরিমাণ- ১১ লক্ষ ৭৯ হাজার ৭ শত ৫৬ টাকা।

(গ) বাকী ৫ কোটি ২২ লক্ষ ৬২ হাজার ৭ শত ৫৭ টাকা রাজ্য সরকারের তহবিল হইতে ব্যয়িত হইয়াছে।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি— রাজ্যসরকারের পক্ষ থেকে এবং কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে টাকা দেওয়া হয়, প্রতি মাসে ঐ টাকা ছাত্র-ছাত্রীরা পায় না কেন?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** আগের প্রশ্নেই উত্তর দিয়েছি যে আমাদের কিছু সাংগঠনিক অসুবিধা আছে বলে মাসে মাসে দিতে পারিনি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** অনুগ্রহ করে জানাবেন কি, কি ধরণের সাংগঠনিক অসুবিধা যার জন্য ছাত্রাবাসের ছাত্র-ছাত্রীরা নিয়মিতভাবে এই টাকাটা পাচ্ছে না এবং ছাত্রাবাসগুলি বন্ধ হয়ে যাচ্ছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** আপনার প্রশ্নে বললেন যে ছাত্রাবাসগুলি বন্ধ হয়ে যাচ্ছে। এই অচলাবস্থায় থাকা ছাত্রাবাসগুলোর নাম আমাকে দিয়ে দিন।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়কে মাননীয় সদস্য যে প্রশ্ন করেছেন— ইন জেনারেল এই অবস্থা হয়ে গেছে, স্পেসিফিক বলবার কিছু নেই। গরীব ছাত্র-ছাত্রীদের সময়মত টাকা পৌঁছে দেবার কি ব্যবস্থা হয়েছে সেটাই বলতে হবে। স্যার, ইট ইজ এ জেনারেল কোশ্চেন এ্যাণ্ড দি মিনিষ্টার শুড এ্যানসার দিস্।

(ডাঃ শম্ভু মাণ্ডি এখানে কিছু বলতে ওঠেন)

**মিঃ স্পীকার ঃ** মিঃ মুখার্জী, আপনি বসুন। ডাঃ মাণ্ডি, কোন উত্তর নয়। নো কোশ্চেন অফ এক্সপ্লানেশন।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** Why are you giving protection to the Minister ?

**মিঃ স্পীকার ঃ** Question of giving protection does not arise.

**শ্রী অনন্ত সোরেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, ছাত্রাবাসগুলিতে মোট কত ছাত্র-ছাত্রী আছে সেই সংখ্যাটা অনুগ্রহ করে জানাবেন কি?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** এখনই আমি বলতে পারছি না। নোটিশ দিলে বলে দেবো।

**শ্রী নবকুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, পশ্চিমবঙ্গের গার্লস স্কুলগুলি যাতে ছাত্রীনিবাস আছে সেই ছাত্রী-নিবাস সহ সমস্ত ছাত্রাবাসের মাম্বলী ষ্টাইপেন্ড আটক হয়ে পড়ে আছে এই খবর আপনার কাছে আছে কিনা অনুগ্রহ করে জানাবেন কি?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** আমাদের ৫০ হাজারের মত ছাত্রছাত্রী ষ্টাইপেন্ড বর্তমানে পেয়ে থাকে। তারমধ্যে যদি দুই একজন না পেয়ে থাকে আমার নজরে নিয়ে আসবেন, নিশ্চয়ই দেখবো। এতগুলো ছাত্র-ছাত্রী পড়াশুনা শিখছে! নিশ্চয়ই দেখবো।

**শ্রী নবকুমার রায় :** সিডিউল্ড কাষ্ট ছাত্রদের জন্য যেসব হোষ্টেল করা হয়েছে সেগুলোতেও মাম্বলি টাকা যাচ্ছে না বলে অচল হয়ে আছে। সেইসব হোষ্টেলের সুপারিনটেনডেন্টগণ ছাত্র-ছাত্রীদের নির্দেশ দিয়েছেন - বাড়ী চলে যাও। এ-সম্পর্কে কোন খবর আপনার কাছে আছে কিনা এবং থাকলে তা প্রতিকারের কি ব্যবস্থা করেছেন?

**মিঃ স্পীকার :** You cannot ask two supplementaries at a time. Dr. Mandi, please answer the first of his question.

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি :** যে হোষ্টেল থেকে আমাদের এই ধরণের খবর দেওয়া হয়েছে, সঙ্গে সঙ্গে সেক্ষেত্রে টাকা মঞ্জুর করেছি, তাঁরা টাকা পেয়েছেন।

### আসানসোলে রেজিষ্ট্রিকৃত বেকার

*১৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৭) **শ্রী বামাপদ মুখোপাধ্যায় :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪ সালের ডিসেম্বর পর্যন্ত আসানসোল মহকুমার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে রেজিষ্ট্রিকৃত বেকারের সংখ্যা কত; এবং

(খ) গত ৫ বছরে কতজন রেজিষ্ট্রীকৃত বেকার এই নিয়োগ কেন্দ্রগুলির মারফত চাকুরী পাইয়াছে এবং কোন্ কোন সংস্থায়?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** এর আগে ডাঃ জয়নাল আবেদিন আমার কাছে একটি ফিগার জানতে চেয়েছিলেন। তখন আমি ভুল বলেছিলাম। ফিগারগুলো হবে - ইঞ্জিনিয়ার (এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে রেজিষ্ট্রীভুক্ত) হচ্ছে ১.১ থাউজেন্ড, মেডিক্যাল ১.৫ থাউজেন্ড। এরপর আমি *১৫৬ কোশ্চেনের উত্তর দেব।

*১৫৬ এর উত্তর :

(ক) প্রায় ১,৭০,৫৪৭ জন।

(খ) গত ৫ বছরে আনুমানিক ২৩১৬ জন রেজিষ্ট্রীকৃত বেকার আসানসোল মহকুমার কর্মবিনিয়োগ কেন্দ্রগুলির মারফত চাকুরী পাইয়াছেন। উহারা কোন সংস্থায় ধরণের চাকুরী পাইয়াছেন তাহার বিবরণ লাইব্রেরী টেবিলে দেওয়া হইল :

**[2.00 – 2.10 p.m.]**

**শ্রী বামাপদ মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এখানে যে প্রাইভেট সেক্টার এবং পাবলিক সেক্টার আছে তার মধ্যে প্রাইভেট সেকটারে কত এবং পাবলিক সেক্টারে অর্থাৎ সি.আই.এল.

ইন্ডিয়ান আয়রণ, বার্ণ স্ট্যান্ডার্ড, রেল ইত্যাদিতে কত চাকুরী দিয়েছেন?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** আসানসোলে কেন্দ্রীয় সংস্থার মাধ্যমে পেয়েছে ৩৭৬ জন। কোন কারখানায় কত জন পেয়েছে সেই সম্বন্ধে ডিটেলস আমার কাছে নেই, নির্দিষ্টভাবে পরে জানতে চাইলে আমি জানিয়ে দেব। তারপর রাজ্যসরকারী সংস্থার মাধ্যমে পেয়েছে ৫২২ জন এবং আদার্স, ১৩৪৭ জন। আধা রাজ্য সরকারী সংস্থার মাধ্যমে পেয়েছে ১০৪৭ জন সম্ভবত : স্বায়ত্ব শাসিত সংস্থার মাধ্যমে পেয়েছে ১২ জন এবং বেসরকারী সংস্থায় পেয়েছে ৩৮ জন। টোটাল হচ্ছে ২৩১৬ জন।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** Question hour is over.

## Starred Questions

(to which answers were laid on the table)

### তফশিলী ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের ছাত্রাবাস ও আশ্রম ছাত্রাবাস স্থাপন বাবদ অর্থ মঞ্জুরের পরিমাণ

*১৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯৮) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৩-৮৪ সালে তফসিলী ও আদিবাসী ছাত্র-ছাত্রীদের জন্য ছাত্রাবাস ও আশ্রম ছাত্রাবাস ইত্যাদি স্থাপনের জন্য মোট কত অর্থ মঞ্জুর করা হয়েছে ;

(খ) বর্তমানে ঐ সম্প্রদায়ভুক্ত কতজন ছাত্র-ছাত্রী ভরণপোষণ ভাতা কর্মসূচীর আওতায় আছে, ভরণপোষণ ভাতা বাবদ ১৯৮৩-৮৪ সালে খরচের পরিমাণ কত;

(গ) (১) ছাত্রাবাসে ভরণপোষণ ভাতা বাবদ প্রত্যেক ছাত্রপিছু মাসিক বরাদ্দের পরিমাণ কত? এবং

(ঘ) (২) ভরণপোষণ ভাতা বাড়ানোর কথা সরকার চিন্তা করছেন কি?

**Minister-in-charge of the Schedule Castes and Tribes Welfare Deptt. :**

(ক) সর্বমোট ৩৫,৪৬,৯৭৫ টাকা মঞ্জুর করা হয়েছে।

(খ) বর্তমানে (১৯৮৪-৮৫)৪০,০০০ তফ্‌সিলী ছাত্রছাত্রী ও প্রায় ৩০,০০০ আদিবাসী ছাত্রছাত্রীকে ভরণপোষণ ভাতা দেওয়া হইতেছে ।

১৯৮৩-৮৪ সালে আদিবাসী ছাত্রছাত্রীদের ভরণপোষণ ভাতা বাবদ প্রায় ৬৭,২৭,০০০ টাকা মঞ্জুর করা হয়েছে। এই প্রসঙ্গে বলা যেতে পারে যে উক্ত বৎসরে তফ্‌সিলী ছাত্র-ছাত্রীদের জন্য কোন ভরণপোষণ ভাতা দেওয়ার ব্যবস্থা ছিল না। (১৯৮৩-৮৪ সালে ৩৩,৩২৪ জন আদিবাসী ছাত্রছাত্রীকে উক্ত ভাতা দেওয়া হয়েছে।)

(গ) (১) ছাত্রপিছু মাসিক ৭৫ টাকা হিসাবে বৎসরে ৯০০ টাকা দেওয়া হয়।

(২) হ্যাঁ।

**রিষড়া সেবাসদন হাসপাতাল অধিগ্রহণ**

*১৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৮) **শ্রী শৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায় :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৫ সালে রিষড়া সেবাসদন হাসপাতালটি সরকার কর্তৃক অধিগ্রহণের কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ) বর্তমানে উক্ত হাসপাতালটিতে সরকারকে বাৎসরিক কত টাকা অনুদান দিতে হয়?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt. :**

(ক) না।

(খ) বৎসরে আনুমানিক প্রায় ৬ লক্ষ টাকা অনুদান হিসাবে দেওয়া হয়।

**খাদ্য ও সরবরাহ নিগম কর্তৃক চাল, গম ও সিমেন্টের ব্যবসা**

*১৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬১) **শ্রী উপেন্দ্র কিস্কু :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮২-৮৩ আর্থিক বৎসরে পশ্চিমবঙ্গ খাদ্য ও সরবরাহ নিগম কত টাকার চাল, গম এবং সিমেন্ট প্রভৃতি দ্রব্যের ব্যবসা করিয়াছিল; এবং

(খ) উক্ত বৎসরে সংস্থাটির কত টাকা লাভ হয়েছিল?

**Minister-in-charge of the Food and Supplies Deptt. :**

(ক) ১৯৮২-৮৩ আর্থিক বৎসরে পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগম চাল, সিমেন্ট ছাড়াও অন্যান্য নানারকম দ্রব্য যথা ভোজ্যতেল, ডাল, লবন প্রভৃতির ব্যবসা করিয়াছিল। উক্ত সময়ে সংস্থাটির ব্যবসার মোট পরিমাণ ছিল একশত কোটি এক লক্ষ টাকা।

(খ) ১৯৮২-৮৩ আর্থিক বৎসরে উক্ত সংস্থাটির কর প্রদান-পূর্ব নীট লাভের পরিমাণ ছিল দুই কোটি বিরাশী লক্ষ তের হাজার দুইশত উনসত্তর টাকা চুরাশি পয়সা।

**অর্থ প্রদানের পরিমাণ**

*১৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৬) **শ্রী গোপাল মণ্ডল :** তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪-৮৫ সলে তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ খাতে কেন্দ্রীয় সরকার মোট কত টাকা দিয়েছেন; এবং

(খ) ৩১শে জানুয়ারী, ১৯৮৫ সাল পর্যন্ত কি পরিমাণ টাকা খরচ করা হয়েছে?

**Minister-in-charge of the Schedule Castes and Tribes Welfare Deptt. :**

(ক) এ পর্যন্ত মোট ২১ কোটি ৮৩ লক্ষ ৬০ হাজার টাকা দিয়েছেন।

(খ) মোট ১২ কোটি ৭৬ লক্ষ ৫৪ হাজার টাকা বিভিন্ন খাতে মঞ্জুর করা হয়েছে।

**উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে মেডিক্যাল অফিসারের শূন্য পদ**

*১৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৯৫) **শ্রী রবীন্দ্র ঘোষ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে মেডিকেল অফিসারের পোষ্টটি খালি পড়ে আছে ; এবং

(খ) সত্য হইলে উক্ত অফিসারের শূন্য পদটি কতদিনের মধ্যে পূরণ হইবে বলিয়া আশা করা যায়?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt.:**

(ক) উলুবেড়িয়া মহকুমা হাসপাতালে সাবডিভিশনাল মেডিকেল অফিসারের পদটি খালি আছে।

(খ) এস.ডি.এম.ও., উলুবেড়িয়া হিসাবে একজন ডাক্তারের নিয়োগাদেশ জারী করা হয়েছে এবং তিনি শীঘ্রই কার্য্যভার গ্রহণ করবেন বলে আশা করা যায়।

**গ্রামীণ স্বাস্থ্যকর্মীদের ভাতা**

*১৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪৬) **শ্রী শ্রীধর মালিক:** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে গ্রামীন স্বাস্থ্যকর্মীদের ভাতা ও ওষুধ নিয়মিত দেওয়া হয় কি ;

(খ) স্বাস্থ্যকর্মীদের ভাতা বৃদ্ধির কোন সম্ভাবনা আছে কিনা; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, বর্ধিত ভাতার পরিমাণ কত?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt.**

(ক) না।

(খ) এখনই বলা যাচ্ছে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**তফসিলী জাতি ও আদিবাসী সম্প্রদায়ের সার্টিফিকেট প্রদানে বিলম্ব**

*১৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৯) **শ্রী সুভাষ নস্কর :** তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, তফসিলী জাতি ও আদিবাসী সম্প্রদায়ের সার্টিফিকেট প্রদানের ক্ষেত্রে বিলম্ব ঘটছে ;

(খ) সত্য হলে দ্রুত সার্টিফিকেট প্রদানের ক্ষেত্রে বিকল্প কোন ব্যবস্থা গ্রহণ করার বিষয় চিন্তা করছেন কি ; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত ব্যবস্থা কিরূপ?

**Minister-in-charge of the Schedule Castes and Tribes Welfare Deptt. :**

(ক) কোথাও কোথাও কোন কোন ক্ষেত্রে বিলম্ব হচ্ছে।

(খ) হ্যাঁ।

(গ) রাজ্য সরকারের নিয়ম অনুসারে সার্টিফিকেট প্রদানের ক্ষমতা এ যাবৎ যে সব কর্তৃপক্ষের উপর ন্যস্ত রয়েছে, তা সম্প্রসারিত করে আরও কিছু কর্তৃপক্ষকে ঐ ক্ষমতা প্রদানের জন্য বিভাগীয় স্তরে সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এ বিষয়ে নিয়মাবলীর প্রয়োজনীয় সংশোধনের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**কমিউনিটি হেল্‌থ গাইড কর্মী**

*১৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১২৯) **শ্রী প্রবোধচন্দ্র সিংহ** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে সি এইচ জি কর্মীদের মোট সংখ্যা কত ; এবং

(খ) এই সব কর্মীর ভাতা বাড়ানোর কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt. :**

(ক) বর্ত্তমানে পশ্চিমবঙ্গে সি.এইচ.ডি কর্মীদের মোট সংখ্যা ৪১,১০৭ (একচল্লিশ হাজার একশত সাত)

(খ) যেহেতু এই প্রকল্পটি পুরোপুরি কেন্দ্রীয় সরকারের অর্থানুকুল্যে পরিচালিত এবং কেন্দ্রীয় সরকারের অনুমোদন সাপেক্ষ তাই এই সব কর্মীদের ভাড়া বাড়ানোর প্রস্তাব রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছিলেন। কিন্তু কেন্দ্রীয় সরকার এ প্রস্তাব অনুমোদন করেন নি। তবে রাজ্য সরকার এ বিষয়ে সহানুভূতিশীল।

**বারাসাত মহকুমা হাসপাতালে 'ব্লাড ব্যাঙ্ক' স্থাপন**

*১৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৫৭) **শ্রী সরল দেব** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বারাসাত মহকুমা হাসপাতালে "ব্লাড ব্যাঙ্ক" স্থাপনের কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কি ;

(খ) থাকিলে কবে নাগাদ উহা কার্যকরী হইবে?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt. :**

(ক) হ্যাঁ।

(খ) এখনই সঠিক বলা সম্ভব নয়।

**রাজবলহাট উপ-স্বাস্থ্যকেন্দ্র**

*১৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯৫) **শ্রী মণীন্দ্রনাথ জানা** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হুগলী জেলার রাজবলহাট উপ-স্বাস্থ্যকেন্দ্রটি চালু হইয়াছে কি ; এবং

(খ) না হইয়া থাকিলে, ইহার কারণ কি এবং কবে নাগাদ চালু হইবে বলিয়া আশা করা যায়?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt.:**

(ক) না।

(খ) নির্মাণ কার্য্য এখনও সম্পূর্ণ হয় নাই। সঠিক বলা সম্ভব নয়।

### মেদিনীপুরে গ্রামীণ হাসপাতাল

*১৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৮) **শ্রী প্রশান্ত প্রধান** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে মেদিনীপুর জেলায় কতগুলি গ্রামীণ হাসপাতাল রহিয়াছে এবং উক্ত হাসপাতালগুলিতে কতজন ডাক্তার কাজে নিযুক্ত আছেন;

(খ) ভগবানপুর গ্রামীণ হাসপাতালে বর্তমানে কয়জন ডাক্তার কাজে নিযুক্ত আছেন; এবং

(গ) ভগবানপুর গ্রামীণ হাসপাতালে এ্যাম্বুলেন্স রাখার কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt.:**

(ক) বর্তমানে মেদিনীপুর জেলায় বাগুলিয়া গ্রামীণ হাসপাতাল নামে একটি মাত্র গ্রামীণ হাসপাতাল আছে এবং সেইখানে তিনজন ডাক্তার কর্মরত আছেন।

(খ) ভগবানপুরের হাসপাতালটি গ্রামীণ হাসপাতাল নয়, উহা একটি প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র। সেখানে বর্তমানে দুইজন ডাক্তার কাজে নিযুক্ত আছেন।

(গ) গ্রামীণ হাসপাতালে এ্যাম্বুলেন্স থাকে। ভগবানপুর প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিতে গ্রামীণ হাসপাতালে উন্নীত করার একটি পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

### বাঁশবেড়িয়া গ্রামে স্বাস্থ্যকেন্দ্র স্থাপন

*১৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৩৬) **শ্রী কৃষ্ণধন হালদার** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) দক্ষিণ ২৪ পরগণার কুলপী ব্লকে বাঁশবেড়িয়া গ্রামে স্বাস্থ্যকেন্দ্র স্থাপিত করার কোন পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত স্বাস্থ্যকেন্দ্র নির্মাণের কাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**Minister-in-charge of the Health and Family Welfare Deptt.:**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** I have received two notices of adjournment motion. The first is from Shri Abdul Mannan on the subject of alleged attack on Congress (I) workers at Kishorepur under Khanakur P.S. in Hoogly District and the second is from Shri Kashi Nath Misra on the subject of increase in the incidents of murder and accident in West Bengal.

The subject matters of both the motions relate to day to day administration and are not such which can call for adjournment of the Business of the House. Moreover, the members will get ample opportunity to raise the matters during general discussion on the Budget.

I therefore, withhold my consent to the above motion. One member of the pay may, however, read out the text of his motion as amended.

(Noise and Interruption)

(At this stage several members rose to speak)

**Shri Kashinath Misra :** আমার মূলতুবী প্রস্তাবটি হল জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ।

(Noise and Interruption)

(At this stage Shri Amalendra Ray, Shri Anil Mukherjee and several other members rose to speak)

**Mr. Speaker :** Please sit down. Let me finish my business first. I will give you opportunity to speak then. Please take your seat. I will hear you.

(Noise and Interruption)

........(noise).........

.....(Several Members of all the Parties rose to speak).....

**Mr. Speaker :** Please sit down. Let me finish my business first. Then I will give you opportunity. Please sit down. Now Shri Kashinath Misra.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মিঃ স্পীকার স্যার, আমার মূলতুবী প্রস্তাবটি হল : জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবী রাখছেন। বিষয়টি হল, সারা পশ্চিমবাংলায় বিশেষতঃ কলকাতা মহানগরীতে খুন, দুর্ঘটনা

ব্যাপকভাবে ঘটছে, ফলে জনজীবনে একটা আতঙ্কের সৃষ্টি করেছে।

(গোলমাল)

এছাড়া সরকারী বাস, প্রাইভেট বাস, মিনিবাস ষ্টাফ ব্যাপকভাবে কান্ডজ্ঞানহীনতা হেতু দুর্ঘটনা ঘটিয়ে আবালবৃদ্ধবণিতাকে খুন করছে। দুর্ঘটনার সংখ্যা এতই বৃদ্ধি পেয়েছে যে সপ্তাহে সারা পশ্চিমবাংলাতে ১০০ জনের মত পথযাত্রী ও যাত্রীদের মৃত্যু ঘটে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 9 notices of Calling Attention, namely :—

| | | |
|---|---|---|
| 1. | Alleged hooliganism of the Congress (I) Workers at Shimulia under Gaighata P.S. on 31.12.84 | — Shri Nirode Roy Chowdhury |
| 2. | Heavy erosion of the Ganges causing sufferings of the people of Tarapur, Noapara, Belgharia etc. | — Shri Gour Chandra Kundu. |
| 3. | Huger strike till death by the non-teaching staff of three hundred Colleges. | — Shri Ashok Ghosh, Shri Kashinath Misra and Shri Abdul Mannan. |
| 4. | Withdrawal of Taxi, Auto-Rickshaw and Mini bus from the route and conseqential sufferings of the people. | — Shri Kashinath Mirsa. |
| 5. | Continious hunger strike by the Primary Organised teachers | — Shri Somendra Nath Mitra. |
| 6. | Attack on Govt. bus by a gang of robbers near Plassey on 20.3.85 | — Shri Jayanta Kumar Biswas. |
| 7. | Alleged murder of one Dipak Chakraborty at Baranagar on 17.3.85 by hurling bomb. | — Shri Shish Mohammad. |
| 8. | Apprehension of flood at Maldah in this year due to non-repairing Dhabal Dam in Behar. | — Shri Jokhilal Mondal. |
| 9. | Present situation in Hindusthan Pilkington Glass Ltd. at Assansol | — Shri Bamapada Mukherjee. |

I have selected the notice of Shri Bamapada Mukherjee on the

Subject of present situation in Hindusthan Pilkington Glass Ltd. at Asansol.

The Minister-in-charge will please make a statement to-day, if possible or give a date.

**Shri Santi Ranjan Ghatak :** On 26th March.

**[2.10 – 2.20 p.m.]**

**Mr. Speaker :** The Minister-in-charge of Education (Higher) Department will make a statement on the subject of closure of Burdwan University due to attack on non-teaching staff of the University by a group of students on the 18th March, 1985 - attention called by Shri Somendra Nath Mitra and Shri Abdul Mannan on the 19th March, 1985.

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** অধ্যক্ষ মহাশয় মাননীয় সদস্য শ্রী সোমেন মিত্র এবং আবদুল মান্নান কর্তৃক উত্থাপিত দৃষ্টি আকর্ষণী প্রস্তাবের উপর আমি নিম্নলিখিত বিবৃতি দিতে চাই।

গত ১৮ই মার্চ, ১৯৮৫ মধ্যাহ্নে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের কিছু সংখ্যক অশিক্ষক কর্মচারী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্যের সঙ্গে সাক্ষাৎ করেন এবং বিশ্ববিদ্যালয়ে তাদের আপাত অসহায় অবস্থা সম্পর্কে উপাচার্যকে অবহিত করেন। একই সময়ে একদল ছাত্র বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের সঙ্গে সাক্ষাৎ করে এবং দাবী করে যে বিশ্ববিদ্যালয়ের যে কর্মচারী কালনা মহাবিদ্যালয়ের জনৈক ছাত্রের হত্যার সঙ্গে জড়িত এবং যে সকল কর্মচারী বর্দ্ধমান রাজ কলেজের গণ্ডগোলের সঙ্গে যুক্ত তাদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হোক। ঠিক সেই মুহূর্তে উভয় দলের মধ্যে সংঘর্ষ বাধে এবং উপাচার্য তাঁদের সংঘর্ষ থেকে নিবৃত্ত হতে সাহায্য করেন। কিছুক্ষণ পরে উপাচার্য অবগত হন যে বিক্ষিপ্ত ঘটনার মধ্য দিয়ে দুজন কর্মচারী আহত হয়েছেন। শান্তি ও শৃঙ্খলা রক্ষার্থে উপাচার্য পুলিশ ডাকতে বাধ্য হন। উপাচার্য এক্‌সিকিউটিভ কাউন্সিল এর স্থানীয় সদস্য এবং জেলা প্রশাসনের এক যৌথ সভার আয়োজন করেন এবং সভায় ঠিক হয় যে উত্তেজনা প্রশমনের জন্য বিশ্ববিদ্যালয়ে ১৯শে, ২০শে মার্চ, ১৯৮৫ বন্ধ থাকবে। ১৯শে মার্চ ১৯৮৫, বর্দ্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্য, আচার্য মুখ্যমন্ত্রী এবং আমার সঙ্গে সাক্ষাৎ করেন এবং ঘটনা সম্পর্কে অবহিত করেন। ২১শে মার্চ, ১৯৮৫ বিশ্ববিদ্যালয় পুনরায় খোলে এবং কোন ঘটনার কোন সংবাদ পাওয়া যায় নি।

**Mr. Speaker : Please lay it on the Table and it will be circulated.**

Fifty third Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the Fiftythird report of the Business Advisory Committee, which at its meeting on 21st March, 1985 held in my Chamber recommended as follows :

Monday, 25.3.85 ... (i) Presentation of Supplementary Estimates for the year, 1984-85

(ii) General Discussion on Budget - 4 hours.

| | | | |
|---|---|---|---|
| Tuesday, 26.3.85 ... | | General Discussion on Budget | - 4 hours |
| Wednesday, 27.3.85 | (i) | General Discussion on Budget | - 4 hours |
| | (ii) | Motion for Vote on Account | - ½ hour. |
| | (iii) | Discussion and Voting of Demands for supplimentary Grants for 1984-85 | - 2 hours. |

(i) The House will sit at 12 noon on Wednesday, the 27th March, 1985.

(ii) There will be no mention cases on Wednesday, the 27th March, 1985.

The Minister-in-charge of Parliamentary Affairs will now move the motion for adoption by the House.

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কার্য্য উপদেষ্টা কমিটির ৫৩তম প্রতিবেদনের সুপারিশ তা যাতে সভায় গ্রহণ করা হয় তারজন্য প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পীকার :** আশা করি এই ব্যাপারে সকলের এক মত।

(হ্যাঁ)

**মিঃ স্পীকার :** অতএব প্রস্তাবটি গৃহীত হল।

## MENTION CASES

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে গ্রামীন পানীয় জলসরবরাহের প্রতি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। একটি গুরুত্বপূর্ণ ব্যাপার আমরা দেখতে পাচ্ছি যে পশ্চিমবঙ্গে পানীয় জল সরবরাহের জন্য যে টিউবওয়েল আছে সেগুলি অকেজো হয়ে পড়ছে। বাঁকুড়া, পুরুলিয়া জেলায় দেখা যাচ্ছে যে সেখানে স্যালো টিউবওয়েলগুলি রিগ মেসিনের মাধ্যমে বোরিং করা হচ্ছে। কিন্তু তাতে পাথরের ফিসারী এলেই বন্ধ করে দিচ্ছে। ফলে টিউবওয়েলগুলি অকেজো হয়ে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকার পরিচালিত নলরাহি পানীয় জল সরবরহের যে ব্যবস্থা আছে তাতে রাজ্য সরকার গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহের ব্যবস্থা গ্রহণ করেছেন। সেখানে প্রোগ্রাম মত কাজ হবার কথা। কিন্তু সেখানকার এ্যাডভাইসার ১৯৮৩-৮৪ সালের পানীয় জল সরবরাহের জন্য যে ব্যবস্থা করা হয়েছিল সেই ফাইল চেপে দিয়েছেন। পশ্চিমবঙ্গের ১৯৮৪-৮৫ সালের যে ৬০০ কোটি টাকা ধরা হয়েছে জল সরবরাহের জন্য কিন্তু এ্যাডভাইসার তার দূরদর্শিতার ফলে সেই ফাইলও চেপে রেখেছেন। এরফলে নলকূপগুলি অকেজো হয়ে পড়েছে আর নতুন করে নলকূপ বসানো হচ্ছে না। যেখানে ২৫০ ফিট নিচে বোরিং করা যায় সেখানে মাত্র ৫০ ফিল বোরিং করা হচ্ছে। ফলে পানীয় জলের ভীষণ দুরবস্থা চলছে। ১৯৮৪-৮৫ সালের এই কাজ যাতে ত্বরাণ্বিত হয় তারজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন ধরে বিভিন্ন সংবাদপত্রে একটা খবর প্রকাশিত হচ্ছে যে পশ্চিমবাংলায় শিশু চুরি হচ্ছে। ২০.৩.৮৫ তারিখে এলগিন রোডে জুলিয়ান ডে স্কুলের ৩ জন ছাত্রকে অপহরণ করা হয় এবং তার পরে তারা ধরা পড়ে। এই সম্পর্কে বর্তমান সংবাদপত্রে একটা সংবাদ প্রকাশিত হয়েছিল যার জন্য আমরা অত্যন্ত আতঙ্কিত হয়ে উঠেছি। কি ভবে এই চক্র গঠিত হয়েছে সেটা শুনুন। বড়বাজারে কিছু লোক এরসঙ্গে যুক্ত। বি. ছেত্রী এবং রাধাশ্যাম গুপ্ত এর সঙ্গে যুক্ত। একজন শিশু চোর হাওড়ায় ধরা পড়েছে— তার নাম স্বপন হালদার। তিনি সমস্তঘটনা প্রকাশ করে বলেছেন এই সমস্ত দালালরা তারা সারা পশ্চিমবাংলায় ফেরিওয়ালা রূপে ঘুরে ৭/৮ বছরের শিশুদের ধরে। বড়বাজারে এই চক্রর কাছে ৭০০ টাকায় বিক্রি করে। এবং তারপর লক্ষ লক্ষ টাকায় এদের বিদেশে রপ্তানী করে। আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে এই ধরণের চক্রের মুখোশ খুলে দেওয়া দরকার এবং বড়বাডারে যে দুজনের নাম দেওয়া হয়েছে সেখানে বাকি তিনজনের নামও উদ্‌ঘাটন হোক।

**শ্রী কৃপাসিন্ধু সাউ :** বড়বাজার এলাকার যিনি এম.এল.এ তিনি এ বিষয়ে খোঁজ খবর রাখলে ভাল হয়।

**শ্রী আবদুল মান্নান :** স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ ব্যাপারে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল নিম্ন দামোদর পরিকল্পনার আরামবাগ হাওড়ার কিছু অংশ এবং মেদিনীপুর জেলার কিছু অংশে আর্শীবাদ না হয়ে অভিশাপ হয়ে উঠেছে। আরামবাগ মহকুমার লোকেরা দেখতে পায় নিম্ন দামোদর পরিকল্পনার ফলে যে সমস্ত কৃষি জমিতে জল দেবার কথা তার জন্য যে ক্যানেলগুলি আছে বিশেষ করে ১৪/১৫/১৬ নং ক্যানেলগুলি টেল এন্ড আরামবাগে এসে পৌছবার ফলে খরার সময় জল পাওয়া যায় না। কারণ বর্ধমানের লোকেরা আটকে রাখে। বন্যার সময় দেখতে পাই আউটলে না থাকার জন্য জমি গুলির উপর দিয়ে জল চাপান হয়ে যায় যার ফলে এলাকা প্লাবিত হয়। এই নিম্ন দামোদর পরিকল্পনা সংস্কার না হলে আরামবাগ লোকেদের বহুদিন ধরে খরা এবং বন্যা ভোগ করতে হবে। তাই আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে আবেদন করছি অবিলম্বে যাতে পরিকল্পনার সংস্কার সাধন করার জন্য একটি উচ্চ পর্য্যায়ের কমিটি এক্সপার্টদের নিয়ে নিয়োগ করা হয় সেই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করুন এবং লোকেদের অসহায় অবস্থা থেকে বাঁচান।

**শ্রী শিবপ্রসাদ দোলুই :** স্যার, খন্ডকোষ থানার বাদুলিয়া খন্ডকোষ ভায়া বেরুর গ্রাম যার দূরত্ব ১৯ কিলোমিটার এবং লোকসংখ্যা ৭০ হাজার সেখানে তাদের পায়ে হাঁটা ছাড়া কোন যোগাযোগের ব্যবস্থা নেই। এই এলাকা কৃষি প্রধান। কৃষিকার্যে ব্যবহৃত দ্রব্য যেমন সার ইত্যাদি আনার জন্য এবং উৎপাদিত ফসল যানবাহনের ব্যবস্থার সুযোগ না পাওয়ার জন্য তারা দুর্ভোগ ভোগ করছ যেটা তাদর কাছে ব্যয় সাধ্য হয়ে যাচ্ছে। যার ফলে এলাকার চাষীরা আর্থিক দিক থেকে ক্ষতিগ্রস্থ। এই এলাকার মানুষের স্বার্থে এই রাস্তাটি পি.ডব্লিউ.ডি গ্রহণ করে যাতে যানবাহন চলাচলের উপযুক্ত হয় তার ব্যবস্থা করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**[2.20 – 2.30 p.m.]**

**শ্রী সোমেন্দ্রনাথ মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপর মাননীয় মুখ্যমন্ত্রী সহ স্বরাষ্ট্র দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক সরকারের গণতান্ত্রিক শাসন ব্যবস্থায় কালনা শহরের কংগ্রেস কর্মীরা আজকে ঘরছাড়া। গত কয়েকদিন আগে কালনা কলেজে সংসদীয় নির্বাচনকে উপলক্ষ্য করে ঘটনার সূত্রপাত। সেই সংসদ নির্বাচনে ছাত্র পরিষদের ছাত্ররা জয়ী হওয়ার পর এস এফ আই-এর ছাত্ররা বাইরে থেকে

গুণ্ডা নিয়ে এসে কলেজের মধ্যে ব্যালট বক্স পুড়িয়ে ফেলার চেষ্টা করে এবং মারপিট আরম্ভ করে। তার ফলে ২০ জন ছাত্র পরিষদের কর্মীর গুরুতর আহত অবস্থায় হাসপাতালে ভর্তি হয়ে আছে। শুধু কলেজ নির্বাচনের এই দাঙ্গা কলেজের মধ্যে সীমাবদ্ধ থাকেনি সমস্ত কালনা শহরে তাণ্ডব রাজত্ব চলেছে। প্রশাসনকে বার বার বলা সত্ত্বেও তার কোন প্রতিকার হয়নি। আমি আপনার মাধ্যমে ভারপ্রাপ্ত মন্ত্রী মহশয়ের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই অবিলম্বে এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক এবং ঐ এলাকায় যাতে শান্তি ফিরিয়ে নিয়ে আসা হয় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী কামাখ্যা ঘোষ :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ ঘটনা হাউসের সামনে রাখতে চাই। আপনারা দৈনিক সংবাদপত্র উল্টালে দেখতে পাবেন অত্যন্ত মর্মান্তিক সব পথ দুর্ঘটনা ঘটছে। এর কারণ হচ্ছে মোটর গাড়ী বা লরী খুব রাস ড্রাইভ করে একটা আর একটাকে ওভারটেক করার জন্য এই দুর্ঘটনা ঘটে। ট্রাফিক পুলিশ যদি সতর্ক হয় তাহলে এই দুর্ঘটনা ঘটে না। ট্রাফিক পুলিশ আইনে যখন মোটর সাইকেল চালকরা মাথায় হেলমেট পরে চালাত তখন এই দুর্ঘটনা কম হত। ট্রাফিক পুলিশ যদি এই ব্যাপারে একটু সতর্ক হয় তাহলে দুর্ঘটনা কম হয়। আজকাল এই হেলমেট পরে মোটর সাইকেল চালায় না। ফলে দুর্ঘটনা পশ্চিমবঙ্গে ঘটছে, কলকাতায় ও ঘটছে। এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করার জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মহম্মদ বাচ্চা মুন্সী :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের পশ্চিম দিনাজপুরে চোপড়া থানার মধ্যে যে দুটো রাস্তা ছিল সেই রাস্তার উপর কিছু পাথর দিয়ে ওটাকে নতুনভাবে চালান হচ্ছে। ফলে মানুষকে সোনারপুর হাট থেকে চোপড়া পর্যন্ত ৭ মাইল আসতে হয়। তারপর ওখান থেকে আবার ১৫ মাইল চলে যেতে হয় কাঁচাখাল পর্যন্ত, ফলে মানুষকে ভীষণভাবে ঘুরতে হয়। আগে ছিল এই রাস্তা। আর একটা রাস্তা ছিল রায়গঞ্জ থেকে হলদিবাড়ী পর্যন্ত। আমি আগে বলেছিলাম এখানে পুলের জন্য টাকা দেওয় হোক। কারণ, এটা কাঠের পুল, সব সময় থাকে না, মাঝে মাঝে যখন তখন গাড়ী বন্ধ হয়ে যায়, এটাকে পাকা না করলে যাতায়াতের অসুবিধা হয়। কাজেই আমি মনে করি সোনাপুর থেকে ভায়া কাঁচাখালি দিয়ে ডেংরা মোড় পর্যন্ত একটা সোজাসুজি রাস্তা তৈরী করা দরকার। আমরা গ্রাম পঞ্চায়েত থেকে কিছু কিছু মাটি ফেলিয়েছি ঐ রাস্তার উপর। সেখানে গাড়ী যাবার কোন উপায় নেই। পূর্ত মন্ত্রীর কাছে আমি বিশেষ করে আবেদন জানাচ্ছি এই রাস্তাটি পাকা করার জন্য, কারণ, এটা পাকা করলে বহু লোকের সুবিধা হবে।

**শ্রী সমর মুখার্জী :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি এবং ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলার রতুয়া বিধানসভা কেন্দ্রে মহানন্দটোলা এবং বিলাইমারি দু-নম্বর গ্রাম পঞ্চায়েতের গদাই মৌজায় ১০ হাজার একর জমি যেটা গঙ্গার ভাঙ্গনে চলে গিয়েছিল সেটা পুনরায় উঠেছে। কিন্তু আমরা লক্ষ্য করছি এই ঘটনাকে কেন্দ্র করে সি পি এম-এর সাহায্যে সমাজবিরোধীরা ওখানে প্রচুর পরিমানে থ্রি নট থ্রি আমদানী করেছে এবং তার ফলে যারা প্রকৃত জমির মালিক তারা জমিতে দখল পাচ্ছে না। আমি মন্ত্রী মহশয়কে অনুরোধ করছি যারা প্রকৃত জমির মালিক এবং যারা খাজনা দেন, চাষ করেন তারা যাতে জমিতে দখল পায় তার ব্যবস্থা তিনি যেন করেন। হীরানাদপুরে সি পি এম প্রধান সমাজবিরোধীদের এবং বিন সম্প্রদায়ের লোকজন নিয়ে এসে ওই ১০ হাজার একর জমি দখল করেছে এবং তার ফলে জমির আসল মালিকরা জমি থেকে বঞ্চিত হচ্ছে। আশা করি মন্ত্রীমহাশয় অবিলম্বে এর প্রতিকার করবেন।

**শ্রী রবীন নাথ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত উদ্বেগের সঙ্গে একটি বিশেষ বিষয়ে

আমি সভার সভ্যদের দৃষ্টি আকর্ষণ করছি। সমগ্র ভারতবর্ষে মানুষ জানে পশ্চিমবাংলা, ত্রিপুরা এবং আর ২/১টি রাজ্য ছাড়া কোথাও মানুষের জীবনে নিরাপত্তা নেই। খোদ দিল্লীতে যে মানুষের জীবনের নিরাপত্তা নেই সেটাই আমরা দেখছি। দিল্লীতে একজন বিদেশী কূটনীতিক খুন হয়েছে এবং কয়েকদিন আগে রুশ দূতাবাসের একজন কর্মী নিখোঁজ হয়েছেন। এতেই প্রমাণিত হচ্ছে ওই দিল্লীতে সাধারণ নাগরিক এবং বিদেশী কূটনীতিকদের নিরাপত্তা নেই। গতকাল পার্লামেন্টে পাইলট বাবাজীবন পশ্চিমবাংলাকে অপমান করে বলেছেন, কোলকাতা মৃতপ্রায় নগরী। দিল্লীতে এই খুনের পেছনে মার্কিন সাম্রাজ্যবাদ রয়েছে এবং কংগ্রেস নেতৃত্ব রয়েছে। পাইলট বাবাজীবন দেশকে যেন সাম্রাজ্যবাদীদের হাতে তুলে না দেয় সেই উদ্বেগ আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে জানাচ্ছি।

**শ্রী অখিলাল মণ্ডল ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আজকে মার্চমাসের ২২ তারিখ হয়ে গেল অথচ মধ্যশিক্ষা পর্ষদ এবং সরকার কর্তৃক প্রকাশিত বই মালদহ জেলার কোন কোন স্কুলে গিয়ে পৌছল না। ক্লাস ফাইভে এবং অন্যান্য ক্লাসে যারা পড়ে সেই সমস্ত ছোট ছোট ছেলেমেয়েদের বই দেওয়া গেল না। এর ফলে স্কুলে কোন পড়াশুনা হচ্ছে না। শুধু সময় নষ্ট হচ্ছে। আমি অনুরোধ করছি এই মার্চমাসের মধ্যে যেন মধ্যশিক্ষা পর্ষদ প্রকাশিত এবং সরকার প্রকাশিত বইগুলি পাঠিয়ে দেবার ব্যবস্থা করা হয়।

**শ্রী শ্রীধর মালি ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমার এলাকার একটি বিশেষ ঘটনার প্রতি আমি ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৩.৩.৮৫ তারিখে বর্ধমান জেলায় আমার কেন্দ্রে পাণ্ডুক গ্রামে ১২০টি পরিবারের বাড়ীঘর এবং অন্যান্য জিনিসপত্র আগুনে পুড়ে গেছে এবং তার ফলে প্রায় ৬০০ মানুষ গ্রাম পঞ্চায়েতের রিলিফ সেন্টারে গিয়ে বসবাস করছে। আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর কাছে আবেদন করছি এই সমস্ত মানুষের খাদ্য, বস্ত্র ও বাসস্থান নির্মাণের জন্য অনুদান দেবার ব্যবস্থা করুন।

**[2.30 – 2.40 p.m.]**

**শ্রী অবন্তি মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ডেভলপমেন্ট এ্যান্ড প্ল্যানিং ডিপার্টমেন্টের মাননীয় মন্ত্রী মহাশয়কে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। দীঘা পর্যটন কেন্দ্রে পর্যটকদের সংখ্যা দ্রুত যে ভাবে বাড়ছে তাতে দীঘার সরকারী এবং বেসরকারী যে সমস্ত ঘর রয়েছে তাতে ভ্রমনার্থীদের স্থান সংকুলান হচ্ছে না। দীঘায় ভ্রমনার্থীদের স্থান সংকুলান না হওয়ার জন্য তারা খুব অসুবিধায় পড়েন। তাই সরকারের পক্ষ থেকে দীঘায় সরকার কর্তৃক যে সমস্ত এ্যাকুইজিশনড্ ল্যাণ্ড পড়ে রয়েছে, তার উপর ঘর নির্মাণ করার ব্যবস্থা করা হোক এবং যে সমস্ত প্রাইভেট ওনাররা যে সমস্ত জমি তাদের দখলে রেখেছেন, সেই সমস্ত জমি অধিগ্রহণ করে ভ্রমনার্থীদের থাকার জন্য ঘরের ব্যবস্থা করা হোক।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পশ্চিমবাংলার মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জঙ্গীপুর মহকুমায় কতকগুলো ঘটনা ঘটছে, যা অত্যন্ত ভয়াবহ। প্রয়াতঃ প্রধানমন্ত্রীর ২০ দফা কর্মসূচী সম্পর্কে আমরা জানি এবং মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই কর্মসূচীর রূপায়ণ ব্লকের মাধ্যমে রাজ্য সরকার করছেন। কিন্তু একটা আশ্চর্য্যের বিষয়, একটা টিনের সাইনবোর্ড করে এক একটা গ্রামে কংগ্রেসীরা লিখে দিয়েছে প্রয়াতঃ প্রধানমন্ত্রীর ২০ দফা কর্মসূচী রূপায়ন কার্য্যালয়, এবং গ্রামে গ্রামে তারা যাচ্ছে এবং বলছে কিছু ছেলেকে ২০ দফা কর্মসূচী রূপায়ণের জন্য চাকরি দেওয়া হবে এবং প্রথম দফায় ১॥ হাজার টাকা দাও এবং এ্যাপয়েন্টমেন্ট হলে

পরে আরও ২।। হাজার টাকা করে দিতে হবে। এর ফলে সেই সব বেকার ছেলেরা বাড়ীর গহনাগাটি, ঘটি, বাটি, থালা বেচে সেই টাকা দিচ্ছে। এই রকমভাবে টাকা আত্মস্বাৎ করা হয়েছে। জঙ্গীপুরে এর হেড অফিস রয়েছে। লক্ষীপুরেও একটা অফিস রয়েছে। তামালি মণ্ডল, বৈদ্যনাথ মণ্ডল, এদের কাছ থেকে টাকা নেওয়া হয়েছে আমি জানি। সুতরাং মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি অবিলম্বে এই ব্যাপারে মুর্শিদাবাদের এস.পিকে দিয়ে তদন্ত করিয়ে যথাযথ ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা পাইক পাড়ার লোক, আগে গোটা দুখানা বাস পেতাম। পাইকপাড়া থেকে চেতলা ৩৩ নং বাস এবং পাইকপাড়া থেকে বালিগঞ্জ ২ নং সরকারী বাস। এখানে সেখানে সেই দুটোকে ভেঙ্গে আধখানা করে দেওয়া হয়েছে। পাইকপাড়া থেকে পার্কসার্কাস এবং পাইকপাড়া থেকে রবীন্দ্রসদন। ভাড়া কিন্তু আগের মতই আছে। আগে একজন প্যাসেঞ্জার ৫০ পয়সা দিয়ে গোটা রাস্তা পার হোত কিন্তু এখন সেই ৫০ পয়সায় সে অর্ধেক রাস্তা যেতে পারে। তাছাড়া ওখানে একটা মিনিবাস আছে। কিন্তু সেই মিনিবাসে এত ভীড় হয় যে বাসের প্যাসেঞ্জার এর মত মিনি বাসের ভাড়ায় যাতায়াত করতে হয়। সুতরাং আমার প্রস্তাব হচ্ছে যে আগে যে রকম ব্যবস্থা ছিল, এক বাসে এবং এক ভাড়ায় গন্তব্যস্থলে পৌছনো, সেই পুরাণ ব্যবস্থা চালু করা হোক। তার সঙ্গে চিড়িয়ামোড় থেকে অতিরিক্ত মিনিবাস এর একটা ব্যবস্থা করা হোক। এছাড়া পাইকপাড়া থেকে স্পেশাল একটা বাসের ব্যবস্থা করা হোক যাতে বালিগঞ্জ এবং হাওড়ায় সরাসরি যাতায়াত করা যায়।

**শ্রী অবনি ভূষণ সতপথি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সমবায় দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। ঝাড়গ্রাম শহরে ঝাড়গ্রাম কো-অপারেটিভ সোসাইটি নামে একটা সোসাইটি ছিল। ১৯৮৪ সালে সেই সোসাইটি হঠাৎ ব্যাঙ্কে রূপান্তরিত হয়। সম্প্রতি আমার কাছে একটা অভিযোগ এসেছে যে ঐ সোসাইটিটাকে ব্যাঙ্কে রূপান্তরিত করার ব্যাপারে যতদূর সম্ভব রিজার্ভ ব্যাঙ্কের কোন মতামত নেওয়া হয় নি। ঐ সোসাইটির যিনি ডিরেক্টর যিনি সেক্রেটারী এবং চেয়ারম্যান তাঁরা কংগ্রেসের অধিকাংশ সমর্থক। কোন কোন কংগ্রেস পদাধিকারী ওখানে অর্থনৈতিক বিশৃঙ্খলা এবং নানারকম কারচুপী আরম্ভ করেছেন। এই অভিযোগ ওদের পক্ষ থেকে ইন্টারন্যাল অডিটর করেছেন। কাজেই আমি আপনার মাধ্যমে সমবায় দপ্তরের মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে ঐ ব্যাঙ্কের দৈনন্দিন কার্যকলাপ এবং টাকা-পয়সা সংক্রান্ত ব্যাপারে জনস্বার্থে তদন্ত করা হোক।

**শ্রী ফজলে আলি মোল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অপদার্থ বামফ্রন্ট সরকারের দীর্ঘ ৮ বছরের অপশাসনের ফলে পশ্চিমবাংলায় বহু কলকারখানা বন্ধ হয়ে রয়েছে এবং সেই সমস্ত কলকারখানার কর্মচারীরা এবং তাদের ফ্যামিলির সদস্যরা আজকে অর্ধাহারে, অনাহারে জীবন-যাপন করছে। যখন শাসক দল বিরোধী দলে কাছে অনুরোধ করছে যে যুগ্ম ভাবে কি করে ঐ সমস্ত কারখানা খোলা যায়, ঠিক সেই সময়ে গার্ডেনরীচের কেশোরাম কটন মিলের কর্তৃপক্ষ হঠাৎ ১৭ তারিখে ঐ কারখানায় লক আউট ঘোষণা করেছেন। ঐ কারখানার প্রায় ২ হাজার কর্মচারী এবং তাদের ফ্যামিলির সদস্যরা যারা আছেন তাদের নিয়ে প্রায় ৪০ হাজারের মত মানুষ অনাহারে, অর্ধাহারে জীবন যাপন করছেন। আমি আপনার মাধ্যমে সরকারের কাছে দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে ঐ কারখানাটি খোলার ব্যবস্থা করার জন্য।

**শ্রী বামাপদ মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আর একটি মস্তবড় আঘাত পশ্চিমবাংলায় ওয়াগন শিল্পে এসে গেছে। আমি সেই সম্পর্কে মাননীয় শিল্প মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে কেন্দ্রীয় সরকার তাদের ৭ম প্ল্যানে ১ লক্ষ ৫৪ হাজার চার চাকার ওয়াগন যেখানে দরকার অর্থাৎ ৩০ হাজার করে পড়ছে, সেখানে প্ল্যানিং কমিশন ১৯৮৫-৮৬ সালে ২০ হাজার স্যাংশান করেছে। কিন্তু রেলওয়ে বোর্ড হঠাৎ ৫ হাজার কমিয়ে এনেছে। যেখানে আমাদের পশ্চিমবঙ্গে উৎপাদন ক্ষমতা ছিল ২৬ হাজার করে সেখানে মাত্র ৫ হাজার দিচ্ছে এবং ৩ মাস মাত্র এতে কাজ চলবে এবং এর ফলে কয়েক হাজার শ্রমিক ছাঁটাই হবে। শুধু তাই নয়, ১৯৮৩-৮৪ সালে ১৬ হাজার উৎপাদন করা হয়েছিল। আমাদের পশ্চিমবাংলায় ৭টি ওয়াগন কারখানা আছে এবং তাতে প্রায় ৫০ হাজার শ্রমিক কাজ করে। এই সমস্ত শ্রমিকদের কাজ থাকবে না। তাছাড়া এই শিল্পের সঙ্গে যুক্ত যে সমস্ত ক্ষুদ্র ক্ষুদ্র সহায়ক শিল্পগুলি আছে সেগুলিও বন্ধ হয়ে যাবে, ফলে বহু লোক ছাঁটাই হবে, বেকার হয়ে পড়বে এবং পশ্চিমবাংলার অর্থনীতিতে একটা সাংঘাতিক অবস্থার সৃষ্টি হবে। সে জন্য এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং আমি আশা করবো যে কমার্স এ্যান্ড ইন্ডাষ্ট্রিয়াল মিনিষ্টার এই ব্যাপারে এখনই কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করবেন এবং প্ল্যানিং কমিশন যে ২০ হাজার ওয়াগনের কথা বলেছেন সেই অর্ডার যাতে পশ্চিমবঙ্গকে দেওয়া হয় তার ব্যবস্থা করবেন।

**শ্রী শান্তিমোহন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুতর বিষয়ের প্রতি। আপনি অবগত আছেন যে ১৮ই মার্চ থেকে আজ পর্যন্ত সারা পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয় থেকে শুরু করে মহাবিদ্যালয় পর্যন্ত যে সব শিক্ষাগত সংস্থা আছে, সেখানে শিক্ষক কর্মচারীরা ১৮ই মার্চ থেকে অনশন করছে তাদের দাবী-দাওয়া পূরণের জন্য। কাজেই অবিলম্বে যদি পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে এই ব্যাপারে হস্তক্ষেপ না করা হয় তাহলে যে চরম পদক্ষেপ তারা নিয়েছে এতে কিছু প্রাণহানি ঘটবে, কিছু অমূল্য জীবন চলে যাবে। কাজেই আমি আপনার মাধ্যমে সরকারের কাছে এই বিষয়ে দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**[2.40 – 2.50 p.m.]**

সরকার পক্ষের সদস্যদের কাছে এটা কোন ঠাট্টা, বিদ্রুপ, হাসির কথা নয়, এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। সেই জন্য আমি এই বিষয়ে মাননীয় পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মীর ফকির মহম্মদ :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আকর্ষণ করতে চাই। নদীয়া জেলার শ্রী চৈতন্যদেবের মন্দিরকে ঘিরে ভারতীয় মিলিটারি মর্টার, কামান, বাঙ্কার উঁচিয়ে চারিদিকে তাক করে ১ মাস যাবৎ বসে আছে। এলাকার বিশিষ্ট ব্যক্তিরা বলছেন কেন্দ্রীয় সরকারের প্রয়োজনীয় নির্দেশের অভাবে এই সমস্ত সৈন্যবাহিনী মন্দিরের ভিতর ঢুকতে পারছে না। শ্রী চৈতন্য দেবের মন্দির কি পাঞ্জাবের স্বর্ণ মন্দির হল নাকি বা কাশিমবাজারের ওয়ারেন হেষ্টিংসের কুঠি হয়ে গেল নাকি? ঐ এলাকার মানুষ ভীত, সন্ত্রস্ত। এলাকার বাইরের লোকদের প্রবেশ করতে দেওয়া হচ্ছে না। এই অবস্থা সম্পর্কে বিধানসভায় মাননীয় মুখ্যমন্ত্রী কোন বিবৃতি দিলে খুশী হব।

**শ্রী বদন বেরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং বিধানসভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা এলাকায় মঙ্গলপুর গ্রামের কুখ্যাত জোতদার বিভূতি ভূষণ সরকার একজন কংগ্রেস কর্মী। মার্চ মাসের প্রথম দিকে ঐ গ্রামেরই লক্ষীকান্ত দে গরুরগাড়ী চুরি করেন। সেই চুরিকে কেন্দ্র করে গ্রামের মানুষের মধ্যে প্রচণ্ড ক্ষোভ দেখা দেয় এবং

ঐ চোরের বিরুদ্ধে গ্রামের মানুষ সামাজিক বয়কট আন্দোলন শুরু করে দেয়। খুব দুঃখের সঙ্গে জানাচ্ছি, এই বিধানসভার সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় বিধানসভার সদস্যদের বিভ্রান্ত করার জন্য তিনি অসত্য ভাষণ দিয়েছেন ঐ কংগ্রেস কর্মীকে বাঁচানোর জন্য। আমি তাই এই বিষয়ে বিধানসভার দৃষ্টি আকর্ষণ করছি এবং ঐ চোরের যাতে শাস্তি হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I wish to draw a very important fact to your notice. Sir, a new style of politics has been introdced by the leftist. What is happening is that half of the hawkers has been vacated from Brabourne Road whereas on the Strand Road half of the hawkers has been permitted to stay. In their new style of politics they say to the hawkers that those who do not belong to C.P.I.(M), Forward Block or R.S.P. will be removed by the police. If the hawkers belong to the Congress they will not be allowed to do business. Sir, there should not be any discrimination. Either all the hawkers sould be removed or those hawkers who were there on the roads earlier should be allowed to stay. The Police should not side with anybody and say that just because some hawkers do not belong to one or the other party of the Left Front they will not be allowed to hawk. This new style of politics indulged in by the Left Front Government is a very serious matter. The Left Front claim that they look after the down-trodden and worry about the poor. Sir, if they really worry for the poor why should they bring in the question of ideology here ? This serious matter, I hope, will be taken care of.

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায় :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন পশ্চিমদিনাজপুর জেলার চালকল মালিকরা গত ২৬শে ফেব্রুয়ারী থেকে ১৫ই মার্চ পর্যন্ত চালকলগুলি বন্ধ রেখেছিল। এর ফলে শ্রমিকদের অভাব বেড়ে যায়। এর সঙ্গে ১।। হাজারের মত শ্রমিক যুক্ত ছিল। এর মধ্যে ২৫০ স্থায়ী শ্রমিক, বাকীরা ক্যাজুয়াল। অনেক কথাবার্তা বলার পরে মালিকরা আপোষ রফায় রাজি হয়ে ২৫০ স্থায়ী শ্রমিকদের মাইনে দিয়েছে, বাকীদের কোন রকম মজুরি দেয়নি। তাদের কোন রকম মজুরি দেবার ব্যবস্থা করেনি। এই শ্রমিকরা মালিকের কল বন্ধ রাখার সময় যাতে তাদের মজুরি পায় সেদিকে আমি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এরা মজুরি পেলে তাদের পরিবারের খুব উপকার হবে।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, through you, I would like to draw the attention of the Minister-in-charge of the Local Self Government, regarding demolition of a Corporation Building at 34 Nirmal Chandra Street, Calcutta, opposite to Hind Cinema. It is said that a Multi-stored building would be constructed there and that would be let out to the Commercial Houses. In the year 1961, Shri Keshab Bose, the then Mayor of Calcutta Corporation laid the foundation stone there. It was mentioned that a building would be

constructed there and be named Rabindra Bhawan and that would be utilised only for the purpose of education. So, I would request the Hon'ble Minister through you. Sir, to give a public statement so that everybody could know that the building Rabindra Bhawan would be utilised for education purpose only and not let out to the Commercial Houses. Thank you Sir.

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত বৃহস্পতির বরাহনগরে একজন শিক্ষক কংগ্রেসী সমাজবিরোধীদের বোমার আঘাতে নিহত হয়েছেন। স্যার, বরাহনগরে কংগ্রেস সমাজেবিরোধীরা যেভাবে সন্ত্রাস সৃষ্টি করছে তাতে সেখানে আইন-শৃঙ্খলার অবস্থা উদ্বেগজনক অবস্থার মধ্যে এসে যাচ্ছে। স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি এই বিষয়ের প্রতি আকৃষ্ট করে সেখানে শান্তি শৃঙ্খলা অক্ষুণ্ণ রাখার স্বার্থে কংগ্রেসী সমাজবিরোধীদের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা অবলম্বনের দাবী জানাচ্ছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্রের একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে ব্যবস্থা গ্রহণের জন্য আবেদন জানাচ্ছি। স্যার, বিষয়টি হল ঃ গত বছরের মুণ্ডেশ্বরীর প্লাবনে আমার এলাকার তিনটি গ্রাম— কোটশিমুল, হদিলপুর, আতাপুর— প্লাবিত হয় এবং সেখানকার একটি বিস্তীর্ণ এলাকা ধ্বসে পড়ে এবং তাতে প্রায় এক হাজার বিঘার মত জমির ফসল নষ্ট হয়। স্যার, অবিলম্বে যদি বাঁধ পুননির্মান করে জল আটকাবার ব্যবস্থাকরা না হয় তাহলে আগামী বর্ষায় ঐ তিনটি গ্রাম একেবারে ধ্বংস হয়ে যাবে। এ বিষয়ে স্যার, সত্বর ব্যবস্থা গ্রহণের জন্য আমি পুনরায় মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী ও মাননীয় সিভিল ডিফেন্স দপ্তরের মন্ত্রী— রামবাবুর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হাওড়াবাসীর দীর্ঘদিনের দাবী শরত সদনের কাজ সম্পূর্ণ হতে চলেছে। সেখানে সরকার টাকা স্যাংশান করার জন্য আমি সরকারকে ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু স্যার, সব হয়েও জায়গার অভাবে শেষ পর্যন্ত কাজ আটকে গিয়েছে। হাওটা ডিষ্ট্রিক্ট কো-অর্ডিনেশান কমিটির মিটিং-এ হাওড়ার দুজন মন্ত্রীর সামনে রামবাবু কথা দিয়েছিলেন যে হাওড়া ময়দানের যে অংশ সিভিল ডিফেন্স দখল করে নরক করে রেখেছে তার কিছু অংশ ছেড়ে দেবেন। সেখানে তিনি জায়গা ছেড়ে দেবার প্রতিশ্রুতি দেবার পর ডি.এম-এর কাছ থেকে আর্কিটেক্টের কাছে ২৪ হাজার টাকার চেক ইস্যু করা হয় কিন্তু তা সত্ত্বেও জায়গার অভাবে সেখানে কাজ হচ্ছে না কারণ রামবাবুর দপ্তর সেই জায়গা ছাড়েন নি। স্যার, রামবাবুর সঙ্গে গতকাল আমার কথা হয়েছে এবং তিনি বলেছেন, সকলের সামনে তিনি এ ব্যাপারে কথা দেবেন, এখন তিনি নেই, তাই স্যার, আপনার মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করে বলছি, আর দেরি না করে অবিলম্বে ঐ জমি হাওড়ার জেলা ম্যাজিস্ট্রেটের হাতে সমর্পণ করুন এবং তা করে শরৎ সদনের কাজ সম্পূর্ণ করুন।

**[2.50 – 3.00 p.m.]**

**শ্রী লাল বিহারী ভট্টাচার্য্য :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বাঁকুড়া জেলার বড়জোড়া

থানায় শালী নদীর উপর বাঁধ দিয়ে একটা রিজার্ভার করা হয়েছিল, কিন্তু সেই শালী ডাইভারসন স্কীম দীর্ঘ ৪/৫ বছর ধরে অচল হয়ে পড়ে আছে। আমি খবর নিয়ে দেখেছি, ইনিঞ্জনিয়ার এবং কনট্রাকটরদের ঝগড়ার জন্য সেখানে অচল অবস্থার সৃষ্টি হয়েছে। আমি আশা করব মাননীয় সেচমন্ত্রী বিষয়টির প্রতি দৃষ্টি দেবেন এবং দ্রুত যাতে সেখানে কাজ আরম্ভ করা যায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী আনন্দমোহন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রী, তথা পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অবশ্য তিনি এখানে উপস্থিত নেই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন সারা পশ্চিমবাংলায় গ্রাম প্রায় ৩০,০০০ পাটনী সম্প্রদায়ের মানুষ বসবাস করে, এরা সকলেই তপশিলী সম্প্রদায়ের মানুষ। অর্থনৈতিক দিক দিয়ে এরা খুবই দুর্বল মানুষ। জমিদারী প্রথা উচ্ছেদ হওয়ার পর সমস্ত খেয়াঘাটগুলি সরকারে ন্যস্ত হয়েছে এবং সেগুলি নিলাম ব্যবস্থার মধ্যে দিয়ে বন্দোবস্ত দেওয়া হয়। এর ফলে বা নিলামের চোরাপথে সমাজের বিত্তবান মানুষরা খেয়াঘাট গুলি বন্দোবস্ত পায় আর পাটনী সম্প্রদায়কে বেগার শ্রমিক বা বনডেজ লেবার হিসাবে খাটান হয়। এই অবস্থা পাটনী সম্প্রদায়ের অর্থনৈতিক অবস্থা দিনের পর দিন. অবক্ষয়ের শেষ সীমায় গিয়ে পৌছচ্ছে। বর্তমান নিলাম ব্যবস্থার পরিবর্তে পাটনী সম্প্রদায় যাতে অগ্রাধিকারের ভিত্তিতে খেয়াঘাটগুলির বন্দোবস্ত পায় তার জন্য একটা নতুন ব্যবস্থা গ্রহণ করা হোক। এই আবেদন আমি মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি। বিশেষ করে সরকার পক্ষের বন্ধুরা যখন পূর্ব-ভারতের বিষয়ে চিন্তা করছেন তখন পূর্ব-ভারত তথা সমগ্র দেশের মধ্যে সবচেয়ে দুর্বল শ্রেণীর এই মানুষগুলিকে বাঁচাবার ব্যবস্থা করা হোক।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্ত্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি উদ্বেগজনক এবং গুরুত্বপূর্ণ বিষয় হাউসে উল্লেখ করছি।

স্যার, ইংরাজী ১০/৩/৮৫ তারিখ থেকে ২০/৩/৮৫ তারিখের মধ্যে, অর্থাৎ ১০ দিনের মধ্যে নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের বাজার দর যেভাবে বেড়েছে তা আমি কয়েকটি নমুনার মাধ্যমে আপনার সামনে তুলে ধরতে চাই। চিনির দর প্রতি কে.জি. ৫ টাকা ২৫ পয়সা ছিল সেখানে সেটা এখন হয়েছে ৫ টাকা ৪০ পয়সা কে.জি., অর্থাৎ ১৫ পয়সা দর বেড়েছে। তেলের দর যেখানে প্রতি কে.জি. ১২টাকা ২০ পয়সা ছিল, সেখানে বেড়ে তা হয়েছে ১৩ টাকা ২৫ পয়সা, অর্থাৎ প্রতি কে.জি.তে ১ টাকা ৫ পয়সা বেড়ে গেছে। সুপারির প্রতি কে.জি. দর ছিল ২৫ টকা, বেড়ে হয়েছে ৩৮ টাকা, ১৩ টাকা বেড়ে গেছে। নারকেল তেলের প্রতি টিনের দল ছিল ৬২০ টাকা, সেখান থেকে বেড়ে হয়েছে ৬৪৩ টাকা। কালোজিরের দল ছিল প্রতি কে.জি. ১৪ টাকা বেড়ে হয়েছে ১৮ টাকা, ৪ টাকা বেড়েছে। লঙ্কার দর ২০ টাকা থেকে বেড়ে ২৪ টাকা হয়েছে। এইভাবে প্রতিটি নিত্য প্রয়োজনীয় জিনিষের দর বেড়েছে। এতে গ্রামের গরীব মানুষেরা খুবই ভয়াবহ অবস্থার মধ্যে পড়েছে। কেন্দ্রীয় সরকার লোকসভায় যে বাজেট প্রস্তাব পেশ করেছেন সেই বাজেটের ধাক্কায় এইভাবে জিনিষপত্রের দাম বেড়েছে। পেট্রোল ও ডিজেলের উপর কর বৃদ্ধির অজুহাতে ব্যবসায়ীরা আরো বেশী করে দাম বাড়াচ্ছে। এই অবস্থায় এই হাউস থেকে সমস্ত দলের সদস্যরা মিলে একটা প্রস্তাব গ্রহণ করা হোক যে, সারা ভারতবর্ষের সমস্ত নাগরিকদের জন্য কেন্দ্রীয় সরকার নিত্য প্রয়োজনীয় দ্রব্যগুলির মূল্য বেঁধে দিক। আমি সভার সকল সদস্যকে অনুরোধ করছি এই রকম একটা প্রস্তাব এখান থেকে আলোচনা করে গ্রহণ করা হোক এবং কেন্দ্রীয় সরকারের কাছে পাঠান হোক।

**ডাঃ সুশোভন ব্যানার্জী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী এবং ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, বোলপুর এবং তার সংলগ্ন সমস্ত গ্রামের কোন পুকুরে জল নেই। যে সমস্ত কূয়া গুলি আছে সে সমস্তগুলি থেকে ঘোলা জল উঠছে। সব কটি ক্যানেল শুকিয়ে গিয়েছে। বর্তমানে আমার অঞ্চলে এর চেয়ে বেশী গুরুত্বপূর্ণ ব্যাপার আর কিছু নেই। মানুষের কাজকর্ম নেই এবং গরু মোষ জল পর্যন্ত খেতে পাচ্ছে না। আমি মুখ্যমন্ত্রীর সঙ্গে কিছুদিন আগে দেখা করে ব্যাপারটি জানিয়েছি। আমি আশা করবো, এই ব্যাপারটির প্রতি গুরুত্ব দিয়ে আপনারা ওখানে অবিলম্বে একটি টিম পাঠানোর ব্যবস্থা করবেন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আপনি জানেন, গত পার্লামেন্ট নির্বাচনের আগে কংগ্রেসীরা আমার এলাকায় কয়েক লক্ষ রেলের ফর্ম বিলি করেছিল। তারপর রেলমন্ত্রীর চাকরী চলে যাওয়ায় ঐ রেলের ফর্মে আর চাকরী দিতে পারেনি। এরপর তারা একটি সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীম চালু করেছেন। এতে আমাদের কোন আপত্তির কারণ নেই। কিন্তু তারা আমার এলাকাটাকে বেছে নিয়ে বৈঠকখানা রোডে গোখানার পিছনে করপোরেশন রাস্তায় সারি সারি দোকান লাগিয়ে দিয়েছে। এই সেল্ফ এমপ্লয়মেনট স্কীমেও আমার কোন আপত্তির কারণ নেই। আমার আপত্তির কারণ হচ্ছে যেসব দ্রব্যগুলি আমার ওখানে বিক্রি হচ্ছে সেগুলি হচ্ছে চোলাই মদ। আমি তাই মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এবং পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে জানাতে চাই, অবিলম্বে এইসব বে-আইনী মদের দোকানগুলি যেগুলি নতুন লোকসভা নির্বাচনের পর চালু হলো সেগুলো অবিলম্বে বন্ধ করা দরকার।

**শ্রী তারাপদ সাধুখাঁ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আবার মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি গুরুত্বপূর্ণ একটি বিষয়ের প্রতি। বামফ্রন্ট সরকার আলু চাষীদের দেশের শত্রু বলে মনে করছেন। আপনারা যদি গিয়ে দেখেন তাহলে দেখবেন, হুগলী জেলার গ্রামে গ্রামে আলু চাষীরা তাদের ঘরে ঘরে এক কোমর অবধি আলু নিয়ে বুকে করে বসে আছে। আমি ৪ঠা ফেব্রুয়ারী কৃষি মন্ত্রীর সঙ্গে দেখা করে কতকগুলি প্রস্তাব দিয়েছিলাম। এখন এখানে তিনি উপস্থিত আছেন। আমি আবার সেই প্রস্তাবগুলি তাঁর সামনে এবং হাউসের সামনে রাখছি। ষ্টোরে যেহেতু আলু রাখার জায়গা নেই সেহেতু প্রত্যেক লোকের বাড়ীতে যেসব রান্নাঘর এবং শোবার ঘর আছে সেখানে কিছু কিছু আলু ছড়িয়ে দেওয়া হোক — এটা হচ্ছে ১ নম্বর। দ্বিতীয় নম্বর হচ্ছে, ৪০ হাজার প্রাইমারী স্কুল আছে। এই সমস্ত স্কুলে টিফিন দেবার ব্যবস্থা আছে। এখন সেই সমস্ত স্কুলে অন্যান্য খাবারের জায়গায় মুড়ি ও আলু সিদ্ধ দেবার ব্যবস্থা করা হোক। তিন নম্বর হচ্ছে, জি.আরের মাধ্যমে আলু বিলি করা হোক। ৪ নম্বর হচ্ছে, সায়েন্টিফিক প্রসেসে ডিহাইড্রেশান করে আলু রাখা হোক। আমার মনে হয় এই সমস্ত জিনিষ করলে আলু চাষীদের সর্বনাশের হাত থেকে রক্ষা করতে পারবেন বলে আমার মনে হয়।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি একটি উদ্বেগজনক ঘটনার কথা আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার চাকদা কেন্দ্রে মদনপুরে কেন্দ্রীয় বিদ্যালয় আছে (গার্লস সেকসান)। সেই স্কুলে একটি অসম্পূর্ণ কমিটি আছে। সেই কমিটির মিটিং বসেনি অথচ সই জাল করে ঐ গার্লস সেকসানে ২৫ বছর বয়সী দুটি অসামাজিক যুবককে চাকরী দেওয়া হয়েছে। এই অসম্পূর্ণ কমিটিটা কংগ্রেসীদের। আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, আজকে যদি এইভাবে গার্লস স্কুলে গুণ্ডাদের ঢোকানো হয় তাহলে ছাত্রীদের কোন নিরাপত্তা থাকবে না। সেইজন্য

অবিলম্বে এই সম্পর্কে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী হারান হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পি.ডব্লিউ.ডি এবং মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার সাঁকরাইলে চাঁপাতলা থেকে ডেলটা জুট মিল পর্যন্ত একটি পি.ডব্লিউ.ডি-র রাস্তা আছে। চাঁপাতলা থেকে প্রায় ২ কিলোমিটার দূরে একটি সেন্ট্রাল গভর্ণমেন্টের ষ্টীল গোডাউন আছে। এই গো-ডাউনের জন্য হেভি লোড করে লরি প্রতিদিন ওই রাস্তাটি দিয়ে যাতায়াতের ফলে সাংঘাতিকভাবে খারাপ হয়ে গেছে। ফলে রিক্সা, বাস, মোটর এমনকি মানুষ পর্যন্ত এই রাস্তা দিয়ে চলাচল করতে পারছে না। গত মঙ্গলবার এইরকম হেভি লোড করে একটি লরি যখন যাচ্ছিলো তখন হালিশহরের কাছে একটি ছেলে যখন রাস্তার পাশ দিয়ে যাচ্ছিলো তখন তাকে ঐ লরিটি ধাক্কা দেয়। ফলে তার পা ভেঙ্গে যায়। তারপর তাকে জেনারেল হাসপাতালে ভর্ত্তি করা হয়। তাই আমি আপনার মাধ্যমে ঐ ছেলেটির চিকিৎসার জন্য এবং তার ক্ষতিপূরণ দিতে ষ্টীল গো-ডাউন অথরিটি যাতে সাহায্য করেন তার ব্যবস্থা করতে এবং রাস্তার সংস্কার করে অবিলম্বে ঐ রাস্তাটি দিয়ে যাতে বাস চলাচল করতে পারে তারজন্য সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**[3.00 – 3.10 p.m.]**

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমি শতকরা ৭০ ভাগ সংখ্যালঘু অধ্যুষিত এলাকা থেকে নির্বাচিত। সেজন্য যে গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই, আমি মনে করি যে সেটি একটি বিশেষ ধর্মীয় মানুষদের আহত করেছে। আজকে সংবাদপত্রে দেখলাম আনন্দবাজার পত্রিকায় যে ওখানে ডি.সি হোমগার্ড শ্রী রাজপাল সিং একজন এনফোর্সমেন্ট ব্রাঞ্চের হোমগার্ডকে বলেছে যে দাড়ী কেটে ফেলতে হবে। তার নাম মহম্মদ সায়বাদী। এ ব্যাপারে ওখানে দাড়ীযুক্ত সমস্ত মানুষ উদ্বিগ্ন হয়ে উঠেছে। আমি বিধানসভার সদস্য হিসাবে আপনার প্রোটেকসন চাইব। কিন্তু ঘটনাটা খুব হাল্কা নয়, এর যথেষ্ট গুরুত্ব আছে এবং সেই গুরুত্ব অনুধাবন করে আমি আপনার মাধ্যমে অসামরিক প্রতিরক্ষা মন্ত্রী মহাশয় শ্রী রাজ চ্যাটার্জীর কাছে অনুরোধ করব যে এই ব্যাপারটির একটা অনুসন্ধান করে এ বিষয়ে একটা ব্যবস্থা করুন।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার বাউড়িয়া অঞ্চলে একটি শ্রমিক বস্তি আছে সেই বস্তিতে ৪০ থেকে ৫০ হাজার লোক বাস করে। সেখানে ফোর্ট গ্লষ্টার ইন্ডাষ্ট্রিজ বলে একটি কোম্পানী আছে, বাঙ্গুর ব্রাদার্সের কোম্পানী যিনি আমাদের দেশের বৃহৎ ধনিক শ্রেনীর মধ্যে পঞ্চম স্থানে আছেন। সেই বস্তির অবস্থা অত্যন্ত খারাপ সেখানে পানীয় জলের কোন ব্যবস্থা নেই, নর্দমাগুলি পরিষ্কার হচ্ছে না, যে সমস্ত পুকুর আছে তার সমস্ত জল পচে দুর্গন্ধ বেরোচ্ছে, পায়খানার মল, মূত্র সব বস্তির মধ্যে গিয়ে জমা হচ্ছে, স্তূপীকৃত আবর্জনা, এরমধ্যে বস্তির সবাই বাস করছে। বহুবার এই বস্তির সংস্কারের কথা বলা হয়েছে কিন্তু কোন ব্যবস্থা হচ্ছে না। ঐ বাঙ্গুর ব্রাদার্স, ৪টি কারখানার মালিক, ২০ হাজার শ্রমিক সেইসব কারখানায় কাজ করে। শ্রমিকদের শোষণ করছে অথচ বস্তির উন্নয়নের জন্য কোন কাজ করছে না। সেইসব শ্রমিকরা লিখিতভাবে মিলমালিককে জানিয়েছে কিন্তু কোন ব্যবস্থা হচ্ছে না।

(নির্ধারিত সময় অতিবাহিত হওয়ায় বক্তা তাঁহার আসন গ্রহণ করিতে বাধ্য হন)

**শ্রী জয়কেশ মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটি জিনিষের উপর আপনার দৃষ্টি আকর্ষণ করব। সেটি সকলেই মর্মে মর্মে অনুভব করছেন, সেটা হচ্ছে খুচরা পয়সার অভাব। আপনি

জানেন যে কেন্দ্রীয় সরকার এক পয়সা, দু পয়সা, তিন পয়সা তৈরী করা বন্ধ করে দিয়েছে এবং কবে ৫ পয়সা এবং ১০ পয়সা বন্ধ করে দেবেন তা জানিনা। এখন ৫ পয়সা তৈরী করতে ১০ পয়সা খরচা হয় এবং ১০ পয়সা তৈরী করতে ১২ পয়সা খরচা হয়, এজন্য তৈরী করছেন না। খুচরার জন্য চায়ের দোকানে অপমানিত হতে হয়, বলে খুচরা থাকে তো খাও, না হলে চলে যাও। বাসেও খুচরা পয়সা পাওয়া যায় না। কোন কোন বাসে কুপন দেয়, কিন্তু এক রুটের কুপন অন্য রুটে, এমন কি সেই রুটের সব বাসে নিতে চায় না। এই নিয়ে দিন রাত মানুষের মধ্যে ঝগড়া। কালো টাকার কথা শুনেছিলাম কিন্তু টাকা যে কত কালো হতে পারে সেটা বাজারে চালু একটাকার নোট না দেখলে বুঝতে পারবেন না। কিছুতেই বাস কন্ডাকটর ঐ টাকা প্যাসেঞ্জারের কাছ থেকে নেবে না, ফলে দুজনে মারামারি। এই একটাকা ছাপাও নাকি বন্ধ হয়ে যাচ্ছে। এই ১ টাকা ছাপাতে নাকি ৪০ পয়সা খরচ। এ-বিষয়ে আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মনোহর তিরকিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ডুয়ার্স অঞ্চল ঘন বনে ঢাকা এবং এই জঙ্গলকে ন্যাশানাল হাইওয়ে, ষ্টেট হাইওয়ে অতিক্রম করে যাচ্ছে। ইদানিং দেখতে পাচ্ছি, সেখানে বাসে ডাকাতি হচ্ছে, ট্রাকে ডাকাতি হচ্ছে, লুটপাট হচ্ছে। বিশেষ করে এন এইচ -৩১শে মাদারীহাট থানার জলদাপাড়া এবং আলিপুরদুয়ার সাব-ডিভিশনের বক্সা ফোর্ট জঙ্গলে এইসব ঘটনা খুব বেড়ে গেছে। অন্যান্য জায়গায়ও বাড়ছে। এইসব ডাকাতি বন্ধ করতে হলে হাইওয়ে পেট্রোলিং বাড়ানো দরকার। পেট্রোলিং বাড়ালে ডাকাতি বন্ধ হবে আশা করি। এ-দিকে বিশেষ দৃষ্টি দিতে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী সতীশচন্দ্র বিশ্বাস :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে দিল্লীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা পশ্চিমবঙ্গের মানুষ—

**মিঃ স্পীকার :** এটা আমি এখানে এ্যালাউ করছি না। আপনি বসে পড়ুন।

**শ্রী বিজয় পাল :** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে— আসানসোল, রানীগঞ্জ খনি অঞ্চলে জলের ক্রাইসিস দেখা দিয়েছে। গ্রামে গ্রামে জল নেই। কয়লাখনি অঞ্চলেও জল পাওয়া যাচ্ছে না। এমনকি ঐ সমস্ত অঞ্চলে পানীয় জলের পর্যন্ত হাহাকার দৃষ্টি হয়েছে। এরফলে যে শুধু গ্রামের মানুষই কষ্ট পাচ্ছে তা নয়, খনী অঞ্চলের মানুষও অত্যন্ত অসুবিধার মধ্যে দিন কাটাচ্ছে। যাতে অবিলম্বে ঐ অঞ্চলে পানীয় জলের ব্যবস্থা হয় সেদিকে দৃষ্টি দিতে অনুরোধ জানাচ্ছি।

**Mr. Speaker :** Now, the Minister-in-Charge of Education (Higher) Department wants to make a statement under Rule 346.

**Shri Sambhu Charan Ghosh :** Sir, as per your direction, I lay the statement.

**Mr. Speaker :** The statement will be circulated.

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবঙ্গে বেসরকারী কলেজের শিক্ষাকর্মীদের দীর্ঘদিনের পুঞ্জিত সমস্যা সমাধানকল্পে বামফ্রন্ট সরকার ইতিমধ্যে কতকগুলি উল্লেখযোগ্য ব্যবস্থা গ্রহণ করেছেন—

- কলেজে কলেজে শিক্ষাকর্মীদের চাকুরীর কোন নিরাপত্তা ছিল না। বর্ত্তমানে চাকুরীর নিবাপত্তা বিষয়ে বিধি প্রণয়ন করা হয়েছে।

● শিক্ষক ও শিক্ষাকর্মীদের নিয়মিত বেতন পাওয়ার কোন ব্যবস্থা ছিল না। বর্ত্তমানে এ বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

● শিক্ষাকর্মীদের অবসরকালীন সুযোগসুবিধার ব্যবস্থা চালু করা হয়েছে।

● উপযুক্ত নর্মস-এর ভিত্তিতে শিক্ষাকর্মী দের জন্য পদসৃষ্টির ব্যবস্থা করা হয়েছে।

● সমস্ত শিক্ষাকর্মীদের কোনরূপ উৎসবকালীন ভাতা বা পূজা এক্সগ্রাসিয়ার সুযোগ পেতেন না। বর্তমানে সরকারী কর্মচারীদের সমান সুযোগ তাদের ক্ষেত্রে প্রবর্তিত হয়েছে।

● কলেজ কর্মীদের প্রমোশনের কোনরূপ ব্যবস্থা ছিল না। বর্ত্তমানে ৫ ঃ ১ হারে চালু আছে।

● সরকারী কর্মচারীদের সমান বেতনহারের সুযোগ শিক্ষাকর্মীরা পেয়েছেন পে-কমিশনের রায়ের ভিত্তির মাধ্যমে।

একথা ঠিক, এখনও কিছু কিছু সমস্যা শিক্ষাকর্মীদের আছে। এ বিষয়ে সরকার সচেতন এবং সহানুভূতিশীল। এ ব্যাপারে শিক্ষাকর্মীদের বিভিন্ন প্রতিষ্ঠানের সঙ্গে সম্প্রতি আলোচনা করা হয়েছে। ১৯শে মার্চ শিক্ষাকর্মীদের যুক্ত সংগ্রাম পরিষদের প্রতিনিধিদের সঙ্গে বিধানসভায় শিক্ষামন্ত্রীর কক্ষে দীর্ঘক্ষণ আলোচনা করা হয়। তাদের সমস্যাগুলি সম্পর্কে সরকারের মনোভাব এবং নীতির কথা তাদের বুঝিয়ে বলা হয়।

আন্দোলনের কর্মসূচী প্রত্যাহারের জন্য তাদের অনুরোধ করা হয়। ১৪ই মার্চ শিক্ষাকর্মীদের অপর দুই প্রতিষ্ঠান শিক্ষাকর্মী ইউনিয়ন এবং শিক্ষাকর্মচারী সঙ্ঘের সঙ্গেও আলোচনা হয়। সরকারের যে সমস্ত বিষয়গুলি অবিলম্বে সমাধান প্রয়োজন বলে মনে করেন সেগুলি সম্পর্কে বলা হয়।

● সরকারী কর্মচারীদের মত প্রমোশনের হার ১ ঃ ১, বিষয়টি বাজেট অধিবেশনের পর বিবেচনা করা হবে।

● সরকারী কর্মচারীদের মত লিভ এনক্যাশমেন্টের বিষয়টি সম্পর্কে সরকার সিদ্ধান্ত গ্রহণ করবেন।

● সমস্ত পে ফিকসেসন কেস ছ'মাসের মধ্যে সম্পূর্ণ করার চেষ্টা করা হবে।

● শিক্ষকর্মীদের বিভিন্ন খাতে বকেয়া টাকার অংশ পূজার পূর্বে দেওয়ার ব্যবস্থা করা হবে।

● শিক্ষাকর্মীদের অন্যান্য কতকগুলি সমস্যা, যথা গ্রুপ ইনসিওরেন্স প্রভৃতি বিষয়গুলি সম্পর্কে ভবিষ্যতে আলোচনার মাধ্যমে সিদ্ধান্তে উপনীত হওয়া সম্ভব। শিক্ষাকর্মীদের কাছে একান্ত আবেদন যে সকল শিক্ষাকর্মী আন্দোলনের পথে অগ্রসর হয়েছেন তারা তা প্রত্যাহার করে নিন এবং শিক্ষা জগতে শান্তি ও শৃঙ্খলা বজায় রাখার জন্য সরকারের সঙ্গে সহযোগিতা করুন।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অত্যন্ত বেদনাহত হয়েছি একটি বিষয়ে এবং তা এখানে উল্লেখ করতে বাধ্য হচ্ছি। আমাদের ঐতিহ্যময়ী শহর এই কলকাতা— একে ডার্টি সিটি বলে অভিষিক্ত করা হয়েছে। আর এই মন্তব্য করেছেন ভারতের প্রধানমন্ত্রী। পীঠস্থান এই কলকাতা শহর এবং একে নিয়ে আমরা চিরকালই গর্বিত। এই শহর বিনয়, বাদল, দীনেশের স্মৃতি বিজড়িত। এই শহরেই কবি রবীন্দ্রনাথ ঠাকুরের জন্মস্থান। বৃটিশ সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে সংগ্রামের পীঠস্থান এই শহর এবং এইসব কারণে এই শহর নিয়ে আমরা গর্বিত। কিন্তু আজকে একে নিয়ে এইরকমভাবে বিদ্রুপ করা হয়েছে। আর একবারও এই রকমভাবে এই শহর সম্পর্কে বলা হয়েছিল যে এটা হচ্ছে

'সিটি অফ প্রসেশন'। তাই আজকে প্রতিটি গণতন্ত্রপ্রিয় মানুষের এইসব মন্তব্যের বিরুদ্ধে প্রতিবাদ করা উচিত। এর বিরুদ্ধে সকলের আজ সোচ্চার হওয়া উচিত।

(নয়েজ এ্যান্ড ইনট্যারাপশন)

**[3.10 – 3.45 p.m.]**

(গোলমাল)

এটা রবীন্দ্রনাথের শহর, বড় বড় মনীষীর শহর। এই শহর গণতান্ত্রিক আন্দোলনের পীঠস্থান। এই শহরের প্রতি যিনি এই ধরণের উক্তি করেছেন তাঁরা মানুষের মধ্যে পড়েন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই শহর শুধু পশ্চিমবাংলার নয়, শুধু কলিকাতার নয়, এই শহর সকলের শহর। এই শহর গণতান্ত্রিক আন্দোলনের পীঠস্থান, সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে আন্দোলনের পীঠস্থান। এই কলিকাতাতে যাঁরা এই ধরণের উক্তি করেছেন তাঁদের প্রতি নিন্দা করা ছাড়া আর কোন ভাষা থাকে না। তাই আমি আপনার মাধ্যমে এই উক্তির তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

(গোলমাল)

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে যে বলতে অনুমতি দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী মহাশয় কলিকাতা মহানগরীতে মৃতপ্রায় মহানগরী বলেছেন। মাননীয় প্রধানমন্ত্রীর এই ধরণের অর্বাচীন উক্তি-করা মোটেই উচিত নয়। যে দেশের প্রধানমন্ত্রী এই ধরণের উক্তি করেছেন তাঁর আর প্রধানমন্ত্রী হিসাবে থাকা উচিত নয়। এই ধরণের দায়িত্বজ্ঞানহীন প্রধানমন্ত্রীর গদি আঁকড়ে বসে থাকার কোন যুক্তি নেই। আমি মনে করি এই প্রধানমন্ত্রীর এখানে বসে থাকার কোন অধিকার নেই। তিনি একজন অসুস্থ প্রধানমন্ত্রী। তিনি মায়প্রিয়া রোগে ভুগছেন অর্থাৎ তিনি দৃষ্টিক্ষীনতা রোগে ভুগছেন। তাঁর আর প্রধানমন্ত্রীর আসনে বসে না থেকে চিকিৎসকের সহিত পরামর্শ করা উচিত। তাঁর উচিত হাসপাতালে ভর্তি হওয়া। প্রধানমন্ত্রীর এই ধরণের অর্বাচীন উক্তি করা ..........

(গোলমাল)

(এই সময় উভয় দলের কিছু মাননীয় সদস্যগণ মাননীয় স্পীকারের চেয়ারের সামনে জড় হন এবং কিছু বলতে থাকেন)

(গোলমাল)

**মিঃ স্পীকার :** The House is adjourned for thirty minutes.

(At this stage the House was adjourned for thirty minutes)

**(After Adjournment)**

**[3.45 – 3.55 p.m.]**

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** অধ্যক্ষ মহাশয়, আপনি যদি আমাকে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উপরে কিছু বলতে অনুমতি দেন তাহলে বলতে পারি।

**মিঃ স্পীকার :** বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি বলবার জন্য আমাকে অনুমতি দিলেন,

সেজন্য আপনাকে আমি ধন্যবাদ জানাই। আমি আপনাকে বলেছিলাম যে সুন্দরবনের বিস্তীর্ণ এলাকায় আন্ত্রিক রোগ অত্যন্ত প্রকট ভাবে দেখা দিয়েছে। এরই সঙ্গে সেখানে দেখা দিয়েছে জলের কষ্ট। কারণ ওয়াটার লেভেল অত্যন্ত নীচে নেমে গিয়েছে। পাথর প্রতিমা এবং নামখানা অঞ্চলের কয়েকটি ব্লকে ৫০ পারসেন্ট টিউবওয়েল চোকড্ হয়ে গিয়েছে। তার কারণ জল নীচে নেমে যাওয়ার জন্য জল অর উঠছে না। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন দেখছি — আপনার মাধ্যমে তাঁর কাছে অনুরোধ জানাই যে ঐ সমস্ত অঞ্চলে যাতে ওয়াটার সাপ্লাই ঠিকমত করা যায় এবং ফারদার ডেটোরিয়েট না করে, তার জন্য অনুগ্রহ করে তিনি যেন ব্যবস্থা গ্রহণের নির্দেশ দেন। সুন্দরবন অঞ্চলে এ্যাডিসান্যাল টিউবওয়েল নির্মাণ করে জল সরবরাহের ব্যবস্থা করা যায় কিনা তা যেন তিনি ভেবে দেখেন। কারণ সুন্দরবন অঞ্চল অত্যন্ত বিক্ষিপ্ত ভাবে অবস্থিত। জল না পাওয়ার ফলে উক্ত এলাকার লোকেদের অত্যন্ত অসুবিধা হচ্ছে। আপনাকে পুনরায় ধন্যবাদ জানিয়ে আমি বক্তব্য শেষ করছি।

**প্রিভিলেজ মোশান**

**মিঃ স্পীকার :** শ্রী অমলেন্দ্র রায় মে নাউ স্পীক অন হিজ প্রিভিলেজ মোশান এগেনষ্ট শ্রী সুব্রত মুখার্জী।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে স্বাধিকার ভঙ্গের একটা মোশান তুলবার অধিকার আপনার কাছে চেয়েছি। আমি সেটা এখানে উথাপন করছি। এই মোশান হচ্ছে আমাদের পাবলিক এ্যাকাউন্টস্ কমিটির চেয়ারম্যান শ্রী সুব্রত মুখার্জী মহাশয়ের বিরুদ্ধে। পাবলিক এ্যাকাউন্টস কমিটির একটা রিপোর্ট উনি ফাঁস করেছেন বলে সংবাদপত্রে বেরিয়েছে। সম্ভবত এই ব্যাপারে একটি ফাইল আপনার কাছে আছে। গত ২১শে ফেব্রুয়ারী তারিখে সংবাদটি 'দি টেলিগ্রাফ' পত্রিকায় বেরিয়েছে। আমি খোঁজ নিয়ে দেখেছি যে, গত সেপ্টেম্বর মাসে, আমাদের বিগত অধিবেশন কালে অডিটর জেনারেলের রেভেনিউ রিসিটের উপর একটা রিপোর্ট হাউসে লে করা হয়েছিল। উক্ত অডিট রিপোর্টে ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই ইলেকট্রিসিটি ডিউটি আদায় করে — রেভেনিউ রিসিটস্ - সরকারকে জমা দেবার যে ব্যবস্থা আছে, সে সম্বন্ধে কয়েকটি প্যারাগ্রাফ ছিল। সংবাদটি মূলতঃ রেভেনিউ রিসিট বিষয়ে অডিট প্যারাগ্রাফ সংক্রান্ত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাবলিক এ্যাকাউন্টস্ কমিটির কোন রিপোর্ট পাবলিকলি যদি এই রকমে ফাঁস করা হয়, তাহলে সেটা আমাদের রীতিনীতি অনুসারে গুরুতর অপরাধ।

এইক্ষেত্রে দেখা যাচ্ছে যে রিপোর্ট ফাঁস করা হয়েছে সরাসরি - কে ফাঁস করেছেন সেটা খুঁজে নেবার দরকার নেই কারণ সংবাদপত্রে নাম করা হয়েছে যে স্বয়ং চেয়ারম্যান ফাঁস করেছেন। এখন দেখতে হবে অপরাধ কতটা সেটা বিচার-বিবেচনা করার জন্য আমাদের রুলসের দিকে নজর দিতে হবে। আমাদের এ্যাকাউন্টসের উপর কিছু রুলস আছে। ১০৯ পৃষ্ঠার ২২১ নং রুল অনুযায়ী সেখানে পরিষ্কার বলা হয়েছে অডিটর জেনারেলের কোন রিপোর্ট হাউসে লে করার সঙ্গে সঙ্গে রেফার্ড করা হয় পাবলিক এ্যাকাউন্টস কমিটিতে। লেড বিফোর দি এ্যাসেম্বলী মানেই হল স্ট্যাণ্ড রেফার্ড টু দি কমিটি অন পাবলিক এ্যাকাউন্টস কমিটি হয়ে যাবে। রেফার্ড হওয়ার পরে পাবলিক এ্যাকাউন্টস কমিটির নিজস্ব রুলে ৩০৩ নং ধারায় পাবলিক এ্যাকাউন্টস কমিটি এটাকে আবার রেফার্ড করবে ৩০১ নং ধারায়। সেখানে পুংখানুপুংখভাবে এ্যাকজামিন করবে, তারপরে রিপোর্ট তৈরী হবে এবং ৩০৩ নং রুল অনুসারে হাউসে প্রেসেনটেড হবে। প্রেজেনটেশান না হওয়া পর্যন্ত এই রেফারেন্সগুলি পাবলিক ডকুমেন্টস নয়। এবং এর কোন অংশ ৩০৩ রুল অনুসারে মোতাবেক হতে পারে অথবা ২৭৭ রুল অনুযায়ী যদি বিধানসভার অধিবেশনে না থাকে তাহলে অধ্যক্ষ মহাশয়ের কাছে পেশ করা যেতে

পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয় তখন এটাকে হাউসে সার্কুলেট করার অনুমতি দিতে পারে। অর্থাৎ ৩০৩ এবং ২৭৭ এই নিয়ম মোতাবেক যদি কাজটা হয় তাহলে পাবলিক ডকুমেন্ট হিসাবে পাবলিক হতে পারে। আদারওয়াইজ ইট ইজ স্ট্রিক্টলি কনফিডেনশিয়াল। এখন দেখা যাচ্ছে যে এই স্ট্রিক্টলি কনফিডেনশিয়াল নেচারের ডকুমেন্ট স্বয়ং পাবলিক এ্যাকাউন্টস কমিটির চেয়ারম্যান ফাঁস করেছেন।

**মিঃ স্পীকার ঃ** ফাঁস করেছেন না বলে এ্যালেজড্ টু হ্যাভ বলুন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** সেটা অবশ্য আমি মেনে নিয়েছি। এখানে ৩টি রুল আছে। এ্যাকাউন্টসের রুল, এ্যাসেম্বলী কমিটি সংক্রান্ত জেনারেল রুল এবং আরেকটি সেট অফ রুলস যেটা কমিটির নিজস্ব যেমন পাবলিক এ্যাকাউন্টস কমিটির একটা নিজস্ব রুল আছে। তারমানে ৩টি রুল-এ্যাকাউন্টস, এ্যাসেম্বলী কমিটির জেনারেল এবং পাবলিক এ্যাকাউন্টস কমিটির রুলস। এখানে রিকোয়ারমেন্ট অফ রুলস ফুলফিলড্ হয়নি। এটা একটা মারাত্মক ব্রিচ অফ প্রিভিলেজ হয়েছে। বিশেষতঃ পাবলিক এ্যাকাউন্টস কমিটি একটা হাই পাওয়ার কমিটি। সুতরাং এই কমিটির ডকুমেন্টের এভিডেন্স পোরশান-রিটিন এ্যভিডেন্স বা ওরাল এ্যভিডেন্সের রিপোর্ট দেওয়ার ক্ষেত্রে পাবলিকিলি কখনোই প্রকাশ করা যায় না। অতএব এটা প্রাইমা-ফেসি, এখানে রুল ভায়োলেটেড হয়েছে। সুতরাং এখানে এ্যাকাউন্টসের রুলস্, জেনারেল রুলস্ অফ দি এ্যাসেম্বলী কমিটিজ এবং স্পেশাল রুলস্ অফ দি পাবলিক এ্যাকাউন্টস কমিটির রুল ঠিক মান্য হয় নি। ইট ইজ এ ফিট কেস। সুতরাং এটা প্রিভিলেজ কমিটিতে রেফারর্ড করা উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয় হাউসের অপরাধ বিচার-বিবেচনা করা সময়-সাপেক্ষ ব্যাপার। সেখানে কেসটি এনকোয়ারী করার স্কোপ নেই। অতএব এটা প্রাইমা-ফেসিকেস কিনা বিচার-বিবেচনা করে আপনি নির্দেশ দেবেন।

**[3.55 – 4.05 p.m.]**

**মিঃ স্পীকার ঃ** আমি জানতে চাই এটা যখন খবরের কাগজে প্রকাশিত হয় যে বিষয়টা নিয়ে আপনি মুভ করেছেন সে বিষয়ে সুব্রতবাবু আমায় একটা চিঠি দেন যে আমি এরকম কোন খবর দিই নি। তিনি পত্রিকাকেও দিয়ে বলেছিলেন যে আমার চিঠিটা ছেপে দাও। যা হোক আমি আগে সুব্রতবাবুকে কিছু বলার থাকলে বলতে অনুরোধ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** আমি আপনাকে যে চিঠি দিয়েছিলাম তার বিষয়ে আর পুনরাবৃত্তি করতে চাই না। অমলবাবু প্রবীণ মানুষ বলে তাঁর রুচি মার্জিত হওয়া উচিত — ভবিষ্যতে হবেন এটা আশা করবো। দু নং হল বিস্তারিত সংবাদ না নিয়ে যদি ডিনডিটিড হয়ে কোন সদস্যকে যদি ম্যালাইন করতে চান তাহলে বলার কিছু নেই। আমার সঙ্গে কথা বললে সব বুঝতে পারতেন। আমি যখন একটা অফিস হেল্ড করি তখন তার নিয়ম কানুন আমার জানা আছে। আমার পক্ষে বলা সম্ভব নয় সংবাদপত্রে কিভাবে এটা বের হল। এই প্রিভিলেজটা সংবাদপত্রের বিরুদ্ধে আনলে বুঝতাম। মুখ্যমন্ত্রী সংবাদপত্রে কি বলেছেন যেটা তাতে বের হয়েছে সে বিষয়ে আমি কি সঙ্গে সঙ্গে প্রিভিলেজ আনতে পারি? এ ক্ষেত্রে আপনার রুলিং আমি প্রিসিডেন্স হিসেবে ব্যবহার করছি। মিঃ ডেপুটি স্পীকার সম্পর্কে সংবাদপত্রে একটা খবর বের হবার সঙ্গে সঙ্গে আমি এবং সত্য বাপুলী মহাশয় একটা প্রিভিলেজ দিয়েছিলাম, কিন্তু সঙ্গে সঙ্গে আপনি রুলিং দিয়ে সেটা নাকচ করে দিলেন। আমি আশা করবো একই কারণে কোন প্রাইমাফেসি কেস এতে আসে না। অফিসিয়াল হিসাবে আমি এটা প্রতিবাদ করেছিলাম। আমার অফিসে যে নোট আছে যে ড্রাফট আছে সেইটাই আমি এ্যকসেপ্ট করেছি এর পর আমি কি ভাবে আসি জানি না, সংবাদপত্র কিভাবে আসে সেটা আপনি জানেন। কিন্তু ডাইরেকটলি বা ইনডাইরেকটলি আমার নাম আসাতে আমার মনে হচ্ছে তিনি ব্যক্তিগত ভাবে কিছু করবার চেষ্টা

করছেন। কারণ কিনা আমি তার সম্বন্ধে একটা কথা প্রায়ই বলি-পুরো পণ্ডিত হলে বোঝা যায়, মুর্খ হলেও বোঝা যায়, কিন্তু হাফ পণ্ডিত হলে বোঝা যায় না। সুতরাং Sir, I beg justice from you and I am request you to give your ruling in this matter.

**শ্রী অমলেন্দ্র রায় :** তিনি যেটা বলছেন ব্যক্তিগত আক্রোশ বশত আমি এটা এনেছি তা নয়। এটা যে প্রেসের বিরুদ্ধে নয় তাও নয়। এই মোশানে আমি যারা জড়িত তাদের সকলের বিরুদ্ধেই আমি এনেছি। সুতরাং পেপার কোথায় বাদ গেল?

**Mr. Speaker :** Mr. Roy, in your motion, I find, the charge is only against Mr. Mukherjee. You can amend your motion and also include the Press. Then I can consider it.

**Shri Amalendra Roy :** এটা ওবিভিয়াসলি এসে যাচ্ছে। এই ধরণের নজির যা আছে তাতে প্রাইমাফেসি কেস আসছে।

**Mr. Speaker :** I have also the power the include the Press. I do not deny that power. Ultimately, the House will decide it. I shall see only if there is a prima facie case in it to send it to the Privilege Committee. It is nothing more than that.

আমি ডিসাইড করবো না। আমি দেখবো প্রাইমাফেসি কেস আছে কিনা। প্রিভিলেজ কমিটিতে যাবার জন্য আপনি যে দরখাস্ত করেছেন তাতে আপনি সুব্রত বাবুর বিরুদ্ধেই উল্লেখ করেছেন, নট এগেনস্ট দি প্রেস। সুতরাং আমি অনুরোধ করবো আপনি যদি আর একটি ভার্সান দেন তারপর আমি বিবেচনা করবো।

**শ্রী অমলেন্দ্র রায় :** আমি যে নোটিশ দিয়েছি সেটা কভার্ড। যেহেতু তিনি এম.এল.এ. এবং এম. এল.এ.র বিরুদ্ধে এখানে কোন মোশান যদি আনা হয় তাহলে সেটা তাকে জানিয়ে করতে হবে। তিনি যেটা বলেছেন যে তিনি প্রেসকে ডিনায়াল পাঠিয়েছেন যেটা ছাপা হয়নি। সেটা আমার জানার থাকার কথা নয়। ইন এনি কেস এটা আরো বেশী কনফিউসান হয়ে যাচ্ছে এবং উনি যদি ডিনাই করেন তাহলে ফার্দার এনকোয়ারীর কোশ্চেন এসে যাচ্ছে। এই বিষয়ে আমি নজির দিতে পারি সত্য কেস কর্ণাটকে সত্য পেপারে। সেখানকার পেপার এবং যিনি বলেছেন ২ জনকেই আনা হয়েছে।

ওঁর বিরুদ্ধে প্রিভিলেজের কোয়েশ্চেন কোথায় আছে? একটা ব্রীচ ওব প্রিভিলেজ হয়েছে, সেটা কে কে করেছেন, না, পেপারের নাম আছে এবং সুব্রত বাবুর নাম আছে।

**Mr. Speaker :** Dr. Abedin, in a case where the newspaper publishes something and publishes in the form that such and such member has said such and such things and in that position, if the newspaper publishes any news item which is a confidential document of the House which is not to be disclosed at that stage definitely a breach of privilege takes place. If the member denies that he has not said then what will be the position?

**Dr. Zainal Abedin :** While we have accepted the freedom of the

Press it is expected that if there is any gross anomaly in the publication then the press will publish a counter news item. If they do not publish that, for any inconvenience or any other reason, we cannot foece them to do so. We have no machinery to force them to do that. The other part of the story is that if any member wishes to raise a motion of privilege against that member, in that case he can take the cognizence of the news item.

**Mr. Speaker :** The question is that if the Press does not publish the denial of the member and if the privilege motion is in order, what would happen?

**Dr. Zainal Abedin :** Sir, suo-moto you can take the cognizance and you can ask the Press to publish that. Freedom of Press is accepted in our convention, in our Constitution, as you know Sir, and there is no compulsion that the Press is bound to publish the news.

**Mr. Speaker :** We can refer the matter to the Press Council in the case where the Press has refused to publish the denial statement of a news which was printed before hand and then the person concerned can also go to the Press Council and say that a false statement has been published against him.

**Dr. Zainal Abedin :** In that case Sir, you are the supreme authority and you can call explanation from the Press as Speaker.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এটা শুধু যে সুব্রত বাবুর বিরুদ্ধে মোশান তা নয় — কোথায় আছে — সুব্রত বাবুকে একটা চিঠি দিয়েছি এই কারণে যে তিনি এম এল এ হিসাবে এতে জড়িত আছেন। তিনি জড়িত আছেন বলে তাঁকে চিঠি দিতে হবে এটা হচ্ছে কনভেনসান। সেই হিসাবে তাঁকে চিঠি দেওয়া হয়েছে, আর কোন কারণ নেই। তার মানে এই নয় যে তাঁর বিরুদ্ধে অভিযোগ।

**[4.05 – 4.15 p.m.]**

**Mr. Speaker :** Mr. Roy, I now find that you have mentioned both in your notice – the member concerned and the Press. I am sorry.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে আমাদের ডেপুটি স্পীকার সম্বন্ধে যখন খবরের কাগজে বেরিয়েছিল তখন আপনি রুলিং দিয়েছিলেন যে, অন দি বেসিস অব দি নিউজ অব দি নিউজপেপার দেয়ার ক্যানট বি এনি প্রসিডিংস এগেনস্ট এ মেম্বার। এখানে তাহলে কেন খবরের কাগজের নিউজের উপর ভিত্তি করা হবে। ওই রুলিং আপনিই এই হাউসে দিয়েছেন, এরজন্য আমাদের কর্ণাটক যেতে হবে না। আমি একবার মুখ্যমন্ত্রী সম্বন্ধে যে কথা বলেছিলাম সেই নজীরও আছে। কাজেই প্রেসে কোন জিনিস পাবলিসড হলেই ধরে নেওয়া হবে সেটা ঠিক এটা কোন কথা নয়।

**Mr. Speaker :** Did those rulings relate to nay confidential document of the House?

**Shri Satya Ranjan Bapuli :** The ruling that was passed by the Chair was related to some other facts.

**Mr. Speaker :** There may be thousands of rulings on different matters. This issue relates to a specific confidential document which was kept under the custody of the Public Accounts Committee. Here, it has been published in the Press and an allegation has been made that the Chairman has made the statement to the Press. Your submission about what the Chief Minister said to the Press and the disclosure of a confidential document are totally different matters.

There are nine points on which this allegation has been made. Out of that in four points, the newspaper has disclosed certain news which was under the custody of the PAC and which sould not have been disclosed and which the Press did not know beforehand. However, somewhere something has gone wrong. How could we ascertain that?

**Shri Satya Ranjan Bapuli :** Sir, your office is there. How could you presume that Mr. Subrata Mukherjee has disclosed that.

**Mr. Speaker :** I am not presuming anything. What Mr. Mukherjee has said - I take everything of that in a very good faith. But the question here is that there are certain things which have been attributed to him. Why? We have to examine the actual position.

**শ্রী সুব্রত মুখার্জী :** স্পীকার মহাশয়, আপনি ব্যাপারটা বুঝতে পারছেন না। এবং আমিও জিনিসটা এখানে ডিসক্লোজ করতে পারছি না। আপনি যদি প্রাইমা ফেসির সংকোপ-টা এ্যালাউ করেন তাহলে আমি দেখিয়ে দিতে পারব যে আমি চেয়ারম্যান হিসেবে বা এম. এল. এ হিসেবে নোটিশ দিতে পারি না। তবে আপনি যদি মনে করেন ডিসকাসনের দরকার নেই তাহলে লেট আস্ স্টপ অল দি ম্যাটার্স। তবে একটা কথা বলি, এটা যে প্রাইমা ফেসি নয় তা যদি আমাকে প্রমাণ করতে হয় তাহলে সব কিছু আমাকে ডিসক্লোজ করতে হবে। আপনি কি সেটা এ্যালাউ করবেন? তবে আপনি যদি কন্টেন্টস-টা পড়ে দেখেন তাহলে প্রাইমা ফেসির ব্যাপারটা অনেকটা ক্লিয়ার হয়ে যাবে।

**Mr. Speaker :** I am not giving my ruling at the moment I will pass it later on.

**Shri Anil Mukherjee :** Sir, I want to say that the Prima facie case is established.

**Mr. Speaker :** Please sit down. I have said thaf I would Pass my ruling later on - not now.·Dr. Abedin please speak.

**Dr. Zainal Abedin :** Sir, Article 194 of the Constitution of India has already defined the powers and privileges of the State Legislature and the members ; and again, sir, under Article 208 the procedures that you can formulate for ourselves are clearly indicated, and directives are available from Article 208 of the Constitution of India. Accordingly, We have under your Chairman Ship formulated the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. There , under rule 328, we have given direction and these are to be observed - I repeat, these are to be observed - What a member should or should not do. Under rules 328 and 325, the duties and the functions of the members, while speaking are laid down. Accordingly, What has happened in Parliament - the proceedings of the Parliament - cannot be brought for discussion in the State Legislature, and more so, the rule has pronounced if it is brought in the form of acusation.I have pointed it at the beginning of the Session today. Honourable member, Shri Rabindra Nath Mondal and another member from Ballygunge Shri Sachin Sen were drawing something making aspersion upon certain words and certain proceedings of parliament and they were also doing something unjust. Hence I am compelled to draw your attention to rule 328(3) that the proceedings of the Parliament under no circumsgtance can be brought for discussion in the State Legislature,- and the rule has more pronounced that it cannot be in the from of acusation and brought in the State Legislature

**[4.15 - 4.25 p.m.]**

**Mr. Speaker :** Rule 328 says, "A member while speaking shall not" sub - rule (iii) says - "use offensive expressions about the conduct of proceedings of parliament or any Sate Legislature"

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে একটু বলি কারন রিপোর্টটা প্রেস হয়েছে, এটা এখন পাবলিক প্রপার্টি। আমি একটু বলি তাহলে প্রাইমাফেসি এটা ক্লিয়ার হবে। আপনি আমাকে ন্যাচারাল জাষ্টিস দেবেন। যে বিপোর্টকে কেন্দ্র করে আলোচনা হচ্ছে , সেই রিপোর্ট কে কটাক্ষ করে বলা হয়েছে যে সেই সময়টায় কংগ্রেস সরকার ছিল। মাননীয় সদস্য যদি দেখে থাকেন তাহলে এটা দেখবেন। তাহলে স্নাপনি কি মনে করেন যে কংগ্রেসের সরকার যখন ছিল, আমি একজন কংগ্রেসের মানুষ, আমার গভর্ণমেন্টের বিরুদ্ধে আমি রিপোর্ট প্রেস করছি?

......... গোলমাল ......... স্যার, আই বেগ ন্যাচারাল জাষ্টিস ফ্রম ইউ। প্রাইমাফিসি কথাটা এসেছে বলে বলছি, যেহেতু রিপোর্ট প্রেস হয়ে গেছে, আপনি দেখবেন দি ম্যাটার ইজ স্লাইটলি ইররেগুলার, কথাটা বলা আছে যে যখন কংগ্রেস সরকার ছিল। .....গোলমাল........ আপনি যদি কমন সেন্স এ্যাপলাই করেন তাহলে দেখবেন এবং আমার নিজেরও ধারনা যে অন্য কোন সদস্য এটাকে মিসলীড

করেছেন।

**Mr. Speaker :** I have got a question to ask just for clarification. Supposing, the Prime Minister makes certain statement in the parliament acusing the Chief Minister for diverting fund from one account to another account and the Chief Minister has got no chance to clarify.

**Dr. Zainal Abedin :** Here in this particular case I mean Shri Jyoti Basu belongs to C.P.I.(M) Party. This time C.P.I.(M) party have got weak representations in the parliament. While contradict any such report he can do it through his own party representatives in parliament in his defence.

**Mr. Speaker :** He is the Chief Minister and he is the Govt.He cannot contradict it. I do not agree with you. Please sit down.

**Dr. Zainal Abedin :** I got no chance to speak in zero hour. so, I beg a few minutes' time. they will not deny that the Left Front Government is contemplating a bundh in the State from 12th to 17th April. It is unfortunate that a party in Government, a party in power, calls for such a bundh which is unforeseen in the civilised world. A party in power is enforcing bundh throught the administrative apparatus and through the police apparatus. When the Assembly is in session we are kept in darkness with ragard to transport services. Transport services have already been broken. yesterday I drew your attention to this point. You have requested the Transport Minister to take a note of it. Transport crisis has not been resolved. The ruling front it inciting civil war. you should take care of this ruling front.

## PRESENTATION OF THE TWENTY SEVENTH REPORT OF THE COMMITEE ON ESTIMATES, 1984 - 85

The Chairman (Shri Birendra Narayan Ray) : Sir, I beg to present the Twenty - seventh Report of the Committee on Estimates, 1984 - 85 on the action taken by the Government on the recommendations/ observations Contained in its Twenty - Second Report on C.M.D.A. (Water Supply Sector).

## GENERAL DISCUSSION ON BUDGET

**Mr. Speaker :** Now general discussion on Budget for the year 1985 - 86.

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থ মন্ত্রী ১৯৮৫ - ৮৬ সালের যে বাজেট বক্তব্য পেশ করেছেন তাকে ভিত্তি করে আমি আলোচনায় অংশ গ্রহন করছি। প্রথমে একটি কথা আপনাদের জানিয়ে রাখা ভাল যে, বিরোধী দলের পক্ষ থেকে আমি বাজেট নিয়ে আলোচনা করছি এবং বাজেট নিয়ে আলোচনায় অংশ গ্রহণ করছি মানে এই ধারনা করবার কোন কারন নেই যে প্রথম থেকে শেষ পর্যন্ত একটা নেগেটিভ এ্যাটিচিউড নিয়ে আমাদের বক্তব্য শুরু করতে চাই অথবা এই কথা বলতে চাই না যে সমস্ত বাজেট এমন একটা অংশ নেই যেখানে সমালোচনা ছাড়া অন্য কিছু করা যায়। আমরা কি চাই? আমরা চাই যদি কোন অসত্য থাকে সেটাকে খুঁজে বের করা, যদি কোন গোপন ব্যাপার থাকে সেটাকে প্রকাশ করা এবং অর্থনৈতিক দিকটা সামগ্রিক ভাবে মানুষের স্বার্থে তুলে ধরা। আমি একটা কথা বার বার এই সভায় বলছি যে অন্ততঃ একটা বিষয় থাকা দরকার যেখানে আমরা আলোচনার ক্ষেত্রে রাজনৈতিক সংকীর্ণতা দোষের উর্দ্ধে যেতে পারি। আর এই অর্থনৈতিক ব্যাপারটা এমনই একটা ব্যাপার যেটা মানুষের সাথে একাত্ম ভাবে যুক্ত। এখানে রাজনীতি করার অবকাশ একটু কম হলে দেশের মানুষেরই মঙ্গল হবে এবং সেই দৃষ্টিভঙ্গী নিয়েই মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই সম্পর্কে আমি দু চারটি কথা এখানে নিবেদন করব। এক নং হচ্ছে এখানে উনি দায় সেরেছেন। অর্থমন্ত্রী তার কর্তব্য পালন করেন নি। অর্থমন্ত্রী যদি কর্তব্য পালন করতেন তাহলে এতবড় একটা রাজ্য বাজেট পেশ করবার পরে মানুষের মধ্যে একটা রিএ্যাকসন হত, হয় আশা অথবা হতাশা দীর্ঘদিন পরে বোধ হয় এমন একটা বাজেট এখানে পেশ হয়েছে যেখানে কোন তাপ এবং উত্তাপের অবকাশ নেই। মানুষের মধ্যে এই ধরনের অভিনব বাজেট এর আগে কোনদিন পেশ হয়েছে বলে আমাদের জানা নেই। তার কারন, বাজেটের মধ্যে দিয়ে এই রাজ্যের অর্থনৈতিক অবস্থার একটা সামগ্রিক ছবি চিত্রের প্রতিফলন ঘটে থাকে এবং প্রকৃত যে অবস্থা, প্রকৃত যে চিত্র সেটাকেই তুলে ধরা হয়। অর্থমন্ত্রীর সেখানে যে মূল ভূমিকা পালন করা উচিত ছিল, তিনি সেটা করেন নি। একটু আগে কে যেন ম্যাজিকের কথা উল্লেখ্য করলেন। এটা ঠিকই ম্যাজিক আমাদেরও তাই মনে হয়েছে। বাজেটটি ধারা বাহিক ভাবে পড়বার সুযোগ হয়েছে। পড়ে মনে হল পি.সি. সরকারের ইন্দ্রজাল না হয়ে রাজ্য সরকারের ইন্দ্রজাল করলে বোধ হয় ভাল হয়। এই বাজেটের না আছে কোন দিক নির্দেশ, না আছে কোন পরিকল্পনার উল্লেখ্য, না আছে কোন ডাইরেকটিভস এবং ভবিষ্যত্ পথ সম্পর্কে কোন বক্তব্য। এই রকম এমলেস বাজেট অতীতে কোনদিন পেশ হয়েছিল বলে আমার জানা নেই। এ যেন দেউলিয়া চিতায় মরন ঝাপ দিয়েছে। এই বাজেটটি আগা গোড়া পড়ে দেখলে দেখতে পাবেন, সম্পূর্ণ ভাঁওতা দেওয়া হয়েছে। কি রকম ভাঁওতা দেওয়া হয়েছে সেটা বলবার জন্যই আমি এখানে এসেছি। খুব সংক্ষেপে ভাঁওতা দেওয়া হয়েছে যে, প্রকৃত অবস্থা গোপন করে একটা অসত্য জিনিস মানুষের কাছে প্রতিবাদ করবার চেষ্টা করা হয়েছে। কিছুদিন আগে সংবাদপত্রে রিএ্যাকসানের ক্ষেত্রে জানিয়েছিলাম যে, নেট বক্তব্যটা কি ? না, উদ্বৃত্ত বাজেট দেখানো হয়েছে। সত্যিই কি উদ্বৃত্ত? আমি সেই ক্ষেত্রে একটি উদাহরণ দিয়ে বলেছিলাম যে, ২ হাত একটা গামছা পরে আপনার ১২ হাত কাপড় পড়বার দরকার নেই, আপনি বাংলায় সমস্ত মানুষের কাছে গিয়ে বলুন, দেখুন ১২ হাত কাপড় বেঁচে গেছে, উদ্বৃত্ত কাপড়। আপনি যেখানে গামছা পরে ঘুরছেন, সেই কথা মানুষের কাছে বলছেন না। এই বাজেট শুধু একমাত্র জ্যোতির উপর ভিত্তি করে গঠিত হয়েছে। উনি যদি সত্যিকারের ডক্টরেট ইন ইকনমিক্স হয়ে থাকেন তাহলে ওর লজ্জিত হওয়া উচিত ছিল এবং উনি এই রকম বাজেট আনতে পারতেন না। অতীতের অনেক ঘটনা এখানে উল্লেখ্য করা হয়নি। মার্কসবাদী কমুনিষ্ট পার্টির দলে আছেন বলে আপনাকে রেখেছে নতুবা অন্য দলে থাকলে আপনাকে শুধু দল থেকে ঘাড় ধাক্কা মেরে তাড়িয়ে দিত না, পার্টি থেকে পর্যন্ত বের করে দিত।

It is a criminal offence. I do mean it is a criminal offence.

**[4.25 – 4.35 p.m.]**

একটা 'যদি'র উপর ভিত্তি করে বাজেট হতে পারে কি? কি রকম বাজেট দেখুন। যদি ওভারড্রাফট বেশী আদায় করা যায়, যদি কেন্দ্রীয় সাহায্য পর্যাপ্ত পরিমানে পাওয়া যায়, যদি মোপেড স্কুটার, আইসক্রিম, এখানে বেশী বিক্রি হয় যদি দেশে খরা বন্যা প্রভৃতি না হয় যদি প্রশাসনিক খাতে ব্যয় বৃদ্ধি না হয় তবে উদ্বৃত্ত হবে। আপনি স্যার বিবেকের কাছে প্রশ্ন করুন এই ভাবে কি বাজেট হয়? একে তো অর্থনীতিবিদ বলা যাবে না , এ তো অনর্থনীতিবিদ হয়ে দাঁড়িয়েছেন। সম্পূর্ণ কল্পনার উপর ভিত্তি করে কি কোনদিন উদ্বৃত্ত বাজেট করা যায়? ধরুন আপনি প্রত্যেকদিন ১০ টাকা করে বাজার করেন , একদিন ইচ্ছা হল বাজার থেকে ৫ টাকা বাঁচাবেন। আপনি মনে মনে ধরে নিলেন আলুর অনেক উৎপাদন হয়েছে অতএব আলু থেকে এক টাকা বাঁচবে, এখন গরম পড়ে গিয়েছে লোকে বেশী মাছ খাবেনা অতএব মাছ থেকে এক টাকা বাঁচবে তারপর ভাবলেন গতকাল ট্রাম, বাসের গন্ডগোল ছিল আজকে আর বেশী লোক বাজারে আসবে না কাজেই আনাজ থেকে আরো এক টাকা বাঁচবে এবং এই ভাবে পাঁচ টাকা বাঁচাবেন। স্যার, এই রকম কল্পনার উপর ভিত্তি করে কেউ যদি বাজার যান তাহলে তার যে অবস্থা হবে এখানে এই বাজেট যা পেশ করা হয়েছে এর অবস্থাও তাই। স্যার, এই রকম মানুষকে আপনি কি বলবেন? আমাদের অর্থমন্ত্রী তো সেই ধরনের মানুষ। তিনি বললেন, যদি এটা হয়, ওটা হয়, যদি এগুলি পাওয়া যায় তাহলে উদ্বৃত্ত হবে। স্যার, বাজেটের মূল কথা হচ্ছে উদ্বৃত্ত ও ঘাটতি। চমকে উঠবেন মাননীয় সদস্যরা যদি যে বইগুলি দেওয়া হয়েছে বিনা পয়সায় সেগুলি একটু উল্টে পাল্টে দেখেন। যে চটি বইটি দেওয়া হয়েছে, যেটা ওর ভাষন সেটাই যদি ভালো ভাবে দেখেন তাহলে দেখবেন যেখানে ৬ শো কোটি টাকার ঘাটতি দেখানোর কথা সেখানে ২৯ পয়েন্ট সামথিং কোটি টাকার উদ্বৃত্ত দেখানো হয়েছে। কেন ৬০০ কোটি টাকার কথা বললাম সে হিসাবে আমি পরে আসছি। স্যার, এই সরকার কি মারাত্বক পরিস্থিতির মধ্যে দিয়ে চলছে সেকথা আমি একটু আগে বলে নিই। এই সরকার সার্কুলার দিচ্ছেন 1st March, 1985, from Shri T.K.Bhattacharyya, Deputy Secretary to the Government of West Bengal and Director of Treasuries and Accounts, West Bengal To all District Magistrates Concerned.

ডি.এম.কে পর্য্যন্ত যে একমাত্র মাহিনা ছাড়া আর সমস্ত পেমেন্ট যেন বন্ধ করে দেওয়া হয়। স্যার, এই সার্কুলারের কপি আপনার কাছে আমি পেশ করবো। এখানেই শেষ হয়, আরো আছে, ১৯৮৫ সালের ৬ই মার্চ, আরো একটি সার্কুলার দেওয়া হচ্ছে,

6th March, 1985, PAO/ Cir/100

সেই সার্কুলারে বলা হচ্ছে, তুমি যদি চেক কেটেও থাকো তাহলেও সেই চেকটা স্থগিত রাখো। এই যেখানে অবস্থা সেখানে কি বাজেটকে উদ্বৃত্ত বলা যায়? অথচ স্যার, এইভাবে উদ্বৃত্ত দেখানো হচ্ছে। আমি ওকে বলব, শুধু বক্তৃতা করলেই দেশ চলে না - আপনি দক্ষিনপন্থী প্রতিক্রিয়াশীল হয়ে পুলিশের স্যালুট নেবেন আবার বামপন্থী হয়ে বক্তৃতা করে জনসাধারনের কাছ থেকে সস্তার হাততালি কুড়োবেন এ দুটো জিনিস একসঙ্গে হয় না। এটা একটা ইউটোপিয়ান আইডিয়া। গরিব দেশে বাজেট করবার দায়িত্ব নিলে অনেক সময় সস্তার হাততালিকে উপেক্ষা করে মানুষের সর্বাঙ্গিন উন্নতির দিকে লক্ষ রাখতে হয়। বাজেট তৈরী করার ক্ষেত্রে কতকগুলি অবজেকটিভস আছে। অর্থনীতিকে চাঙ্গা করতে গেলে কতকগুলি অবজেকটিভস, টার্মস এ্যান্ড কনডিসানস আছে যেগুলি ফলো করতে হয় সে যে কোন সরকারই থাকুন না কেন। একটা ডেভালপিং কানট্রিতে এগুলি যে সরকার ঠিক ঠিক মতন

ফলো করতে পারে সেই সরকার ঠিক ঠিক মতন দায়িত্ব পালন করতে পারে আর যে সরকার পারে না সে সরকার সত্যকে গোপন করে ধামা চাপা দেবার চেষ্টা করে । সত্যকে প্রকাশ করে তার মোকাবিলা করাই হচ্ছে বীরত্বের কাজ সত্যকে গোপন করে অসত্যের মধ্যে দিয়ে যাওয়া টা মোটেই বীরত্বের কাজ নয়। অবজেকটিভসগুলি কি কি সেটা আমি একটি বই থেকে পড়ে শোনাচ্ছি।

উনি যদি ভাষন দিয়ে মনে করেন যে, উন্নয়নমূলক কাজ করবেন, তাহলে আমি বলব যে উনি ভুল করছেন, তা হয় না। উন্নয়নমূলক কাজ করার জন্য রির্সোস চাই। ভাষন দিয়ে সস্তার হাততালি পাওয়া যায়, রিসোর্স আমদানি করা যায় না। সস্তা জনপ্রিয়তার দিকে ওর একটা ঝোঁক রয়েছে। উনি অনুমান করেছেন! অবশ্য এক দিক দিয়ে যুক্তি সঙ্গত অনুমান, কারণ ভোটের রাজনীতি করার কৌশল এই বাজেটের মধ্যে দিয়ে প্রকাশ করা হয়েছে। ভোটের ঠিক পূর্ব মূহুর্তে যেমন ক্ষুদ্র সংকীর্নতা দোষে দুষ্ট বাজেট করা হয়, এ বাজেটও ঠিক সে রকম বাজেট এবং এ কথা আমি আগেই বলেছি। যদিও মুখ্যমন্ত্রী ভোটের কথা স্বীকার করেন নি, আমরা সংবাদপত্রে পড়েছি, তিনি বলেছেন স্ন্যাপ পোল হচ্ছে না। যদি স্ন্যাপ পোল নাও হয়, যদি নির্দিষ্ট সময়ে পোল হয় তাহলেও এখন থেকে সেই পোলের সাউন্ড তৈরী করবার ভূমিকা নেওয়া হয়েছে এই বাজেটের মধ্যে দিয়ে। আর সস্তা জনপ্রিয়তার জন্য সমস্ত মানুষের মিলিটেন্সিকে সুকৌশলে কেন্দ্র বিরোধী জিগিরে সোচ্চার করার অপকৌশলের দ্বারা নিজেদের উদ্দেশ্য চরিতার্থ করার চেষ্টা করা হচ্ছে। কি কি অবজেকটিভস এর কথা এই বাজেটের মধ্যে বলা হয়েছে? এটা কোন কংগ্রেস কমিউনিষ্ট' এর কথা নয়, এর মধ্যে আপনাদের আমাদের স্বার্থ, সকলের পরিবারের স্বার্থ, সমাজের স্বার্থ, রাজ্যের স্বার্থ জড়িত। সুতরাং অবজেকটিভস গুলি ফলোড হচ্ছে কিনা দেখতে হবে। স্যার, আমি আপনার মাধ্যমে ''Beyond Survival'' বই থেকে একটা কোটেশন পড়ে শোনাচ্ছি। যে অবজেকটিভস্ গুলি মানা উচিৎ ছিল সেগুলি মানা হয়নি। '' Simplification and rationalisation of the tax system therefore remain important objectives of our budget policy. A fundamental objective of tax policy is to raise adequate resources to meet the Government's requirement of resources for essential expenditure. In our country, the Government has very crucial role to play - going well beyond the traditional responsibilities of the State with regard to administration, law and order etc. The Government also bears the prime responsibilities for economic development and social welfare in the broadest sense. This naturally calls for large public expendeture, which in turn requires rising volume of resources.'' কোথায় আছে, স্যার,? এই যে ফান্ডামেন্টাল অবজেকটিভ এটাকে উনি সম্পূর্ন ভাবে সরিয়ে রাখার চেষ্টা করেছেন বাজেটকে পাশ করাবার জন্য। স্যার, আমি আগেই বলেছি এটা অর্থমন্ত্রীর কল্পিত বাজেট, শুধু কল্পিতই নয় , একটা সম্পূর্ন সংশয় কল্পিত বাজেট। অবশ্য মন্ত্রী মহাশয় নিজেই তার বাজেট বিবৃতির মধ্যে "সংশয়" শব্দটি যোগ করেছেন। স্যার, আপনি তার বাজেট বক্তৃতা টি দেখুন, তাতে তিনি সংশয় প্রকাশ করেছেন। তিনি বলেছেন " আমি সংশয়ের উর্দ্ধে নই"। অথাৎ তিনি আগে থাকতে একটা গাওনা গেয়ে রাখলেন। যদি তার হিসাব না মেলে তাহলে প্রাকৃতিক বিপর্যয় কেন্দ্রের ওভারড্রাফট ইত্যাদি তার ব্যর্থতার জন্য দায়ী হবে। অর্থাৎ উনি জেনেই নিয়েছেন যে গড় মিল হবে, ২ আর ২,১০ হবে, সেই জন্য তিনি সংশয় রেখে দিয়েছেন। স্যার, এ বারে ঘাটতিটা দেখুন। আমি আগেই বলেছি ৬০০ কোটি টাকার ঘাটতি। ঐ কথা কেন বলেছি? উনি বলেছেন, আগামী আর্থিক বছরের শুরুতে ঘাটতি ধরা হচ্ছে ৩১ কোটি ৪১ লক্ষ টাকা। এটা ঠিক নয়। এটা উনি অনুমানের ভিত্তিতে ধরেছেন। অনুমানের ভিত্তিতে ধরাটা অযৌক্তিক।

ওভারড্রাফট যদি না পাওয়া যায়, তাহলে উনি নিজেই দেখিয়েছেন ২৬০ কোটি টাকা ঘাটতি হবে। ওভারড্রাফট পাবার গ্যারান্টি কোথায়? প্রচলিত নিয়ম হচ্ছে ওভারড্রাফট পেতে হলে কতগুলি টার্মস্ এ্যান্ড কনডিসমড ফুলফিল করতে হয়। এখন এ বিষয়ে আমাদের অভিজ্ঞতা হচ্ছে, দীর্ঘ কয়েক বছর ধরে আমরা দেখছি সেই টার্মস্ এ্যান্ড কনডিসনস্ রাজ্য সরকার কোন সময়ে ফুলফিল করতে পারেন নি। সুতরাং আমরা স্বাভাবিক ভাবেই ধরে নিতে পারি যে, ওভারড্রাফট দিয়ে যে ২৬০ কোটি টাকার ঘাটতি পূরণ করার আশা করা হচ্ছে সে আশা পূরণ হবে না, ২৬০ কোটি টাকা ঘাটতিই থেকে যাবে। তারপরে বলেছেন, " খরা যদি না হয় " - আচ্ছা সেটা ছেড়ে দিলাম, ভগবানের উপর ছেড়ে দিলাম, উনিও তাই দিয়েছেন। তারপরে বলেছেন, মূল্য বৃদ্ধি এবং মূল্য মান স্থিতিশীল থাকলেই ঘাটতি পূরণ হবে। গতবারে তো ৩০০ কোটি টাকার মূল্য বৃদ্ধি হয়েছিল, এ বারেও হবে।

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় :** (কেন্দ্রীয় সরকারই তো দ্রব্যমূল্য বৃদ্ধি ঘটাচ্ছে)

**শ্রী সুব্রত মুখার্জী :** [* * *]

**মিঃ স্পীকার :** ওটা এক্সপান্ড হবে।

**শ্রী সুব্রত মুখার্জী :** ২৬০ কোটি টাকার সঙ্গে আরোও দেড়শো কোটি টাকা এই খাতে বেরুচ্ছে। সুতরাং ৪০০ কোটি টাকার কাছা কাছি চলে এলো। এর সঙ্গে তর্কের খাতিরে না হয় ৪১ কোটি টাকার ঘাটতি ধরে নিচ্ছি। তারপর আপনার এসে যাচ্ছে পাবলিক সেক্টর এবং অন্যানা সংস্থায় কত লস হচ্ছে। সরকারী অনুদান দেওয়া সত্ত্বেও এই সব পাবলিক সেক্টরে লসের পরিমান প্রায় ১ হাজার কোটি টাকার উপরে গিয়ে দাঁড়াচ্ছে। আমি সেটাও ছেড়ে দিচ্ছি, সরাসরি অনুদান দিয়ে চালাতে হয় নিজেদের ক্যাপিটাল একসপেনডিচার ছাড়াও আরোও ২০০ কোটি টাকা বেশী যাচ্ছে। অথাৎ ৪০০ প্লাস ২০০ কোটি টাকা মোট ৬০০ কোটি টাকা আনুপাতিক ঘাটতি এসে যাচ্ছে। সরকারের নিজস্ব পাবলিক আনডারটেকিং সংস্থা হচ্ছে ২৫ টি। তারমধ্যে সরাসরি ভাবে অনুদান দিতে হচ্ছে, ওয়েষ্টিং হাউস সাকসবি ফারমারকে - সেখানে লস হয়েছে ৩২ কোটি ২৯ লক্ষ টাকা। কল্যানী স্পিনিং মিলে লস হয়েছে ৩০ কোটি ৮৪ লক্ষ ২৬ হাজার টাকা। দুর্গাপুর কেমিক্যালে লস হয়েছে ৩১ কোটি ৯০ লক্ষ ৮৭ হাজার টাকা। ডি.পি.এলে লস হয়েছে ৩৬ কোটি ৪৮ লক্ষ ১ হাজার টাকা। ক্যালকাটা স্টেট্ ট্রান্সপোর্টে করপোরেশনে যার চেয়ারম্যান এখানে বসে আছেন লস হয়েছে ৭২ কোটি ৯৮ লক্ষ ১৮ হাজার টাকা, নর্থ বেঙ্গলে স্টেট ট্রান্সপোর্ট করপোরেশনে লস হয়েছে ৩২ কোটি ৭৮ লক্ষ ৯৭ হাজার টাকা। ক্যালকাটা ট্রাম ওয়েজ কোম্পানীতে লস হয়েছে ৪১ কোটি ৩২ লক্ষ টাকা। এই সব জিনিস সুকৌশলে অর্থমন্ত্রী মহাশয় তার বক্তৃতা থেকে এড়িয়ে গেছেন। এটা কি তঞ্চকতা নয়? সঠতা নয়? মানুষের কাছে অর্থনীতির প্রবঞ্চনা নয়? মানুষকে ঘাটতির কথা বলে দিন। মানুষ জানুক আপনাদের দেউলেয়াপনার কথা। তারপর এর মোকাবিলা করার জন্য মানুষের সাহায্য চান। আমরা জানি এটা একটা গরীব দেশ, এই গরীব দেশকে যদি চালাতে হয় যেখানে শতকরা ৬০ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে সেখানে এই দায়িত্ব ভার সাধারণ মানুষকেও শেয়ার করতে হবে। এটা আমরাও জানি, আপনারাও জানেন এটা আমেরিকা নয় যে এখানে নিট বাজেট পাশ হবে। প্রগ্রেসিভ আউটলুক নিয়ে দেখতে হবে যাতে রেসিওটা বজায় থাকে। কিন্তু গরীব মানুষ টাচড্ হবে না একথা কে বলছে? গরীব মানুষ টাচড্ হয়ে যাবে। কিন্তু ৬০০ কোটি টাকা গোপন করে এবং এটাকে মেকআপ করার কোন উপায় না রেখে এই যে ২৯/৩০ কোটি টাকা উদ্বৃত্ত দেখিয়েছেন এটা কি প্রবঞ্চনা নয়? আমি এর তীব্র ধিক্কার জানাচ্ছি এবং প্রতিবাদ জানাচ্ছি। আপনারা বারবার জনসাধারনের কাছে অসত্য কথা

Note : * [ Expunged as ordered by the chair.]

বলেন। আমরা বারে বারে এর পয়েন্ট আউট করেছি। আপনারা সেটা এড়িয়ে গিয়ে চিৎকার করে অস্বীকার করেন,

এবং চিৎকার করে কেন্দ্রের বিরুদ্ধে দোষ দেন। আমি একটি উদাহরন দিচ্ছি, আপনারা বেকার ভাতা চালু করলেন। তখন আমরা এটার বেরুদ্ধে প্রতিবাদ করলাম এবং আবেদন করলাম বেকার ভাতা চালু না করার জন্য কিন্তু আপনারা শুনলেন না। এগুলি হিটলার করতো, মুসোলিনী করতো। কিন্তু আপনারা ফাসিষ্ট কায়দায় এই বেকার ভাতা প্রকল্প চালু করলেন। কিন্তু এই ৫০ টাকার বিনিময়ে দারিদ্র মোচন হতে পারে না। আমরা এই বেকারত্বের যন্ত্রনা বুঝি, আমরাও এদের প্রতি সহানুভুতিশীল। কারণ আমরাও এই বেকারের জন্য দায়ী বেশ কিছু বছর কংগ্রেসীরা ক্ষমতায় ছিল। কোন বেকার এলে আমাদের মাথা নিচু হয়ে যায় লজ্জায়। কিন্তু তবুও তাদের হাত জোড় করে অনুরোধ করেছি এই বেকার ভাতার খাতায় নাম লেখাবেন না। কারন আমরা জানি, এই বেকার ভাতা প্রকল্প কোনদিনও সাকসেশফুল হবেনা আর এই ক্রিম অফ দি সোসাইটি যাদের এতটুকু মরাল এথিকস নেই তারা গোটা পশ্চিমবাংলায় ফাসিষ্ট বাহিনী তৈরী করে দেশটাকে কিভাবে চালিয়ে যাচ্ছেন এই সর্বনাশা ভাতা দিয়ে। এই বেকার ভাতা যদি কেন্দ্রীয় সরকারও দেন তাহলে আমি এখানে দাঁড়িয়ে বলছি আমি এর প্রতিবাদ জানাবো। এটা সায়েনটিফিক ভাবে করা উচিৎ ছিল। এই যে আপনারা বেকার ভাতা দিয়ে বছরের পর বছর এত কোটি টাকা নষ্ট করলেন আমি কি জিজ্ঞাসা করতে পারি এর দ্বারা কি মিনি পাওয়ার প্লান্ট হতে পারতো না? যোজনার কাজ করতে পারেতেন না?

আপনি বলুন, আরো সত্যিকারের পজিটিভ উপায়ে বেকার সমস্যার সমাধান করতে পারতেন কিনা? তা না করে একটা গিমিকের সাহায্য নিয়ে এটা করেছেন, এটা তো একটা গিমিক মাত্র। কোন পরিকল্পনা করার পরিবর্তে একটা বেকার ভাতা চালু করে তাদের সর্বনাশ করেছেন। এখন কি বলছেন, না আমি সীডমাণি দেবো। এখানে ঘোষনা করেছেন যে সীডমানি দোব, যাতে সে ব্যবসা করে আত্মনির্ভরশীল হতে পারে। কত দেবেন? ১২ কোটি অথবা সাড়ে ১২ কোটি টাকা, কিভাবে দেবেন তার কোন উল্লেখ্য নেই। আজকে আপনারা দেখছেন যে ৪১ লক্ষ বেকার রয়েছে, ১২ থেকে সাড়ে ১২ কোটি টাকা সীডমানি দিয়ে উনি একটা দাতব্য চিকিৎসালয় খুলে বসেছেন। ভাবছেন এটাতে একটা বৃহত কাজ হবে। ১২ কোটি টাকা সীড মাণিই কি যথেষ্ট, আত্মনির্ভরশীল হবার পক্ষে ? ৪১ লক্ষ রেজিষ্ট্রিকৃত বেকারকে ১২ কোটি টাকা সীডমানি হিসাবে দেবেন, অথাৎ আবার সেটা ক্যাডার মানি হয়ে যাবে। আগে একবার বেকারভাতা চালু করেছিলেন আবার এখন সীড মানি চালু করতে চাইছেন অথাৎ সেটা আবার ক্যাডারমানি হয়ে যাবে যাতে আগামী দিনে আপনারা নির্বাচন বৈতরণী পার হতে পারেন তারই ব্যবস্থা করছেন। একটা ছেলেকে সীডমাণি দিয়ে কি করা হবে? আমরা যখন সরকারে ছিলাম তখন আমরা আনএমপ্লয়েড ইয়ুথদের সম্বন্ধে একটা ইতিবাচক প্রস্তাব রেখেছিলাম, আমরা মিনিবাস করেছিলাম। আজকে যে মিনিবাস গুলি চলছে এগুলি সমস্তই আমাদের আমলের তৈরী।

(এ ভয়েস - ব্যাঙ্ক যে টাকা দিচ্ছে না।)

**শ্রী সুব্রত মুখার্জী ঃ-** ব্যাঙ্ক দেবে কেন? সমস্ত টাকাই তো আপনারা খেয়ে বসে আছেন। অর্থমন্ত্রী মহাশয় প্রায়ই রিজার্ভ ব্যাঙ্কের কথা বলেন, সেই বই আমি নিয়ে এসেছি, পরে পড়ে শোনাব, কত টাকা দিয়েছে না দিয়েছে, সমস্ত রিজার্ভব্যাঙ্কের কথা। সুতরাং এটা আমাদের দাবী এই যে সমস্ত আনএমপ্লয়েড ইয়ুথদের জন্য একটা পজেটিভ, একটা ইতিবাচক কোন প্রকল্প গ্রহণ করুন। তা না হলে শুধু সীড মানি দিয়ে কিছু হবে না। যদি সত্যিই তাদের জন্য কিছু করতে চান তাহলে এই টাকাটা আরো বেশী বাড়ানো দরকার। তা না হলে এম. এল. এ.র সুপারিশে টাকা নিয়ে সে হোল টাইমের ক্যাডার

হয়ে যাবে, এটা না করে ইতিবাচক কিছু পরিকল্পনা গ্রহণ করুন, এই দাবী আমরা জানাচ্ছি।

তারপরে সরকারী কর্মচারীদের কথা ধরুন, তাদের ১৬ কিস্তি ডি.এ. বাকী। উনি যখন প্রথম এসেছিলেন তখন বলেছিলেন যে রাজ্যসরকারী কর্মচারীদের ডি.এ. দিতে হবে শুধু তাই নয়, কেন্দ্রীয় সরকারের হারে তারা ডি.এ. পাবেন। তখন খুবই হাততালি পেয়েছিলেন, আমরাও শুনে খুবই খুশী হয়েছিলাম। এবারের বাজেটে ২১ নং অনুচ্ছেদে দেখুন ১৬ কিস্তি বকেয়া পড়েছে। সরকার ২/৩ কিস্তি যা দিচ্ছেন তার এরিয়ার দিচ্ছেন না। এখানে যে সমস্ত ট্রেড ইউনিয়ানিষ্টরা রয়েছেন তাঁরা বলুন কোন প্রাইভেট সেক্টরে যদি এই অবস্থা হোতো তাহলে কমলবাবু বলুন তাঁরা এরিয়ার দাবী করতেন কিনা? কিন্তু আপনারা তাঁদের এই ১৬ কিস্তির কথা কেন বলছেন না? বলুন, যেদিন থেকে দেবেন সেদিন থেকে সুদ সমেত সমস্ত বকেয়া টাকা দেবেন? ১০ বছর পরেও যদি দেন তাহলেও আমরা জানব যে সেটা আপনার কম্পালসারী ডিপোজিটে আছে।

**[4.45 – 4.55 p.m.]**

তা তো করছেন না। ডি.এ. দেবার ব্যাপারে প্রিভিলেজ তো ঘোষণা করেছেন উনি কিন্তু সেটা কি প্রিভিলেজ জানেন? ২১ পাতা খুলে দেখুন, সেখানে লেখা আছে ; মাননীয় সদস্যদের হয়ত মনে আছে, ১৯৭৯ সালে আমরা যখন রাজ্যসরকারী কর্মচারীদের কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা দেওয়ার কথা ঘোষণা করেছিলাম সঙ্গে সঙ্গে এটা বলা হয়েছিল এই মহার্ঘভাতার জন্য প্রয়োজনীয় অর্থ যেহেতু নীতিগতভাবে কেন্দ্রীয় সরকারের দেয়, ঐ সরকারের কাছ থেকে অতএব ঐ অথ্য দাবী করা উচিত। এতো সেই ফড়িং ধরে খাবার গল্পের মতো কথা। একটি ছাত্র মানসিক করছে - ঠাকুর, পাশ করিয়ে দাও, তোমাকে অর্ঘ দেবো। পাশ করিয়ে দেবার পর ঠাকুর স্বপ্নে বলেছেন- তোমাকে তো পাশ করিয়ে দিলাম, এবার আমার মানসিকটা দাও। দুই তিনবার এইভাবে স্বপ্নে বলবার পর ছাত্রটি ঠাকুরকে বলছে - ঠাকুর তোমার তো অনেক ক্ষমতা। তুমি পাশ করিয়ে দিতে পারো, তুমি দু-চারটি ফড়িং ধরে খাও। মাননীয় অর্থমন্ত্রীও তাই করেছেন। ১৯৭৯ সালে তিনি কি ঘোষণা করেছিলেন? তখন কি বলেছিলেন কেন্দ্র দেবে? আমি ১৯৭৯ সালের বাজেট বই থেকে পড়ে শোনাচ্ছি, কি পার্থক্য দেখুন। ১৯৭৯ সালের বাজেট বইয়ের ৯-এর পাতায় এই একই ব্যক্তি বক্তৃতা রেখেছিলেন। সেখানে উনি বলেছিলেন ১৯৭৯ থেকে ১৯৮৪ এই পাঁচ বছরে পশ্চিমবঙ্গ সরকারের কর্মচারীদের বেতনবিন্যাস এবং উন্নয়নের ব্যয় বাবদ ২৩৮ কোটি টাকা বাড়তি খরচ হবে এই মর্মে অর্থ কমিশনকে আমরা হিসেব দিয়েছি। সেখানে ১৯৭৯ সালের একটি লাইনেও কি দেখাতে পারেন যে তখন বলেছিলেন : কেন্দ্রীয় সরকারের কাছ থেকে লড়াই করে নিয়ে আসতে হবে, আমরা শুধু ঘোষণা করবো? যদি সেই সেন্স অফ ডিউটি, সেই মানসিকতাই না থেকে থাকে তাহলে এই জিনিষ ঘোষণা করেছিলেন কেন? আজকে ১৯৮৫। ৮৬ সালের বাজট পেশ করবার সময় বলে দিচ্ছেন যে আমার ক্ষমতা নেই, আমি দেবার চেষ্টা করছি, তবে এই টাকাটা তোমাদের লড়াই করে নিতে হবে। অর্থাৎ কেন্দ্রের বিরুদ্ধে লড়াই সুরু হয়ে গেল। গতকালই দেখছিলাম, ইনকিলাব বলে ডি.এর দাবীর কথা বলে রাস্তায় বেরিয়ে পড়েছেন, বকেয়া কিস্তি নিয়ে সমস্ত অফিসে অফিসে একটা আন্দোলন সৃষ্টি হচ্ছে। এটা কংগ্রেস কম্যুনিষ্টের ব্যাপার নয় - আজকে বকেয়া ডি.এর ব্যাপারে যদি একটা সিক্রেট ব্যালট নিয়ে দেখবার চেষ্টা করেন তাহলে বুঝতে পারবেন সরকারী কর্মচারীরা কিভাবছেন! এমন কি, কো-অর্ডিনেশন কমিটি - আপনাদের পৃষ্ঠপোষক যাঁরা - ওঁরাও কি ভাবছেন এ- ব্যাপারে দেখতে পাবেন। তাঁরা যখন ঘরে ঘরে বক্তৃতা করতে যান তখন এই বকেয়া ১৬ কিস্তির জন্য লজ্জায় মাথা নীচু করে অফিসে ঢুকতে হয় তাঁদের। অধিকারের কথা বলছেন? আজকে কি শুধু কংগ্রেসের লোকেরাই ডি.এ.দিতে পারেন? এই মিথ্যার সামাজিক অভিশাপ সমাজজীবনে বলে ৫ কোটি মানুষের উপর বর্তাবে এবং তার জন্য তৈরী

থাকবেন। প্রিভিলেজের কথা একটু আগে যা বললেন - এগুলো আপনাদের কাছে একটা ছাপা কাগজমাত্র। এর সমস্তটাই এ্যাসুরেন্স কমিটিতে পাঠান যায়, তবে আমাদের মর্যাদায় বাধে বলে আমরা তা করি না।

মিঃ স্পীকার স্যার, এবার প্ল্যানের কথা বলি। বারবার আমরা বলেছি যে প্ল্যানে খরচ বাড়ান কেননা প্ল্যানের খরচ বাড়লে ডেভেলপমেন্ট খরচ বাড়বে। আর ডেভেলপমেন্ট খরচ মানে পিপল্-এর জন্য খরচ। আর নন্‌প্ল্যান খরচ মানে ডোল। আজকে এই সরকার ডোলে সরকার হয়ে গেছে এবং তারজন্য অর্থনীতিও ঢোল হয়ে যাচ্ছে। কিভাবে প্ল্যান এবং ননপ্ল্যানে অর্থ খরচ হয়েছে দেখুন! চলতি বছর প্লান এক্সপেন্ডিচার ধরা হয়েছিল ৭৩৬ কোটি টাকা, কিন্তু সেখানে টাকা খরচ নেমে এসে দাঁড়িয়েছে ৫৫৯ কোটি টাকায়। অর্থাৎ যোজনা খাতে ১.৮৪ কোটি টাকা খরচ কম করেছেন। অপর দিকে ননপ্ল্যান এক্সপেন্ডিচার কিভাবে বাড়িয়েছেন দেখুন! যেখানে যোজনা বহির্ভূত খাতে চলতি বছরে খরচ ধরা হয়েছিল ১৮৬৮ কোটি টাকা, সেখানে খরচ বেড়ে দাঁড়িয়েছে ২৩২৬ কোটি টাকায়। অর্থাৎ ননপ্ল্যান এক্সপেণ্ডিচার মোট বেড়ে দাঁড়াল ৪৫৮ কোটি টাকায়। পৃথিবার কোন্ অর্থনীতিবিদ আছেন বলে দিন স্যার - মার্কসের DES CAPITAL থেকে আরম্ভ করে আমাদের মহামান্য অর্থমন্ত্রী পর্যন্ত - ননপ্ল্যান এক্সপেন্ডিচারের উপর একেবারে ইন্টু ইন্টু বাড়াবার পরও দেশের মানুষের জন্য উন্নয়নমূলক কাজ করেছেন বলে দাবী করতে পারেন? রেশিওটা দেখুন - প্ল্যানে যখন টাকা ১৮৪ কোটি টাকা কমছে, ননপ্ল্যানে তখন ৬০০ কোটি টাকার মত উদ্বৃত্ত হয়ে যাচ্ছে! এর ব্যাখ্যা আমাদের জানা নেই, আপনাদের জন্য থাকতে পারে। বিগত লোকসভা নিব্যাচনে আপনাদের এই যে বিপর্যয় - এটা এই অর্থনৈতিক বিপর্যয়েরই একটা চূড়ান্ত পরিণতি জেনে রাখবেন। দেয়ালের লেখা পড়তে শিখুন। আমি বলছি -'ছাপ' কেবলমাত্র একটা ছাপ হয়, 'ছাপ' একটা ভাষা, একটা নির্দেশ। আপনাদের এই যে বিপর্যয়, এটা ঘটেছে পশ্চিমবাংলার কোনরকম অর্থনৈতিক উন্নতি ঘটাতে পারেন নি বলেই। একটিও কালভার্ট করেন নি, ব্রীজ করেননি, পাঠশালা করেননি, কিছুই করেননি এবং সেই কিছু না করার কারণেই মানুষ আপনাদের বিরুদ্ধে গিয়ে একেবারে নীরবে ব্যালট বিপ্লব করে দিয়েছেন, একটি রেনেশাঁ ঘটিয়েছেন। আগামী দিনে যদি স্নাপ পোল করেন - করবেন কিনা জানিনা, এটা করবার আপনাদের সাহস নেই - তাহলে এই সময় আমরা কিছু আশা করতাম। এই ধরনের বিপর্যয় হলে আপনার বিপ্লবের জন্য রাস্তায় নামবেন। কিন্তু এখন আপনারা জানেন যদি আপনারা রাইটার্স বিল্ডিং থেকে যান তাহলে রাইটার্স বিল্ডিং এ আর ফেরত আসবেন না। সেই ভয়ে আপনারা সেখানে হাজির হবার মুখ পর্যন্ত করছেন না। স্যার, এই একজন অর্থমন্ত্রী যা বিহারে নেই, ইউ.পিতে নেই এবং ভারতবর্ষের কোথাও পাবেন না, একটা টোকেন ডকুমেন্ট, এনাকে প্রিজার্ভ করা উচিত। ন্যাশানাল মিউজিয়াম অথবা অন্য কোন জায়গায় প্রিজার্ভ করতে হবে। এই রকম মাথা আর চট করে পাওয়া যাবে না। ডেভেলপমেন্ট কষ্ট এবং এস্টাবলিসমেন্ট কষ্ট দুটো সেখানে সমান। কি রকম করে সমান? ডেভলপমেন্ট কষ্ট চলতি বছরে ১১৮০ কোটি টাকা আর এস্টাবলিসমেন্ট কষ্ট- আমরা যখন সরকারে ছিলাম তখন ছিল সাড়ে তিনশো কোটি টাকা- আপনারা রাজনৈতিক কারণে বাড়িয়ে ৯০০-শো কোটি টাকার মত করে দিয়েছেন। স্যার কোথা থেকে আসবে টাকা? যখন বলবো কোথা থেকে আসবে টাকা তখন আপনারা বলবেন, কেন্দ্র টাকা দিচ্ছে না, ওভার ড্রাফ্ট দিচ্ছে না। ওনার একটা বড় দাবী আছে যে ওনাকে একটা নোট ছাপাবার কারখানা করে দিতে হবে এবং সেখানে উনি নোট ছাপাবেন। এই ধরনের আবদার উনি প্রতিনিয়ত করে যাচ্ছেন। কি রকম আবদার দেখুন স্যার। ফেডারেল স্ট্রাকচারে একটা স্টেট গভর্ণমেন্টের অর্থমন্ত্রী বারে বারে বলেন,"ওদের তো নোট ছাপাবার কারখান আছে, আমাদের তো সেটা নেই।" ওনাকে শুধু একটা জিনিষ দিতে হবে, সেটা হ'ল একটা নোট ছাপাবার কারখানা। সেখানে থেকে উনি ইচ্ছামত নোট ছাপাবেন এবং উনি একজন বড় অর্থনীতিবিদ এবং

অর্থমন্ত্রী হিসেবে পরিণত হতে পারবেন। স্যার, এবার আমি একটা জিনিষ এখানে তুলে ধরতে চাই। উনি যে সমস্ত কথা বলেন - আমি সংবাদপত্রে দেখলাম - তাতে আপনারাও ক্ষুব্ধ হয়েছেন। তাতে আমি খুসি হয়েছি এই জেনে যে দেশের কেউ কেউ মানুষ সাধারণ মানুষের কথা ভাববার চেষ্টা করেন। এখানে হয়ত আপনারা চেঁচাচ্ছেন কিন্তু ওনাকে কৈফিয়ত দিতে হয়েছিল। এটা আমরা সংবাদপত্রে দেখেছি। সংবাদপত্র যদি মিথ্যা হয় তাহলে আপনি তার উত্তর দেবেন।

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় :-** আপনিই তো এটা ফাঁস করে দিয়েছেন।

**শ্রী সুব্রত মুখার্জী :-** আমি যদি ফাঁস করি তাহলে আই ফিল প্রাউড অফ দ্যাট। স্যার, আমি ওভারড্রাফটের তুলনামূলক হিসাব এখানে দিচ্ছি। মাননীয় জ্যোতি বসু মহাশয় মুখ্যমন্ত্রী হিসাবে এবং অর্থমন্ত্রী হিসাবে বারে বারে বিহার, উত্তরপ্রদেশ এবং মধ্যপ্রদেশের তুলনা দেন সেখানে কত খুন হয়েছে, কত ডাকাতি হয়েছে এবং কোথায় কত আদিবাসী হত্যা হয়েছে ইত্যাদি। আমি এবার তুলনামূলকভাবে কে কত ওভারড্রাফট নিয়েছেন তার হিসাবটা দিচ্ছি। অন্ধ্রপ্রদেশ ১৯৮৩-৮৪ সালে ওভারড্রাফট নিয়েছেন ৩০ কোটি টাকা। ১৯৮৩-৮৪ সালে আসাম নিয়েছে ১৭ কোটি টাকা, মেঘালয় কিছু নেয় নি, কেরালা নিয়েছে ৩২ কোটি টাকা এবং হিমাচল প্রদেশ নিয়েছে১৪ কোটি টাকা। সেই জায়গায় পশ্চিমবাংলা নিয়েছে ২৯৮ কোটি টাকা।

(গোলমাল)

এ ভয়েস ঃ- অন্যান্য রাজ্যগুলির কথা বলুন।

স্যার, আমি অন্যান্য রাজ্যগুলির কথা বলে দিচ্ছি, বলতে কোন অসুবিধা নেই। উত্তরপ্রদেশ নিয়েছে ৪৬ কোটি টাকা, ত্রিপুরা নিয়েছে ১৭ কোটি টাকা, নাগাল্যাণ্ড নিয়েছে ৬৯ কোটি টাকা আর আপনারা নিয়েছেন ২৯৮ কোটি টাকা। তবুও আপনারা কথা বলছেন? আরো আপনারা শুনবেন? ১৯৮২-৮৩ সালে অন্ধ্রপ্রদেশ ওভারড্রাফট নিয়েছে ৮৪ কোটি টাকা আর আপনারা কত নিয়েছেন? ২৪৩ কোট টাকা ১৯৮২-৮৩ সালে আপনারা ওভার ড্রাফট নিয়েছেন। এই হ'ল ওভারড্রাফটের হিসাব। এই ওভার ড্রাফটের হিসাব ১৯৭৭ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত আমি তুলে ধরতে পারি। আপনাদের গ্রান্ট সেয়ার নেবার কথা নয়। তার কারণ ওনাকে বোঝাবার দরকার নেই। গ্রান্ট-ইন-এড উনি কেন দাবি করবেন? যার পার ক্যাপিটা ইনকাম এতো বেশী, যার স্টেট এজ এ হোল ন্যাশানাল ইনকামের চেয়েও বেশী সেই স্টেটের কোন মোরাল রাইট থাকে না গ্রান্ড-ইন-এডের জন্য হাত পাতা।

## [4.55 – 5.05 p.m.]

আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে আহ্বান জানাই যে, উনি আমাকে এক মিনিটের জন্য জবাব দিন, পারেন তো ইন্টারফেয়ার করুন, আই উইল সিট ডাউন। যেখানে গ্রান্ট-ইন-এ্যাড ছাড়া চলে না, সেখানে ওঁর কোন নৈতিক অধিকার আছে কি এই ধরণের বাজেট প্রনয়ণ করার? সমস্ত বাজেটের মধ্যেই উনি বলেছেন যে যদি গ্রান্ট ইন এ্যাড এর টাকা পাওয়া যায়, তাহলে এটা হবে ওটা হবে। একথা যদি একজন স্কুলের ছেলে বলতো, তাহলে তো বলার কিছু ছিলনা বা দুঃখ প্রকাশ করতে পারতাম না। কিন্তু যে দেশের মানুষ আমরা, তাতে এই বাজেট দেখে দুঃখ প্রকাশ না করে পারা যায়না। সবচাইতে অনুতাপের বিষয় এই যে, এই বাজেট তো আর কোন স্কুলের ছেলে তৈরী করেনি, রচনা করেছেন আমাদের মাননীয় অর্থমন্ত্রী।

(এই সময়ে শ্রী বীরেন্দ্র নারায়ন রায় মহাশয় নিজ আসনে বসে বলেন্ -'তুমি এবং প্রিয়রঞ্জন তো টুকে এল. এল. বি পাশ করেছ)

স্যার, জোর করে উনি আমাকে এল.এল.বি দিতে চাইছেন কেন- আমি এল.এল.বি ডিগ্রি তো পাশ করিনি কখনও। আজ সকাল থেকে ওঁদের চীৎকার করে বলতে শুনছিলাম যে, রাজীব গান্ধী এই শহরকে 'মৃতপ্রায়' শহর বলে উল্লেখ করেছেন। এই শহরটাকে মৃতপ্রায় অবস্থায় নিয়ে গেছেন এই বামফ্রন্ট। আমাদের মাননীয় প্রধানমন্ত্রী এই 'মৃতপ্রায় শহর' বলে উল্লেখ করেছেন বলে ওঁরা খুব লজ্জাবোধ করছেন। গোটা শহরটাকে মৃত অবস্থায় পরিণত করেছেন এই বামফ্রন্ট সরকার। ভীষণ গায়ে লেগেছে ওঁদের। আজ সকাল থেকেই এ-কোন, ও-কোন থেকে এই কথাই শুনছি। আমি তা মনে করেছিলাম যে এই বিধানসভায় রাজীব গান্ধীর এই কথার উপরে একটা ধন্যবাদ সূচক প্রস্তাব নেওয়া হবে। আমি তো আশা করেছিলাম যে, এই প্রস্তাবের মধ্যে একটা সংশোধনী আনতে পারব এই বলে যে, রাজীব গান্ধী এই শহরটাকে 'মৃতপ্রায়'বলে যা উল্লেখ করেছেন, সেই জায়গায় 'মৃত শহর' শব্দ বসানো হোক।

(এই সময়ে সরকার পক্ষের সদস্যরা একযোগে কিছু বলতে থাকেন)

স্যার, আপনি ওদের চুপ করতে বলুন। হয় ওঁরা বলুন, আমি বসে পড়ি; নতুবা আমি বলি, ওঁরা চুপ করুন।

**মিঃ চেয়ারম্যান ঃ** আপনারা চুপ করুন।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় প্রধানমন্ত্রী মহাশয় তো শুধুমাত্র 'মৃতপ্রায়' বলে উল্লেখ করেছেন। আমাদের অর্থমন্ত্রী মহাশয় প্রায়ই বলে থাকেন যে, ফিনান্সিয়াল ইনসটিটিউট, মেনলি আই. আর. সি. আই., আমাদের টাকা দেয় না। আই. আর. সি. আই. হচ্ছে কেন্দ্রীয় সরকারের একটি সংস্থা, যার হেড কোয়ার্টার এই পশ্চিমবঙ্গের উপর অবস্থিত। আমরা মেনসান' এর সময়ে তো বারবার করে বলেছি যে, আর্থিক সংস্থাগুলি থেকে রাজ্যসরকার যে টাকা পান, তার একশত ভাগের মধ্যে ৬৫ ভাগই দেন আই. আর. সি. আই.। অথচ আশ্চর্যের ব্যাপার এই যে, তা সত্ত্বেও উনি অস্বীকার করেন বারেবারে। আই. আর. সি. আই. কি পরিমাণে টাকা দিয়েছেন, তা আমি একটু পড়ে দিলেই বুঝতে পারবেন। ১৯৭৯-৮০ সালে ওয়েষ্ট বেঙ্গল ঐ সংস্থার কাছ থেকে পেয়েছে ৮.১ ভাগ, ১৯৮০-৮১ সালে পেয়েছে ৭.৫ ভাগ। অন্যান্য ষ্টেটগুলোর চাইতে টোটালি ৭০.৩ ভাগ বেশী আমরা পেয়েছি লাষ্ট ইয়ারে। চলতি বছরে আই.আর.সি.আই এর কাছ থেকে পেয়েছি শতকরা ৭০ ভাগ। আর বাকী সমস্ত ষ্টেট পেয়েছে ৩০ ভাগ। তা সত্ত্বেও উনি বলছেন যে, আই.আর.সি.আই আমাদের কোন সাহায্য করে না। মাননীয় অর্থমন্ত্রী এই বাজেটের মাধ্যমে শিল্পের মালিকদের সাহায্য করতে চেয়েছেন। অথচ আমরা দেখলাম, উনি দুস্থ শিল্প সম্বন্ধে ব্যবস্থা গ্রহণের কথা বলেছেন। দুস্থ শিল্প সম্বন্ধে আমরা বারবার করে ভয়ংকর ভাবে উপলব্ধি করে বক্তৃতা প্রসঙ্গে উল্লেখ করেছি। যখন আমরা এখানে বক্তৃতা করছি, তখন রুগ্ন শিল্পগুলিতে রুটি-রুজির জন্য প্রায় ২ লক্ষ মানুষ লড়াই করছে। যখন আমরা এখানে বক্তৃতা করছি, তখন রাজ্যে ৪১ লক্ষ মানুষ বেকার হয়ে ধুঁকে বেড়াচ্ছে। যখন আমরা এখানে অর্থনীতি নিয়ে বক্তৃতা করছি, তখন রাজ্যের বিভিন্ন প্রান্তে শ্রমিক অনাহারে মারা যাচ্ছে। যে সময়ে শ্রমিকদের জন্য সুষ্ঠু ব্যবস্থা গ্রহণের বিষয়ে বলা প্রয়োজন, ঠিক সেই মুহূর্তে কি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দায়িত্ব ছিল না এই সমস্ত দুস্থ শ্রমিকদের কল্যাণের জন্য রুগ্ন কলকারখানাগুলোর জন্য একটা পজিটিভ পরিকল্পনা রচনা করার? যেখানে শুধুমাত্র ৩টার রুগ্ন শিল্প অধিগ্রহণ নয়, ১৩টা রুগ্ন শিল্পের অধিগ্রহণ প্রয়োজন, সেখানে উনি মাত্র ৩টা রুগ্ন শিল্পকে অধিগ্রহণের কথা উল্লেখ করেছেন। মাত্র ৩টা রুগ্ন শিল্প অধিগ্রহণের

কথা বলতে কি লজ্জাবোধ হয় না আপনার? রাজ্যের মধ্যে এখনই তো ১৩টা দুর্বল কারখানা আছে। আপনারা ১৩টি কারাখানা ম্যানেজমেন্ট টেকওভার করলেন, সেখানেও হাফ কাজ করে রেখে দিয়েছেন। এখানে বাজেটের যে উদ্বৃত্ত তাতে দাবী করলেন যে আমরা ১৩টি কারখানা ম্যানেজমেন্ট টেক ওভার করেছি। কিন্তু আমরা তার দায়-দায়িত্ব পালন করতে পারছি না ঠিকমত। একথা তো আপনারা ঘোষণা করতে পারলেন না। এ ব্যাপারে আমরা তো আপনাদের সঙ্গে রয়েছি এবং এই রুগ্ন ও দুস্থ শিল্পের জন্য আমরা আপনাদের সঙ্গে পজেটিভ ওয়েতে জয়েন্ট এ্যাজিটেশান করতে রাজি আছি কেন্দ্রের বিরুদ্ধে। এই যে সব রুগ্ন ও দুস্থ শিল্প রয়েছে এগুলি খোলার জন্য আমরা পজিটিভ স্টেপ নিতে তৈরী কেন্দ্রের বিরুদ্ধে কিন্তু আপনারা কেন তৈরী থাকতে পারছেন না? আমরা তো আগেই বলেছি এবং এখনো বলছি কেন্দ্রীয় সরকারকে আরো বেশী করে অর্ডার দিতে হবে। আমরা তো বলেছি চিৎকার করে যে লাইসেন্সের ব্যাপারে যে আইন করা হয়েছে সেই আইন পরিবর্তন করা দরকার। আপনারা এখানে বললেন যে অধিগ্রহণ করতে গেলে বিশেষ ব্যবস্থা নেওয়ার প্রয়োজন এবং আপনারা নির্দিষ্ট কয়েকটি কারখানাকে অধিগ্রহণ করতে চাইছেন। কিন্তু আমার জানা আছে লেবার মিনিষ্টারের এলাকায় কোলে বিস্কুট কোম্পানী আজ প্রায় ৫ বছর যাবৎ বন্ধ রয়েছে এবং সেখানকার ৩৬ জন কর্মচারী আত্মহত্যা করেছে, তাসত্ত্বেও তো আপনারা খোলার চেষ্টা করেন নি। অথচ আপনারা শ্রমিক-কর্মচারীর দরদে উৎলে উঠছেন। এই মৃতপ্রায় অবস্থা থাকা সত্ত্বেও আপনারা গর্ববোধ করছেন। তারপরে আপনারা কি করলেন যাত্রার উপর ট্যাক্স বসিয়ে দিলেন। অন্যান্য ব্যাপারে ট্যাক্স না বসিয়ে বললেন যে বড় অত্যাচার থেকে বেঁচে গেলাম। যাত্রা কার দেখে? বড়লোকেরা যাত্রা দেখে না গ্রামের গরীব লোকেরা যাত্রা দেখে? যাত্রায় ২০০ টাকা করে পারহেড ধরা হল। আপনারা কি সংবাদ রাখেন যে এখন সিনেমা আর্টিষ্টরা যাত্রা করেন। আগেকার আর্টিষ্টরা ৫০ টাকা করে পেতেন আর এখন এক একজন হিরো এয়ার কণ্ডিশন গাড়ী করে যাতায়াত করে আর শো থাকুক আর না থাকুক তাদের ২৫ হাজার টাকা করে দিতে হবে। সেখানে আপনারা ২০০ টাকা করে উদ্বৃত্ত বসিয়ে দিলেন। কিন্তু থিয়েটারের ক্ষেত্রে তো ছাড় দিলেন- কদঞ্চিত ১০ টাকা করে দিলেন। সেখানে পলিটিক্স চলছে অপেশাদারী থিয়েটারগুলি এবং পেশাদারী থিয়েটারগুলি মূলত রাজনীতিগতভাবে কন্ট্রোল করা হচ্ছে। আমি সব জানি কারণ এক সময়ে এই দপ্তরের সঙ্গে আমি যুক্ত ছিলাম। থিয়োটার গ্রামের গরীব লোকেরা দেখে না অথচ যে যাত্রা গ্রামের লোকেরা দেখে সেই যাত্রার উপর আপনারা ট্যাক্স বসিয়ে দিলেন। তারপরে টি.ভি ট্যাক্সের ক্ষেত্রে আমি বারে বারে স্পেশাল মোশান এনেছিলাম যে টি.ভি. ট্যাক্স বসাবেন না। কারণ এ ট্যাক্স আদায় করতে পারবেন না। কিন্তু উনি নাচার- অর্থমন্ত্রী কোথা থেকে মহারাষ্ট্রের একটা ক্লজ নিয়ে এসে জবরদস্ত টি.ভি. ট্যাক্স বসিয়ে দিলেন।

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনি যে টাইম বেশী নিচ্ছেন, আপনার দলের লোকেদের বলেছেন কি ?

**শ্রী সুব্রত মুখার্জী :** সেটা আমি এ্যাডজাষ্ট করে নেব। আমি বললাম অর্থমন্ত্রীকে যে এই অস্বস্তিকর অবস্থায় টি.ভি. ট্যাক্স আদায় করতে পারবেন না। আপনি স্বীকার করেছেন বাজেট বক্তৃতায় যে ঠিকই টি.ভি. ট্যাক্স আদায় করতে পারিনি। মাত্র ১ কোটি টাকা ছাড় দিতে বলেছিলাম তখন শোনেন নি এখন তো আদায় করতে পারছেন না। আপনারা বলেছেন কেন্দ্র হ্যাজার্ডভাবে নীতি নির্ধারণ করেছে। আপনারা মাস-মিডিয়ার মাধ্যমে ট্যাক্স ইমপোস করতে চেয়েছেন। আপনারা জবরদস্ত কায়দায় বলেছিলেন যে আমরা গরীবের বন্ধু — এটা কি সত্য প্রতিপন্ন করতে সক্ষম হয়েছেন? আজকে স্বীকার করছেন যে আপনারা এনটারটেনমেন্ট ট্যাক্স আদায় করতে আপনারা সক্ষম হন নি। ব্যর্থতা স্বীকার করছেন। স্যার, আরেকটি মজার ব্যাপার বলি যে আজকে সংবাদপত্রে দেখে মেনশন

করেছি যে পি.ডব্লিউ.ডির মিনিষ্টারদের দপ্তর থেকে ৪ কোটি টাকা ফেরৎ চলে গেছে দিল্লীতে। অথচ মুখ্যমন্ত্রী সরাসরি নোট দিলেন যে এটা অসত্য, কোন টাকা ফেরৎ দেওয়ার কথা বলিনি। আমার কাছে চিঠির একটা রেকর্ড আছে সেটা পড়ছি, পরে এই ব্যাপারে প্রিভিলেজ আনবো— শ্রী যতীন চক্রবর্ত্তী মহাশয় ১২.৩.৮৫ তারিখে মাননীয় মুখ্যমন্ত্রীকে চিঠি পাঠিয়েছেন এবং নোটের বিরুদ্ধে যদি প্রিভিলেজ আনতে হয় আনবো। তাতে পি.ডব্লিউ.ডি মিনিষ্টার মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে চিঠি পাঠিয়েছেন সেই নোটে স্বীকার করেছেন যে অর্থমন্ত্রীর দপ্তর থেকে নোট গেছে চীফ মিনিষ্টারের কাছে সেই নোট আবার চিফ মিনিষ্টার পি.ডব্লিউ.ডি কাছে পাঠিয়েছে যে টাকা ফেরৎ চলে গেছে। আজকে এখানে আপনারা যখন রাস্তার খারাপ অবস্থা বলে চিৎকার করছেন, রাস্তায় নেই বলে চিৎকার করছেন তখন দেখছেন না যে আপনাদের দপ্তরের কি রকম লস হচ্ছে? আজকে আর.এস.পি মানুষ যতীন চক্রবর্ত্তীর ক্ষমতা আছে বা স্পর্ধা রাখেন যে এই সইটা মিথ্যা বলে প্রমাণ করতে পারেন। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী থেকে পি.ডব্লিউ.ডি মিনিষ্টার পর্যন্ত কেউ একটা সত্য কথা বলেন? কার উপর ভরসা করে আগামীদিনের ৫ কোটি মানুষ চলবে? কার নেতৃত্বে চলবে সেকথা আপনারা বিচার করে দেখুন।

**[5.05 – 5.15 p.m.]**

আমি এই সব তথ্য নিয়ে এখানে বলছি এবং এই গুলিতেই প্রাইমাফেসি কেস আছে। আপনারা গাদা গাদা কুকীর্তি করে রেখেছেন, ডাকাতি করবেন আর আমাকে বলবেন রসগোল্লার রস চাটতে তা হয় না। এই একটা বই আপনারা ছেপে বিলি করেছেন— এক নজরে বাজেট, বাজেট এ্যাট এ গ্লান্স। এই বাজেটের ২/১টি পাতা অর্থমন্ত্রীকে দেখাব। তিনি তার কি উত্তর দেবেন আমি তাও জানি। কারণ যে ভাঙা রেকর্ড তিনি ৭ বছর ধরে বাজিয়ে চলেছেন তা আর পাল্টাবেন না। তিনি একটা ডায়াগ্রাম এঁকে দেখিয়েছেন রুপি কামস ফ্রম— টাকা কোথা থেকে আসবে। এই টাকার অর্ধেকের বেশী আসে কেন্দ্রীয় সোর্স থেকে। যেমন আমি উদাহরণ দিয়ে বলব শেয়ার অব ইনকাম, ট্যাক্স গ্রান্ট-ইন-এড, শেয়ার অফ লোন এ্যান্ড আদার এ্যাডভানসেস। অর্থাৎ নট লেস দ্যান ৬০ পারসেন্ট আসছে কেন্দ্রের কাছ থেকে তার পরেও তিনি বলবেন কেন্দ্র আমাদের শুধু দিল না, আমরা আন পপুলার হয়ে যাচ্ছি। আমরা এখান থেকে টাক্স তুলি আর সেই ট্যাক্স দিয়ে দেব? তারপর আপনাদের খরচের বহরটা দেখুন— প্লান ৩ পারসেন্ট, সমস্ত নন প্লানডে খরচ হচ্ছে ৮০/৮১ পারসেন্ট। অর্থাৎ প্লানেডে যেখানে লেস দ্যান ২০ পারসেন্ট সেখানে এ্যাডমিনিসট্রেটিভ সার্ভিস-এ নিয়ার আউট ২০ পারসেন্ট অর্থাৎ এসটাব্লিশমেন্ট কষ্ট-এ নন প্ল্যান বাজেট। ইনডাষ্ট্রিয়াল এ্যান্ড মিলারেল্স ৩ পারসেন্ট, মালটিপার্পাস রিভার স্কিমে ৩ পারসেন্ট এবং এ্যাস্টাব্লিশমেন্ট কষ্ট প্রায় ৮০ পারসেন্ট। এর উত্তর দেবেন কিনা তিনি বিচার করবেন। আমরা বারবার এই কথা বলছি এবং তার পুনরাবৃত্তিও করছি যে সত্যকারের ঘাটতি আছে কিনা সেটা বলা হোক। যে সমস্ত জায়গায় কল্পনা করে ট্যাক্স করেছেন তার কি হবে? কেন্দ্রীয় সরকারের যে বাজেট তাতে নাকি বড়বাজারে পটকা ফুটেছিল আর আপনাদের বাজেটের উপর আমরা বোমা ফাটতে দেখছি। হাজার হাজার গরীব লোক যারা সাইকেল চড়ে আপনারা তার দাম বাড়িয়েছেন। কিন্তু মপেড, স্কুটার যারা চড়ে তার দাম কমিয়েছেন কেন না আপনারা ভাবছেন তাতে যে বিক্রি বেশী হবে এবং আপনাদের ইনকাম বাড়বে। আপনারা কি একবারও ভেবেছেন এই সমস্ত মপেড, স্কুটারের কোয়ালিটি কি, আইসক্রিম এর কোয়ালিটি কি? এইগুলির বিক্রি এত বেড়ে যাবে যে ৫০ পারসেন্ট ট্যাক্স কমাবার পর আপনারা ভাবলেন যে ইনকাম বাড়বে। এইসব শঠতা, প্রবঞ্চনা ছাড়া আর কিছু নয়। সেই জন্য আমি মনে করি এই বাজেট শঠতা, তঞ্চকতায় ভরা। সুতরাং এই বাজেটের বিরুদ্ধে দরকার হলে জনমত গঠন করবো এবং শুধু প্রতিবাদ নয় গ্রামে শহরতলীতে প্রতিরোধ করবো। আমরা জানি আপনারা কেন্দ্রের বিরুদ্ধে জিগির হবে কিন্তু

আমরা এটাও জানি আপনারা বাংলাদেশকে মুড়িয়ে আনতে চেষ্টা করছেন, ইন্ডাস্ট্রিগুলোকে সিক করবার চেষ্টা করছেন যার ফলে হাজার হাজার লোক বেকার হয়ে যাবে সেই জন্য বলছি দরকার হলে সিভিল ওয়ার্ক করা হবে। তাই এই বাজেটকে অর্থহীন অনর্থক সৃষ্টিকারী বাজেট বলা ছাড়া আমার অন্য কিছু বলার নেই। তাই আমি এই বাজেটের প্রতি ধিক্কার জানাচ্ছি এবং এই বাজেট রচনাকারী অর্থমন্ত্রীর যে অপকৌশল তাকে নিন্দা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্যামল চক্রবর্তী :** মিঃ স্পীকার স্যার, প্রথমেই আমি আপনার মাধ্যমে ডঃ অশোক মিত্রকে অভিনন্দন জানাচ্ছি। আমি সেই ডঃ অশোক মিত্রকে অভিনন্দন জানাচ্ছি যিনি ইষ্ট জর্জিয়া ইউনিভার্সিটির মত কোন অস্তিত্ববিহীন ইউনিভার্সিটি থেকে ডক্টরেট ডিগ্রি নেন নি। আমি অভিনন্দন জানাচ্ছি এইজন্য যে বিরোধী পক্ষের চীফ হুইপ মাননীয় সদস্য সুব্রত মুখোপাধ্যায় মহাশয় তাঁর বক্তৃতার প্রারম্ভেই বলেছিলেন যে আমি প্রতিটি বিষয়কে আপত্তি করব না—এর অর্থ সাদা বাংলায় দাঁড়ায় যে যা ভাল তাকে সমর্থন করব, যা খারাপ তার বিরোধীতা করব। অনেক বক্তারা সুব্রতবাবুর জন্য আত্মত্যাগ করলেন, সময় দিয়ে দিলেন, এই দীর্ঘ সময়ের মধ্যে আমি সুব্রতবাবুর কাছ থেকে একটি কথাও শুনলাম না যাতে নাকি এই বাজেট সম্পর্কে সমালোচনা করা যায়। সুব্রতবাবু প্রথমে উল্লেখ করেছেন যে এটা হল যাদু। আমিও তাঁর সঙ্গে একমত হয়ে বলি যে হ্যাঁ, এটা যাদু। যাদু হল এমন জিনিস যার পিছনে একটা বিজ্ঞান আছে। যাঁরা বিজ্ঞান জানেন না তাঁদের কাছে সেটাকে যাদু বলে মনে হয়। এই যে বাজেট হল এটা অর্থ বিজ্ঞানের উপর দাঁড়িয়ে তৈরী করা হয়। এটা যাঁরা বুঝবেন তাঁদের কাছে এটা পরিষ্কার দিবালোকের মত স্পষ্ট, আর যাঁরা বুঝবেন না তাঁদের কাছে এটা যাদু। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এমন একটা সময়ে এই বাজেট আমাদের কাছে উপস্থিত করেছেন যার উপর সুব্রতবাবু আশঙ্কা প্রকাশ করেছেন। তিনি বলবার চেষ্টা করেছেন এর মধ্যে এমন এমন বিষয় উল্লেখ করা আছে যেটা হল যদি। আমি বলব এটা করা ভিন্ন আর কি করার উপায় আছে? কোন রাজত্বে আমরা বাস করছি? মহম্মদ বিন তুঘলকের নাম আমরা শুনেছি, সেই মহম্মদ বিন তুঘলকের মত ভারতবর্ষের শাসন ক্ষমতায় আসীন হয়ে আছেন যে প্রধানমন্ত্রী সেই প্রধানমন্ত্রীর আমলে কি করে আশা করতে পারেন আজকে যা চলছে আগামীকাল তাই থাকবে? ১৬ই মার্চ একদিকে পার্লামেন্টে বাজেট প্লেস হচ্ছে আর একদিকে পিছন থেকে প্রশাসনিক আদেশ জারী করে পেট্রোলের দাম বাড়িয়ে দেওয়া হচ্ছে, এটা কি করে অশোক মিত্র মহাশয় জানবেন? সংস্কৃত সাহিত্যে একটা কথা আছে—এখানে কিছু মহিলা সদস্য আছেন, তাঁরা কিছু মনে করবেন না, কথাটা হচ্ছে— "মেয়েদের মন দেবা ন জানন্তি, কুত মনুষ্য"। সুতরাং আগামী এক বছরে ভারতবর্ষের অর্থনীতির হাল কি হবে, এটা কোন দিকে যাবে এটা কিছুটা অনুধাবন করা যায় কিন্তু কোন কোন খাতে কতটা কি প্রতিক্রিয়া হবে এটা বলার মত আজো কোন জ্যোতিষী আর্বিভূত হয়নি। আজকে একজনকে মুখ্যমন্ত্রীত্বে বসালেন, কালকে তাঁকে সেখানে রাখলেন না, অন্য জায়গায় সরিয়ে দিলেন, এটা বলার মত আমাদের ক্ষমতা নেই। আমি প্রথমে একটা কথা বলতে চাই সুব্রতবাবু জোর করে যে বিষয়টাকে বার বার প্রতিষ্ঠিত করবার চেষ্টা করেছেন সেটা হল এই সরকার হল ডোলের সরকার। এই সরকার পরিকল্পনার মধ্যে যাচ্ছে না; এই সরকার সম্পদ সৃষ্টি করছে না। আমি অন্ততঃ আশা করেছিলাম যে সুব্রতবাবু বাস্তব তথ্যের উপর দাঁড়াবেন।

[5.15 – 5.25 p.m.]

কিন্তু সুব্রতবাবু কি বাস্তব তথ্যের উপর দাঁড়িয়েছেন? পশ্চিমবাংলায় কি সম্পদ সৃষ্টি হয়নি? পশ্চিমবাংলা কি সম্পদ সৃষ্টির ক্ষেত্রে অতীতের তুলনায় পিছিয়ে পড়েছে? বাস্তব চিত্র কিন্তু সেকথা বলে

না বিধানসভার সদস্যদের কাছে যে ইকনমিক রিভিউ বিতরন করা হয়েছে আমি তার প্রতি মাননীয় স্পীকার মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি এখানে দেখতে পাবেন পশ্চিমবাংলায় কৃষির উৎপাদন বেড়েছে। শুধু যে বেড়েছে তাই নয়, গত বছর রেকর্ড ফলন হয়েছে। যদি ১০৬৯/৭০ সালকে সূচক ধরা হয় ১০০ তাহলে গত বছর ছিল ১০৩ এবং এবারে হয়েছে ১৫০। ওঁদের আমলে পশ্চিমবাংলায় এটা কোন দিন হয়েছে? এটা ওঁরা কোনদিন কল্পনা করতে পেরেছে? সারা ভারতবর্ষে এটা কি কখনও কল্পনা করা গেছে? আমরা রেডিওতে ঢক্কা নিনাদ শুনি এবং মন্ত্রীরাও বলেন ভারতবর্ষে পণ্য উৎপাদন বৃদ্ধির হার হল কৃষিতে শতকরা ১৩ ভাগ। ঠিক সেই সময় পশ্চিমবাংলায় খাদ্যোৎপাদন বৃদ্ধি হয়েছে শতকরা ৪৭ ভাগ। তাহলে পশ্চিমবাংলার দোষ কোথায়? সারা ভারতের উৎপাদনের সংগে যদি তুলনা করা যায় তাহলে দেখা যাবে পশ্চিমবাংলার উৎপাদন বেড়েছে প্রায় সাড়ে তিন গুণ। আমি তো মনে করি এর জন্য পশ্চিমবাংলাকে প্রশংসা করা উচিত। তবে প্রশংসা করতে যদি বাধে, প্রশংসা করলে যদি প্রেষ্টিজ চলে যায় তাহলে অন্তত নির্বাক থাকাই শ্রেয়। এখানে প্রশ্ন উঠতে পারে এই যে খাদ্য শস্যের উৎপাদন বেশী হল, বেশী পরিমান জমিতে চাষ হল অতীতের তুলনায় এটা কেন হল? এটা কি ভাল বৃষ্টিপাতের জন্য হয়েছে? না। রাজ্য সরকার গত কয়েক বছর ধরে পরিকল্পিতভাবে ক্ষুদ্র সেচ বিভাগকে ভালভাবে পরিচালনা করবার চেষ্টা করেছেন বলে এই অবস্থা হয়েছে। ইতিপূর্বে ৩০ হাজার হেক্টর জমি ক্ষুদ্র সেচের আওতায় ছিল, কিন্তু আমাদের সরকার পরিকল্পনার মাধ্যমে কাজ করে প্রায় দ্বিগুণ জমিতে অর্থাৎ ৫৬ হেক্টর জমিতে ক্ষুদ্র সেচের ব্যবস্থা করেছেন। আগামী বছর আশা করা যাচ্ছে প্রায় ৬৫ হাজার একর জমিতে ক্ষুদ্র সেচ বিস্তৃত হবে। ক্ষুদ্র সেচের ক্ষেত্রে পঞ্চায়েতও যুক্ত হয়েছে। পঞ্চায়েত ক্ষুদ্র সেচের জমিতে যে কাজ করেছে তার পরিমাণ ৩০ হাজার একর। কাজেই সম্পদ সৃষ্টির জন্য পশ্চিমবাংলায় টাকা ব্যয় হয়নি একথা যদি কেউ বলেন তাহলে সত্যের অপলাপ হবে। আপনারা জানেন কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যে স্টাডি টিম এসেছিল তাঁরাও বলেছেন পঞ্চায়েত এই কাজে যে ব্যবস্থা করেছেন সেটা একটা উজ্জ্বল দৃষ্টান্ত। এবারে আমরা যদি শিল্পের দিকে তাকাই তাহলে কি দেখব? প্রচুর রুগ্ন শিল্প এখানে রয়েছে। সুব্রতবাবু জানেন গোটা ভারতবর্ষ অথ্যনৈতিক সংকটে নিমজ্জিত হয়েছে। ছোট বড় মাঝারি প্রায় ২৫ হাজার রুগ্ন শিল্প সারা ভারতবর্ষে ধুঁকছে। যেখানে গোটা ভারতবর্ষের এই অবস্থা সেখানে পশ্চিমবাংলা তার বাইরে যাবে কি করে? কেন্দ্রীয় সরকার যে অর্থনীতি পরিচালনা করছেন তাতে দেখছি একচেটিয়া পঁজিপতিদের ক্ষেত্রে তোষণ নীতি এবং সামন্ততন্ত্রের অবসান হলনা এবং তারই ফলে ভারতবর্ষের শিল্পের বাজার নষ্ট হচ্ছে, মনদা হচ্ছে। শুধু তাই নয়, আজকে দেখছি একটার পর একটা শিল্প এবং কারখানা রুগ্ন শিল্পে পরিণত হচ্ছে। উৎপাদন, পশ্চিমবাংলায় আমরা দেখতে পাচ্ছি, এত সংকটের মধ্যেও শিল্পোৎপাদন বাড়ছে। যখন গোটা ভারতবর্ষ এমনকি সূতা কারখানাগুলোও ধুঁকছে, যেখানে চটশিল্প ধুঁকছে, তখন তার মধ্যেও পশ্চিমবাংলার চটে মুনাফা বাড়ছে, মালিকদের মুনাফা বাড়ছে, যে টেক্সটাইল কারখানায় এত সংকট, সেই টেক্সটাইল কারখানায় এত সংকট সত্ত্বেও - বাইরে থেকে নিয়ে আসতে হয়, সেখানেও উৎপাদন বাড়ছে। চা এর উৎপাদন বাড়ছে এত সংকটের মধেও, কিন্তু পশ্চিমবাংলায় সামগ্রিক ভাবে যে উৎপাদন বাড়া উচিত ছিল, সামগ্রিকভাবে তা বাড়েনি। তার কারণ হচ্ছে পশ্চিমবাংলায় এমন দুটি শিল্প আছে, যে শিল্প দুটোতে অর্থনৈতিক পশ্চাদপদতা হচ্ছে, উৎপাদন কমে যাচ্ছে। যে শিল্প দুটো পশ্চিমবাংলা সরকার পরিচালনা করে না, যে শিল্প দুটো পরিচালনা করে কেন্দ্রীয় সরকার, যেগুলো হলো কয়লা আর ইস্পাত। গত এক বছরে কয়লার উৎপাদন কমে হয়েছে ১১ লক্ষ টন এবং ইস্পাতের উৎপাদন কমে হয়েছে প্রায় ৪ লক্ষ টন। যদি ইস্পাত এবং কয়লা পশ্চিমবঙ্গের অন্যান্য শিল্পের উৎপাদনের সঙ্গে সমহারে বাড়াতে পারত তাহলে পশ্চিমবাংলা শিল্পের ক্ষেত্রে আরও অনেক বেশী অগ্রগতি হতে পারত। মিঃ স্পীকার স্যার, যদি এটাই হয়ে থাকে যে উৎপাদনের ক্ষেত্রে আমরা পরিকল্পনা খাতে ব্যয় করছি না, এই কথাটা কি সর্বৈব সত্য? তাহলে ক্ষুদ্র শিল্প ইউনিটগুলি পশ্চিমবাংলায় এত বিকশিত হলো কি করে? এটা সম্পূর্ণ রাজ্য সরকারের প্রত্যক্ষ ও পরোক্ষ সহযোগিতায় তৈরী হয়। পশ্চিমবাংলায় গত এক বছরে ক্ষুদ্র শিল্পের ইউনিট

৯ হাজার থেকে বেড়ে প্রায় ১৩ হাজারে দাঁড়িয়ে গেছে। কি করে হলো? যেখানে ১৮৮ কোটি টাকা অতীতে ব্যয় হতো, সেখানে এই বেড়ে আরও ২০১ কোটি টাকা হলো। সুব্রতবাবু বেকারদেরে জন্য চোখের জল ফেলছেন যেন বেকার বামফ্রন্ট সরকারের আমলে তৈরী হয়েছে। ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় যেন বেকার ছিল না। সেই প্রশ্নে আমি পরে আসছি - কর্মসংস্থান এর ফলে গত এক বছরে শতকরা ২১ ভাগ বেড়েছে গ্রামে এবং আগামী বছর যা পরিকল্পনা আছে তাতে এই বছরের তুলনায় শতকরা ৩৫ ভাগ এই ক্ষুদ্র এবং কুটির শিল্পে কর্মসংস্থান বাড়বে এবং আমরা দেখতে পেলাম গত এক বছরে বিভিন্ন প্রকল্প নিয়ে শুধুমাত্র গ্রামে এবং শহরের গরীব মানুষের মধ্যে ক্ষুদ্র শিল্প স্থাপনের সহায়তায়, গ্রামীণ কর্মসংস্থান প্রকল্পের সহায়তায় অতিরিক্ত আরও পাঁচ লক্ষ কর্মসংস্থান হয়েছে। এটা ঠিকই, যেখানে ৪০ লক্ষ বেকার, সেখানে ৫ লক্ষ অতিরিক্ত কর্মসংস্থান, এটা খুব একটা ভাল রেকর্ড নয়। কিন্তু সামগ্রিক অর্থনীতি নিয়ে চলছে, যে অর্থনীতি পশ্চিমবঙ্গ সরকার নিয়ন্ত্রন করেনা যে গোটা অর্থনীতি নিয়ন্ত্রন করে কেন্দ্রীয় সরকার, যেকথা আমি আগেই বলেছি, যার ফল স্বরূপ সারা ভারতবর্ষে বেকারী চলছে, পশ্চিমবঙ্গ তার অনিবার্য অংগ, পশ্চিমবাংলায় বেকারী বৃদ্ধি হতে বাধ্য। আমি বেশী হিসাব পত্রের মধ্যে যাবো না, যে কথাটা এখানে বারবার বলা হচ্ছে, যে কথার মূলে ওরা আঘাত করবার চেষ্টা করছেন, বলবার চেষ্টা করছেন যে যা কিছু সাহায্য কেন্দ্রীয় সরকার দিচ্ছেন, কেন্দ্রীয় সরকার উদার কিন্তু পশ্চিমবঙ্গ তার নিজস্ব সম্পদ করছে না। পশ্চিমবাংলা, তার যে দায়িত্ব সেই দায়িত্ব, পালন করছে না। এটা কি সত্য? এটা কি বাস্তবের সঙ্গে সঙ্গতিপূর্ণ? আমি আপনার কাছে উল্লেখ করতো চাই, যে প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় যে রাজস্ব সংগ্রহ করা হতো, তাতে রাজ্যের ছিল শতকরা ৪৪ ভাগ, এখন সেটা কমিয়ে করা হয়েছে শতকরা ৩৭ ভাগ। বাজার থেকে যে ঋণ সংগ্রহ করা হয় তাতে রাজ্য সরকারের অংশ ছিল ২৯ ভাগ, এখন সেটা কমিয়ে করা হয়েছে শতকরা ১৩ ভাগ।

**[5.25 – 5.35 p.m.]**

সপ্ত অর্থ কমিশনের সুপারিশ ছিল যে আবগারী শুল্কের শতকরা ২০ ভাগের পরিবর্তে শতকরা ৪০ ভাগ রাজ্যগুলিকে দেওয়া হবে। সপ্তম অর্থকমিশনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে তার পিছনের দরজা দিয়ে প্রশাসনিক আদেশ জারি করছেন, মূল্যবৃদ্ধি করছেন আর সবটাই পকেটে পুরে নিয়ে চলে যাচ্ছেন, রাজ্যগুলি বঞ্চিত হচ্ছে। সুব্রতবাবু কি হিসেব দিলেন আমি বুঝতে পারলাম না। বিভিন্ন ঋণপ্রদানকারী সংস্থা যেগুলি আছে, তারা যে ঋণ দেয় তার একটা হিসেব আমি আপনার কাছে রাখছি। ইন্ডাষ্ট্রিয়াল ফিনান্সিয়াল কর্পোরেশান অফ ইন্ডিয়া একটা ঋণদানকীরী সংস্থা তারা পশ্চিমবাংলায় কত দিয়েছে? মহারাষ্ট্রকে যেখানে ৩১ কোটি টাকা দিয়েছে, গুজরাটকে যেখানে ৪৮ কোটি টাকা দিয়েছে, সেখানে পশ্চিমবাংলাকে দিয়েছে মাত্র ৬ কোটি টাকা। ইন্ডাষ্ট্রিয়াল ফাইনানসিয়াল কর্পোরেশান অব ইন্ডিয়া যেটা ডিজবার্সমেন্ট করেছেন, সেখানে দেখা যাচ্ছে মহারাষ্ট্র ৩০ কোটি টাকা, অন্যান্য রাজ্যগুলি ২০ কোটি টাকার বেশী, আর সেখানে পশ্চিমবঙ্গে ১১ কোটি টাকা। Industrial Development Bank of India যেখানে মহারাষ্ট্রকে দিয়েছে ১৯১ কোটি টাকা, গুজরাটকে দিয়েছে ১৮০ কোটি টাকা, অন্যান্য রাজগুলির মধ্যে কাউকে দিয়েছে ১০০ কোটি টাকা, কাউকে ৮০ কোটি টাকা, কাউকে ৯০ কোটি টাকা, সেখানে পশ্চিমবঙ্গকে দিয়েছে মাত্র ৬২ কোটি টাকা। এই হিসাবটা যদি আমি বিস্তারিতভাবে পড়ি তাহলে একটা মহাভারত হয়ে যাবে। সুব্রতবাবু একটা হিসাব দিলেন যে কোন খাতে আরও কত টাকা বাকী আছে যেটা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দেখেননি। কিন্তু সুব্রতবাবু যেটা বললেন তার সঙ্গে আর একটা কথা যোগ করলেন না যেটা অশোকবাবু পরিষ্কারভাবে উল্লেখ করেছেন যে আমাদের পশ্চিমবঙ্গ সরকারকে চলতে হয় শতকরা ৩৬ ভাগ সুদ দিয়ে এবং এটা ভারতবর্ষের সমস্ত রাজগুলির ক্ষেত্রে বৃহৎ। কেন আমাদের শতকরা ৩৬ ভাগ সুদের দায়িত্ব বহন

করতে হবে? কারণ আজকে বিরোধী আসনে যারা বসে আছেন, তারা যখন সরকারে ছিলেন তখন তারা গোটা রাজকে দেউলিয়া করে রেখে গেছেন। সেই দেউলিয়া করার জন্য গত ৩০-৩২ বছর ধরে যে ঋণ এ্যাকুমুলেটেড হয়েছে, সেই এ্যাকুমুলেশনের দায়িত্ব মাননীয় অর্থমন্ত্রীর ঘাড়ে চাপিয়ে দিয়ে তারা সরে যেতে চাইছেন। তঞ্চকতা, শঠতার কথা বলা হয় - এর থেকে তঞ্চকতা, এর থেকে শঠতা আর কি হতে পারে? সুব্রতবাবুর পশ্চিমবাংলার ৫ কোটি মানুষের জন্য এত দরদ কিন্তু তিনি একবারও বললেন না যে ৮ম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী পশ্চিমবাংলাকে তার প্রাপ্য টাকা দেওয়া হল না কেন( কারণ তাদের বলার মত মুখ নেই। ৮ম কমিশনের সুপারিশ অনুযায়ী আমরা ৩শত কোটির বেশী টাকা পেতাম, সেটা দেওয়া হল না কেন? সেখানে অজুহাত দেখানো হল যে ৮ম অর্থ কমিশনে তারা রিপোর্ট পরে জমা দিয়েছেন। অথচ একই কেন্দ্রীয় সরকারের আগের অর্থ কমিশন তারা রিপোর্ট পরে জমা দিলেও সেটা গ্রহণ করা হয়েছে। দ্বিতীয় অর্থ কমিশন রিপোর্ট জমা দিয়েছিল ৬ মাস পরে, ৫ম অর্থ কমিশন রিপোর্ট জমা দিয়েছিল ৪মাস পরে, আর ৮ম অর্থ কমিশন রিপোর্ট জমা দিয়েছে ১ মাস পরে। তারা রিপোর্ট জমা দেবার সময়ে বলেছিলেন যে চলতি বছরের বাজেটকে সামনে রেখে আমরা অর্থ কমিশনের এই রিপোর্ট তৈরী করেছি। কিন্তু কেন্দ্রীয় সরকার দেউলিয়া হয়ে গেছে, তাদের বাঁচার আর কোন পথ নেই। আজকে ওরা বড় মুখ করে এখানে কথা বলছেন। আমি একটু ওদের অতীতের দিকে তাকাতে বলি। ওরা তো পশ্চিমবাংলায় ৩০ বছর ধরে রাজত্ব করেছেন, মাঝখানে ২২মাস বাদ দিলে। ওরা যখন রাজত্ব করেছেন তখন যোজনাখাতে ব্যয় কি বেশী করেছিলেন বামফ্রন্ট সরকারের চেয়ে? রিপোর্ট কিন্তু তা বলে না, বই কিন্তু তা বলে না। রিপোর্টের যদি ৫৮ পৃষ্টার ৯.৯ টেবেল দেখেন, ৫৭ পৃষ্ঠার ৯.৮ টেবিল দেখেন তাহলে দেখা যাবে যে ১৯৭১- ৭২ সাল থেকে ১৯৭৬-৭৭ সাল পর্যন্ত গোটা পশ্চিমবাংলায় যা খরচ হতো, যা ব্যয় হতো তাতে পরিকল্পনা ব্যয় এবং পরিকল্পনা বহির্ভূত ব্যয় যা হত, তার মধ্যে পরিকল্পনা খাতে ব্যয় ছিল শতকরা ২৫ ভাগ।

আর বামপন্থী ফ্রন্ট সরকার আসার পরে গত ৭ বছরে পরিকল্পনা বহির্ভূত ব্যয়ের মধ্যে পরিকল্পনা ব্যয় বেড়ে দাঁড়িয়েছে শতকরা ৩১ ভাগ। তাহলে গণমুখী কোনটা হচ্ছে? কতটা নির্লজ্জ হলে তবেই পশ্চিমবাংলার বর্তমান সরকারের বিরুদ্ধে বিষোদগার করতে পারেন, সেটা ভেবে দেখুন। কেন্দ্রের বঞ্চনার কথা বললেই ওরা চীৎকার করে ওঠেন। আমি বেশী উদাহরণের মধ্যে যাব না, একটি উদাহরণ দেব। মাথা পিছু কেন্দ্রীয় সাহায্য সমস্ত রাজ্যের থেকে পশ্চিমবাংলায় কম অন্যান্য রাজ্যে যোজনা খাতে যেখানে মাথাপিছু ৪১/৪৭/৬০/৪৩ পয়সা বরাদ্দ করা হয়েছে, সেখানে পশ্চিমবাংলার ভাগ্যে জুটেছে মাত্র ৫.৬৬ পয়সা এর চেয়ে বড় উদাহরণ আর কি হতে পারে? একমাত্র মীরজাফর ছাড়া বোধহয় পশ্চিমবাংলার মানুষের প্রতি এইধরণের বিশ্বাসঘাতকতায় আর কেউ আনন্দপ্রকাশ করবে না। অতীতে মীরজাফররা করতেন, বর্তমানে গোটা পশ্চিমবাংলার যারা শত্রু, পশ্চিমবাংলার মানুষের যারা শত্রু, তারা ছাড়া আর কেউ এই কথা বলতে পারবে না। মিঃ ডেপুটী স্পীকার, স্যার, ওরা বলছেন পশ্চিমবাংলা দেউলিয়া হয়ে গেছে। পশ্চিমবাংলার দিকে আমরা যদি তাকাই তাহলে দেখব যে, সারা ভারতবর্ষের মধ্যে গোটা পশ্চিমবাংলার মাথাপিছু আয় সবচেয়ে বেশী। তবে হ্যাঁ, এটা ঠিক যে, পশ্চিমবাংলায় ব্যাপক গুনগত পরিবর্তন করা যায় নি, পশ্চিমবাংলায় কোন মৌলিক পরিবর্তন করা যায় নি, সম্ভবপর নয়। পশ্চিমবঙ্গ একটি অঙ্গরাজ্য, কেন্দ্রীয় সংবিধানের চৌহদ্দির মধ্যে তাকে চলতে হয়। সারা ভারতবর্ষে মাথা পিছু আয় হচ্ছে ১৯৮৩-৮৪ সালে ৭৪৯ টাকা, পশ্চিমবাংলায় সেখানে ৮০১.৮৫ পয়সা। স্যার, আপনি সহজেই অনুধাবন করতে পারবেন যে গোটা ভারতবর্ষের সঙ্গে তুলনামূলক বিচার করলে দেখা যায় যে পশ্চিমবাংলার অবস্থা খুব সুখকর নয়, এটা ঠিক। কিন্তু গোটা ভারতবর্ষের সঙ্গে তুলনা করলে আমরা দেখতে পাই যে, গোটা ভারতবর্ষের তুলনায় এই ব্যাপারে পশ্চিমবাংলা অনেক বেশী অগ্রসর হয়ে আছে। অর্থমন্ত্রী ডঃ

অশোক মিত্রকে যখন বাজেট তৈরী করতে হয় তখন তার সামনে ৩টি পটভূমিকা ছিল, একটি পটভূমিকা হচ্ছে কেন্দ্রীয় রেল বাজেট, যে রেল বাজেটে গতবারে ৮০ কোটি টাকা ঘাটতি হয়েছিল এবং এই ৮০ কোটি টাকার ঘাটতি পূরণ করবার জন্য ৪৯৫ কোটি টাকার অতিরিক্ত মাশুল ধার্য্য করা হল যাত্রী ভাড়া, প্যাসেঞ্জার ভাড়ার উপর। ফলে জিনিষপত্রের দাম বাড়বে, মানুষ আতঙ্কিত ছিল। রেল বাজেটই যদি এই হয় তাহলে অন্য বাজেটে কি হবে, সেটা নিয়ে মানুষ খুব চিন্তিত ছিল। অন্য বাজেটে পরোক্ষ কর বসানো হল, যে কর চোখে দেখা যায় না। দুটি কর আছে, একটি প্রত্যক্ষ কর, আর একটি হচ্ছে পরোক্ষ কর। প্রত্যক্ষ কর বোঝা যায়, মানুষের আয় থেকে কাটে। কিন্তু পরোক্ষ কর, ইনডাইরেক্ট ট্যাক্স- এর ভূত বোঝাযায় না। ৪৪৩ কোটি টাকার সেই ভূতের বোঝা চালানো হয়েছে। আর ঘাটতি বাজেট করা হয়েছে ৩ হাজার ৩৪৯ কোটি টাকার। এই ঘাটতি টাকা কোথা থেকে আসবে? জিনিসপত্রের দাম বাড়বে। স্বাভাবিকভাবেই মানুষ করভারে জর্জরিত হবে, যে মানুষ আজকে গোটা ভারতবর্ষে দুস্থ অবস্থায় দিনাতিপাত করছে, সেই মানুষের উপর আরো করভার বাড়িয়ে তাদেরকে বিব্রত করে তুলতে চাননি পশ্চিমবাংলার এই বামফ্রন্ট সরকার। সেইজন্য নতুন করে তারা এমন কোন কর ধার্য্যের প্রস্তাব করেননি, যে কর ধার্যের প্রস্তাব করলে সাধারণ মানুষের উপর আরো বেশী চাপ পড়বে। মানুষ এমনিতেই খুব আতঙ্কের মধ্যে ছিল। কেন্দ্রীয় সরকার যখন বাজেট করলো তখন কারা খুশী হলেন? বাজাজ, একজন শিল্পপতি বলছেন,"এটা হচ্ছে নিউ ডাইরেকসান টু ইকনমি"। কোন ডাইরেকসান? পাবলিক সেক্টর তুলে দাও, না হয় পাবলিক সেক্টরে ইনভেস্ট করা, বিনিয়োগ করা বন্ধ করে দাও।

**[5.35 – 5.45 p.m.]**

প্রাইভেট সেক্টরকে উজ্জীবিত করো, তাকে বাড়ার সুযোগ দাও, একচেটিয়া পুঁজপতিদের হাতে গোটা দেশকে তুলে দাও, তাদের মুনাফা স্ফীত করার চেষ্টা করো। স্যার, প্রশাসনিক আদেশ জারি করে পেট্রোলজাত জিনিষপত্রের দাম বাড়িয়ে দেওয়া হল এবং তারই ফলশ্রুতি হিসাবে এখানে আমরা দেখলাম ট্যাক্সি ধম্যঘট, প্রাইভেট বাস, মিনিবাসের মালিকদের ভাড়া বৃদ্ধির দাবী ইত্যাদি। যানবাহনের খরচ বাড়ার জন্য আমরা জানি প্রতিটি জিনিষপত্রের দাম বাড়বে। আর ট্যাক্স থেকে রেহাই পেলেন কারা? রেহাই পেলেন একচেটিয়া পুঁজিপতিরা। আমদানী রপ্তানী শুল্ক এবং আভ্যন্তরীন শুল্ক বাবদ তারা প্রায় ৫৩৫ টাকার কর রেহাই পাবেন। তা ছাড়া বলা হয়েছে কম্পানীর উপর থেকে দু বছর পরে আয়কর তুলে দেওয়া হবে। তারপর স্যার, আয়কর রেহাই দেওয়া হয়েছে বলে এখানে খুব চিৎকার করা হচ্ছে। স্যার, সারা ভারতবর্ষে ৩৫ কোটি মানুষ কিছু না কিছু রোজগার করেন এবং এরমধ্যে ৪০ লক্ষ লোক যারা আয়কর দেন তারা কিছু সুবিধা পাবেন এবং তার মধ্যে ১০ লক্ষ লোককে একেবারেই আয়কর দিতে হবে না। তাই স্যার, কেন্দ্রীয় বাজেটের প্রতিক্রিয়া হিসাবে আমরা দেখেছি বড়বাজারের ব্যবসায়ী মহলে উল্লাস, তারা পটকা ফাটিয়ে এই বাজেটকে স্বাগত জানিয়েছেন এবং বলেছেন, 'বাবা বিশ্বনাথের চরনের সেবা লাগে'। আমি সুব্রতবাবুদের বলি, আপনারা মনে রাখবেন, এটা হল সবে কলির সন্ধে, এই হ'ল সুরু, আরো অনেক কিছু দেখবেন। স্যার, ষ্ট্রিপ টিজ বলে একরকমের নাচ আছে। কোন নর্ত্তকী যখন এই নাচটি শুরু করে তখন তার সারা দেহে থাকে পোষাক। উদ্দাম বাজনার তালে তালে নাচও যত বাড়তে থাকে নর্ত্তকী ততই তার দেহ থেকে একটি একটি করে পোষাক খুলে ফেলতে থাকে এবং অবশেষে তার দেহে আর কোন পোষাকই থাকে না, সে উলঙ্গ হয়ে যায়। মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সুব্রতবাবুদের বলি, হ্যাঁ, মৌলিক পরিবর্তন আমরা আনতে পারিনি, বাজেটে তা আনা সম্ভবও নয় কিন্তু আমাদের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র একটি কাজ যা করেছেন সেটি হচ্ছে, কেন্দ্রীয় সরকার গোটা ভারতবর্ষের

মানুষদের যেখানে নগ্ন করতে চেয়েছেন সেখানে তিনি অন্ততঃ পশ্চিমবঙ্গের মানুষদের হাতে একটি গামছা তুলে দিয়েছেন পরবার জন্য এবং আর একটি গামছা উদ্বৃত্ত হিসাবে ওদের দিয়েছেন। স্যার, আমাদের বাজেট সম্বন্ধে ওদের যে প্রতিক্রিয়া আমরা কাগজে দেখেছি তাতে দেখেছি, ওরা বলেছেন, যাত্রা শিল্পের উপর যে ট্যাক্স বসানো হয়েছে তারজন্য ওরা আন্দোলন করবেন। স্যার, যাত্রাশিল্পের উপর ট্যাক্স বসেনি, এটা সত্যের অপলাপ। যারা এই বাজেটে পড়েছেন তারা জানেন, যাত্রা শিল্পের মালিকদের উপর এই ট্যাক্স বসেছে। যাত্রাশিল্প যাত্রা সংগঠিত করেন প্রতিটি অনুষ্ঠানের জন্য তাদের দুশো টাকা করে দিতে হবে। আর কি করা হয়েছে? মদ, গাঁজা, অফিং-এর উপর ট্যাক্স বসেছে। তা ছাড়া রেসের মাঠে যারা যান তাদের বেশী পয়সা দিয়ে ঢুকতে হবে। মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে সুব্রতবাবুদের বলি, এই তো সুযোগ, সংগঠিত করুন এদের, শ্লোগান দিন, 'যত রেসুড়ে, গেঁজুরে, মাতাল আছো সব এক হও, ওক হয়ে পশ্চিমবঙ্গ সরকারের বিরুদ্ধে সংগ্রাম করো।' এ সুযোগ ছাড়বেন কেন? স্যার, আমি আমার বক্তব্য শেষ করার আগে মাননীয় বিরোধী সদসদের কাছে নিবেদন করতে চাই যে যা কিছু ভালো তার প্রশংসা করা উচিত এবং অবশ্যই যা কিছ খারাপ তার সমালোচনা করুন। তার সমালোচনা করার আগে আপনারা মনে রাখবেন গোটা ভারতবর্ষের অর্থনীতি আজকে একটা নতুন পথে চলেছে এবং সেখানে যেটুকু মুখোশ ছিল তাও আজ খুলে ফেলা হচ্ছে। আজকে গোটা ভারতবর্ষের অর্থনীতি একচেটিয়া পুঁজিপতিদের হাতে ছেড়ে দেওয়া হচ্ছে, বিসর্জন দেওয়া হচ্ছে, বিদেশী সাম্রাজ্যবাদীদের কাছে বিকিয়ে দেওয়া হচ্ছে। এই যেখানে গোটা ভারতবর্ষের অবস্থা সেখানে পশ্চিমবঙ্গে এর বিরুদ্ধে একটা প্রতিরোধের দেওয়াল তৈরী করা হচ্ছে। স্যার কোলকাতার মানুষদের উপরে, পশ্চিমবাংলার রাজধানীর সংগ্রামী ঐতিহ্যের উপরে অনেকের অনেক রকম ক্ষোভ আছে আমরা জানি। আমরা জানি, আজকের প্রধানমন্ত্রীর দাদু প্রাক্তন প্রধানমন্ত্রী পণ্ডিত জওহরলাল নেহেরু একদিন এই কোলকাতাকে বলেছিলেন 'দুঃস্বপ্নের নগরী'। তাঁর সুযোগ্য নাতি, তাঁর উত্তরাধিকারী হিসাবে কোলকাতাকে মৃত নগরী বলবেন, এটা কলকাতার মানুষের কাছে এমন কিছু অতিরিক্ত প্রশংসা নয় এবং পশ্চিমবাংলার মানুষের কাছেও নয়। আগামী দিনে পশ্চিমবাংলার মানুষ ওঁদের ঘৃণাভরে প্রত্যাক্ষান করবে। আমি আশা করবো ওঁরা ওঁদের ভুল বুঝে পশ্চিমবাংলার মানুষের অপমানের বিরুদ্ধে দাঁড়াবেন। আজেকে পশ্চিমবাংলার মানুষ সংগ্রাম করছে, শুধু পশ্চিমবাংলার জন্য নয়, গোটা ভারতবর্ষের জন্য। সেই সংগ্রামের মূল স্রোত থেকে যদি ওঁরা বিচ্ছিন্ন হন, তাহলে ভবিষ্যতে যে দিন আসছে, শেষের সে দিন ওঁদের কাছে ভয়ঙ্কর হবে এবং সেদিন অনেক অনুসূচনা অনুতাপের মধ্যে দিয়ে ওঁদের শিক্ষিত হতে হবে। তা যদি না চান, তাহলে আসুন, পথ পরিবর্তন করে পশ্চিমবাংলার মানুষের অপমানের বিরুদ্ধে প্রতিরোধ গড়ে তুলি। এই কথা বলে অর্থমন্ত্রী উত্থাপিত বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য্য ঃ-** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেটকে উপস্থাপিত করেছেন সে বাজেটের প্রতি আমি আমাদের মুখ্য-সচেতকের সংগে একমত হয়ে কিছু প্রসংগ এবং কিছু প্রতিবাদ করতে চাই। আমি বিশ্লেষণের ভূমিকায় পরে আসছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমারমনে হচ্ছে মাননীয় অর্থমন্ত্রীর বাজেট বিবৃতিটি জনসভার বক্তৃতা হিসাবে রচিত। আমি জানি না অসন্ন উপনির্বাচনকে সামনে রেখে ভোটারদের মনোসন্তোষ এবং মনোরঞ্জনের জন্য রচিত কিনা! বর্তমানে যে স্রোত বামফ্রন্টের বিরুদ্ধে বইছে সে স্রোতকে পক্ষে নেওয়ার চেষ্টা কিনা তা জানি না। যে কথাগুলি আমাদের মুখ্যসচেতক সুব্রতবাবু বলেগেলেন সে কথাগুলির কিছু কিছু আমি পুনরাবৃত্তি করছি। অথ্যমন্ত্রীর বাজেট বিবৃতিটি এবারের রাজ্যপালের ভাষণের প্রতিচ্ছায়া মাত্র। যেমন রাজ্যপালের ভাষণের কোথাও ছিল,"আশা করা যায়",

কোথাও ছিল, "চেষ্টা করা হচ্ছে," কোথাও ছিল, "এগিয়ে যাচ্ছি", কোথায় ছিল, "কয়েকটি জাগয়াগয় লক্ষ্য অতিক্রম করে এগিয়েছি", তেমনি এই বাজেট বিবৃতির মধ্যেও একই কথা বলা হচ্ছে। সারা ভারতবর্ষের কৃষি উৎপাদনের হার নাকি এখানে এরই মধ্যে অতিক্রান্ত। বাস্তব চিত্র কি তাই? বাস্তব চিত্র তা নয়। অর্থাৎ আমার বক্তব্য হচ্ছে কথাটা যদি বিকাশের হার না হয়ে, বিনাশের হার হয়, তাহলে আমাদের আপত্তি নেই। ১৯৭৬-৭৭ সালে আমাদের রাজ্যে কৃষিজাত ফসলের মধ্যে প্রধানত ধান এবং গম উৎপাদন হয়েছিল ৯০ লক্ষ টন, বর্তমানে তা নেমে এসেছে ৫৬ লক্ষ টনে। এই হিসেব থেকেই পরিস্কার দেখা যাচ্ছে যে কৃষিজাত পণ্য উৎপাদনের ক্ষেত্রে বিকাশের হার বৃদ্ধি পায়নি, বিনাশের হার বৃদ্ধি পেয়েছে। যে সমস্ত ক্ষেত্রে কিছুমাত্র আশার আলো দেখা যাচ্ছে সে সমস্ত ক্ষেত্রে অর্থমন্ত্রী সমস্ত কৃতিত্ব রাজ্যসরকারকে দিতে চাইছেন; আর যেখানেই কিছু অন্ধকার এবং নৈরাশ্যের সম্ভাবনা আছে সেখানেই তিনি তার দায়ভার কেন্দ্রের ঘাড়ে চাপিয়ে দেওয়ার চেষ্টা করছেন।

**[5.45 – 5.55 p.m.]**

এটা অবশ্য ৮ বছর ধরেই চাপাচ্ছেন, এতে আমরা অভ্যস্ত। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন প্রচুর অসুবিধা সত্ত্বেও মুসকিল আসানের চেষ্টা করেছেন। কিন্তু প্রকৃত চিত্র কি? যতবারই এই সরকার অর্থসংকটে পড়েছেন ততবারই জ্যোতিবাবু দিল্লীতে গেছেন। আমি কিন্তু শ্রীমতী ইন্দিরা গান্ধীর সময়কালের কথা বলছি এবং ততকালীন কেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রী প্রণব মুখার্জীর সময়কালের কথা বলছি। তাঁরাই কিন্তু এই মুসকিল আসান করে দিয়েছেন। আন-প্রিসিডেন্ট গ্রান্ট অর্থাৎ অভূতপূর্ব অর্থ অনুদান দিয়ে এই সরকারে অর্থসংকট মোচন করেছেন। মুসকিলের চিত্রে যেটা কেন্দ্রীয় সরকারের উপর চাপাচ্ছেন সেটা আসলে রাজসরকারেরই চিত্র। আমরা জানি পশ্চিমবঙ্গের অর্থসংকট মোচন কোনদিনও হবে না। যতদিন এই পণ্ডিত অর্থমন্ত্রী মহাশয় থাকবেন। আমি একথা আগেও বহুবার বলেছি। অর্থমন্ত্রী মহাশয় পণ্ডিত লোক, তিনি সরস্বতির বরপুত্র, অথচ তিনি লক্ষীপদে আসীন আছেন। সুতরাং লক্ষীদেবী কোনদিনও ঘেঁসবে না। তারপর অর্থমন্ত্রী মহাশয় তঁরা বাজেট বক্তৃতায় শিল্পের ক্ষেত্রে অবনমনের কথা স্বীকার করেছেন। এরজন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। অবশ্য তিনি সঙ্গে সঙ্গে একথাও বলেছেন এই অবনমনের ভিতরেও কিছুটা ভালর দিকের চিত্র পরিস্ফুটিত হয়েছে। চিত্রটা গঙ্গা যাত্রার দিকে না মহাযাত্রার সেটা অবশ্য বোঝা যাচ্ছে না। আজকে এই রাজ্যে ১১হাজার শিল্প অচল। লক্ষ লক্ষ শ্রমিক যারা কাজ করতো তারা আজ বেকার। বর্তমানে পশ্চিমবঙ্গে বেকারের সংখ্যা ৪১ লক্ষ। বিদ্যুৎ ঘাটতির জন্য শিল্প কলকারখানা বন্ধ। পশ্চিমবাংলায় যারা শিল্প স্থাপন করলেন তাঁরা আজ পশ্চিমবাংলার বিদ্যুতের এই অবস্থার জন্য এবং শিল্পের এই দুরবস্থার জন্য তাদের কারখানা মহারাষ্ট্রে, হরিয়ানা প্রভৃতি রাজ্যে নিয়ে চলে যাচ্ছেন। পশ্চিমবাংলা আজ ধুঁকছে। হরিয়ানাকে এই তো সেদিন অন্য রাজ্য থেকে কেটে নিয়ে পৃথক রাজ্য করা হয়েছে। যে রাজ্যের এই তো সেদিন জন্ম হলো সেই রাজ্য আজ সারা ভারতবর্ষে শিল্প দ্রব্য সরবরাহ করছে। আর যে হাওড়াকে ভারতবর্ষের বার্মিংহাম বলা হতো সেই হাওড়া শিল্পাঞ্চল আজ প্রথম স্থান থেকে যে স্থানে গিয়ে ঠেকেছে তাতে উদ্বিগ্ন হওয়ার যথেষ্ট কারণ আছে। (এ ভয়েজ ফর্ম ট্রেজারী বেঞ্চ আপনাদের সময় থেকে এই অবস্থা হয়েছে) কংগ্রেসের সময়ে এই অভিযোগ ওঠেনি। এই শিল্প সমৃদ্ধ হাওড়ায় একদিন যে যন্ত্রের ঝনঝনানি শুনতাম সেই যন্ত্র এখন কাঁদছে। শিল্প সমৃদ্ধ দাসনগর আজ ত্রাসনগর হয়ে উঠেছে। কর্মনগর আজ কর্মহীন নগরে পরিণত হয়েছে। হাওড়া নগর এখন হাহাকার নগরী হয়ে উঠেছে। বিদ্যুতের ক্ষেত্রে অর্থমন্ত্রী দাবী করেছেন শতকরা ৬০ ভাগ উন্নতি হয়েছে। উন্নতি যে কত হয়েছে তা আমরা হাড়ে হাড়ে বুঝতে পারছি। আগে যেখানে লোডশেডিং ঘন্টায়, মিনিটে মাপা যেত এখন সেখানে দিনের নিরীখে মাপতে হচ্ছে। আজকে এই লোডশেডিংএর জন্য

মিউনিসিপ্যালিটিব জল সরবরাহ পর্যন্ত বন্ধ হয়ে যাচ্ছে।

লোডশেডিংয়ের জন্য কলকারখানা বন্ধ হয়ে যায়, লোডশেডিংয়ের জন্য আপনারা জানেন কিনা জানিনা, শিয়ালদার আদালতে খবর নিন, সেখানে বছর ৪/৫ আগে একটা বিচারের কাজ বন্ধ হয়েছিল পাখা চলেনা, আদালতের বিচার, লেখাপড়া, পানীয় জল, ট্রেন. ট্রাম. সবই বন্ধ হয়ে যায়। কাজেই সেখানে আর যাই হোক বিদ্যুতের উন্নতি নিয়ে গৌরব করা চলে না। গ্যাস টারবাইন এসেছে, সেই গ্যাস টারবাইন পশ্চিমবাংলার মানুষকে গ্যাস খাওয়াচ্ছে। সবই এ্যাস কনটেনস্ট জমা পড়ছে, এই রাজ্যসরকার যা চালাচ্ছেন তাতে এ্যাসই হবে, ক্যাস থাকবে না এ্যাসই থাকবে। রাজ্যসরকার বিদ্যুতের শেষ ভরসা হচ্ছে ডি.ভি.সি. এবং সি.ই.এস.সি। ওরা ডি.পি.এল. কললেন ডাঃ বিধানচন্দ্র রায়ের আমলে। আমরা আশা করেছিলাম যে দুর্গাপুর প্রোজক্ট লিমিটেড পশ্চিমবাংলার কলকারখানার জীবনে কিছু আশার আলো নিয়ে আসবে। আপনাদের কৃতিত্ব এবং পরিচালনার ফলে আজকে ঐ ডি.পি.এল. দুর্গতি প্রজেক্ট লিমিটেড হয়ে দাঁড়িয়েছে। এই গৌরবের কথাটা রাজ্যসরকারের অর্থমন্ত্রী মহাশয়ের বাজেট বিবৃতিতে স্বীকার করা উচিত ছিল। তারপর রুগ্ন শিল্প এখানে একটা কৌশল করা হয়েছে। কেন্দ্র যদি এর ব্যয়ভার বহন করেন, কেন্দ্র যদি অধিগ্রহন করেন, কেন্দ্র যদি অমুক করেন ইত্যাদি বলা হয়েছে। রুগ্ন শিল্প, শিল্প কে রুগ্ন করেছে? কাজ করবে না, কাজ করবে না, কাজ করবে না, এই কথাটাই এই রাজ্যে আজকে বয়ান হয়ে দাঁড়িয়েছে। আসি যাই মাইনে পাই, কাজ করলে ওভার টাইম চাই, কারা এই অবস্থার সৃষ্টি করেছে? ৩০ বছর ধরে বলা হয়েছে যে কাজ করতে হবে না, দাবী করতে হবে, আজকে মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু মহাশয় বিলাপ করছেন কাদের কাজ করতে নির্দেশ দেবো, কেউ চেয়ারে থাকে না। যেখানে মুখ্যমন্ত্রী মহাশয় কে বিলাপ করতে হয় তার সমর্থকদের মুখে সেখানে প্রলাপ সাজে না।এটা খবরের কাগজেবেরিয়েছে,গোপন কথা নয়। স্থানীয় এম.এল.এ.বেঙ্গল এনামেলের কর্তৃপক্ষকে বার বার বলেছেন যে কোন অবাঙালী ব্যবসায়ীর হতে দিয়ে দিন, খবরের কাগজে প্রতিবাদ বেরিয়েছিল, বলা হয়েছিল যে বেঙ্গল এনামেলকে কোন মাড়োয়ারির হতে দিয়ে দিন, তা না হলে কি করবেন, দৈনিক ধর্মঘট হচ্ছে। মুমুর্ষ। হাওড়ায় একটা কারখানা ভিকটোরিয়া সেকসন অংশটা মনে আছে এক দিনে বন্ধ করে দিয়ে দু হাজার শ্রমিককে বেকার করে দেওয়া হয়েছে। এই ভাবে রুগ্ন করা হয়েছে, রুগ্ন করছেন এই রাজ্যসরকার আর তার স্বাস্থ্য গঠন করবেন কেন্দ্রীয় সরকার। উদ্বৃত্ত বাজেট, অর্থকমিশনের সুপারিশের কথা আর একবার বলা হয়েছে। নিশ্চয় মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের মনে আছে বিগত শরৎকালীন অধিবেশনে আমি হিসাব দিয়েছিলাম যে হিসাবের কোন প্রতিবাদ হয় নি অর্থমন্ত্রী মহাশয় আমাকে বলেছিলেন পরে আমাকে জানিয়ে দেবেন। একটা বই ছাপা হচ্ছে। তখন দেওয়ালে দেওয়ালে ৩৫০ কোটি টাকা লেখা হতো, এতে দেখছি ৩২৫ কোটি টাকা লেখা আছে। রাজ্যসরকার অষ্টম অর্থকমিশনের সুপারিশ অনুযায়ী খুব বেশী হলেও পেতে পারেন ২৪০ কোটি টাকা। কিন্তু ৩২৫ কোটি টাকা দেখান হয়েছে।

অর্থকমিশনের সুপারিশ সম্পর্কে খুব হাঁই হাঁই করা হয়েছে। অর্থকমিশন যে সুপারিশ করেছেন সরকার সেই সুপারিশ সমস্ত গ্রহণ করতে পারেন, সমস্ত বর্জন করতে পারেন, অংশত বর্জন করতে পারেন।

**[5.55 – 6.05 p.m.]**

এখানে পে কমিশনের এর রায়ে যেসর সুপারিশ ছিল তার কতগুলো সুপারিশ বর্জন করেছেন রাজ্যসরকার সেই হিসেব দেবেন আপনারা? কতগুলো সুপারিশ গ্রহণ করেছেন এবং যা গ্রহণ করেছেন তার কতখানি কার্যকারী হয়েছে সেটা বলবেন কি টিচারদের ক্ষেত্রে গ্র্যাচুইটি, পেনশন,

ইত্যাদির কথা বলা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে হেডমাষ্টারস্, এ্যাসোসিয়েশনের নথিপত্র দাখিল করবো। তাঁরা বলেছেন - ১৯৮০ সাল থেকে আজ পর্যন্ত কাউকে পেনশন দেওয়া হয়নি। আরো বলেছেন যে ৪০০ শিক্ষক যারা পেনশন পাবার অধিকারী তারা পেনশন না পেয়ে মারা গেছেন। এরপরও যদি রাজ্যের আর্থিক পরিস্থিতি ভালই বলা হয় তাহলে ওদের আপত্তি না থাকতে পারে, কিন্তু এ সম্পর্কে আমাদের আপত্তি আছে। করভার কমিয়ে এখানে উদ্বৃত্ত বাজেট দেখানো হয়েছে। এ সম্পর্কে বেশী কিছু বলতে চাই না কারন সুব্রত বাবুই দেখিয়ে দিয়েছেন যে আসলে এটা ৬০০ কোটি টাকার ঘাটতি বাজেট। অনান্য বারও অর্থমন্ত্রী মহাশয় এই রকম কিছু কিছু আশার বানী শুনিয়েছেন, বলেছেন এই হবে, তা হবে। কিন্তু বছরের শেষে দেখা গেছে এটা হয়নি, ওটা হয়নি - শুধু ঘাটতিই বেড়েছে। ৩০ কোটি টাকা উদ্বৃত্ত দেখান একটা অলিক স্বপ্ন মাত্র। এরপর দেখবো, সাপ্লিমেন্টারী বাজেট আসবে, অর্ডিনেন্স আসবে এবং নানাভাবে ব্যয়ভার বাড়িয়ে দেওয়া হবে পরবর্তী ১৬ দিনের অধিবেশনে। ওরা জনগনের কষ্ট লাঘবের কথা বলেন। এই সেদিন ইলেকট্রিসিটির চার্জ যখন বাড়ালেন তখন বলেছিলেন যে মাত্র ২ পয়সা বাড়ছে ইউনিট প্রতি। কিন্তু দেখা গেল ২ পয়সার জায়গায় ৫৯ পয়সা বেড়ে গেল। এই ভাবে ওরা খিড়কির দরজা দিয়ে বাড়িয়ে নিচ্ছেন। আজকে কোথায় লাভ হচ্ছে? আজকে ট্রামে দেখুন - হয় ভুর্তকি না হয় লোকসান, স্টেট ইলেকট্রিসিটি বোর্ডেও হয় ভুর্তকি না হয় লোকসান, ডি.পি.এলেও সেই একই অবস্থা - হয় ভুর্তকি না হয় লোকসান। উদ্বৃত্ত কোথায়ও দেখলাম না। একটি মাত্র জায়গায় দেখেছি উদ্বৃত্ত হয়েছে - ইট তৈরীর কারখানায় উদ্বৃত্ত হয়েছে! গভীর অন্ধকারে একটা অলোক বিন্দু মাত্র। ওরা করভার কমাচ্ছেন! আগে হোটেলের সাধারণ খাবারের উপর ট্যাক্স ছিলনা। আমি বালিগঞ্জ এলাকা থেকে আসিনি, আমি মাষ্টারী করে খাই, আমি জানি অনেক সাধারণ মানুষই কলকাতায় ৩/৪ টাকায় খায়। আজকে তাদেরও ট্যাক্স দিতে হবে, কিন্তু এ পর্যন্ত ও ক্ষেত্রে ট্যাক্স দিতে হতো না। পূজার সময় গরীব মানুষ তাদের ছেলেমেয়েদের ৫/৬ টাকা দামের পোষাক কিনে দিয়ে মুখে হাসি ফোটাবার চেষ্টা করতেন, কিন্তু এবার এই সব পোষাক কিনতে গেলেও ট্যাক্স দিতে হবে। আজকে ট্রাম, বাস লরির উপর ট্যাক্স চাপিয়ে দেওয়া হয়েছে। এবার এই করের ফলে ভাড়া বা জিনিসের দাম বেড়ে যাবে এবং সেটা গরীব মানুষের উপরই চাপবে। এই করের ফলে গরীব মানুষেরাই নির্যাতিত হবে। রঙ্গীন চিত্র কে কর মুক্ত করা হয়েছে আর সাদা কালো চিত্র কে কর ভারে জর্জরিত করা হয়েছে। রঙ্গীন চিত্র তৈরী হয় বম্বেতে। সেখানে বিরাট বড় লোকেরা সেই চিত্র তৈরী করে এবং তাদের কোটি কোটি টাকার বাজেট। আর সাদা কালো চিত্র তৈরী হয় টালিগঞ্জে। সেই বড়লোকেদের চিত্রে কর ভার মুক্ত করে সাদা কালো ছবির উপর কর বসিয়েছেন। গ্রামবাংলার মানুষ, যারা অতি সাধারণ মানুষ, যারা দৈনন্দিন জীবনে অনেক কষ্ট সহ্য করার পরে যাত্রার মাধ্যমে আনন্দ অনুষ্ঠানে যোগদান করে সেই যাত্রার উপর ২০০ টাকা ট্যাক্স বসিয়ে দিলেন। এতে কার কল্যান হল? মটর সাইকেল, মপেডের উপর থেকে কর ভার কমিয়ে দিলেন। ক - জন গরীব মানুষ এই মটর সাইকেল এবং মপেড চড়ে? আমাদের বীরেন দার মতো কিছু গরীব মানুষ, মটর সাইকেল এবং মপেড চড়তে পারে। কিন্তু যারা প্রকৃত গরীব, যারা দিন আনে দিন খায়, যারা দু বেলা ঠিক মতো খেতে পায় না, যারা মাথার ঘাম পায়ে ফেলে তারা এই মটর সাইগেল এবং মপেড চড়তে পারে না। তাদের দুঃখ লাঘব আপনারা করতে পারছেন না, তাদের কোন সুরাহা আপনারা করতে পারেন নি। সেইজন্য আমি বলতে চাই এই বাজেট চোখে ধুলো দেবার বাজেট। আবার অর্ডিনান্স করে করের বোঝা চাপাবেন। যদি অর্ডিনান্স না করেন তাহলে এই অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানায়। কিন্তু এই ধন্যবাদ ১ বছরের জন্য মুলতবি রেখে দিলাম। আগামী বছরের মধ্যে যদি দেখা যায় যে কোন করের বোঝা উনি চাপাচ্ছেন না তাহলে ওনাকে ধন্যবাদ জানাবো। মাননীয় অর্থমন্ত্রী এই সত্যতা রক্ষা করতে পারেন কিনা দেখার জন্য এই ধন্যবাদ ১ বছর মুলতবি রাখলাম।

এই বাজেটের তীব্র প্রতিবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের একজন মাননীয় সদস্য এই মাত্র বক্তব্য রাখলেন। সেই বক্তব্যের ভিতর বাজেট সম্পর্কে যে আলোচনা আমরা পাবো ভেবে ছিলাম সেই ব্যাপারে আমরা আশাহত হয়েছে। এটা হওয়া স্বাভাবিক। এই জন্য আজকে যে দেশের প্রধানমন্ত্রী তার বালখিল্য আচরন দিয়ে, বিবেচনা দিয়ে দেশ চালাতে চাইছেন, যে দেশের প্রধানমন্ত্রী একটা শিশুর মত কাজ করছেন দেশের নেতৃত্ব, দলের নেতৃত্ব তার হাতে তার চেলা চামুন্ডার মুখ থেকে আর বেশী কিছু আশা করা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়. ১৯৫০ সালে যখন মুখ্যমন্ত্রী বিধান চন্দ্র রায় ছিলেন তখন এই পশ্চিমবাংলার অবস্থা কি ছিল। ১৯৫০ সালে এই পশ্চিমবংগ বিভিন্ন উৎপাদনের ক্ষেত্রে ভারতবর্ষে দ্বিতীয় স্থানে ছিল। তখন প্রথম স্থান অধিকার করে ছিল উত্তর প্রদেশে এবং সেই সময় উত্তরপ্রদেশ ১৭১০ কোটি টাকার উৎপাদন করে ছিল। সেখানে পশ্চিমবাংলা উৎপাদন করেছিল ১২৩৯ কোটি টাকার। ফলে ভারতবর্ষের উৎপাদনের ১১ পারসেন্ট উৎপাদন পশ্চিমবাংলা করেছিল।

**[6.05 – 6.15 p.m.]**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ১৯৬০ - ৬১ সালে কংগ্রেসের সুশাসনের সময়ে ১০ বছর সময়ের মধ্যে পশ্চিমবাংলাকে কোথায় নামিয়ে গিয়েছিলেন একবার দেখুন। অর্থনৈতিক দিক দিয়ে সেই সময়ে পশ্চিমবাংলাকে ভারতবর্ষের মধ্যে ২য় স্থান থেকে ৫ স্থানে নামিয়ে নিয়ে গিয়েছিলেন। স্বর্গীয় বিধানচন্দ্র রায়ের সময়ে ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় বেশী কারখানা তৈরী হয়েছিল এবং উৎপাদন বেড়েছিল। এই সব আজ উপকথার কাহিনীর মত হয়ে রয়েছে। এই সমস্ত কলকারখানা প্রতিষ্ঠিত হওয়া সত্ত্বেও ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলা ২য় স্থান থেকে নেমে ৫ স্থানে দাঁড়িয়েছিল। পশ্চিমবঙ্গে সেই সময়ে১৬১৩ কোটি টাকার উৎপাদন হয়েছিল। পাশাপাশি রাজ্য বিহার সেই সময়ে জাতীয় আয়ের ৪৭ ভাগ উৎপাদন করেছিল। ওখানে মোট১০৩১ কোটি টাকার উৎপাদন হয়েছিল। মহারাষ্ট্রে হয়েছিল ৫৮ ভাগ এবং গুজরাট করেছিল শতকরা ৩৪ ভাগ। অথচ পশ্চিমবাংলার স্থান ২য় থেকে পঞ্চমে নেমে গিয়েছিল। একটু আগে মাননীয় অমর বাবু নিজেকে অতুল্যবাবুর চেলা বলে উল্লেখ্য করে অনেক কিছু বলে গেলেন। মাননীয় অতুল্যবাবু তখন পশ্চিমবাংলাকে কোথায় নামিয়ে নিয়ে গিয়েছিলেন? স্বাক্ষরতার দিক থেকে পশ্চিমবাংলা ২য় স্থান থেকে পঞ্চম স্থানে নেমে গিয়েছিল ১৯৬১ সালে। শুধু মাত্র শিল্পে নয়, সাক্ষরতার দিক থেকেও পশ্চিমবাংলার অবনতি হয়েছিল সেই সময়ের অন্যান্য রাজ্যে এই ভাবে শিল্পোৎপাদন, স্বাক্ষরতা - সমস্ত দিক দিয়েই এগিয়ে গিয়েছে। মাথাপিছু আয়ের দিক থেকে পশ্চিমবাংলার স্থান ছিল প্রথমে। ১৯৫০ - ৫২ সাল থেকে তা নেমে ২ স্থান থেকে ১৯৬০ - ৬১ সালে ৭ ম স্থানে এসে দাঁড়িয়েছিল। স্বর্গীয় বিধানচন্দ্র রায়ের ১০ বছর শাসনকালে নাকি কংগ্রেসের সুদিন ছিল? কংগ্রেস, শাসনকালের সেই সুদিনে তার নেতৃত্বে পশ্চিমবাংলা ভারতবর্ষের অনান্য রাজ্যের থেকে ক্রমশঃ নীচে নামতে থাকে। স্বয়ং বিধানচন্দ্র রায় একথা বিভিন্ন কমিশনে ভাষণ প্রসঙ্গে উল্লেখ্য করেছিলেন। সেই কথা আমরা বামফ্রন্টের পক্ষ থেকে বলছি। আমাদের অর্থমন্ত্রী, মাননীয় অশোক মিত্র সেই বঞ্চনার কথা উল্লেখ্য করেছেন। স্বর্গীয় বিধানচন্দ্র রায় সেদিন বলেছিলেন, পশ্চিমবাংলাকে কি ভাবে, কি পরিকল্পিত উপায়ে বছরের পর বছর, দিনের পর দিন পশ্চিমবাংলা শোষিত হয়েছে কি ভাবে এইরাজ্যে শোষনের শীকার হয়েছে। বিধানচন্দ্র সেদিন প্রতিবাদ করেছিলেন, কিন্তু কোন অর্থ সাহায্য পাননি। আজ এরা বলছেন, পশ্চিমবাংলা ভিখারী রাজ্য আমরা নাকি কেন্দ্রের কাছে কেবলই টাকা চাই? স্বয়ং বিধানচন্দ্র রায় সেদিন পশ্চিমবাংলার অর্থনৈতিক সংকটের কথা স্বীকার করে গেছেন। সেই সময়ে অর্থ কমিশন গঠিত হয়েছিল, সেখানে বিধানচন্দ্র রায় অর্থনৈতিক দুগর্তির কথা তুলেছিলেন। তিনি বলেছিলেন তার মেমোরেন্ডামে উল্লেখ্য করেছিলেন -

Previously in the province of Bengal and now in West Bengal financial stringency has been chronic. West Bengal has not been in the fortunate position of States like uttar pradesh and Bihar.

এর দ্বারা কি পশ্চিমবাংলার দারিদ্রতার কথা বোঝায় না? জ্যোতিবাবুর সময়েই শুধু দারিদ্র রয়েছে তা তো নয়? বিধানচন্দ্র রায়ের সময় থেকেই দারিদ্র হয়েছে। জ্যোতিবাবু তো বলবেন বিচ্ছিন্নতা বাদের কথা, কিন্তু আপনাদের নেতা স্বর্গীয় বিধানচন্দ্র রায় কি বলে গেছেন - West Bengal has not been in the fortunate position of States like Uttar Pradesh or Bihar who have not only been exempted from paying to the centre anything out of the proceeds of income tax but also get out of the income tax pool more than they contribute to it.

কংগ্রেস বন্ধুরা দয়া করে শুনুন, চিন্তা ভাবনা করুন এবং ভাবুন আপনাদেরই নেতা বিধানচন্দ্র রায় পশ্চিমবাংলার অর্থনীতির ক্ষেত্রে ফিনান্স কমিশনের কাছে কি বলেছেন সেটা পুনরায় আমি রিপিট করছি -

previously in the province of Bengal, now in West Bengal, financial stringency has been chronic. West Bengal has not been in the fortunate position of states like Uttar Pradesh or Bihar who have not only been exempted from paying to the centre anything out ofthe proceeds of income tax but also get out of the income tax pool more than they contribute to it.

অথচ সুব্রত বাবু বললেন যে আমরা পশ্চিমবঙ্গে নাকি দারিদ্র দেশে পরিণত করেছি। আমরা নাকি খুব অবস্থা খারাপ করে দিচ্ছি। আমি স্বর্গীয় বিধানচন্দ্র রায়ের ফিনান্স কমিশনের কাছে যে বিবৃতি রেখেছিলেন সেটা এবার পড়িয়ে শোনাচ্ছি -

It is equally important to recognise that the nation cannot also afford to have weak States unable to play their role in the national economy. The onerous task of maintaing law and order and developing the country rests heavily on the States and they must be adequately strengthened for the purpose and an attempt to build a strong Centre on the foundation of weak States is like an attempt to build a strong building on the foundation of sands.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানচন্দ্র রায় বলেছিলেন যে একটা রাষ্ট্রকে যদি শক্তিশালী করতে হয় তাহলে তার রাজ্যগুলিকে শক্তিশালী করতে হবে। তা না হলে বালুকার উপর যেমন অট্টালিকা গড়া যায় না সেই রকম কেন্দ্রে যদি রাজ্যগুলিকে শক্তিশালী করে গড়ে না তোলে তাহলে কখনই কেন্দ্র শক্তিশালী হতে পারবেনা। এর জন্য প্রতিটি রাজ্যকে শক্তিশালী করে তৈরী করতে হবে। এই সব কথা আর কারুর নয় স্বয়ং ওদের কংগ্রেসী নেতা স্বর্গীয় মুখ্যমন্ত্রী শ্রী বিধানচন্দ্র রায়ের। সুতরাং এইগুলো বোঝবার দরকার আছে। আজকে পশ্চিমবংগে যে কত উন্নতি হয়েছে সেটা ওরা বোঝার চেষ্টা করছেন না। অতীতের ইতিহাসে কংগ্রেস আমলে কৃষির উৎপাদন সব থেকে কম ছিল এবং সেই সময়ে দুর্ভিক্ষ হয়েছিল। সুব্রতবাবুদের সময়েই ওদের মন্ত্রী লিখে গেছেন স্টারভেশান ডেথ হয়েছে

এবং এটা এ্যাসেম্বলী প্রসিডিংসে আছে। না খেতে পেয়ে অথাৎ অনাহারে ১৯৭৪ - ৭৫ সালে লোক মারা গেছে। ওদের মন্ত্রী শ্রী শরদিন্দু সামন্ত বলেছিলেন, তার প্রসিডিংস এখানে আছে।

**[6.15 – 6.25 p.m.]**

লজ্জা করে না। ১৯৭৭ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় যে উন্নতি হয়েছে তার খুবই একটা কমপারেটিভ স্টাডি যদি আপনাদের সামনে রাখি তাহলে দেখবেন পশ্চিমবাংলায় ওরা কি করেছেন এবং আমরা কত এ্যাসেট তৈরী করেছি। ৫ বছরে একটা কমপারেটিভ চার্ট আপনাদের সামনে রাখছি। ক্যাপিটাল এ্যাসেট গ্রান্টের দ্বারা ১৯৭২ - ৭৭ সাল পর্যন্ত ওদের আমলে প্রাইমারী স্কুল বেসিক স্কুল, বেসিক ট্রেনিং কলেজ তৈরী হয়েছিল ১৪শ ৪৮.৩৬ কোটি টাকা আর বামফ্রন্টের আমলে ১৯৭৭ সাল থেকে১৯৮২ সাল পর্যন্ত তৈরী হয়েছে ১৭৩৯ কোটি টাকা। অথাৎ ওদের চেয়ে অনেক বেশী সম্পদ আমরা তৈরী করেছিলাম। ১৯৭২ - ৭৭ সাল পর্যন্ত হায়ার সেকেন্ডারী স্কুলে ক্যাপিটেল এ্যাসেট তৈরী হয়েছিল১০৬৫ কোটি টাকা , আর বামফ্রন্টের আমলে ১৯৭৭ থেকে ৮২ সাল পর্যন্ত তৈরী হয়েছিল ১৫৮৬ কোটি টাকা। আর অন্যান্য ক্ষেত্রেও যেমন টেকনিক্যাল স্কুল এবং ইঞ্জিনীয়ারিং ইনষ্টিটিউশনে ৭২ - ৭৭ সাল পর্যন্ত৬৩ কোটি টাকা সেখানে বামফ্রন্টের তৈরী করল ২৬২ কোটি টাকা। সুতরাং আমরা যে ক্যাপিটাল এ্যাসেট তৈরী করেছি তা ওদের তুলনায় অনেক বেশী। বিদ্যুতের ক্ষেত্রে বা অন্যান্য সমস্ত ক্ষেত্রে যে উন্নতি পশ্চিমবাংলায় হয়েছে সেই কথা ওরা স্বীকার করতে চায় না। এই কথা স্বীকার করেছেন যিনি এক সময়ে বাংলার রূপকার ছিলেন তিনি হচ্ছে ডাঃ বিধান চন্দ্র রায়। তার সময়ে তিনি বলেছেন এই অনগ্রসতার একমাত্র কারন পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রের উপেক্ষা। দ্বিতীয় তৃতীয় এবং চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনা যদি বিশ্লেষন করে দেখেন তাহলে দেখবেন. প্রত্যেকটি পরিকল্পনার ক্ষেত্রে কি ভাবে পশ্চিমবাংলাকে অবহেলা করা হয়েছে, কি ভাবে পশ্চিমবাংলার অর্থনীতিকে ধ্বংস করা হয়েছে। যে অর্থ আমাদের দেবার কথা সেই অর্থ পরিকল্পিত ভাবে দেওয়া হয়নি। এই কথা কংগ্রেসের নেতা ডাঃ রায় বার বার জানিয়ে এসেছেন কেন্দ্রের কাছে। পন্ডিত নেহেরুর থেকে আরম্ভ করে সকলেই পশ্চিমবাংলার অর্থনীতিকে উপেক্ষা করেছেন। কাঠ কয়লা ইস্পাত ফ্রেট ইকুয়ালাইজেশান করে পশ্চিমবাংলাকে বঞ্চিত করেছে। এইটেই আমাদের অর্থমন্ত্রী প্রকাশ করে দিয়েছেন। সর্বশেষে ডাকাতি করলেন বিশ্বাসঘাতকতা করলো এই কংগ্রেসীরা এবং পশ্চিমবাংলার কুলাঙ্গার প্রণব মুখার্জী আমাদের টাকা না দিয়ে ডাকাতি করলেন। ঐ ডাকাত দলের নেতা দিল্লীতে বসে আছেন এবং বলছেন পশ্চিমবাংলা মারা গেছে। তাই মাননীয় উপধ্যক্ষ মহাশয়, আমি অর্থমন্ত্রীকে আজকে ধন্যবাদ দিই যে তিনি প্রকৃত তথ্য বাজেটের মধ্যে রেখেছেন এবং একটা ঐতিহাসিক বাজেট তৈরী করেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার** : Statement under Reles 346 Now Hon'ble Transport Minister Will make a statement.

**শ্রী সুব্রত মুখার্জী** : অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রবীন বাবু যখন স্টেটমেন্ট করতে উঠেছেন তখন আমি ধরে নিয়েছি যে ভাড়া বাড়াবেন। রবীন বাবুর স্টেটমেন্টের বিরুদ্ধে আমার প্রথম প্রতিবাদ হল উনি এমন একটা সময়ে স্টেটমেন্ট করেছেন যখন হাউসে অনেকে নেই, অনেকে চলে গেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার** : There is no point of order Mr. Mukherjee, please take your seat. Now Shri Rabin Mukherjee.

**শ্রী রবীন মুখার্জী** : মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, এই হাউসে গতকাল এবং পরশু ট্যাকসি ধর্মঘট নিয়ে আলোচনা হয়েছে। গত ২ দিন যাবত ট্যাক্সি স্ট্রাইক চলছে, আজকে মিনিবাস স্ট্রাইক হয়েছে। এই সম্পর্কে আমার বক্তব্য আপনাদের কাছে রাখছি -

The state Goverment have noted with concern the recently announced fiscal measures embodied in the Union Budget for 1985 - 86, Which envisages a sharp increase in the retail prices of petroleum products, including petrol, h.s.d. mobil oil and other lubricants. On the 1st working day after the Union Budget was announced, i.e, on 18.3.85 a section of taxi operators and operators of mini buses in Calcutta Submitted pepresentations to me, asking for an up ward revision of their fare structures. The representatives of the Joint Action Committee of Taxi Associations demanded an immediate ad hoc decision in this regard, but I informed them that while the Government was, in principle appreciative of the necessity to raise the fares of public transport vechicles, including taxis, no ad hoc or immediate announcement could be made. I however, assured the deputation that a decision would be taken after examining the implications of the fuel price rise, and the cost of operations of public transport vehicles. Despite this assurance from me, the Joint Action committee proceeded to launch a taxi strike with effect from 20.3.85, which is still continuing. The chief Minister himself met a section of the deputation from the Joint Action commettee of taxi operators in the afternoon of 20.3,85 and repeated the assurance given by me to consider their demand for fare recvision.Therefore the continuing taxi Strike in Calcutta is considered by the State Government to be wholly unjustified and unnecessary. In no other, Metropolitan city of India have taxi operators resorted to such a closure of services , and excent for Bombay, no reports are available with the State Government of any measures taken by the concerned State Gevernment as yet to revise taxi fares.

Similarly the decesion taken by the West Bengal petroleum Dealers Association to close down all their retail outlates on 20/21.3./85, was also in the option of the State Government, unjustified, and not resorted to any where else in India. The ostensible reason for the colsure of pumps was the failure of the Government of India to revise the formula ragarding dealers' Commission, With which the State Government have nothing to do. This action on the part of the petroeum dealers in West Bengal has also caused undue hardship to the people of the State and the state Government strongly condemns such irresponsible behaviour on the part of the dealers. As regards the strike call given by a section of mini bus operators

with effect from today(22.3.85), it is not a fact that some minibus operators sought an interview with me on 21.3.85 and were refused a hearing. A deputation of mini bus operators came to the Assembly House on 21.3.85 at a time when I was piloting a bill in the House. No prior intimation was given of their intention to seek an interview with me, nor was their decision to call a strike communicated to me even later on the day. On the other hand a deputation of mini-bus operators did meet me on 19.3.85 and they were given an assurance that their demand for fare revision would be considered along with such demands from other sections of transport operators.

It seems that the taxi and mini- bus operators who have withdrawn their services have no regard of concern for the hardship they are unnecessarily inflicting on members of the punlic, and as such, the state Government also condemns their unwarranted action. Incidentally, one of the demand made by section of the mini- bus operators is the alleged illegal order of the Director, public Vehicles Directorate, to ground about 250 mini-buses. The fact of the matter is that owners of all these mini-buses have not repaid the seed money given to them by the State Government under the Additional Employment Programmeover the last ten Years and efforts are now being made to realise their dues to the State Government on this account. Many of these operators are also defaulters in respect of repayments of bank loans given to them.

The State Government had recommended to the RTA, Calcutta Region, that a 10% increase on the present level of fares for taxis and auto rickshaws is considered justified. It had also been suggested that the fares could be rounded off to the next higher multiple of 10 at each fare stage.

Later, R.T.A.'s Resolutions in this regard are as follows:-

(a) It was felt that the consideration for the increse of fares of stage carrages and mini-buses would require further detailed examination.

(b) In respect of taxis, it was agreed that there may be an increase of fare of 10% on the existing meter over and above the present 20% surcharge, which means that the new fare will be 30% above the meter reading instead of the present 20%. The fare at each stage will however be rounded off to the nearest higher multiple of 10.

(c) As ragards auto - rickshaws, it was agreed that the new fare may be 10% above the existing meter reading, and that the fare at each stage will be roundd off to the nearest higher multiple of 10.

The new fare structures for taxis and auto - rickshaws will take immediate effect.

**Mr. Deputy Speaker :** The statement will be circulated.

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যখন একটা বাজেট পেশ হয়, তখন বিরোধী দলের নেতারা সাধারণতঃ বলে থাকেন হতাশা ব্যঞ্জক, নৈরাশ্যজনক, ইত্যাদি কথা। কিন্তু আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করলেন, কংগ্রেসের মুখ্য সচেতক বললেন যে এটা ভোটের বাজেট। অর্থাৎ বাজেটটা এত ভাল হয়েছে যে জনসাধারণ আমাদের ভোট দেবে, এই ভয়ে সুব্রতবাবু আতংকিত। ইউনিয়ন গভর্ণমেন্ট ট্যাক্স বসিয়েছে তার পরিপ্রেক্ষিতে আপনি যে বাজেট পেশ করেছেন, এই বাজেট সত্যই ধন্যবাদার্হ। সুব্রতবাবু বলেছেন যে অনেকগুলো 'যদি' আছে । অর্থনীতিতে স্পেকুলেশনই হল আসল কথা। স্পেকুলেশন অর্থনীতিতে আছে, যে এই ভাবে এটা হতে পারে। অর্থনীতিতে স্পেকুলেশন আছে, হাইপোথিসিস আছে। সেই স্পেকুলেশন সত্য হতেও পারে, আংশিক সত্য হতে পারে। কিন্তু স্পেকুলেশন অর্থনীতির একটা মূল কথা। অনেক কথা বললেন, ঠাট্টা করলেন, বড় বড় অনেক কথা আপনারা বলেছেন, পশ্চিমবংগকে প্রায় আপনারা অন্ধকারে নিয়ে গিয়েছিলেন, খুব রক্ষা যে বামফ্রন্টকে মানুষ ভোট দিয়েছিল। শিক্ষা ক্ষেত্রে অনেক নৈরাজ্য নৈরাজ্য বলে চিৎকার করেন, নৈরাজ্য বলে কোন কথা নেই। নৈরাজ্য মানে কোন অবস্থা নেই। বলতে পারেন হতাশা ব্যঞ্জক। আপনারা কি করেছেন? টেকনিক্যাল এডুকেশনের ওপর জোর দিয়েছেন, পড়াশুনার দরকার নেই, টেকনিক্যাল নলেজ থাকা চাই, অর্থাৎ টোকার মত নলেজ থাকা চাই, এই অবস্থায় আপনারা শিক্ষাকে নিয়ে গিয়েছিলেন। আপনাদের টোকার ক্ষমতা আছে। এটা খুব কঠিন টেকনিক। বাম দিকে কাগজ রেখে ডান দিকে টুকবেন। এতে লাইন ভুল হয়ে যাবে, এই ছিল আপনাদের টেকনিক, পড়ার দরকার ছিল না। এই অবস্থার সৃষ্টি করেছিলেন। আপনারা অনেক কথা বলেন, যা নিজেদের কথাটা আপনারা চিন্তা করেন না। আপনারা বুক গ্রান্টের টাকা দিয়েছিলেন শিডিউল কাস্ট এবং শিডিউল ট্রাইবদের জন্য, তাদের সেই টাকা দেবার কথা ছিল বই কেনার জন্য। সেই বুক গ্রান্টের টাকা কেউ পায়নি, ফেরত গেছে এবং ২৪ পরগণা জেলার স্কুল বোর্ড শিক্ষকদের মাইনে দিয়েছে ঐ বুক গ্রান্টের টাকা দিয়ে কংগ্রেস আমলে। সাত্তার সাহেব বড় বড় কথা বলেন। তিনি কৃষিমন্ত্রী ছিলেন, তাঁরা আমলে ক্রাশ স্কীম বলে একটা স্কীম ছিল। গরীব মানুষদের, ল্যান্ডলেস লেবারদের জন্য সেই টাকা খাটোনো হবে। সেই স্কীমে সেন্ট্রাল গভর্ণমেন্ট টাকা দিলো। সেন্ট্রাল গভর্ণমেন্ট যে টাকা দিলো ১৯৭১-৭২ সালে, ১৯৭২-৭৩ সালে যে টাকা দিলো এবং তার সংগে ষ্টেট গভর্ণমেন্টও টাকা দিলো, সেন্ট্রাল গভর্ণমেন্ট টাকা দিলো ২৯৯ লক্ষ টাকা প্রত্যেক বছরে আর ষ্টেট গভর্ণমেন্ট ১১৬ লক্ষ টাকা দিলো প্রতি বছর, এই টাকা এরা খরচ করতে পারলো না। যারা কাজ কর্ম করলো, তাদের কোন হিসাব নিকাশ নেই আজ পর্যন্ত। ওদের প্রধান ছিল ১৬ বছরের প্রধান এবং অধ্যক্ষ। তারা টিপছাপ মারলো, কিন্তু কোনও কাজ হলো না, টাকার হিসাব আজ পর্যন্ত পাওয়া যায়নি, কংগ্রেস আমলে সাধারণ মানুষের কর্মসংস্থানের জন্য যে ব্যবস্থা সেটা আপনারা করতে পারেননি। রিফিউজি রিহ্যাবিলিটেশনের টাকা জমি পাওয়া গেল না বলে ফেরত গেল। কত গেল? ১৯৭৪-৭৫ সালে ৩১২.৮৪ লক্ষ টাকা, ১৯৭৫-৭৬ সালে ১০১.১১ লক্ষ টাকা, ১৯৭৬- ৭৭ সালে ১৭৬.২৯ লক্ষ টাকা, সমস্ত টাকা ফেরত গেল। টাকা খরচ করতে পারলেন না, কারণ রিফিউজিদের জন্য জমি ঠিক করতে পারলেন না। খুব দরদী সরকার এবং এখন ওঁরা সমালোচনাকরেন। এখন পশ্চিমবঙ্গে তিনে ফিডিং সেন্টার চলছে। ছোট ছোট শিশু, এক থেকে ছয় বছর পর্য্যন্ত বয়সের, ৩০০ সেন্টার চলছে। ওরা সেন্টার চালিয়েছিল, সোশ্যাল ওয়েলফেয়ার সেন্টার চালিয়েছিল, ব্যারাকপুর সাবডিভিশনে চালিয়েছিল, স্লাম এলাকার

শিশুদের খেতে দেবে। দেখা গেল মিউনিসিপ্যালিটির মধ্যে মধ্যবিত্তদের খাওয়াচ্ছে। বন্ধ করে দেওয়া হলো। টাকা ফেরত গেল । কত টাকা ফেরত গেল? ৪ লক্ষ এবং ৯২ লক্ষ হাজার টাকা ফেরত গেল। ১৯৭৪-৭৫সালে আপনার রিপোর্ট থেকেই বেরিয়েছে, যেটা আপনি এখানে প্যালেস করেছেন। এটা তো আপনাদের আমলে ঘটনা, এই বিষয়ে তো বললেন না? ১৯৭৪-৭৫ সালে রিফান্ড কত হলো, চার লক্ষ এবং ৯২ লক্ষ । শিডিউল কাসটদের সাহায্য দেওয়া হবে ৭৫০. ৪৪লক্ষ টাকা, তাতে খরচ হলো কত? ৬২৭.৯৩ লক্ষ টাকা। বাকী টাকা ফেরত গেল। আপনার রিপোর্ট যদি অসত্য হয়, তাহলে এটা অসত্য বলতে হবে।

**[6.35 – 6.45 p.m.]**

শিক্ষার ব্যাপারে সরকার থেকে ক্লাস ফাইভ পর্যন্ট বই দেওয়া হয়। ওরা মাঝে মাঝে বলেন যে বই ঠিক সময়ে দেওয়া হচ্ছে না। ওদের সময়ে কি অবস্থা ছিল? ১৯৭৪ সালে বইয়ের অর্ডার দেওয়া হল ফেব্রুয়ারী মাসে, বিলি হল সেপ্টেম্বর মাসে। ১৯৭৫ সালে জানুয়ারীতে বইয়ের অর্ডার দেওয়া হল, বিলি হল এপ্রিল থেকে অক্টোবর মাসে। ১৯৭৬ সালে বইয়ের অর্ডার দেওয়া হলো নভেম্বর মাসে, বিলি হল ফেব্রুয়ারী থেকে মে মাসে ১৯৭৭ সালের। ১৯৭৭ সালে আগষ্ট মাসে বইয়ের অর্ডার দেওয়া হলো, বিলি হল নভেম্বর মাসে। কাজেই ওসব কথা বলবেন না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তাতে যদি ওরা বলেন যে এতে পশ্চিমবাংলার উন্নতি হয়নি তাহলে সত্যের অপলাপ করা হবে। আপনাদের আমলে কটেজ ইন্ডাষ্ট্রি এত ছিলনা। তখন মাদ্রাজী তাঁতের কাপড়ে বাজার ছেয়ে গিয়েছিল। আজকে পশ্চিমবাংলার কাপড় সারা ভারতবর্ষে ছেয়ে গেছে। এত উন্নত ধরণের কাপড় ভারতবর্ষের আর কোথাও তৈরী হচ্ছে না। এটা একমাত্র তন্তুজ এবং তন্তুশ্রীর উদ্যোগে সম্ভব হয়েছে। আপনাদের আমলে যেটা মরে গিয়েছিল, সেটা আবার এখন উন্নত হচ্ছে। খরার বছরে, বানের বছরে আপনারা মনে করেছিলেন যে না খেতে পেয়ে কলকাতায় চলে আসবে। আমরা খরাকে মোকাবিলা করেছি। খরার সময়ে উৎপাদন যথেষ্ট বৃদ্ধি হয়েছে। খরার সময়ে জলসেচের ব্যবস্থা করে উৎপাদন বৃদ্ধি করা হয়েছে। এবারের বন্যায়ও উৎপাদন বৃদ্ধি হয়েছে সরকারের সহায়তায়। আপনারা বর্গা রেকর্ড করেননি। এটা আপনাদের আমলের আইন কিন্তু আপনারা কোন দিন করেননি। আজকে বর্গা চাষীদের রেকর্ড করা হচ্ছে এবং তারা ব্যাংক থেকে লোন পাচ্ছে। আপনারা সময়ে সময়ে বলেন যে মালিক জমির ধান পাচ্ছে না। আমরা মনে করি যে চাষ করে ফসলের অধিকার তারই আছে। পয়সা দিয়ে কিনেছেন বলে আপনি মালিক হবেন, আর চাষী তার ন্যায্য পাওনা পাবে না - এটা হতে পারে না। যদি সংবিধান সংশোধন করা যেত তাহলে যে চাষী চাষ করে তার হাতে জমি দিয়ে দিতে পারতাম। কিন্তু সংবিধানে সেটা আটকাচ্ছে, আমরা সেটা করতে পারিনি। ঘরে বসে মালিকানা নিয়ে ফসল খাওয়ার যে অধিকার সেটা থেকে আমরা আপনাদের বঞ্চিত করেছি এবং এর জন্য আমরা গর্বিত। আমার জীবনের প্রথম দিকে আমি দেখেছি যে বর্গাচাষী উৎপাদন করার পরে সমস্ত ফসলের ভাগ দিয়ে শেষে খালি হাতে বাড়ী যেত। আজকে বর্গাচাষীর কাছে মালিক নত হয়ে বলছে যে ফসলের ভাগ দাও। এই ব্যবস্থা বামফ্রন্টই করেছে। মানুষের মনে আজকে আশা-আকাঙ্খা এসেছে। একটু আগে একজন বললেন যে মপেড এবং মোটর সাইকেলের উপর কর কমিয়ে দিয়ে বড় লোকের সুবিধা করে দেওয়া হয়েছে। আপনারা জানেন যে দিল্লীতে মপেড চড়ে মেয়েরা। যে সব মেয়ে অফিসে যায় তারা মপেড চড়ে। আপনি যদি দেখেন তাহলে দেখবেন যে পশ্চিমবাংলায় মপেড এবং মোটর সাইকেলের চল সাংঘাতিক ভাবে বেড়ে গেছে। যারা বাইরে কাজ করে তারা মপেড কিনছে। আজকে রাস্তায় রাস্তায় দেখবেন মপেড চলছে। মপেড বিক্রি সাংঘাতিকভাবে বেড়েছে। এই ব্যাপারে যদি একটা স্পেকুলেশান করা হয়, মপেডের দাম যদি

অন্যান্য রাজ্যের মত এখানে হয় তাহলে মপেড বিক্রি বেশী হবে এবং আমাদের আয়ও বাড়বে। মপেড এবং মোটর সাইকেলে বড় লোকেরা চলেনা। আপনাদের কংগ্রেসী মস্তানরা হরদম এতে ঘুরে বেড়াচ্ছে। রাজদূত ইত্যাদি আজকে প্রচুর চলছে। কাজেই দাম কম হলে যদি বিক্রি বেশী হয় তাহলে এতে আপনাদের আপত্তি করার কোন কারণ নেই। এখানে কেউ কেউ দুঃখ করেছেন যে যাত্রার উপরে ট্যাক্স বসিয়েছেন। আমি একথা বলবো যে যাত্রার উপরে কিন্তু আপনি ট্যাক্স বসাননি। এই ট্যাক্সটাতে আমার আপত্তি আছে। আপনি বলেছেন যে যাত্রার ফাংশানের উপরে ২ শত টাকা ট্যাক্স। কিন্তু ফাংশান করে কারা? ৫টা লোক বা কিছু যুবক একটা দলকে নিয়ে এসে একটা ফাংশান করে এবং তার থেকে কিছু টাকা উপায় করে। এই ২শত টাকা কিন্তু সেই যুবকদের দিতে হবে। আর ৩৫/৪০ হাজার টাকা যাত্রা দল নিচ্ছে, গাড়ী করে আসছে, তাদের উপর ট্যাক্স বসছে না, সেই জায়গা চিন্তা করতে হবে। যাত্রার উপর ট্যাক্স বসেনি, ফাংশানের উপর লাগছে। আমি যদি ফাংশান করি তাহলে আমাকে ২০০ টাকা ট্যাক্স দিতে হবে. আপনি ফাংশানের উপর ২০০ টাকা লাগবে বলেছেন। সরকারী কর্মচারীদের ততপরতায় কিছু আয় বৃদ্ধি হবে, সত্যি কথা। ভি.ডি.ও'র উপর ট্যাক্স আছে। গ্রামে গ্রামে ভি.ডি.ও শো দেখানো হচ্ছে মাইকে এ্যানাউন্স করে। কোন ট্যাক্স দিতে হয় না। কে,ধরবে জানি না - ম্যাজিস্ট্রেট ধরবে না পুলিশ ধরবে জানি না। এই ব্যাপারে আপনাকে ততপর হতে হবে। ভি.ডি.ও শো থেকে ট্যাক্স আদায় করার জন্য কি ব্যবস্থা আছে সেটা আপনাকে দেখতে হবে।গ্রামে গ্রামে ক্যাসেট নিয়ে ভি.ডি.ও দেখছে, সেখান থেকে আপনাকে ট্যাক্স আদায় করতে হবে। চায়ের উপর ট্যাক্স বসান ক্ষতি নেই। আমরা দার্জিলিং-এর চা বাগানগুলিতে গিয়েছিলাম। মালিকের সংগে কথা বলেছিলাম। মার্কেটের সবচেয়ে সস্তা পানীয় হচ্ছে চা। ৪০ পয়সায় এক কাপ চা পাওয়া যায়, গোটা ভারতবর্ষের মধ্যে সস্তা পানীয়। সেই জায়গায় একটা কোল্ড ড্রিংক্স খেতে গেলে তার দাম ২.৫০ পয়সার কম নয়। চা যেখানে সস্তা পানীয় সেখানে আরও ট্যাক্স বসালে ক্ষতি ছিল না। মালিকরা তাদের স্বার্থ সিদ্ধির জন্য ধাপে ধাপে চায়ের দাম বাড়িয়ে দিচ্ছে। স্পেকুলেশান করে চায়ের দাম বাড়িয়ে চলেছে। আগে যে দামে চা কিনতাম, এখন অনেক বেশী দামে কিনতে হচ্ছে। ট্যাক্স না বাড়ালেও মালিকরা এমনিতেই দাম বাড়িয়ে চলেছে। আমরাও চা খেয়ে যাচ্ছি। কাজেই চায়ের উপর যদি আর একটু ট্যাক্স বসানো যায় তাহলে চায়ের দাম খুব বেশী বাড়বে না। ২ বছর আগে যে চা ২৫ টাকায় কিনেছি, আজকে ৫০ টাকায় কিনতে হচ্ছে। চায়ের দাম ধাপে ধাপে মালিকরা ঠিকই বাড়িয়ে দিচ্ছে। কিন্তু তা সত্ত্বেও আমরা কি চা খাওয়া ছেড়ে দিয়েছি? আমরা কেউ চা খাওয়া ছাড়িনি। আমি দিনে সাত আট কাপ চা খাই। কাজেই আপনি এমন বাজেট পেশ করেছেন যে বিরোধী পক্ষ কথা বলতে পারছে না, চুপ করে আছে। আপনি এত তীক্ষ্ণ বুদ্ধি সম্পন্ন বাজেট পেশ করেছেন যার ফলে কউ কথা বলতে পারছে না। আপনারা জিনিষ পত্রের দাম বাড়িয়ে দিচ্ছেন, ট্যাক্স বসিয়ে। কাজেই পরিবহনের ক্ষেত্রে ট্যাক্সি ভাড়া বাড়বে না কেন? পরিবহনের খরচ বাড়বে, ভাড়া বাড়বে। আপনারা পশ্চিমবঙ্গের অবস্থা যা করে গিয়েছিলেন তার চেয়ে এখন স্বর্গরাজ্য বলতে পারেন। আপনারা বলেন এখানে আইন শৃঙ্খলা নেই। আপনাবা আইন তৈরী করে গিযেছিলেন। এ্যাসেম্বীতে আইন তৈরী হয়, আমরাই আইনের রক্ষক। কিন্তু এখানে কি হচ্ছে? প্রশ্নোত্তরের সময় বিরোধী দলের নেতা কি বলবেন বলে উঠতে গিয়েছিলেন, যেহেতু স্পীকার বলতে দিলেন না সেইজন্য এমনি ওয়াক আউট করে চলে গেলেন। আপনারা যেরকম অসভ্যতামি করেন তা চিন্তা করা যায় না। আপনাদের বেঞ্চ থেকে প্রচণ্ড অসভ্যতামি হয়। সেদিন কমলবাবু বক্তৃতা করছিলেন আপনারা অসভ্যতামি করে গেলেন। আপনাদের এই অসভ্যতামির জন্য আমরা দেশ থেকে, গ্রাম থেকে লোক আনতে চাই না। কারণ আমরা জানি যারা আমাদের ভোট দিয়ে পাঠিয়েছে তারা যদি আমাদের এই চেহারা দেখে তাহলে আমাদের সম্বন্ধে তাদের ধারণা পাল্টে যাবে। আপনাদের অসভ্যতামির ভয়ে আমরা তাদের

এখানে আনতে সাহস পাই না। তারা আপনাদের এই অসভ্যতামি শিখে যাবে। আপনারা ভাবছেন এইরকম করে ট্রেজারি বেঞ্চে বসবেন। এই রকম দুর্দিন যদি কোন দিন পশ্চিমবাংলায় আসে তাহলে সেটা অত্যন্ত কঠিন দিন হবে। আপনারা সেই কথা যদি চিন্তা করে থাকেন তাহলে মুর্খের স্বর্গে বাস করছেন। আপনারা নিজেদের মধ্যে মারামারি করে ধ্বংস হবেন। হৈমী বসুর গায়ে সিগারেটের ছ্যাঁকা লাগিয়ে দিলেন, যাতে মমতা ব্যানার্জির জায়গায় নমিনেশন সাবমিট করতে না পারেন, তার জন্য আপনারা গার্ডও রেখে দিলেন। ইমার্জেন্সী, জরুরী অবস্থা যখন জারি করলেন তখন আমরা জেলে ছিলাম। কংগ্রেসের লোকেরাও আমাদের সংগে দেখা করতে এসেছিলেন, যারা পি.ডি. এ্যাক্টে বন্দী হয়েছিলেন। আপনারা তো এম. এল. এ ছিলেন বলাতে, ওরা বললেন কংগ্রেসের লোকেরাই আমাদের আটকে রেখে দিয়েছে। আপনারা পশ্চিমবঙ্গের মন্ত্রী হবেন ভাবছেন, সেই দুর্ভাগ্য কোনদিন হবে না। পশ্চিমবাংলার মানুষ আপনাদের হাড়ে হাড়ে বুঝেছে। আমরা জনসাধারণের সঙ্গে আছি, তাদের সংগে যোগাযোগ আছে, জনসাধারণের কাছে যেতে পারি। আমার লোকসভা এলাকায় আমরা হারিনি, সুব্রতবাবু এইরকম অসত্য কথা বলে বেড়াবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এমনই একটা বাজেট তৈরী করেছেন যার ফলে ওদের মুখ বন্ধ হয়ে গেছে এবং ওরা স্তব্ধ হয়ে গেছেন। সেই জন্য আপনাকে ধন্যবাদ দিয়ে বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[6.45 – 6.55 p.m.]**

**শ্রী তারাপদ সাধুখাঁ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অথ্যমন্ত্রী মহাশয় এইসভায় যে বাজেট পেশ করেছেন তার সমালোচনা করে আমি কিছু বিষয়ের প্রতি আলোকপাত করতে চাই। স্যার, আমাদের দলের মুখ্য সচেতক শ্রী সুব্রত মুখার্জী মহাশয় বলেছেন যে, মাননীয় অর্থমন্ত্রী তাঁর প্রতি পদক্ষেপে কেন্দ্রের উপর দোষারোপ করেছেন- এটা সম্পূর্ণ সত্য কথা। স্যার, এ প্রসংগে আমার প্রশ্ন মাননীয় অথ্যমন্ত্রীর কাছে যে, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পশ্চিমবঙ্গ রাজ্যসরকার যে সহযোগিতা পেয়েছেন বিভিন্ন ক্ষেত্রে তার কোন উল্লেখ কি কোন জায়গায় আছে? স্যার, এরা এতই নির্লজ্জ যে কেন্দ্রীয় সরকার বিভিন্ন ক্ষেত্রে যে সব সাহায্য করেছেন তার কোন উল্লেখ তাঁরা করেননি। স্যার, এই প্রসঙ্গে একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামে, গঞ্জে বিভিন্ন যে উন্নয়নমূলক কাজ হয় পঞ্চায়েতের মাধ্যমে সেই কাজের ব্যাপারে যখন জিজ্ঞাসা করা হয় যে এই কাজ কে করছে তখন আমরা বলি সরকার করছেন - সে কেন্দ্রীয় সরকারই হোক বা রাজ্য সরকারই । কিন্তু ওঁদের ক্যাডারদের জিজ্ঞাসা করলে ওঁরা বলেন 'আমরা' করছি। এই 'আমি'-র ব্যাখ্যা করতে গিয়ে ওঁরা বলেন সি.পি.এম করছে। স্যার মাননীয় অর্থমন্ত্রীর যদি সৎসাহস থাকতো তাহলে তিনি তাঁর ভাষণে স্বীকার করতেন এই এই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের সাহায্য বা অনুদান পাওয়া গিয়েছে। রাস্তাঘাট তৈরী করার ক্ষেত্রে আপনারা জানেন যে, আর.এল. ই. টি .পি. স্কীম আছে। । এই স্কীমের সমস্ত টাকাটাই কেন্দ্রীয় সরকার দেন কিন্তু মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর ভাষণে হয় না জেনে না হয় অস্বীকার করার জন্য একজায়গায় পথঘাট রক্ষনাবেক্ষন সম্বন্ধে বলেছেন, "পথঘাটের রক্ষণাবেক্ষণের সংগে জড়িত একটি রাজস্ব - প্রস্তাব রাখছি। মাননীয় সদস্যবর্গ জানেন যে আমাদের রাজ্যের পথ দিয়ে ট্রাক ও আরো নানা যানবাহল মাল ও যাত্রী নিয়ে চলাচল করে। আমাদের পথঘাটের রক্ষণা-বেক্ষণের জন্য কোন অর্থ এদের কাছ থেকে বলতে গেলে পাওয়া যায় না।" রোড ট্যাক্স জিনিষটা কি ? আমরা যা বুঝি তা হচ্ছে রাস্তা রক্ষণাবেক্ষণের ট্যাক্স। রোড ট্যাক্স বাড়ানো হচ্ছে, কিন্তু রাস্তা মোটেই রক্ষণাবেক্ষণ হচ্ছে না। তা ছাড়া ট্যাক্স বৃদ্ধির হারের যে বাবে উল্লেখ করা হয়েছে তাতে সত্যের অপলাপ করা হয়েছে। ট্যাক্স বাড়াচ্ছেন, বাড়ান, তাবলে সত্যের অপলাপ করবেন কেন? যাত্রা অনুষ্ঠানের, প্রতিটি অনুষ্ঠানের উপর উপর ২০০ টাকা করে কর বসানো হচ্ছে, অর্থাৎ

যারা যাত্রা অনুষ্ঠানের আয়োজন করবে তাদের ২০০ টাকা ফি জমা দিতে হবে। (**শ্রী রবীন্দ্র নাথ মন্ডলঃ** না, তা নয়। যাত্রা দলের মালিকদের উপর ২০০ টাকা ট্যাক্স বসানো হচ্ছে।) এখানে বাজেট বক্তৃতার মধ্যে কিন্তু তা লেখা নেই। এখানে লেখা আছে অনুষ্ঠানগুলি যাতে আইন-শৃঙ্খলা বজায় রেখে এবং অগ্নিকাণ্ড না ঘটিয়ে চলতে পারে তারজন্য সরকারকে কিছু পরিমান ব্যয়বার গ্রহণ করতে হয় এবং সেই পরিপ্রেক্ষিতে নাকি এই করটা আরোপ করা হচ্ছে। তা আমি অর্থমন্ত্রি বলতে চাই যে, বর্তমানে নিয়ম অনুযায়ী কোথাও যাত্রা অনুষ্ঠান করতে হলে অনুষ্ঠানের আগে উদ্যোক্তাদের পুলিশের কাছ থেকে পারমিশন নিতে হয়, অনুষ্ঠানের সময় থানা থেকে আইন-শৃঙ্খলা রক্ষার জন্যে দুজন এস.আই, দুজন এ. এস. আই এবং দুজন কনস্টেবল পাঠানো হয়, এর জন্য থানায় ৬০০ টাকা থেকে ১৬০০ টাকা পর্যন্ত জমা দিতে হয়। আমি অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করছি, তিনি কি এটা জানেন না? আইন-শৃঙ্খলা রক্ষা করার জন্য যাত্রা অনুষ্ঠানের জন্য সরকারকে কি টাকা দেওয়া হয়না? আমরা জানি প্রতিটি অনুষ্ঠানের জন্য অনুষ্ঠানের উদ্যোক্তাদের থানায় বা সরকারের কাছে ৬০০ থেকে ১৬০০ টাকা পর্যন্ত জমা দিতে হয়। সুতরাং বাজেট বক্তৃতার মধ্যে মাননীয় অথ্যমন্ত্রী সত্যের অপলাপ করেছেন। আমি সরকার পক্ষের সদস্যদের বলবো যে আপনারা জনগনের পকেট কাটবেন কাটুন, মিথ্যে কথা বলে পকেট কাটবেন না। সিনেমার টিকিটের উপর যে কর আছে সে সম্বন্ধে অর্থমন্ত্রী বলেছেন যে বর্তমান কর এবং সারচার্জ ব্যবস্থার পরিবর্তন ঘটিয়ে সমহারে কর করা হবে। আমি তাঁকে জিজ্ঞাসা করি এর ফলে কার উপকার হবে? বেশী দামের টিকিট কেটে যে দর্শকরা সিনেমা দেখে তাদের কিছু সুবিধা হবে। অর্থাৎ উচ্চশ্রেণীর টিকিটের দাম হয়ত কিছু কমছে, কিন্তু কম দামের টিকিটের জন্য দর্শকদের এখনকার চেয়ে বেশী পয়সা দিতে হবে। বর্তমানে যে টিকিটের মূল্য ২টাকা ৫০ পয়সা সেই টিকিটের উপর ট্যাক্স এবং সারচার্জ যোগ করে দাম হচ্ছে ৫ টাকা ৬০ পয়সা, কিন্তু নতুন ব্যবস্থায় তা হয়ে যাবে ৫ টাকা। অপর দিকে নীচের শ্রেণীর যে টিকিটের মূল্য ট্যাক্স এবং সারচার্জ সমেত ৬৫ পয়সা সে'টা সমহারে ট্যাক্স প্রবর্তনের ফলে হয়ে যাবে ৮০ পয়সা, কারণ এ ক্ষেত্রে মূল টিকিটের মূল্য হচ্ছে ৪০ পয়সা। তাহলে কার উপকার হচ্ছে? যে টিকিটের দাম ১ টাকা, ট্যাক্স এবং সারচার্জ সহ মোট ১ টাকা ৭০ পয়সা, তার দাম হয়ে যাবে ২ টাকা। যেখানে এই অবস্থা হচ্ছে সেখানে অর্থমন্ত্রী বলছেন, "সিনেমা শিল্পকে রক্ষা করতে হলে আমাদের সমহারে ট্যাক্স পদ্ধতি চালু করতে হবে"। অথচ আমাদের গরীব দরদী সরকার সিনেমা কর্মীদের জন্য কিছু করার কথা এক লাইনও লেখেননি। এই বাজেটের মধ্যে তাদের জন্য কিছু করার কোন প্রভিসন রাখা হয়নি। দুঃস্থ সিনেমা কর্মীদের জন্য কোন কিছুর উল্লেখ নেই। যদি এখানে বলা হোত যে সমহারে ট্যাক্স চালু করে বাড়তি যে টাকা আয় হবে সেই টাকা দুঃস্থ সিনেমা কর্মীদের সাহায্যে ব্যয় করা হবে, তাহলে না হয় আমরা বুঝতে পারতাম যে, জনদরদী সরকার কর্মীদের মঙ্গলের জন্যই এটা করছেন। অর্থমন্ত্রীর এই বাজেটের মধ্যে শ্রমিকদের জন্য একবিন্দু অশ্রুকণাও নেই। বরঞ্চ বিভিন্নভাবে মালিকদের সুযোগসুবিধা বাড়ান হচ্ছে। এই হচ্ছে জনদরদী বামফ্রন্ট সরকারের চরিত্র। স্যার, গত তিন বছর ধরে ভাল ফসল হয়েছে বলে কেন্দ্রীয় সরকার দাবী করছেন, কিন্তু এবছর ভাল ফসল না-ও হতে পারে, তার জন্য কেন্দ্রীয় সরকার ইতিমধ্যেই কৃচ্ছ সাধন আরম্ভ করেছেন। এটা খুবই ভাল কথা। কিন্তু এ বিষয়ে আমরা পশ্চিমবঙ্গে কি দেখছি। পশ্চিমবাংলায় এ বছর চাষীরা যে আলু উৎপাদন করেছে, সেই আলু পচে যাচ্ছে, অথচ তাকে বাঁচাবার জন্য বামফ্রন্ট সরকারের তরফ থেকে কোন প্রচেষ্টা গ্রহণ করা হচ্ছে না। আমাদের তরফ থেকে সরকারকে প্রস্তাব দেওয়া হয়েছিল যে, যদি সরকারী কর্মচারীদের ১০০ টাকা করে ঋণ দিয়ে ৫ মণ করে আলু সংরক্ষণের সুযোগ দেওয়া হয়, তাহল্যে প্রচুর আলু রক্ষা পায় এবং কর্ময়ারীদেরও কিছু উপকার হয়। যেমন খরা হলে বন্যা হলে ঋণ দেওয়া হয় তেমন সারা ভারতবর্ষে যে আলুর বন্য হয়েছে সেই আলুকে রক্ষা করার জন্য ঋণ দেওয়ার ব্যবস্থা করা হোক। কিন্তু তা হলো না।

**[6.55 – 7.05 p.m.]**

আলু যেখানে চাষীদের ঘরে ঘরে এক বুক করে জমে আছে, সেইসব আলুগুলিকে কেন ছড়িয়ে ছিটিয়ে দেবার ব্যবস্থা করছেন না? এখানে পরিমাণ মত ষ্টোর নেই। ১২ লক্ষ টন পর্যন্ত ষ্টোরের ক্যাপাসিটি। সুতরাং এক্ষেত্রে মানুষের ঘরে ঘরে যদি ৪/৫ মন করে আলু রেখে দেবার ব্যবস্থা করতে পারেন তাহলে এই মেহনত করা ফসল নষ্ট হয় না। এই গাদা হয়ে জমে থাকা আলুগুলো সব নষ্ট হয়ে যাবে এবং জাতীয় অর্থনীতিতেও আঘাত আসতে পারে। সুতরাং এই সমস্ত আলুচাষীদের বাঁচাবার জন্য আপ্রাণ চেষ্টা করা দরকার। তারপর শিক্ষাক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন ব্যয়-বার খুব বেড়েছে। প্রচুর টাকা বাড়ানো হয়েছে ঠিকই কিন্তু কোন দিকে বাড়াচ্ছেন? আজকে প্রাইমারী স্কুলের ছেলেরা যে পরীক্ষা না দিয়েই পাশ হয়ে যাচ্ছে সেই সমস্ত ছাত্ররা আজ কোথায় গিয়ে পড়বে? আপনি কটা জুনিয়র হাইস্কুল এবং হাইস্কুল তৈরী করেছেন এবং এরজন্য কত টাকার সংস্থান রেখেছেন? এর জন্য কত টাকার প্রভিসন রেখেছেন? এরজন্য টাকার কোন প্রভিসন রাখেননি। আজকে যেখানে অরগানাইজ শিক্ষকরা অনশন থেকে আমরণ অনশন করছেন সেখানে অর্থমন্ত্রীর কোন বক্তব্য নেই। এদের জন্য কোন ব্যবস্থা আপনি নিলেন না, এটা অত্যন্ত দুঃখের কথা। শ্যামলবাবু বললেন এই বাজেটের উপর কংগ্রেসীদের কিছু বলবার নেই। চমৎকার বাজেট আর্থমন্ত্রী মহাশয় করেছেন। আমি এর পরিপ্রেক্ষিতে বলি ওরা লোককে ধোঁকা দেবে আর আমরা কিছু বলতে পারবো না। তারপর সেচ করের ব্যাপারে বলতে চাই - যেসব দোকানে ১১জনের কম কর্মী সেখানে ট্রেড ট্যাক্সের হার কমিয়ে দেওয়া হবে অথচ যেখানে সেচ যুক্ত জমি নয় সেটাকে সেচযুক্ত জমি বলে গণ্যকরে ৩ গুণ খাজনা জোর-জুলুম করে আদায় করা হচ্ছে এবং সার্টিফিকেট জারি করা হচ্ছে। অনেক জায়গায় দেখা গেছে, আগে সেচ যুক্ত জমি ছিল কিন্তু এখন নেই, নদী সেখানে মজে গেছে, গত ১৫ বছর ধরে সেখানে জল যায় না, এই রকম জমিকেও যেহেতু আগে সেচযুক্ত জমি বলে খাতায় লেখা আছে সেহেতু সেই খাতা দেখে তার বিরুদ্ধে খাজনা আদায় করার জন্য হুলিয়া জারি করা হচ্ছে এবং গায়ের জোরে তার কাছ থেকে ট্যাক্স আদায় করা হচ্ছে। আপনার এই বাজেট বক্তৃতায় দেশকে এগিয়ে নিয়ে যাবার জন্য যেসব পরিকল্পনার দরকার তার কোন উল্লেখ রাখেননি। আপনারা প্রত্যেক জায়গায় মনে করছেন পাইয়ে দেবার রাজনীতি করে দেশকে এগিয়ে নিয়ে যাবেন। সুব্রতবাবু বলেছেন, ভোট গ্রহণ করার জন্যই এই বাজেট। আমার বক্তব্য হচ্ছে, সামনেই যে ভোট আসছে তা নয়, কিন্তু কথা হচ্ছে, অসত্য ভাষণ দিয়ে জনসাধরণকে আর বিভ্রান্ত করা যাবে না। পরিশেষে, আমি এই বাজেটকে পরিপূর্ণ বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমিয় ভূষণ ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এতক্ষণ ধরে বাজেটের উপর আলোচনা শুনছিলাম। এটা ঠিকই বহুক্ষণ ধরে আলোচনা চলছে এবং এই হাউসে সদস্যদের সংখ্যাও কমে গেছে, ধৈর্য্যের সীমা অতিক্রান্ত, তা সত্ত্বেও দু-চার কথা বলতে হবে। সর্বপ্রথম আমি এই কথাটা বলতে চাই সেটা হচ্ছে কংগ্রেসের তরফ থেকে মুখ্য-সচেতক শ্রী সুব্রত মুখার্জী ডঃ অশোক মিত্রের বাজেট সমালোচনা করতে গিয়ে অনেক কথাই তাঁর সম্পর্কে বলেছেন। তিনি বলতে পারেন এবং বলবেনও, কিন্তু "ঘাড় ধাক্কা দিয়ে বের করে দেওয়া দরকার"- এই কথাটা মুখ্য-সচেতকের মুখে মানায়না বলে আমার ধারণা। এটা বিধানসভার কক্ষে বলে তিনি বলতে পেরেছেন কিন্তু একথাটা বাইরে গিয়ে তাঁর বলবার সাহস হতো না।

যাই হোক এটা অবশ্য আলোচ্য বিষয় নয়, প্রসংগত কথাটা উঠলো, তাই একটা উল্লেখ করলাম। বাজেট সম্পর্কে নানা কথা হয়েছে। কৃষি উৎপাদন সম্পর্কে অনেক কথা হয়েছে, কৃষি উৎপাদন যে প্রচুর পরিমানে বেড়েছে এ বিষয়ে কোন সন্দেহ নেই এবং কিছুক্ষণ আগে শ্যামলবাবু বিস্তারিত তথ্য

আপনাদের সামনে দিয়েছেন। আমি যেদিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করছি সেটা হচ্ছে এই যে দেখুন আমাদের যে জাতীয় আয়, পার ক্যাপিটা ইনকাম সেটা ওয়েষ্ট বেঙ্গলের ক্ষেত্রে বেড়েছে ১৮.৪৭ পারসেন্ট, ভারতবর্ষে সেটা ৭.৬ পারসেন্ট ওয়েষ্ট বেঙ্গল কনস্টেন্ট প্রাইস বেড়েছে ১৬.০৬ পারসেন্ট কিন্তু ভারতবর্ষের ক্ষেত্রে সেটা বেড়েছে ৫.৩৪ পারসেন্ট। তাহলে এর থেকে বোঝা যায় ওয়েষ্ট বেঙ্গলে ইকনমিক এ্যাক্টিভিটিজে সামগ্রিকভাবে উন্নতির প্রচেষ্টা কিভাবে চালানো হচ্ছে। এ কথা ঠিক যে এ প্রচেষ্টা চালাতে গিয়ে বিভিন্ন রাজ্য সরকারগুলিকে বিশেষ করে পূব্যাঞ্চলের রাজ্যগুলি, ওয়েষ্ট বেঙ্গলকে দারুণ দারুণ সমস্যার সম্মুখীন হতে হচ্ছে। এই সমস্যাগুলি কি ভাবে সৃষ্টি হয়েছে? দীর্ঘদিন যখন থেকে কংগ্রেস আমল ছিল তখন থেকে কিছু কিছু করে সৃষ্টি করা হচ্ছে। বোধহয় পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আছে বলে এই সমস্যার সৃষ্টি করে দেখাবার চেষ্টা করা হচ্ছে যে জনসাধারণ থেকে তাদের কতখানি বিচ্ছিন্ন করা যায়। পুরণো কথা যদি তুলি তাহলে দেখা যাবে পশ্চিমবঙ্গে শিল্পায়নের দিক দিয়ে বিশেষ করে ইঞ্জিনিয়ারিং শিল্পে যথেষ্ট উন্নতি ছিল এবং ইঞ্জিনিয়ারিং শিল্পে প্রচুর পরিমানে টাকা ইনভেষ্টমেন্ট করা হতো। কিন্তু দেখা গেল যে আস্তে আস্তে কেন্দ্রীয় সরকার সেখানে ফ্রেট ইকোয়ালাইজেশান পলিসি সেখানে এ্যাডাপ্ট করলেন, তার ফলে পশ্চিমবঙ্গের যে এ্যাডভান্টেজগুলি ছিল সেই এ্যাডভান্টেজগুলি ধীরে ধীরে কেড়ে নেওয়া হল, কিন্তু আশ্চর্যের ব্যাপার, তার সংগে সংগে আমাদের এখানে যেসব কেমিকেলস আমরা অন্য জায়গা থেকে আনি, সেসব সুযোগ সুবিধা আমাদের এখানে নেই, শুধু পশ্চিমবঙ্গে নয় পূর্বাঞ্চলের কোন রাজ্যই সেই সুযোগগুলি পেল না। এর ফলে দেখা গেল আমাদের অর্থনৈতিক অগ্রগতি শিল্পায়নের ক্ষেত্রে যথেষ্ট পরিমানে কষ্টকর অবস্তায় পৌঁছেছে। এই অবস্থার মধ্যে প্রাইভেট ক্যাপিটাল যথেষ্ট পরিমাণে না আসার ফলে সরকারকে এগিয়ে আসতে হবে শিল্পায়ণের জন্য। বিশেষ করে পশ্চিমবঙ্গে, পশ্চিমবংগ কেন, সারা ভারতবর্ষের বেকার সমস্যার সমাধানের জন্য। ইতিপূর্বে বলা হয়েছে যে পশ্চিমবংগে ৪০ লক্ষ বেকার - আমরা অবশ্য নথিভুক্ত করেছি, অন্যরাজ্যে নথিভুক্ত করা হয় নি - তা হোক, বেকার, বেকারই; এবং তাদের সম্বন্ধে যে ব্যবস্থা গ্রহণ করার দরকার সেটা সর্বকালে, সর্বদেশে স্বীকৃত। আমরা এখানে এই অবস্থার মধ্যে চেষ্টা করেছিলাম এবং কেন্দ্রকে বলেছিলাম যে শিল্পায়ণের জন্য প্রাইভেট ক্যাপিটাল যখন যথেষ্ট পরিমানে আসেনা তখন পাবলিক সেক্টর ইনডাসট্রিজ ডেভালাপ করার কোন পন্থা নেই। তার জন্য আমরা কেন্দ্রে বলেছিলাম যে হলদিয়ায় পেট্রোকেমিক্যালস্ কমপ্লেক্স স্থাপন করার কথা। তার ইতিহাসটা কি? ইতিহাসটা হচ্ছে হলদিয়া পেট্রোকেমিক্যালস্ কমপ্লেক্স স্থাপনের ব্যাপারে কেন্দ্রীয় সরকার৪০ পারসেন্ট ক্যাপিটাল দেবেন, ৪০ পারসেন্ট রাজ্যসরকার দেবেন আর আদার ফাইনানশিয়াল ইনসটিটিউসন্স থেকে ২০ পারসেন্ট আনা হবে, এটাই ঠিক ছিল।

**[7.05 – 7.15 p.m.]**

কিন্তু বার বার বলা সত্ত্বেও আশ্চর্যের বিষয় কেন্দ্রীয় সরকার হঠাৎ একেবারে খেপে উঠলেন এবং পেট্রোকেমিক্যাল কমপ্লেক্সে টাকা দেবার ব্যাপারে অস্বীকার করলেন। শুধু হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্সই নয় -- যখন সল্ট লেক ইলেকট্রনিক্স কমপ্লেক্স করতে চেয়েছিলাম, চেয়েছিলাম এই কারণে যে যেখানে প্রাইভেট সেকটরে ক্যাপিটাল ইনভেষ্টমেন্ট বেশী করে হচ্ছে না সেখানে অন্ততঃ যাতে পাবলিক সেকটরে ইনভেষ্টমেন্ট বাড়ান যায়। কারণ বর্তমান অর্থনৈতিক অবস্থার মধ্যে, ক্যাপিটাল ডোমিনেটেড সমাজ-ব্যবস্থায় বেকার সমস্যার সমাধান কোন দিনই হতে পারে না। ফ্রিঞ্জ অফ দি প্রবলেমে যাতে করে টাচ্ করা যায় তারজন্যই আমরা এই ইলেকট্রনিকস কমপ্লেক্স সল্ট লেকে করতে চেয়েছিলাম। কিন্তু শ্রীমতী গান্ধী, তিনি তখন জীবিত, তিনি বলেছিলেন -এখান থেকে বাংলাদেশ বর্ডার নিকটে, তাই এখানে এই কারখানা করা যায় না। আজকে ভাবুন,

রকেটের ডেভেলপমেন্ট এত বেশী হয়েছে যে যেখানে পৃথিবীর এক প্রান্ত থেকে অন্য প্রান্তে মুহূর্তে ধ্বংসের অস্ত্র পৌছে দেওয়া যায় সেখানে সল্টলেকে এই কারখানা করা গেল না, শুধুমাত্র বর্ডারের দোহাই দিয়ে। ভাবুন, এই কথা বলেছিলেন তাঁরা! অথচ বহু রাজ্যে এইসব কারখানা করতে দিয়েছেন যেগুলো বর্ডার থেকে কিছুমাত্র দূরে নয়। শুধু তাই নয়, যখন আমাদের এখানে করলেন না তখন এর স্যাংশন দেওয়া হোল মহারাষ্ট্রকে এবং সেখানে ১২০০ কোটি টাকা দিয়ে ইলেকট্রনিক্স কারখানা তৈরী করা হোল। তাহলে এর দ্বারা বোঝা যায় যে পশ্চিমবাংলার প্রতি তাঁদের একটা বিমাতৃসুলভ ব্যবহার রয়েছে। শুধু আজকেই নয়, এখন তো এখানে বামফ্রন্ট সরকার রয়েছে বলে সেটা বেড়েছে, মহাত্মা গান্ধীর আমল থেকেই এখানে গণতান্ত্রিক আন্দোলন এবং বামপন্থী আন্দোলন সংগঠিত হোত বলে চিরকালই পশ্চিমবাংলার প্রতি একটা অনিহা কেন্দ্রের রয়েছে। দুঃখের বিষয় হোল—আজ পর্যন্ত ইতিহাসের পুনরাবৃত্তি হয়েই চলেছে এবং সেইজন্যই এখানে এই অবস্থা রয়েছে। এখানে কোন ডেভেলপমেন্টের কাজ হোক এটা তাঁরা চান না। আপনারা সকলেই জানেন যে কিছুদিন আগে পর্যন্ত পশ্চিমবাংলায় কতগুলো রেলওয়ে প্রজেক্ট তৈরী করবার চেষ্টা হচ্ছিল। এমনকি বহু জায়গায় ল্যাণ্ড অধিগ্রহণও তাঁরা করেছেন, রেলের কোয়ার্টার তৈরী হয়েছে, বহু জায়গায় কর্মচারীরা পর্যন্ত কাজে লেগেছেন। আমি নিজে দীঘায় দেখে এসেছি সেখানে ষ্টেশন কমপ্লেক্স তৈরী হয়েছে। সেই সময় কেন্দ্রীয় মন্ত্রীসভার পরিবর্তন হোল এবং পশ্চিমবাংলায় একটিও রেল প্রজেক্ট হবে না — এই কথা বলে দিলেন। এর দ্বারা বোঝা যায় আজকে পশ্চিমবাংলার প্রতি অবিচার করবার প্রচেষ্টা হচ্ছে। আমাদের বিরোধী দলের বন্ধুরা প্রায়ই বলেন যে আপনারা কেন্দ্র কেন্দ্র কেন করেন, নিজস্ব সম্পদের উপর নির্ভর করেন না কেন? প্রথমে আমি এগ্রিকালচারের কথায় আসছি। এক্ষেত্রে আমাদের কেন্দ্রের উপর খুব একটা বেশী নির্ভর করতে হয় না কারণ আমরা খাদ্য উৎপাদনে প্রভূত উন্নতি করেছি। কিন্তু ইণ্ডাষ্ট্রির ক্ষেত্রে লেটার অফ ইনটেণ্ডের জন্য আমাদের কেন্দ্রের উপর নির্ভর করতেই হয়। এক্ষেত্রে তাঁরা পারমিশন না দিলে কি করে এই সংবিধানের চৌহদ্দির মধ্যে আমাদের পক্ষে ইণ্ডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট সম্ভব? সেইজন্যই আমরা কেন্দ্র কেন্দ্র করি। কিন্তু সমস্ত ফিনানশিয়াল সিস্টেমের গোড়া থেকেই দেখে আসছি প্রথমে তার যতটুকু ফেডারেল ক্যারেকটার ছিল সেটা ধীরে ধীরে একদলীয় ব্যবস্থার মধ্যে কুক্ষিগত হচ্ছে, একটা ইউনিটারি কন্‌ষ্টিটিউশন প্রায় তাঁরা করে ফেলেছেন। আজ নতুন করে বিভিন্ন রাজ্যের মধ্যে এই অনুভব প্রবল হয়ে উঠছে যে কেন্দ্রীয় সরকারের হাতে যেমন ক্ষমতা চাই তেমনি রাজ্যগুলির হাতেও ক্ষমতা চাই এবং আপনারা জানেন যে শে. পর্যন্ত শ্রীমতী ইন্দিরা গান্ধী সারকারিয়া কমিশন বসাতে বাধ্য হয়েছিলেন। কংগ্রেস শাসিত রাজ্যগুলি হয়তো প্রকাশ্যে বলতে পারছে না কারণ পার্টি ডিসিপ্লিনের ব্যাপার আছে। কিন্তু তাসত্বেও তাঁদের অনেকেই পরোক্ষভাবে স্বীকার করেছেন যে রাজ্যের হাতে অধিক ক্ষমতার প্রয়োজনীয়তা রয়েছে।

এতদিন ধরে যে আলাপ আলোচনা হয়েছে তার মধ্যে ওনারা একটা কথা প্রায়ই বলে থাকেন যে টাকা কেন্দ্র দেয়। কেন্দ্র টাকা দেয় এই কথাটার মানে কি? টাকা কেন্দ্রের নয়, রাজ্যের নয়। টাকা হচ্ছে জনসাধারণের। তাদের কাছ থেকে যে টাকা সংগৃহীত হয় সেই টাকা কেন্দ্র নেয়। কেন্দ্র সেই টাকা আমাদের কাছে পাঠিয়ে দেয়। কেন্দ্রের টাকা এই কথা আপনারা বলছেন কেন? কেন্দ্রের টাকা এই কথা আপনারা বলছেন কেন? কেন্দ্রের বাজেটে ইনকাম রিলিফ দেওয়া হয়েছে। ইনকাম ট্যাক্স থেকে যে টাকা আদায় হয় তার ৮৫ পারসেন্ট রাজ্যগুলির ভাগে পড়ত। এই যে রিলিফ দেওয়া হয়েছে, এই রিলিফের জন্য পশ্চিমবাংলা এবং অন্যান্য রাজ্যের লস হবে। এর জন্য ক্ষতিপূরণ কে দেবে? কেন্দ্রের যে লস হবে সেটা পূরণ করার অনেক রকম পথ আছে। কেন্দ্রের ভুল পলিসির জন্য অনেক কিছু নির্ভর করে। জিনিষপত্রের দাম বাড়াটা নির্ভর করছে কেন্দ্রের উপর। সেই জন্য ডি.এ-

এর টাকা কেন্দ্রে কেন দেবে না? আপনারা কি এটা জাসটিফায়েড মনে করেন—পশ্চিমবাংলায় দুটো অফিস, একটা কেন্দ্রের আর একটা রাজ্য সরকারের, একজন কর্মী তার কোয়ালিফিকেসান একই - সে যদি কেন্দ্রের অফিসে চাকুরী করে তাহলে সে ১৪-১৫ টি ডি.এ বেশী পাবে। কিন্তু সে যদি রাজ্য সরকারী কর্মচারী হয় তাহলে তার ডি.এ বাড়বে না। কারণ রাজ্য সরকারের ক্ষমতা সীমাবদ্ধ। এই জিনিষকে কি আপনারা ন্যায় সংগত বলে মনে করেন? আমরা একটা জিনিষ অন্যায় করে ফেলেছি। সেই অন্যায়টা কি? সরকারী কর্মচারীদের ডি.এ বাড়ার সঙ্গে সঙ্গে স্কুল কলেজের কর্মচারী, মিউনিসিপ্যালেটির কর্মচারী এবং বিভিন্ন জায়গায় যে সমস্ত সরকারী কর্মচারী এবং আধাসরকারী কর্মচারী আছে তাদেরও ডি.এ বাড়াবার কথা বলেছি। হ্যাঁ, আপনারা বলতে পারেন এই যে ডি.এ বাড়াবার কথা বলেছেন, এই টাকা কোথা থেকে আসবে। জিনিষপত্রের দাম বাড়ছে। সেইজন্য ডি.এ বাড়াবার ন্যায়সংগত কারণ আছে। সেইজন্য আমরা এই কথা বারে বারে বলতে চাই ডি.এ-এর টাকা কেন্দ্রের দেওয়া উচিত। কেন্দ্রের বাজেটে কেরোসিন, ডিজেল এবং পেট্রলের দাম বাড়ানো হয়েছে। তেলের দাম যে পরিমাণ বাড়ানো হয়েছে তাতে মাননীয় রবীনবাবু ভাড়া বাড়াবার কথা ঘোষণা করবেন। এর ফলে সামগ্রিক ভাবে খরচ বাড়বে। সেই খরচ বাড়াবার জন্য কেন্দ্র দায়ী না রাজ্য দায়ী আপনারা বলুন? আবার রাজ্যের বাজেট আছে, পেট্রলের দাম বাড়ার ফলে তার প্রভাব বাজেটের উপর এসে পড়বে। সুতরাং সমস্ত জিনিষ পত্রের দাম বাড়বার ডাইরেক্টলি রেসপনসেবিল হচ্ছে কেন্দ্র। সেখানে ডি.এ. দেবার দায়-দায়িত্ব কেন নেবেন না? আমি আশা করি এই ব্যপারে শুধু পশ্চিমবাংলা নয়, ভারতবর্ষের সমস্ত রাজ্যের এই দাবি থাকা উচিত। আমার মনে হয় এই ব্যাপারে কেন্দ্রের এগিয়ে আসা উচিত। এই জিনিষ নিয়ে আলাপ আলোচনা আজ নয়, কিছু কাল বাদে করতে হবে। তা না হলে সমস্ত ভারতবর্ষের মানুষ আন্দোলনে নামবে এবং সেই আন্দোলন চলবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওনারা ইন্ডাষ্ট্রিয়াল ডেভালপমেন্ট্রে কথা বললেন। সেখানে ওনারা কি করছেন সেই ব্যাপার নিয়ে আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে আমাদের প্রধানমন্ত্রী রাজীবগান্ধীর সঙ্গে যে সব কথা বার্ত্তা হয়েছিল তাতে জানা গিয়েছিল যে সিক ইন্ডাষ্ট্রিগুলি অধিগ্রহণ করা হবে। যেহেতু বেকার সমস্যা ভয়াবহ আকার ধারণ করেছে, অনেক ইনডাষ্ট্রি সিক হয়ে যাচ্ছে সেইজন্য এই শিল্পগুলিকে সুষ্ঠুভাবে অধিগ্রহণ করা হবে। এটা শুধু পশ্চিমবাংলায় নয়, ভারতবর্ষের সমস্ত জায়গায় এমনকি তামিলনাড়ুতে একটার পর একটা শিল্প মার খাচ্ছে। কিন্তু হঠাৎ দেখা গেল ওনারা বলছেন যে, না, প্রিটেক ওভার কিছু করা যাবে না। ওনারা বলছেন যে শিল্প অধিগ্রহণ করার আগে যে দায়-দায়িত্ব আছে সেই দায়-দায়িত্ব রাজ্য সরকারকে নিতে হবে। এই রকম একটা প্রস্তাবের কথা ভাবা হচ্ছে। কিন্তু রাজসরকারের হাতে যে আর্থিক ক্ষমতা আছে সেই ক্ষমতার মধ্যে এই ভাবে গ্রহণ করা একেবারেই সম্ভব নয়। এই অবস্থার মধ্যে দিয়ে আমাদের এই বিরাট বাজেট আলোচনা করতে হচ্ছে। এই বাজেট প্লেস করার পর অনেক সমালোচনা হয়েছে। এই বাজেট যেই প্লেস করা হ'ল সেই মরমুহর্ত্তে সুব্রতবাবু বললেন যে ইলেকশান এগিয়ে আসছে, তাই এই ধরনের বাজেট প্লেস করা হয়েছে। উনি জানতেন যে এই বাজেটকে সকলেই অভিনন্দন জানাবেন এবং সকলেই খুসি হবেন। উনি এটা জানতেন বলেই নানা কতা বলে বাজার গরম করার চেষ্টা করেছেন। এখন যে ডিফিকাল্টি অফ ফিনান্স চলছে তাতে আমাদের অর্থমন্ত্রী যে বাজেট প্লেস করেছেন সেটা সকলের স্বাগত জানানো উচিত। তাই আমি এই বাজেটকে স্বাগত জানিয়ে বক্তব্য শেষ করছি।

**[7.15 – 7.25 p.m.]**

**শ্রীমতী ছায়া ঘোষ :-** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র মহাশয় ১৯৮৫-৮৬ সালের যে বাজেট এখানে পেশ করেছেন, তাকে স্বাগত জানাই এবং

অভিনন্দন জানাই। আমি এই বাজেট প্রস্তাবের প্রতি অভিনন্দন জানাই এই কারণে যে, যখন আমাদের এখানে উনি বাজেট পেশ করলেন, ঠিক তার কয়েকদিন আগে কেন্দ্রীয় সরকারের বাজেট পেপারে মাধ্যমে প্রকাশিত হতে দেখেছি। আমরা রেডিওর মাধ্যমে রেল বাজেটের কথা শুনলাম। আমরা জানতে পারলাম যে, রেল ভাড়া অনেকগুণ বাড়ানো হয়েছে। রেল বাজেটের ধাক্কায় যখন পশ্চিমবাংলার মানুষ দিশেহারা ও বিভ্রান্ত হয়ে পড়েছেন, সেই সময়ে আমাদের কংগ্রেসী বন্ধুরা পথেঘাটে বলে বেড়িয়েছেন- এ আর আপনারা কি দেখছেন, দুদিন পরে রাজ্যের বাজেট পেশ করা হলে দেখবেন অবস্থা কি রকম দাঁড়ায়। কেন্দ্রীয় সরকার তো সামান্য কিছু বাড়িয়েছেন। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার রাজ্য বিধানসভায় যে বাজেট পেশ করেছেন, তা দেখে জনগণ অত্যন্ত উল্লসিত হয়েছেন ও স্বস্তির নিঃস্বাস ফেলেছেন। তাঁদের সেই আনন্দ ও সরকারের প্রতি তাঁরা যে ধন্যবাদ জানিয়েছেন, তা আমি আপনার মাধ্যমে সরকারের কাছে পৌঁছে দিতে চাইছি। একথা সত্য যে, এই বাজেট নজিরবিহীন। আমরা সংবাদপত্রে দেখলাম যে কংগ্রেস নেতা এবং আমাদের প্রধানমন্ত্রী বলেছেন, কলকাতা হচ্ছে 'মৃত শহর'। এই অবস্থায় যদি আমাদের বাজেটে উল্টোটা পেশ করতাম - আমাদের অভিশাপে যদি ফল হতো বা আশীর্বাদে কোন কাজ হোত- তাহলে আমরা বলতাম যে, সারা বিশ্বে এবং সারা ভারতবর্ষে কলকাতার মতো মৃত শহর যেন আরও হয়। আমাদের কলকাতা এমন একটা শহর, যে শহরের মধ্যে ভারতের বিভিন্ন প্রদেশে তথা সারা বিশ্বের বিভিন্ন প্রান্তের মানুষ তাঁদের আশ্রয় খোঁজেন। রুটি-রুজির সন্ধানে কলকাতায় এসে স্বস্তির নিশ্বাস ফেলেন। শিয়ালদহের সামনে একটা উড়াল পুল তৈরী হয়েছে। আপনারাই বলুন না, এর কোন উন্নতি হয়েছে কিনা যে শহরে দিনের পর দিন উন্নতি হচ্ছে, সেই শহর যদি মৃত শহর হয়, তাহলে আমার বক্তব্য হচ্ছে যে, এইরকম শহর সারা ভারতবর্ষে আরও গড়ে উঠুক। বিদ্যুৎ সম্পর্কে অনেক কথাই এখানে বলা হয়েছে। একথা ঠিক যে আমাদের কিছু কিছু ঘাটতি আছে। লোডশেডিং হয় কিছু কিছু। অনেকের অসুবিধাও হয়। কিন্তু কারণটা কি? আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা কি তা একবারও ভেবে দেখেছেন? তাঁরা কি চিরকালই দিল্লীর শেখানো নির্দেশ অনুসারেই কাজ করে যাবেন? চাকুরী দেবার প্রলোভন দেখিয়ে দু-চারটি ভোট তাঁরা পেতে পারেন, কিন্তু বেশীদূর যাওয়া যাবে না। বিদ্যুৎ উৎপাদন শতকরা ৮০ বাগ হওয়া সত্ত্বেও ঘাটতি থেকে যাচ্ছে, মানুষের চাহিদা মেটানো সম্ভব হচ্ছে না। এর কারণটা কি ? মাননীয় সিদ্ধার্থ শঙ্কর রায় যখন এখানে মুখ্যমন্ত্রী ছিলেন তখন আমরা দেখেছি, তিনি ঘোষণা করেছিলেন যে গ্রামে গ্রামে বিদ্যুৎ সরবরাহ করবেন। কোটি কোটি টাকা খরচ করে লাইন বসানো হয়েছিল, কিন্তু বিদ্যুৎ গ্রামের বুকে পৌছায় নি। আমাদের সরকার ভাঁওতা দেন না। বিভিন্ন স্কীমের মাধ্যমে যতটুকু বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব, তা দেওয়ার চেষ্টা হয়েছে। বিভিন্ন ক্ষুদ্র শিল্প ইতিমধ্যে এখানে স্থাপিত হয়েছে। তারফলে বিদ্যুতের চাহিদা বৃদ্ধি পেয়েছে। এই কারণে শতকরা ৮০ ভাগ বেশী উৎপাদন করেও চাহিদার সঙ্গে সঙ্গতি বজায় রাখা সম্ভব হচ্ছে না। বিরোধী পক্ষের বন্ধুরা বলছেন, 'তোমরা বারবার করে শুধু কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র দিচ্ছে না করছ।' আমার প্রশ্ন - আমরা কি কেন্দ্রের কাছে ভিক্ষা চাইছি? আমাদের ন্যায্য পাওনাই কেবল চাইছি। মাঠেঘাটে শুধু কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র দিচ্ছে না, অন্য কোন কথা আমাদের মুখে নেই বলে বিরোধীপক্ষের সদস্যরা আমাদের উপরে দোষারোপ করছেন। কিন্তু আমরা কি কেন্দ্রের কাছে ভিক্ষা চাইছি? আমরা বলছি যে, তোমাদের পাওনা গণ্ডা তো আমরা মিটিয়ে দিচ্ছি, আমাদের ন্যায্য পাওনাও তোমাদের মিটিয়ে দিতে হবে। মাননীয় অথ্যমন্ত্রী মহাশয় তাঁরা বাজেটে কেন্দ্রের বিরুদ্ধে আন্দোলন গড়ে তুলতে হবে বলে সঠিক কথাই বলেছেন। এই বিধানসভার বুকে দাঁড়িয়ে আমাকে বলতে হচ্ছে যে, ঋণের দায়ে আমিও বন্ধক পড়ে আছি বিদেশের কাছে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক থেকে কোটি কোটি টাকা আপনারা ধার করেছেন। সেই ধারে পশ্চিমবঙ্গের এক একটা গর্ভজাত সন্তানের চুল বিক্রি হয়ে আছে। আজকে দেনার দায়ে মানুষকে বিশ্বের কাছে বিক্রি করে দিয়েছেন

তাদের মুখে এত বড় বড় কথা সাজেনা। সুব্রতবাবু তিনি কিছু তলিয়ে দেখেন না কিন্তু আজকে কাগজে কি আছে সেটা না দেখেই বক্তৃতা করে গেলেন। একটি ঘটনার কথা বলি - সেদিন রাজ্যপালের ভাষণের শেষ বক্তা হিসেবে সুব্রতবাবু একটা কথা বললেন কনফেডেরে টাকা, একজন এম.এল.এ কুপন কেটে টাকা নিয়েছেন আবার T.A.bill পাঠিয়ে টাকা নিয়েছেন এই কথাটা কিন্তু সুব্রতবাবুর ঠিক হয়নি বলা। এখানে মাননীয় সদস্যরা আছেন। আপনারা নিশ্চয় জানেন যে বিধানসভায় যখন ডি.এ. ফরম এখানে জমা করে দিয়ে রিসিভের জায়গায় জমা করে দি। তারপরে বুধবার বুধবার গিয়ে টাকা তুলে নিয়ে আসি।.সেখানে যে মুহুর্তে এইরকম একটা ঘটনা ঘটেছে সেই মুহূর্তে নোটিশ দিয়ে সমস্ত টাকা শোধ করে দেওয়া হয়। ওরা চিন্তাভাবনা করে কথা বলে না। ওদের উচ্চারণ করা উচিত ছিল না। আমাদের এম. পি. মমতাদেবী এবং সুব্রতবাবু আমাদের জনহীন সভায় বক্তৃতা দিতে গিয়েছিলেন। ওনারা বলেছেন আমরা নাকি ব্রীজ তৈরী করিনি। কিছু করিনি। ওনারা যে আমার কেন্দ্রে গেলেন বালি ব্রীজের উপর দিয়ে গেছিলেন এবং বামফ্রন্ট সরকারের আমলেই এই ব্রীজ, কালভার্ট তৈরী হয়েছে দেখেননি সেই ব্রীজ? দেখেও সেই সত্যকে মিথ্যা বলে চালান কি করে? এই ব্রীজ আমরা তৈরী করেছি এবং কংগ্রেসের সময়ে তাদের মন্ত্রী ও এম. এল. এ রা বলেছিলেন যে ওখানে মানুষ খুন হয় এই সব কিংবদন্তী আছে। আজকে সুব্রতবাবুকে বলি এগুলো বামফ্রন্টের আমলেই হয়েছে। তাছাড়া মুর্শিদাবাদে বালি ব্রীজ একটা স্মরণীয় ব্রীজ। আমরা আমাদের সীমিত ক্ষমতার মধ্যে কথা বলি। আজকে মৌরিগ্রামে ব্রীজ হচ্ছে না আগে যানবাহনের জট ছাড়িয়ে শিয়ালদহ ষ্টেশানে পৌছানো যেতোনা তার আগে ট্রেন ছেড়ে দিত। এখন এক একটা ব্রীজের উদাহরণ দিতে পারি যেগুলি আমাদের আমলেই তৈরী হয়েছে। এবং তাতে যানবাহনের সুবিধা হয়েছে এবং শিয়ালদহের জট ছেড়েছে তারপরে আপনারা বললেন যে আমরা নাকি রাজনীতি করি বেকার ভাতা নিয়ে, কর্মসংস্থান নিয়ে রাজনীতি করি। রাজনীতিতো আপনারাও এতদিন করে আসছেন, আপনারা রাজনৈতিক কর্মী নন, কংগ্রেস রাজনৈতিক দল নয়? তাহলে কি করে বলেন যে আমরা বেকার ভাতা নিয়ে রাজনীতি করছি। আমরা আগে কখনও শুনিনি বা জানতাম না যে পলিটিক্স করাটা এত ঘৃণার ব্যাপার। আমরা রাজনীতি করি এবং মর্যাদার সঙ্গে নিয়ে থাকি, আপনারা যেভাবে ঘৃণা করেছেন রাজনীতি করা নিয়ে আমরা সেভাবে দেখিনা। কাজেই আপনাদের কনডেম করা উচিত ছিল এবং আপনাদের নেতা পশ্চিমবঙ্গের মানুষ এবং কলকাতার সঙ্গে আপনাদেরও নাড়ীর যোগ আছে। সুতরাং আসুন আমরা যৌথভাবে কেন্দ্রের বিরুদ্ধে চাপ সৃষ্টি করে আমাদের ন্যায্য পাওনা আদায় করে নেব। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[7.25 – 7.32 p.m.]**

**শ্রী নটবর বাগদী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটা পুঁজিবাদী জোতদার কাঠামোর মধ্যে সেই রাজত্বের মানুষের মৌলিক জীবনের সমস্যার সমাধান করতে পারা যায় না। কিন্তু যদি কোন সরকারের জনগণের উপর আস্থা থাকে তাহলে সেই সরকার জনগণের দুর্দশা কিছুটা লাঘব করতে পারে। কারণ আমরা মনে করি এই কাঠামোর মধ্যে যদি কাজ করতে চাই তাহলে সংবিধানগত বাধা-বিপত্তি দূর করে কিছু কাজ করা যায় এবং সেই কাজ করার যে ইচ্ছ সেটা এই বাজেটে প্রতিফলিত হয়েছে বলে মনে করি। কাজেই এই বাজেটে সবচেয়ে বড় হচ্ছে একই সঙ্গে জনসাধারণের দুর্দশা লাঘব করা যায় তেমনি একদিক থেকে তেমনি চোখে আঙুল দিয়ে জনসাধারণকে বোঝানো যায় যে এই ব্যবস্থার মধ্যে দিয়ে আমরা মৌলিক সমস্যার সমাধান করতে পারি না। এটা দেখতে হবে আমরা কাদের জন্য বেকার সমস্যা, ভাগচাষী সমস্যার সমাধান করতে পারছি না। এই বাজেটে সেটা প্রতিফলিত হয়েছে বলে আমি অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাচ্ছি। গ্রামের অগণিত মানুষ বিশেষ করে সিডিউল কাষ্ট এবং সিডিউল

ট্রাউবরা এই বাজেটের মাধ্যমে আরো বেশী অনুপ্রাণিত হবে। যে অধিকার তারা বিগত দিনে পেয়েছে, আগামী দিনে নূতন অধিকার পাবার আশায় তারা শক্ত হয়ে দাঁড়াবে। খবরের কাগজে দেখলাম যিনি আমাদের শ্রেষ্ঠ বঙ্গসন্তান রূপে কেন্দ্রীয় অর্থমন্ত্রী ছিলেন তিনি রাজ্যসভায় অর্থমন্ত্রীকে বলেছেন আপনি যে ঘাটতি বাজেট পেশ করেছেন তার জন্য যদি নোট ছাপান তাহলে জিনিষপত্রে দাম আরও বেড়ে যাবে। অন্যদিকে বাইরের কোম্পানীগুলি যদি লগ্নি করার সুযোগ করে দেন তাহলে আমাদের দেশের আর্থিক অবস্থা আরও খারাপ হয়ে যাবে। যোজনা কমিশন যখন ৩২০ কোটি টাকা দেবার সুপারিশ করেছিলেন তখন এই টাকার মধ্যে থেকে ১৪২ কোটি টাকা প্রশাসনিকখাতে ধরা হয়েছিল যে টাকা দিয়ে সরকারী কর্মচারীদের ডি.এ. দিতে পারা যেত। আগে যারা ২৫ টাকা, ৫৬ টাকা ডি.এ. পেত তারা এখন ২৫০। ২৫৬ টাকা ডি.এ. পাচ্ছে এটা আমরা গর্ব করে বলতে পারি। মাষ্টার মশাইদের হয়ে আমি এই কথা বলি যে বামফ্রন্ট সরকার আসার পর তাদের যে বাড়তি বেতন দেওয়া হচ্ছে তাতে তাদের মর্য্যাদা দেওয়া হচ্ছে। আপনাদের মত দায়িত্বশীল লোক এখানে সমালোচনা করার জন্য সমালোচনা করছেন। শিক্ষাখাতে বামফ্রন্ট সরকার যেটা ব্যয় করছেন সেটা আমরা পূর্বে আর দেখিনি। আমরা দেখেছি গ্রামের সিডিউল কাষ্ট এবং ট্রাইবসরা আগে পড়াশুনার সুযোগ পেত না। আপনাদের আমলে আগে জমিদার জোতদার এর ছেলেরাই স্কুলে যেত কিন্তু এখন এই সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবস এর ছেলেরাই স্কুলে যাচ্ছে কারণ সরকার তাদের একটা মর্য্যাদা দিয়েছেন। এই জন্য আমি অর্থমন্ত্রীকে ধন্যবাদ দিচ্ছি। কারণ এই খাতে তিনি অনেক বেশী টাকা খরচ করছেন। ওভারড্রাফট সম্বন্ধে বলব যে প্রত্যেকটি রাজ্য ওভারড্রাফট নেয়। সেন্ট্রাল গভর্ণমেন্ট অন্য নামে টাকা নেয় এবং দরকার হলে বাইরে থেকে তারা টাকা আনে কিন্তু রাজ্যের যদি কল্যাণ করতে হয় তাহলে গ্রামের মানুষকে আগে আপনাদের খাবার দিতে হবে। কিন্তু রাজ্যের ভাণ্ডার যদি শূন্য হয়ে যায় তাহলে যে কোন উপায়ে তাদের টাকা যেখান থেকে হোক আনতে হবে। এবং মাষ্টার মশাই শিক্ষিত কর্মচারী যারা আছেন তাদের বেতন পৌছেই দিতে হবে। সুতরাং ওভারড্রাফটের প্রশ্ন তখনই এসে যায়। আপনারা গ্রামীন উন্নয়ন কর্মসূচীর সম্বন্ধে বলেছেন, একথা বলার পর আপনাদের কোন অধিকার নেই। আপনাদের সরকার যাঁরা দিল্লীতে বসে আছেন তাঁরা টাটা বিড়লার কথা বলেছেন, গ্রামের লোকের কথা তাঁদের বলার ক্ষমতা নেই। তাই আমরা গতবার দেখে ছিলাম গ্রামীন উন্নয়নের খাতে গ্রামের শিক্ষিত যুবকদের স্বনিযুক্ত প্রকল্পের জন্য ১৪৯ কোটি টাকা খরচ করা হয়েছিল, এবারে ঐ খাতে ৬৫ কোটি টাকা খরচ করা হল কেন? গ্রামের মানুষের জন্য সেন্ট্রালের যদি এতই দরদ তাহলে ঐ খাতে টাকা কমানো হল কেন? এবারে অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাতে দেখতে পাচ্ছি তিনি কংগ্রেসীদের রাতের ঘুম কেড়ে নিয়েছেন। এই বাজেট আগামী দিনে গ্রামের মানুষকে অনুপ্রাণিত করে কেন্দ্রের বিরুদ্ধে আন্দোলন সংগঠিত করতে পারবে এই ভরসা নিয়ে মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The House was then adjourned at 7.32 p.m. till 1 p.m. on Monday, the 25th March, 1985, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 25th March, 1985 at 1 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 8 Ministers, 10 Ministers of State and 148 Members.

**Held over Starred Questions**
**(to which oral answers were given)**

**[1.00 - 1.10 p.m.]**

**Implementation of Vocational Training Schemes for Scheduled Castes**

*71. (Admitted question No. *797) **Shri ABDUL MANNAN :** Will the Minister-in-charge of theYouth Services Department be pleased to state—

(a) whether the State Government has implemented some Vocational Training Schemes for the Scheduled Castes during the period between 1980-81 and 1983-84 ;

(b) if so ; the number of persons trained ; and

(c) whether the Government has any information about—

(i) the number of such trained persons who were employed or self-employed after training ; and

(ii) the reasons why some of the trained persons could not be employed or self-employed even after training ?

**Shri Subhas Chakraborty :**

(a) Yes.

(b) Numbr of persons trained - 18,113

(c) (i) More than 1,800 persons

(ii) Banks are reluctant to clear the cases in many instances.

**শ্রী আবদুল মান্নান :** সব ক্ষেত্রেই কি ব্যাঙ্কের ক্লিয়ারেন্স দরকার হয়?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** মুখ্যত ব্যাঙ্কের ক্লিয়ারেন্স দরকার। কিন্তু সামগ্রিকভাবে কেন্দ্রীয় সরকারের অর্থনীতি এবং আর্থিক অবস্থা এর জন্য দায়ী।

**শ্রী আবদুল মান্নান :** আমি ক্লিয়ারলি জিজ্ঞাসা করছি ব্যাঙ্কের ক্লিয়ারেন্সের অভাবেই এই সব হচ্ছে?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** মূলত।

**শ্রী আবদুল মান্নান :** কতগুলি কেস এই রকম পড়ে আছে?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** ঠিক একজ্যাক্ট ফিগার এখনই বলা সম্ভব নয়। তবে ৫০ পারসেন্ট এর মত।

**শ্রী আবদুল মান্নান :** বাকী ৫০ পারসেন্ট এখনও হয় নি কেন?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** It is definitely related with the economic policy of the Government of India.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে এই যে সেল্ফ এমপ্লয়মেন্ট স্কীমে যুব কল্যান দপ্তর থেকেত যে অনুদান দেওয়া হয় এবং সেগুলি যখন জাতীয়করণ ব্যাঙ্কে যাচ্ছে, সেখানে সেই কেসগুলিকে কার্যকরী কেন তারা করছে না এবং এই রকম কতগুলি আপনার কাছে ফেরত এসেছে?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** এগুলি নিয়ে আমরা ব্যাঙ্কের কর্তৃপক্ষের সঙ্গে আমাদের ডাইরেক্টরের পক্ষ থেকে একাধিকবার বসা হয়েছে। এবং তারা করবেন বলেছেন, কিন্তু শেষ পর্যন্ত দেখা যাচ্ছে তারা না হ্যাঁ বলছে, আবার না, না বলছে। আর এই ভাবেই এগুলি পড়ে আছে এবং এই রকম প্রায় ১০০০ কেস পড়ে আছে।

**শ্রী সরল দেব :** এই ধরণের বিভিন্ন শহরে এবং জেলায় সুইমিং পুল করার পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** মাননীয় সদস্য ভুল করছেন, এই প্রশ্নে সুইমিং পুলের কোন প্রশ্ন আসে না।

**শ্রী মনোহর তিরকী :** কি কি ধরণের ট্রেনিং দেওয়া হয় এই স্কীমে?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** এখানে ট্রেনিং দেওয়া হয় ১৫ রকমের। টেলারিং, Cycle repairing, Type writing, Knitting, Mat making, Cloth printing, Poultry training, Rope making from Sabai grass, Fruit preservation, Bakery, Khes making, Pumpset repairing, Weaving, cane and busket making, Motor driving etc.

**শ্রী মলিন ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সমস্ত জাতীয়করণ ব্যাঙ্ক, যেখান থেকে সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামের টাকা নিতে যাচ্ছে ছেলেরা, তাদের টাকা দেওয়া হচ্ছে না, ব্যাঙ্কগুলো এক একটা দুর্নীতির আখড়া তৈরী করেছে?

**মিঃ স্পীকার :** এই প্রশ্ন ওঠে না।

## Starred Questions
## (to which oral answers were given)

### বহরমপুর সুইমিং পুল

*১৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বহরমপুর 'সুইমিং পুল' নির্মাণের প্রস্তাব রাজ্য সরকার গ্রহণ করেছেন; এবং

(খ) সত্য হলে, কবে নাগাত উহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :**

(ক) হ্যাঁ।

(খ) প্রাথমিক কাজ শুরু হয়েছে। কবে নাগাদ শেষ হবে এখন বলা যাচ্ছে না।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** মন্ত্রী মহাশয় বহরমপুর সুইমিং পুল হব বললেন, কোন জায়গায় হবে মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** এটা হবে প্লট নং ৫৯২, পার্ট এ্যান্ড প্লট নং ৫৯৩, মৌজা বহরমপুর, জায়গাটা প্রায় ১.৩৯ একর।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আর কোন কোন জেলায় সাঁতার পুকুর নির্মাণের পরিকল্পনা নিয়েছেন?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** হুগলি এবং ২৪ পরগণা জেলায় আগে সুইমিং পুল করার কাজ হাতে নেওয়া হয়েছে এবং কাজ চলছে।

**শ্রী মনোহর টির্কি :** এই রকম সুইমিং পুল নর্থ বেঙ্গলে করার জন্য চিন্তাভাবনা করছেন কি?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** নর্থ বেঙ্গল বলতে, মালদহে সুইমিং পুল আছে, এছাড়া অন্য কোন জায়গা থেকে নির্দিষ্ট কোন প্রস্তাব আসেনি। তবে আমরা উপলব্ধি করছি, নর্থ বেঙ্গলে আরও দু একটা সুইমিং পুল বাড়াতে হবে।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, নাগরিক সভ্যতার যুগে যুবকেরা সাঁতার শেখার সুযোগ পাচ্ছে না, বর্তমানে যে সমস্ত জায়গায় সুইমিং পুল আছে বিভিন্ন শহরে এবং নানা জায়গায়, তাছাড়াও অন্য জায়গায় যুবকদের সাঁতার শেখানোর কোন পরিকল্পনা সরকার থেকে নেওয়া হচ্ছে কি না?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** মূলতঃ এই প্রকল্প হচ্ছে যারা সন্তরণ প্রতিযোগিতায় অংশ গ্রহণ করে, তাদের মান উন্নয়ণের দিকটা দেখা হয়, আধুনিক সুইমিং পুল যেগুলো ক্রীড়া দপ্তর এর পরিচালনা করা হচ্ছে— আপনি শুনে আনন্দিত হবেন, ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের মধ্যে সন্তরণ প্রতিযোগিতার ক্ষেত্রে পশ্চিমবাংলার স্থান অন্যতম শীর্ষ স্থানে আছে, বিশেষ করে মেয়েদের প্রতিযোগিতার ক্ষেত্রে। সেইজন্য এই ক্রীড়া দপ্তর থেকে আরও উন্নত পর্য্যায়ে নিয়ে যেতে চায়। বামফ্রন্ট ক্ষমতায় আসার আগে এই

রাজ্যে কার্য্যতঃ ক্রীড়া দপ্তরের হস্তক্ষেপে কোন সুইমিং পুল ছিল না। বামফ্রন্ট সরকার আসার পর বাংলার বিশেষ ক্রীড়া সংস্কৃতিকে রক্ষার জন্য এবং তাকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য এই বিশেষ ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এই রকম সুইমিং পুল ২৪ পরগণায় করার ব্যবস্থা করা হয়েছে, কোথায় করার পরিকল্পনা আছে?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** প্রথমতঃ ক্যানিং-এ একটা নির্মাণ হচ্ছে, খুব অল্পদিনের মধ্যে নির্মাণ কাজ শেষ হবে। দ্বিতীয়টি বারুইপুরে আছে, তৃতীয়টি জগদ্দল, শ্যামনগরে হবে, কারণ এই সব অঞ্চল থেকে আমাদের রাজ্যের সাঁতারুরা আসে।

**অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী ১৯৮৩-৮৪ আর্থিক বৎসরে বরাদ্দকৃত অর্থ**

*১৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬০।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্ত্তী :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৩-৮৪ সালে অর্থ কমিশনের সুপারিশক্রমে পশ্চিমবঙ্গ সরকারের অনুকূলে কত অর্থ বরাদ্দ করা হইয়াছে ; এবং

(খ) উক্ত বরাদ্দ অর্থের মধ্যে পশ্চিমবঙ্গ সরকার কত অর্থ পাইয়াছে ; এবং

(গ) কেন্দ্র হইতে রাজ্যগুলির জন্য যে অর্থ বন্টন করা হইয়াছে তাহার মধ্যে কোন বৈষম্য আছে কি?

**শ্রী অশোক মিত্র :**

(ক) সপ্তম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী ১৯৮৩-৮৪ সালে বাজেট বরাদ্দ অনুসারে পশ্চিমবঙ্গ সরকারের অনুকূলে মোট ৪২৩.২৫ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল, ১৯৮৩-৮৪ সালের সংশোধিত হিসাব অনুযায়ী ঐ বরাদ্দের পরিমাণ হয়েছিল ৪৪৩.০৫ কোটি টাকা। বিশদ বিবরণের জন্য সংযোজিত তালিকা দ্রষ্টব্য।

(খ) ১৯৮৩-৮৪ সালের প্রকৃত হিসাব অনুযায়ী পশ্চিমবঙ্গ সরকার উক্ত বরাদ্দ অর্থের মধ্যে মোট ৪৩৭.১৫ কোটি টাকা পেয়েছেন। বিশদ বিবরণের জন্য সংযোজিত তালিকার ৩নং স্তম্ভ দ্রষ্টব্য।

(গ) অর্থ কমিশনের সুপারিশের ভিত্তিতে অর্থ বন্টন করা হয়ে থাকে।

সপ্তম অর্থ কমিশনের সুপারিশক্রমে ১৯৮৩-৮৪ সালে পশ্চিমবঙ্গ সরকারের অনুকূলে বরাদ্দকৃত অর্থ এবং ঐ বৎসরে রাজ্য সরকার কর্তৃক ঐ বাবদে প্রাপ্ত প্রকৃত অর্থের বিশদ বিবরণী :

**(কোটি টাকার হিসাবে)**

| | ১৯৮৩-৮৪ বাজেট | ১৯৮৩-৮৪ সংশোধিত | ১৯৮৩-৮৪ প্রকৃত |
|---|---|---|---|
| | (১) | (২) | (৩) |
| ১) আয়করের অংশ | ৯৪.৭৯ | ৯৩.৯৪ | ৯৩.৯৪ |
| ২) সম্পত্তি করের অংশ | ১.৩৫ | ৫.৭৩ | ৫.৭৩ |

| | | | |
|---|---|---|---|
| ৩) **কেন্দ্রীয় অন্তঃশুল্কের অংশ** | | | |
| (ক) **মূল অন্তঃশুল্কের অংশ -** | ২৬৭.২৪ | ২৭৫.৯০ | ২৭৫.৯০ |
| (খ) **বিক্রয়করের পরিবর্তে অতিরিক্ত অন্তঃশুল্ক** | ৫৩.৯৫ | ৫৮.৩৫ | ৫৮.৩৬ |
| **কর এবং শুল্কবাবদ মোট প্রাপ্য -** | ৪১৭.৩৩ | ৪৩৩.৯২ | ৪৩৩.৯৩ |
| ৪) **প্রশাসনের মানের উন্নয়ন বাবদ অনুদান** | ৪.৫২ | ৭.১৩ | ২.০২ |
| ৫) **সংবিধানের ২৭৫ (১) ধারা অনুযায়ী অনুদান** | — | — | — |
| ৬) **রেলের যাত্রীভাড়ার পরিবর্তে অনুদান** | ১.৪০ | ২.০০ | ২.০০ |
| অর্থকমিশনের সুপারিশক্রমে মোট প্রাপ্য ঃ | ৪২৩.২৫ | ৪৪৩.০৫ | ৪৩৭.৯৫ |

**করণদিঘী উচ্চবিদ্যালয়ের প্রধান শিক্ষকপদ সংক্রান্ত মামলা**

*১৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৭১।) **শ্রী সুরেশ সিংহ ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলার করণদীঘি উচ্চবিদ্যালয়ের প্রধান শিক্ষক পদ সংক্রান্ত একটি মামলা মহামান্য কলিকাতা হাইকোর্টে বিচারাধীন আছে ; এবং

(খ) সত্য হইলে, উল্লিখিত মামলাটি কোন্ সালে দায়ের করা হইয়াছিল?

**শ্রী কান্তি চন্দ্র বিশ্বাস ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৮১ সালে মামলাটি দায়ের করা হইয়াছিল।

**প্রবেশ পণ্য কর**

*১৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩৪।) **শ্রী অরুণকুমার গোস্বামী ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

১৯৮৩-৮৪ আর্থিক বৎসরে প্রবেশপণ্য কর বাবদ কত টাকা আদায় হয়েছে?

**ডঃ অশোক মিত্র ঃ**

| | ১৯৮৩-৮৪ (কোটি টাকা) |
|---|---|
| কলিকাতা মহানগর অঞ্চলে পণ্য প্রবেশ কর। (TEGCMA) | ৪৮.৩৭ |
| স্থানীয় এলাকায় পণ্য প্রবেশ কর। (TEGLA) | ৬.৮১ |
| মোট | ৫৫.১৮ |

**[1.10 – 1.20 p.m.]**

**শ্রী অরুণ কুমার গোস্বামী ঃ** আদায়ে টার্গেট কত ছিল জানাবেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** ৬০ কোটি টাকার মত ছিল।

**শ্রী অরুণ কুমার গোস্বামী ঃ** এটা আদায় হল না কেন?

**ডঃ অশোক মিত্র ঃ** অনেক সময় লক্ষ্যমাত্রা ছাড়িয়ে যায় আবার অনেক সময় কম আদায়ও হয়। আমার আশা করেছিলাম বাইরে থেকে ব্যবসা বাণিজ্য আসবে, কিন্তু সেটা আসেনি বলে এই অব্যবস্থা হয়েছে।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** প্রবেশ পণ্য কর যাঁরা আদায় করেন তাঁদের মধ্যে দুর্নীতি আছে এই খবর আপনার জানা আছে কি?

**ডঃ অশোক মিত্র ঃ** দুর্নীতির অভিযোগ প্রশাসনিক ক্ষেত্র থেকে যেমন পাই, কর আদায়ের দিক থেকেও তেমনি পাই।

**শ্রী আব্দুল মান্নান ঃ** যাঁরা প্রবেশ পণ্য কর আদায় করেন তাঁদের অনেক সময় হামলার সম্মুখীন হতে হয় কাজেই তাঁদের প্রোটেকশন দেবার কি ব্যবস্থা করেছেন?

**মিঃ স্পীকার ঃ** তাদের রক্ষণাবেক্ষণের যথেষ্ট ব্যবস্থা আছে।

**শ্রী শীশ মহম্মদ ঃ** পণ্য প্রবেশ কর আদায়ের ক্ষেত্রে এই যে টার্গেট পৌছান গেল না সেটা কংগ্রেসের তরফ থেকে কোন প্রতিবন্ধকতা সৃষ্টি করা হয়েছে বলে কি হল না?

**মিঃ স্পীকার ঃ** এ প্রশ্ন হয়না।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** পণ্য প্রবেশ কর আদায়ের ক্ষেত্রে বর্তমানে যে ব্যবস্থা আছে তার পরিবর্তে বিকল্প ব্যবস্থা নেবেন বলে আপনি যেকথা ঘোষণা করেছিলেন সেই পরিকল্পনা আপনার আছে কি?

**ডঃ অশোক মিত্র ঃ** কর আদায়ের ক্ষেত্রে প্রশাসনিক বিধি যা আছে সেগুলি নিয়ে প্রতি মাসে কিছু কিছু পর্যালোচনা করা হয় এবং প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হয়। পণ্য প্রবেশ করের ক্ষেত্রে ও প্রতি মাসে কিছু কিছু অদল বদল হয়।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** বর্তমানে এই কর আদায় করবার যে ব্যবস্থা আছে— অর্থাৎ পথ গাড়ী দাঁড় করিয়ে কর আদায় করা হয় এবং তার ফলে ট্র্যাফিক জ্যাম হয়ে যায়, অনেক সময় হাসপাতালে যাবে এমন সব রোগী পর্যন্ত আটকে যায়। আমার প্রশ্ন হচ্ছে এই যে ব্যবস্থা রয়েছে তার পরিবর্তে বিকল্প ব্যবস্থা গ্রহণ করার কথা আপনি যা বলেছিলেন সে সম্বন্ধে কোন ব্যবস্থা করেছেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** বর্তমান ব্যবস্থা তুলে দিয়ে বিকল্প কোন ব্যবস্থা গ্রহণ করার পরিকল্পনা নেই। আমরা বর্তমান ব্যবস্থারর উন্নতির জন্য চেষ্টা করছি।

**সরকার অনুমোদিত মদের দোকান**

*১৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৭।) **শ্রী বিভূতিভূষণ দে ঃ** আবগারী বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

পশ্চিমবঙ্গ সরকার অনুমোদিত কতগুলি (১৯৮৫ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত) মদের দোকান আছে?

**শ্রী বিমলানন্দ মুখার্জী :**

২৫৭১টি।

**শ্রী বিভূতিভূষণ দে :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে অনুমোদিত দোকান ছাড়াও আজকে দেখা যাচ্ছে বাজারে অবৈধ চোলাই মদ বিক্রি হচ্ছে এবং জানা থাকলে এগুলি বন্ধ করার জন্য কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী বিমলানন্দ মুখার্জী :** মদ সরকারী অনুমোদিত দোকান ছাড়াও বেআইনী চোলাই মদ কিছু কিছু বিক্রি হয় এবং সেটা আমাদের জানা আছে এবং এটাকে বন্ধ করার জন্য সরকারের দুটো প্রিভেনটিভ ওয়ার্কের সংগঠন আছে— রেড করার ব্যবস্থা আছে এবং হামেশাই রেড করা হয় এবং তার ফলে খানিকটা চোলাই কমে। কিন্তু শর্ট সাপ্লাই থাকলে এটা বাড়ার প্রবণতা থাকে। এই সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী বিভূতি ভূষণ দে :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে যাদের উপর দায়িত্ব আছে এই সব অবৈধ ভাবে মদ বিক্রির দোকান ধরার, তাদের সঙ্গে যোগসাজসে কাজ হচ্ছে কিনা?

**শ্রী বিমলানন্দ মুখার্জী :** যোগসাজস আছে বলে আমার কাছে কোন রিপোর্ট নেই। তবে নির্দিষ্ট কোন খবর যদি থাকে, আমাকে জানাবেন, সরকারের তরফ থেকে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে চোলাই মদের ব্যবসা করার জন্য কোর্ট যাদের সাজা দিয়েছে, এই রকম সাজাপ্রাপ্ত কতজন ব্যক্তিকে বামফ্রন্ট সরকার মুক্তি দিয়েছেন?

**মিঃ স্পীকার :** এটা হয়না।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে নূতন মদের দোকানের লাইসেন্স কিসের ভিত্তিতে দেওয়া হয়?

**শ্রী বিমলানন্দ মুখার্জী :** এর একটা নিয়ম-কানুন আছে। কোন এলাকা থেকে যদি লিখিতভাবে দাবী পেশ করা হয় তখন আমাদের অফিসাররা সেখানে গিয়ে সেই দাবীটি কি ধরণের সেটা দেখেন, কাছাকাছি কোন স্কুল, কলেজ, কোন ধর্মীয় প্রতিষ্ঠান আছে কিনা সেগুলি দেখেন। তারপরে বিজ্ঞাপন দেওয়া হয় এবং তার ভিত্তিতে আবেদনগুলি গ্রহণ করা হয়। তারপরে স্থানীয় যিনি বিধানসভার সদস্য আছেন, তার দোকানের ব্যাপারে কোন আপত্তি আছে কিনা সেটা জানা হয়। তারপরে প্রাইওরিটির ভিত্তিতে দোকানের লাইসেন্স দেওয়া হয়।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কলকাতায় ওপেন বীয়ার বার খোলার অনুমতি দিয়েছেন কিনা এবং দিয়ে কতগুলি দিয়েছেন?

**শ্রী বিমলানন্দ মুখার্জী :** বীয়ার বার কিছু দেওয়া হচ্ছে। তবে সংখ্যার জন্য নোটিশ দিতে হবে।

**[1.20 – 1.30 p.m.]**

**শ্রী ননী কর :** এই চোলাই মদ যারা বিক্রী করে তারা ধরা পড়বার পর তাদের আরো কঠিন শাস্তি দেবার জন্য সেইভাবে আইন সংশোধনের ব্যবস্থার কথা কি আপনি ভাবছেন।

**শ্রী বিমলানন্দ মুখার্জী :** শাস্তি দেবার যথেষ্ট ব্যবস্থা আছে। যেটুকু অসুবিধা ছিল গতবারে সেটুকু সংশোধন করে আইনগত ভাবে আরো কঠোর শাস্তি দেবার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী [illegible] রায় :** মদের কথা শুনলেই যদি ওদের নেশা হয়ে যায় তাহলে আমার কিছু বলার নেই। বিয়ারে ৫% এ্যালকোহল থাকে, মদের তুলনায় অনেক কম এ্যালকোহল থাকে। সেই জন্যই কি আপনি ওপেন বিয়ার বারের পারমিশান দিয়েছেন?

**শ্রী বিমলানন্দ মুখার্জী :** বিয়ারে এ্যালকোহল পারসেনটেজ কম থাকে এবং অনেকেই অভ্যস্ত, বিরোধী পক্ষের কেউ কেউ আমার কাছে আসেন সেই সব দোকান খোলার জন্য আবেদন করেন।

(Noise and interruption)

(Shri Subrata Mukherjee and Shri Suniti Chattaraj rose to speak)

**Mr. Speaker :** Mr. Chattaraj, please take your seat. This is question hour. I hava asked you several times not to disturb during quetion hours. Please sit down.

**Variatations between budget estimates and actual receipt of taxes**

*178. (Admitted question No. *789) **Shri SOMENDRA NATH MITRA:** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) the variations between the Budget Estimates and the actual receipts of taxes on Vechiles and Sales Tax during the period between

(i) 1972-77 to 1976-77 and (ii) 1977-78 to 1983-84 ; and

(b) the reasons for such variations, if any

**Dr. Ashok Mitra :**

(a) The variations between the Budget estimates and the actual receipts from taxes on vehicles and sales taxation during the period 1972-73 to 1976-77 and 1977-78 to 1983-84 are indicated in the appended table.

(b) the reasons for such variation can be many. Sometimes budgetary targets are fixed at a relatively low level, leading to their over-fulfilment. On the other hand, if targets are ambitious and pitched relatively high, it may not be possible to reach them. In case a sharp imcrease in prices takes place in the period subsquent to the presentation of the budget, tax receipts may exceed budget estimates, they may be course also go up through administrative efficiency. Tax realisation in West Bengal has sometimes been affected by judical deciesions allowing parties to postpone or stagger their payments. A few public undertakings owened by the Union Government have shown tendency to lag behind in the payment of tax dues.

**পে-এ্যান্ড অ্যাকাউন্টস্ অফিসকে চেক ইস্যু না করার নির্দেশ**

*১৮০। (অনুমোদিত প্রশ্ন নং *১৫০৭।) **শ্রী সুব্রত মুখার্জী :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) গত ১৬ই ফেব্রুয়ারী অর্থ দপ্তর পে-এ্যান্ড অ্যাকাউন্টস্‌কে কোনও চেক ইস্যু না করার নির্দেশ দিয়েছিলেন কিনা;

(খ) দিয়ে থাকলে, এই সব চেকের মধ্যে প্রভিডেন্ট ফান্ডের আগাম টাকাও ছিল কিনা; এবং

(গ) অর্থ দপ্তর কি পরিস্থিতিতে এই ধরণের নির্দেশ দিলেন?

**ডঃ অশোক মিত্র :**

(ক) ঐ দিনের জন্য নির্দেশ দেওয়া হয়েছিল।

(খ) প্রভিডেন্ট ফান্ডের চেক সম্বন্ধে কোন নির্দেশ দেওয়া হয়নি।

(গ) ওভারড্রাফট সম্পর্কে কেন্দ্রীয় সরকারের নির্দেশ হল যে তা যেন ২৮শে জানুয়ারী ১৯৮৫ তারিখের মাত্রা ছাড়িয়ে না যায়। এই নির্দেশের পরিপ্রেক্ষিতে অত্যন্ত জরুরী খরচ ছাড়া অন্যান্য খরচের উপর সাময়িক নিষেধাজ্ঞা অপরিহার্য ছিল।

**শ্রী সুব্রত মুখোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহোদয় কি জানাবেন — এই ধরণের নির্দেশ সাধারণ ভাবে রাজস্ব আদায়ের উপর ভিত্তি করে দেন অথবা ওভারড্রাফটকে কেন্দ্র করে এই নির্দেশ দেন?

**ডঃ অশোক মিত্র :** গোটা দেশ জুড়ে রাজ্যসরকারগুলি অসুবিধায় পড়েছে। পশ্চিমবাংলার ক্ষেত্রে অসুবিধা একটা বিশেষ ধরণের— কারণ, এই বছর আমাদের বৈধ ৩২৫ কোটি টাকা কেন্দ্রীয় সরকার আটকে রেখেছেন, তারপর ওভারড্রাফটের উর্দ্ধ সীমা বেঁধে রেখেছেন। সেইজন্য আমাদের অত্যন্ত সাবধানে প্রতিদিন হিসাব করে খরচের মাত্রা দেখে খরচের নির্দেশ দিতে হচ্ছে। পশ্চিমবাংলার জনসাধারণ এতে অত্যন্ত অসুবিধাগ্রস্ত— তার জন্য আমরা নিরুপায়। আমরা আশা করি কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে একটু নজর দেবেন।

**শ্রী সুব্রত মুখার্জী :** আপনি ২৯ কোটি টাকার উদ্বৃত্ত বাজেট দেখালেন। কিন্তু এর কিছুদিন আগে আপনি বলেছেন কোন রকম চেক যেন ইস্যু করা না হয়, দুটোর মধ্যে কোন সামঞ্জস্য থাকছে না। অপর দিকে আপনি বক্তৃতায় বলছেন রাজস্ব খাতে সাংঘাতিক বৃদ্ধি করেছেন, এখানেও সামঞ্জস্য থাকছে না। এটা একটু বুঝিয়ে বলবেন?

**ডঃ অশোক মিত্র :** এই বছর ৩২৫ কোটি টাকা পাই নি। আগামী বছর ১৬০ কোটি টাকা পাব, আগামী বছর রাজস্ব সংগ্রহ আরো বাড়বে। সুতরাং যে ধরণের বাজেট পেশ করেছি সেটা বাস্তবানুগ হয়েছে।

**শ্রী শচীন সেন :** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানাবেন কি, অর্থ কমিশনের সুপারিশ মত এই যে ৩২৫ কোটি টাকা কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে দিলেন না এরকম কোন নজীর অতীতে আছে কি?

**ডঃ অশোক মিত্র :** না, এরকম কোন নজির অতীতে নেই।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন, একমাত্র জরুরী ব্যাপার ছাড়া আর

কোন প্রকার চেক ইস্যু করা হবে না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানাবেন কি, এন.আর.ই.পি-র টাকার ক্ষেত্রে কোন রকম নিষেধাজ্ঞা জারি করা হয়েছে কিনা?

**ডঃ অশোক মিত্র :** না, এন.আর.ই.পি-র পুরোটাই ছাড় দেওয়া হয়েছে।

**শ্রী অনিল মুখার্জী :** কেন্দ্রীয় সরকার এই যে ৩২৫ কোটি টাকার পশ্চিমবঙ্গ সরকারকে দিলেন না এটা সংবিধান বিরোধী কিনা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানাবেন কি?

**মিঃ স্পীকার :** এটা তো আইনের ব্যাপার, এটা উনি কি করে বলবেন। এ সাপ্লিমেন্টারী হয় না, আপনি বসুন।

**মফঃস্বলে একাদশ শ্রেণীতে ছাত্রছাত্রী ভর্তির সমস্যা**

*১৮১। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৪।) **শ্রী সুভাষ গোস্বামী :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার কি অবগত আছেন যে বর্তমানে অনেক মফঃস্বল বিদ্যালয়েই একাদশ শ্রেণীতে ছাত্রছাত্রী ভর্তি একটি বিশেষ সমস্যা হয়ে দাঁড়িয়েছে ; এবং

(খ) অবগত থাকলে, উক্ত সমাধানের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন বা করছেন?

**শ্রী কান্তি বিশ্বাস :**

(ক) এমন কোন সমস্যার বিষয়ে সরকার অবগত নহেন। তবে নির্দিষ্ট কোন সমস্যা জানিলে সরকার ঐ তা সমাধানের বিষয়ে সচেষ্ট হবেন।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে এরকম খবর না থাকতে পারে কিন্তু ঘটনাটা সত্য যে কয়েক জায়গায় এরকমের সমস্যা আছে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে মাননীয় মন্ত্রীমহাশয় বলবেন কি, আগামী আর্থিক বছরে নতুন ১১/১২ শ্রেণীর বিদ্যালয় খোলার অনুমতি দেবেন কিনা এবং যেখানে সায়েন্স স্ট্রিম নেই সেখানে তা খোলার অনুমতি দেবেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় সদস্যদের জানাচ্ছি, পশ্চিমবাংলায় ২৬৯টি কলেজে এই উচ্চমাধ্যমিক শিক্ষার সুযোগ আছে এবং এছাড়াও অনেক বিদ্যালয়েও এ সুযোগ আছে। সব মিলিয়ে মোট ১৩৬০টি শিক্ষা প্রতিষ্ঠানে উচ্চমাধ্যমিক পাঠক্রম চালু আছে এবং তাতে ছাত্রছাত্রীর সংখ্যা— স্কুলগুলিতে ২ লক্ষ ৯২ হাজার এবং কলেজে ১ লক্ষ ৩৫ হাজার, সর্বসাকুল্যে ৪ লক্ষ ২৭ হাজার ছাত্রছাত্রী ভর্তি হতে পারে। গত বছর ১ লক্ষ ৯৫ হাজারের মত ছাত্রছাত্রী ভর্তি হয়েছিল। ফলে ভর্তি হবার যে সুযোগ আছে তার অর্ধেক ছাত্রছাত্রী ভর্তি হয়েছে। তা সত্ত্বেও বলছি, কোন কোন জায়গায় এরকম সমস্যা থাকতে পারে যে সেখানে কোন বিশেষ স্কুলে চাহিদা অনুযায়ী আসন নেই। এমন প্রস্তাব এলে সেগুলি বিচার বিবেচনা করে দেখা হবে।

**শ্রী নিরোদ রায়চৌধুরী :** কলেজগুলিতে ১১/১২ ক্লাসে ভর্তি হবার ব্যাপারে কোন সমস্যা নেই ঠিকই কিন্তু বি.এ, বি.এস.সিতে এই সমস্যা বিদ্যমান। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কলেজগুলি থেকে স্কুলে ঐ ১২ ক্লাস সরিয়ে নিয়ে যাবার কথা ভাবছেন কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস :** কলেজে যে ১১/১২ ক্লাস চালু আছে তার থেকে একে বিচ্ছিন্ন করার কোন

পরিকল্পনা আপাততঃ নেই। তবে গোড়ায় সিদ্ধান্ত ছিল যে যদি সুযোগ হয় তাহলে কলেজ থেকে সেগুলি ভবিষ্যতে বিচ্ছিন্ন করা হবে। বর্তমানে ছাত্রছাত্রীর সংখ্যা যা তাতে এই মুহূর্তে ১১/১২ ক্লাসকে বিচ্ছিন্ন করতে পারছি না।

**[1.30 – 1.40 p.m.]**

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** আমার মনে হয় মাননীয় শিক্ষামন্ত্রী অবগত আছেন যে, কলেজগুলিতে দ্বাদশ এবং একাদশ শ্রেণীতে ছাত্র ভর্তি করার ফলে বি.এ., বি.এস.সি., বি.কম পড়া প্র্যাকটিক্যালি ধসে গিয়েছে। অর্থাৎ একাদশ এবং দ্বাদশ শ্রেণীতে ছাত্র ভর্তি করতে গিয়ে যে সমস্যার সৃষ্টি হচ্ছে তার ফলে এবং হস্টেল ইত্যাদির এ্যারেঞ্জমেন্ট করতে গিয়ে কলেজগুলিতে বি.এ., বি.এস.সি এবং বি.কম যে সমস্ত ছাত্ররা পড়ে তারা বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে।

**মিঃ স্পীকার :** আপনার প্রশ্নটা কি? আপনি তো আপনার মন্তব্য করলেন।

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** এ ব্যাপারে মন্ত্রী মহাশয় অবগত আছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** ডিগ্রি ক্লাশের অর্থাৎ বি.এ., বি.এস.সি., বি.কম ছাত্রদের কোথাও ক্ষতি হচ্ছে কিনা, সে কথার জবাব দেওয়ার এক্তিয়ার আমার নেই। মাননীয় সদস্য আমার সহযোগী মন্ত্রী মহাশয় শম্ভু ঘোষ মহাশয়কে এ বিষয়ে প্রশ্ন করলে উত্তর জানতে পারবেন।

**শ্রী অনিল মুখার্জী :** সমস্ত স্কুলগুলিতে যত ছাত্র ভর্তি করার ক্ষমতা আছে এবং যত ছাত্র ভর্তি হচ্ছে এর মধ্যে একটা গ্যাপ রয়েছে, যত সংখ্যক ছাত্র ভর্তি করা সম্ভব তত সংখ্যক ভর্তি হচ্ছে না, অনেক স্কুলে যত সংখ্যক ছাত্র ভর্তি হতে পারে তার চেয়ে অনেক কম সংখ্যক ছাত্র ভর্তি হচ্ছে, এটা কি মন্ত্রী মহাশয় জানেন? যে সব স্কুলে কম সংখ্যক ছাত্র ভর্তি হচ্ছে সে সব স্কুলের সংখ্যা কত?

**শ্রী কান্তি বিশ্বাস :** আমাদের এখানে সমস্ত বিদ্যালয়গুলিতে যত সংখ্যক ছাত্রভর্তি করার সুযোগ আছে তার অর্ধেক সংখ্যক ছাত্র ভর্তি হচ্ছে। কতগুলি বিদ্যালয়ে যখন সর্বাধিক সংখ্যক ছাত্র ভর্তি হচ্ছে তখন সর্বাধিক ছাত্র ভর্তি হচ্ছে না, এ রকম বিদ্যালয় থাকতে বাধ্য।

**শ্রী আনন্দমোহন বিশ্বাস :** একাদশ শ্রেণীতে তপসিলী এবং আদিবাসী শ্রেণীর ছাত্রদের জন্য কোন সংরক্ষণ নীতি চালু আছে কি; থাকলে তার হার কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** এ বিষয়ে ১৯৭৬ সালে যে আইন হয়েছিল সে আইন পরবর্তী সময়ে তপসিলী এবং আদিবাসী ছাত্রদের জন্য পরিবর্তন করা হয়েছিল। সেই পরিবর্তিত আইন অনুযায়ী সব শিক্ষা প্রতিষ্ঠানেই তপসিলী এবং আদিবাসী শ্রেণীর ছাত্র-ছাত্রীদের জন্য যথাক্রমে শতকরা ১৫ ভাগ এবং সাড়ে সাত ভাগ আসন সংরক্ষণের ব্যবস্থা আছে।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** বর্তমানে স্কুলগুলিতে ছাত্র ভর্তির ক্রমবর্দ্ধমান প্রবণতা অতীতের সমস্ত রেকর্ডকে ম্লান করে দিয়েছে এটা কি আপনি মনে করেন এবং তা যদি মনে করেন, তাহলে পশ্চিমবাংলা যে জীবিত তাও কি আপনি মনে করেন?

**মিঃ স্পীকার :** কে কি মনে করেন, তা দিয়ে প্রশ্ন হয় না।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** স্যার, আমি জানতে চাইছি যে, ছাত্র ভর্তির ক্রম-বর্দ্ধমান প্রবণতা অতীতের সমস্ত রেকর্ডকে ছাড়িয়ে গিয়েছে কিনা এবং তা যদি গিয়ে থাকে তাহলে এর মধ্যে দিয়ে কি প্রমাণ হয় না যে, পশ্চিমবাংলা জীবিত আছে?

**মিঃ স্পীকার :** না, এভাবে কোন প্রশ্ন হয় না।

**আসানসোল ও দুর্গাপুরে দুগ্ধ সরবরাহ**

*১৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮২।) **শ্রী বামাপদ মুখার্জী :** পশুপালন ও পশু চিকিৎসা (দুগ্ধ উন্নয়ন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) আসানসোল ও দুর্গাপুরে কি পরিমাণ দুগ্ধ বোতলে বা প্যাকেটে সরবরাহ করা হয় ; এবং

(খ) এই দুগ্ধ সরবরাহ বাড়াইবার কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :**

(ক) বর্তমানে দোহ উন্নয়ন অধিকার থেকে উক্ত অঞ্চল গুলিতে বোতল ও প্যাকেটে দৈনিক মোট ১৪,০০০ (চোদ্দ হাজার) লিটার দুধ সরবরাহ করা হয়।

(খ) ভবিষ্যতে এই সরবরাহ আরও বৃদ্ধির জন্য সরকারের পরিকল্পনা আছে।

**শ্রী বিজয় পাল :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, আপনার কাছে কি এরকম কোন সংবাদ আছে, হসপিটাল কর্তৃপক্ষ দুধের কোয়ালিটি সম্পর্কে অভিযোগ করছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এখন পর্যন্ত ঐ অঞ্চল থেকে হাসপাতালের কোন অভিযোগ আমরা পাইনি।.

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন, কলকাতা এবং আশপাশ এলাকায় সরকারী দুধ যে রেটে পাওয়া যাচ্ছে, মফঃসলে সেই রেটে কিন্তু দুধ পাওয়া যায় না। কলকাতা এবং পাশ্ববর্তী অঞ্চলে যে রকম দুধ সরবরাহ করা হয় সেই রকম কোন ব্যবস্থা মফঃস্বলে প্রসারিত করার সম্ভাবনা আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** সমস্ত ব্যাপারটিই সরকারের অবহিত এবং এটা সরকারী পরিকল্পনার মধ্যে আছে। ধীরে ধীরে গঞ্জ, শিল্পাঞ্চল, শহরাঞ্চল এবং গ্রাম পর্যন্ত বিস্তৃত হবে দুধ সংগ্রহ এবং দুধ বন্টন উভয় ক্ষেত্রেই।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, ধীরে ধীরে এই সরবরাহ এবং সংগ্রহ বাড়ানো হবে। আমার প্রশ্ন হচ্ছে, বাঁকুড়া থেকে দুর্গাপুরে যে দুধ আসছে তার পরিবর্তে বাঁকুড়া শহরে এই রকম কিছু করার পরিকল্পনা আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আপাততঃ এই রকম কোন পরিকল্পনা নেই।

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন, হাসপাতালে যে দুধ সরবরাহ করা হচ্ছে সেই দুধের বোতলে ব্যাঙের বাচ্চা পাওয়া যাচ্ছে?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এইসব অসত্য এবং বিকৃত সংবাদ। আমরা এই সম্পর্কে অনেক তথ্য সংগ্রহ করেছি। এটা সম্পূর্ণ এবং বৈজ্ঞানিক পদ্ধতিতে জিনিষটা হয়। এটা আমরা সংবাদপত্রে দেখেছি। কোনভাবেই বোতলের মধ্যে এই ধরণের কিছু ঢোকা সম্ভব নয়।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বামফ্রন্ট সরকাররের সৃষ্ট মুমূর্ষু কলকাতায় দুধ সরবরাহের যে ইরেগুলারিটিস দেখা যাচ্ছে এটার সম্পর্কে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী যেকথা বলেছেন তারই প্রতিধ্বনি শুনতে পাচ্ছি আপনাদের মুখ থেকে। আমি শুধু একটি কথা বলতে চাই, আপনারা দুর্যোধনের পদলেহী দুঃশাসনের কেনা গোলাম। ............(নয়েজ) নির্লজ্জ, মিথ্যাচারী, ইতিহাসকে বিকৃত করে দায়িত্বজ্ঞানহীন মন্তব্য করছেন। ...........(নয়েজ) আপনারা বাঙালী বলে পরিচয় দেন?........সেইজন্যই বলছি আপনারা দুর্যোধনের পদলেহী দুঃশাসনের কেনা গোলাম।

(নয়েজ)

**শ্রী সুনীতি চট্টরাজ :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আমি একটি বৈধতার প্রশ্ন তুলছি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে প্রশ্ন করেছিলাম উনি তার উত্তরে প্রধানমন্ত্রী রাজীব গান্ধী ............ (নয়েজ)— এটা এক্সপাঞ্জ করতে হবে।

(গোলমাল)

**সরকারী কর্মচারীদের বকেয়া ডি এ কিস্তির পরিমাণ**

*১৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্য সরকারী কর্মচারীদের এ পর্যন্ত মোট কত কিস্তি ডি এ পাওনা আছে;

(খ) এই ডি এ পরিশোধ করতে সরকারের কে পরিমাণ অর্থের প্রয়োজন ; এবং

(গ) উক্ত পাওনা ডি এ না দেওয়ার মূল কারণ কি?

**ডঃ অশোক মিত্র :**

(ক) কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা প্রদানের নীতি অনুযায়ী রাজ্য সরকারী কর্মচারীদের ১২ কিস্তি মহার্ঘভাতা প্রাপ্য হয়েছে।

(খ) ঐ ১২ (বার) কিস্তি মহার্ঘভাতা দিতে সরকারের বৎসরে আনুমানিক ২১৬.০০ কোটি টাকা লাগবে।

(গ) অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী ১৯৮৪-৮৫ সালের জন্য প্রাপ্য টাকা না পাওয়ার দরুন সৃষ্ট আর্থিক অস্বচ্ছলতাই এই মহার্ঘভাতা দিতে না পারার প্রধান কারণ।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি— যে অবিলম্বে সরকারী কর্মচারীদের এই মহার্ঘভাতা দেবার কোন পরিকল্পনা আছে কিনা?

**ডঃ অশোক মিত্র :** আমার বাজেট বিবৃতিতে আমি বলেছি যে আমাদের সাধ্য অনুযায়ী আমরা এই কিস্তিগুলি যতটা সম্ভব দেওয়ার চেষ্টা করব।

**ডাঃ মানস ভুঁইয়া :** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে আপনি যখন কেন্দ্রীয় হার রাজ্য সরকারী কর্মচারীদের মহার্ঘভাতা দেবার কথা ঘোষণা করেছিলেন, তখন কি এই শর্ত্ত ছিল যে কেন্দ্রীয় সরকার না দিলে তা দিতে পারা যাবে না।

**ডঃ অশোক মিত্র :** হ্যাঁ, এই শর্তটাই ছিল। ১৯৭৯ সালে যখন আমরা এই ঘোষণা করি, তখনই আমরা এটা বলেছিলাম যে পুরো টাকাটা আমরা কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করব।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে এই কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা দেওয়া কোন সময় থেকে শুরু হয়েছে?

**ডঃ অশোক মিত্র ঃ** এটা শুরু হয়েছে ১৯৭৯-৮০ সাল থেকে, তার আগে এটা ছিল না।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** ১৯৭৯-৮০ সালে বাজেট বিবৃতিতে বলেছেন আপনি এর জন্য ২৩৮ কোটি টাকা বরাদ্দ করেছিলেন।

**ডঃ অশোক মিত্র ঃ** কত বরাদ্দ করেছিলাম তা এখন আমার মনে নেই, না দেখে বলতে পারব না।

### প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের অবসরকালীন সুযোগ সুবিধা

*১৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের অবসরাকালীন সুযোগসুবিধার কথা শিক্ষক দিবসে ঘোষণা করা সত্ত্বেও আজ পর্যন্ত তা কার্যকরী হচ্ছে না; এবং

(খ) সত্য না হলে, না করার কারণ কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) সত্য।

(খ) দ্বিতীয় পে-কমিশনের সুপারিশ অনুযায়ী সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে, সমস্ত বেসরকারী শিক্ষা প্রতিষ্ঠানের শিক্ষক, শিক্ষিকা ও শিক্ষা কর্মীদের ১৯৮১ সালের ১লা এপ্রিল থেকে কয়েকটি শর্তসাপেক্ষে সরকারী কর্মচারীদের হারে অবসরকালীন সুযোগ সুবিধা দেওয়া হবে। এই সম্বন্ধে ১৯৮৩ সনের ২১শে ডিসেম্বর একটি বিজ্ঞপ্তি দেওয়া হয় [নং ৫০২ (৪) ই.ডি.এন (বি) তাং ২১/১২/৮৩]। ঐ বিজ্ঞপ্তিতে আরও বলা হয় যে অবসরকালীন সুযোগসুবিধা বিষয়ে নিয়মাবলী প্রস্তুত করা হচ্ছে এবং শীঘ্রই উহা চালু করার জন্য প্রকাশ করা হবে।

"শিক্ষক ফোরাম" নামীয় একটি সংগঠন এ বিষয়ে মহামান্য উচ্চ আদালতের শরণাপন্ন হন এবং মহামান্য উচ্চ আদালত শিক্ষাবিভাগের ঐ বিজ্ঞপ্তির উপর স্থগিতাদেশ জারী করেন। আদালতে বিষয়টির নিষ্পত্তি না হওয়া পর্যন্ত সরকার এ বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণে অক্ষম।

### জবরদখল কলোনীর লীজ দলিল গ্রহীতাগণকে ঋণ প্রদান

*১৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৫।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** উদ্বাস্তু, ত্রাণ, ও পুনর্বাসন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) জবরদখল কলোনীর লীজ দলিল গ্রহীতাগণকে বাসগৃহ তৈরীর জন্য কোন ঋণ দেবার ব্যবস্থা হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে,

(১) প্রত্যেককে কত টাকা করে ঋণ দেওয়া হবে,

(২) উক্ত ঋণের শর্ত কি, ও

(৩) কারা সেই ঋণের সুযোগ পাবেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :**

(ক) এইরূপ ঋণ দেওয়ার জন্য সরকারী কোন প্রকল্প নাই। তবে শহরাঞ্চলে সরকারী কলোনী এবং জবরদখল কলোনীতে বসবাসকারী উদ্বাস্তুদের বর্তমানে যে লীজ দলিল দেওয়া হচ্ছে তার শর্ত অনুযায়ী লীজ-গ্রহীতারা বাসগৃহ নির্মাণের জন্য কোন ব্যাঙ্ক বা জীবন-বীমা কর্পোরেশন বা অনুরূপ কোন সংস্থা থেকে ঋণ গ্রহণ করতে পারেন। এজন্য সরকারের কোন আগাম অনুমতির দরকার হবে না।

(খ) ১, ২ ও ৩ নং ব্যাঙ্ক বা জীবন-বীমা করপোরেশন প্রভৃতি সংস্থার নিয়ম অনুসারে তা স্থিরিকৃত হতে পারে।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই লোন গ্রহীতাদের জন্য যে ব্যবস্থা করেছেন-- বাড়ি করার জন্য ঋণ পাবেন— এই ঋণ যাঁরা দেবেন— ব্যাঙ্ক বা অন্যান্য সংস্থা— তাঁদের সঙ্গে রাজ্য সরকারের পক্ষ থেকে এই সম্পর্কে কোন চূড়ান্ত সিদ্ধান্ত হয়েছে কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** হ্যাঁ, রাজ্যসরকারের পক্ষ থেকে সরকারের সিডিউইল ব্যাঙ্ক আছে তাদের সঙ্গে আমি ৩ বার আলোচনায় বসেছি। সেই আলোচনার ফল এই হল যে, ব্যাঙ্কের যে কোয়াডিনেশন কমিটি আছে, (State Level Bank Committee) তাদের সঙ্গে আমাদের আলোচনায় সিদ্ধান্ত হয়েছে যে ব্যাঙ্ক থেকে ঋণ দেবেন। সেখানে যে সভা হয়েছিল সেই সভাতে আমাদের অর্থ দপ্তরের একজন ভারপ্রাপ্ত অফিসার গিয়েছিলেন। সেখানে ব্যাঙ্কের যে কমিটি আছে অর্থাৎ (State Level Bank Committee) সিদ্ধান্ত নিয়েছেন যে ঋণ দেবেন। এর পরের কোন সংবাদ আমি এখনো পাই নি।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রী মহাশয় নতুন যে ব্যবস্থা নিয়েছেন তাতে সাধারণ মানুষ বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাচ্ছেন। আমার প্রশ্ন হচ্ছে এই যে স্কীম আপনি নিয়েছেন, এটা কি কেন্দ্রীয় সরকারের ব্যবস্থার মধ্যে পড়ছে? কেন্দ্রীয় সরকার কি এই ব্যাপারে কোন সাহায্য করছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** আগে কেন্দ্রীয় সরকার লীজ দলিলের ব্যাপারে যে ভাবে অনুমোদন দিয়েছিলেন, পরবর্ত্তীকালে ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার এখানে ক্ষমতায় আসার পর অনেকগুলি স্বত্ত্ব সংশোধন করা হয়েছে। তারমধ্যে একটি স্বত্ত্ব হচ্ছে সরকারের কাছ থেকে আগাম কোন অনুমোদন না নিয়ে সিডিউল্ড (Scheduled) ব্যাঙ্কের কাছে তা বন্ধক রেখে ঘর-বাড়ী নির্মাণের জন্য ঋণ নিতে পারবেন। এই ব্যাপারে ভারত সরকারের কাছ থেকে শেষ পর্যন্ত যাতে সম্মতি পাওয়া যায় তারজন্য আমরা তাঁদের কাছে বলেছিলাম।

**শ্রী সুব্রত মুখার্জী :** লীজ দলিলের টার্মস এ্যান্ড কন্ডিশনস্ সম্পর্কে বহু মানুষেরই আপত্তি আছে। সেই টার্মস এ্যান্ড কন্ডিশনস্ সংশোধন না করে পুরোপুরি আপত্তির ব্যাপারে কোন চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** টার্মস এ্যান্ড কন্ডিশনস্ এখনো সংশোধন হয়নি। খুব সাম্প্রতিক কালে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী ভারতের প্রধানমন্ত্রির কাছে একটি চিঠি লিখেছেন। আমি যেদিন এখানে আমার বিভাগীয় বাজেট আপনাদের অনুমতি নিয়ে উপস্থাপিত করব, সেই সময় সেই চিঠির অনুলিপি

পেশ করব। তারমধ্যে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে আমরা বলেছি— কেন্দ্রীয় সরকারের টাকায় শহরাঞ্চলের অধিগৃহীত জমির উপরে ৯৯ বৎসরের লীজ দেওয়ার কথা বলা আছে যে, ঐ স্বত্ব তুলে দিয়ে জমির উপর অবাধ স্বত্ব দেওয়া হোক। তা যদি হয়, তবে যে মুহূর্তে তাঁরা ঐ দাবী মেনে নেবেন, সেই মুহূর্তে আমরাও লীজ দলিলের পূর্ব স্বত্ব সংশোধন করে নেব।

**শ্রী শচীন সেন ঃ** লীজ দলিল নিয়ে এখানে অনেক রকম কথাবার্তা, আলোচনা ও সমালোচনা করা হয়ে থাকে। মাননীয় মন্ত্রীমহাশয় কি ঐ লীজ দলিলের রেলিভ্যান্ট পোর্শান পড়ে শোনাবেন?

**মিঃ স্পীকার ঃ** এটা পড়া যাবে না। আপনি এটা সার্কুলেট করে দেবেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** শহরাঞ্চলের জমিগুলিতে অবাধ মালিকানা স্বত্ব প্রদানের জন্য রাজ্য সরকার যে কথা বলছেন, কেন্দ্রীয় সরকার তা দিতে যাতে রাজী হয়, সেজন্য বিধানসভা থেকে একটা সর্বদলীয় কমিটি গঠন করে কেন্দ্রীয় সরকারের কাছে ডেপুটেশন দেওয়ার কথা মাননীয় মন্ত্রীমহাশয় বিবেচনা করে দেখবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** আমি বিধানসভার মধ্যে কয়েকদিন আগে বলেছিলাম বিরোধীপক্ষের সদস্য সহ সকল সদস্যবৃন্দের কাছে আজকেও আবার বলছি যে, লীজ দলিলের মধ্যে যে স্বত্বের কথা বলা আছে, সেগুলো সংশোধন করে বিনা ব্যয়ে অবাধ মালিকানা স্বত্ব ভারত সরকার যাতে দেন, তারজন্য বিধানসভা থেকে মাননীয় সদস্যরা সর্বসম্মত একটি প্রস্তাব নিতে পারেন। সেই প্রস্তাবের মধ্যে আপনারা ভারত সরকারের কাছে দরবার করার সময়ে আমাকেও ইচ্ছা করলে সঙ্গে নিতে পারেন, যাতে ভারতের মাননীয় প্রধানমন্ত্রীর কাছে আমাদের দাবী উপস্থাপিত করতে পারি।

**শ্রী ননী কর ঃ** শহরাঞ্চলে জবরদখল কলোনীর ক্ষেত্রে লীজ দলিল গ্রহিতাদের জন্য যে সুযোগের ব্যবস্থা আপনি করেছেন, সেই ধরণের কোন সুযোগ কি গ্রামাঞ্চলের জবরদখল কলোনীগুলোর উদ্বাস্তুদের জন্য করবেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** আমরা ভারত সরকারের কাছে প্রস্তাব দিয়েছি যে, যে সমস্ত উদ্বাস্তু সরকারের কাছ থেকে ইজারা বা মালিকানা সত্ত্বে মালিকানা পেয়েছেন, তারা বাড়ীঘর, ছোট ছোট কারখানা, ব্যবসা খোলার জন্য ব্যাঙ্ক থেকে ঋণ নিতে পারবেন এবং এটা শুধু শহরাঞ্চলে সীমাবদ্ধ না থাকে যাতে গ্রামাঞ্চলে সর্বত্র প্রসারিত হয় সমানভাবে তারজন্য আমরা বলেছি।

**পেনসন গ্রাচুইটি ইত্যাদি না পাওয়ার অবসরপ্রাপ্ত শিক্ষক-শিক্ষিকা ও শিক্ষাকর্মীদের দুর্দশা**

*২০৩। [অনুমোদিত প্রশ্ন নং *২২০৬ (শর্ট নোটিশ।)] **শ্রী ননী কর ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে ১৯৮১ সাল থেকে যে সমস্ত শিক্ষক শিক্ষিকা ও শিক্ষাকর্মী অবসরগ্রহণ করেছেন তাঁরা আজও কোন পেনসন গ্র্যাচুইটি ইত্যাদি পাচ্ছেন না;

(খ) সত্য হলে, ঐ সকল অবসরপ্রাপ্ত ব্যক্তি অবসরকালীন সুযোগসুবিধা না পাওয়ায় যে অবর্ণনীয় দুর্দশার সম্মুখীন— এ বিষয়ে সরকার অবগত আছেন কিনা; এবং

(গ) অবগত থাকলে, ঐই ব্যাপারে সরকার কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এ বিষয়ে সরকার বিশেষ ভাবে অবগত আছেন।

(গ) দ্বিতীয় পে-কমিশনের সুপারিশ অনুযায়ী সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে, সমস্ত বেসরকারী শিক্ষা প্রতিষ্ঠানের শিক্ষক, শিক্ষিকা ও শিক্ষা কর্মীদের ১৯৮১ সালের ১লা এপ্রিল থেকে কয়েকটি শর্তসাপেক্ষে সরকারী কর্মচারীদের হারে অবসরকালীন সুযোগ সুবিধা দেওয়া হবে। এই সম্বন্ধে ১৯৮৩ সনের ২১শে ডিসেম্বর একটি বিজ্ঞপ্তি দেওয়া হয় [নং ৫০২ (৪) ই.ডি.এন (বি) তাং ২১/১২/৮৩]। ঐ বিজ্ঞপ্তিতে আরও বলা হয় যে অবসরকালীন সুযোগসুবিধা বিষয়ে নিয়মাবলী প্রস্তুত করা হচ্ছে এবং শীঘ্রই উহা চালু করার জন্য প্রকাশ করা হবে।

"শিক্ষক ফোরাম" নামীয় একটি সংগঠন এ বিষয়ে মহামান্য উচ্চ আদালতের শরণাপন্ন হন এবং মহামান্য উচ্চ আদালত শিক্ষাবিভাগের ঐ বিজ্ঞপ্তির উপর স্থগিতাদেশ জারী করেন। আদালতে বিষয়টির নিষ্পত্তি না হওয়া পর্যন্ত সরকার এ বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণে অক্ষম।

**শ্রী ননী কর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বলেছেন যে একটি মকোদ্দমা হয়েছে এবং করেছেন একটি শিক্ষক সংগঠন। অনুগ্রহ করে জানাবেন কি, ঐ শিক্ষক সংগঠনের নাম কি এবং কোন রাজনৈতিক দলের পৃষ্ঠপোষক তাঁরা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** শিক্ষক ফোরামের নামে মামলা রুজু হয়েছে এবং করেছেন কংগ্রেসের সমর্থনে হেডমাষ্টারস্ এ্যাসোসিয়েশন এবং এস.ইউ.সি-র সমর্থনে এস.টি.এ।

**শ্রী ননী কর ঃ** এটা কি জানাবেন যে ফ্যামিলি পেনশন সম্পর্কে আপনি যে বিধি প্রণয়ন করেছেন তাতে শিক্ষক এবং অশিক্ষক কর্মচারীরা অবসর গ্রহণের পর তাঁদের পরিবার এই পেনশন পাবে কিনা বা পেনশন কম্যুট করবার কোন সুযোগ থাকবে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমরা যে বিধি প্রণয়ন করেছি নিষেধাজ্ঞা থাকবার জন্য সেই বিধি চালু করতে পারিনি। সেখানে আমরা সিদ্ধান্ত করেছি যে সরকারী কর্মচারীদের ন্যায় অবসরপ্রাপ্ত শিক্ষক এবং অশিক্ষক কর্মচারীদেরও ফ্যামিলি পেনশন থাকবে এবং কম্যুটেশনের ক্ষেত্রে সরকারী কর্মচারীদের মত তাঁরাও যদি এক-তৃতীয়াংশ অর্থ সরকারের কাছে সারেণ্ডার করেন তাহলে কম্যুটেশনের সুযোগ পাবেন। যদি শিক্ষক অশিক্ষক কর্মচারীরা তাঁদের ৬০ বছর বয়সে এক-তৃতীয়াংশ পেনশন ছেড়ে দেন তাহলে ১ টাকায় ১২১ টাকা সরকারের কাছ থেকে নগদে পাবেন— ভারতবর্ষের কোন রাজ্য শিক্ষক অশিক্ষক কর্মচারীদের এই সুযোগ নেই।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন কোর্টে কেস্ আছে। কিন্তু এই কোর্ট কেসের নিষ্পত্তি করবার জন্য সরকারের পক্ষ থেকে কি ব্যবস্থা নেওয়া হয়েছে অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** সরকার পক্ষ থেকে এফিডেভিট দায়ের করা হয়েছে। সরকার পক্ষ থেকে শ্রী নরনারায়ণ গুপ্ত গত ২০ তারিখের হিয়ারিংয়ের সময় দাঁড়িয়েছিলেন। আবার ডেট পড়েছে।

**শ্রী নারায়ণ মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, পেনশন প্রদানের প্রশ্নে এ.জি.বেঙ্গলের আপত্তিতেই এটা বিলম্বিত হচ্ছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** হ্যাঁ। এই বিধি প্রণয়নের পর পেনশনের কাগজপত্র বহুবার এ.জি.বেঙ্গলের কাছে পাঠান হয়েছে। কিন্তু এ.জি.বেঙ্গল বললেন যে এই ৩।। লক্ষ শিক্ষক অশিক্ষকদের দায়িত্ব নেওয়া সম্ভব নয়। যদি কেন্দ্রীয় সরকার অতিরিক্ত কর্মচারী নিয়োগ করেন তাহলেই এটা সম্ভব। এইভাবে ৩

মাস অতিবাহিত হয়। অবশেষে শিক্ষক অশিক্ষক কর্মচারীদের এই সুযোগসুবিধা দিতে বদ্ধপরিকর হয়ে শেষ পর্যন্ত অর্থবিভাগ এবং শিক্ষ বিভাগ এ.জি. কে ছেড়ে রাজ্যসরকারের তত্ত্বাবধানে এই পেনশনের কাজগুলি পালন করবেন এবং এ.জি.র কাছে কোন রকম কাগজপত্র পাঠান হবে না বলে ঠিক করেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় শিক্ষা মন্ত্রী দয়া করে জানাবেন কি [*] পঙ্গু সরকারের কাছ থেকে—

**মিঃ স্পীকার ঃ** 'অপদার্থ' শব্দটি বাদ যাবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি ১৮ই মার্চ থেকে এই পঙ্গু সরকারের কাছ থেকে দাবী আদায়ের জন্য অশিক্ষক কর্মচারীরা যে আমরণ অনশন করছেন তাঁদের জন্য আপনারা কি করছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** অশিক্ষক কর্মচারীদের এই রকম আমরণ অনশনের কোন খবর আমার কাছে নেই।

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** Sir, he is a [*]. He is not fit to be a Minister. He should resign.

(গোলমাল)

**মিঃ স্পীকার ঃ** এখানে 'লায়ার' শব্দটি বাদ যাবে।

**[1.50 –2.00 p.m.]**

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষক যাঁরা অবসর নিয়েছেন তাঁদের পেনসানের কাগজপত্র তৈরী না হওয়ার জন্য তাঁরা পেনসান পাচ্ছেন না, তাঁদের যাতে এ্যাড হক পেনসান দেওয়া যায় তার জন্য আপনার কোন পরিকল্পনা আছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যদি কোন বিধি না থাকে সেই বিধি প্রণয়ন করতে গিয়ে যদি বাধা আসে তাহলে আমি কি করতে পারি? এ্যাড হক ভিত্তিতে পেনসান দেওয়ার কোন বিধি যদি থাকতো তাহলে দিয়ে দিতে পারতাম।

**ডাঃ সুশোভন ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, শিক্ষকরা অবসর নেওয়ার পর পেনসান পেতে কত দিন সময় লাগবে? আপনি কি অবগত আছেন যে শিক্ষকদের পেনসান নেবার জন্য অফিসারদের দরজায় দরজায় ঘুরতে হয় এবং কেরাণীদের ঘুষ দিতে হয়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কত সময় লাগবে এটা কি করে বলবো। মহামান্য হাইকোর্টে বিধি প্রণয়ন হয়ে গেলে যত তাড়াতাড়ি সম্ভব পেনসান দেবার চেষ্টা করবো।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** কোন শিক্ষক কর্মরত অবস্থায় মারা গেলে সেই পরিবারেব জন্য ডাইং ইন হারনেস একটা প্রভিসান আছে। অনেক সময় দেখা যায় সেই পরিবারের যিনি চাকুরী পাবেন— কোন মহিলা বা অন্য কেউ— তাঁর যা কোয়ালিফিকেশন দরকার সেটা তাঁর নেই। সেই ক্ষেত্রে চাকুরী পাওয়ার ব্যাপারে কোন ব্যবস্থা আছে কি?

---

***Note :* [*Expunged as ordered by the Chair]**

**শ্রী কান্তি বিশ্বাস :** এই ক্ষেত্রে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকরা কর্মরত অবস্থায় মারা গেলে তাদের পরিবারের লোককে যাতে সুবিধামত জায়গায় দেওয়া যায় সেই ব্যাপারে সরকারের যে নিয়ম আছে সেটা সংশোধন করে তার পরিধি বৃদ্ধি করার কথা ভাবা হচ্ছে।

**পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা প্রসারের ভূমিকা**

*২০৪। [অনুমোদিত প্রশ্ন নং *২৩৫৭(শর্ট নোটিশ।)] **শ্রীমতী অঞ্জু কর ও শ্রীমতী মহারাণী কোঙার :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার শিক্ষা প্রসারের ক্ষেত্রে বিশেষ করে মহিলাদের শিক্ষা প্রসারের ক্ষেত্রে, যে ভূমিকা গ্রহণ করেছেন কেন্দ্রীয় সরকার তার প্রশংসা করেছেন?

**[2.00 – 2.10 p.m.]**

**শ্রী কান্তি বিশ্বাস :** মহিলা শিক্ষার ক্ষেত্রে উক্ত শিক্ষায় উন্নত রাজ্যগুলির মধ্যে গত বৎসর গোটা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গকে কেন্দ্রীয় সরকার উত্তম রাজ্য বা বেষ্ট স্টেট হিসাবে ঘোষণা করেছেন এবং এই গৌরবজনক কাজের জন্য কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে ১ কোটি টাকা স্বীকৃতি স্বরূপ পুরস্কার দিয়েছেন।

**শ্রীমতী মহারানী কোঙার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বিষয়ে কেন্দ্র অন্য রাজ্যগুলির ক্ষেত্রে কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কিনা?

**মিঃ স্পীকার :** এই রকম প্রশ্ন হয় না।

**ডঃ মানস ভুঁইয়া :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, যেভাবে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের মহিলা শিক্ষার ক্ষেত্রে স্বীকৃতি দিয়েছেন তাতে কি তিনি স্বীকার করবেন না যে কেন্দ্রীয় সরকার ভালো কাজের জন্য স্বীকৃতি দেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** কেন্দ্র ঘোষণা করেছেন যে গোটা ভারতবর্ষের মধ্যে মহিলা শিক্ষার ক্ষেত্রে সবথেকে শ্রেষ্ঠ স্থান পশ্চিমবঙ্গ অর্জন করেছে এবং তারজন্য তাকে পুরস্কার দেওয়া হয়েছে। কেন্দ্রে শিক্ষামন্ত্রীর পক্ষ থেকে পশ্চিমবঙ্গে আসে এবং তারা দেখেন যে গোটা দেশের মধ্যে সবথেকে বেশী উন্নত পশ্চিমবঙ্গ মহিলা শিক্ষার ক্ষেত্রে। তখন কেন্দ্রীয় সরকার স্বীকৃতি দেন। তবে আপনি যে প্রশ্ন করেছেন সেই ব্যাপারে একমত হতাম যদি কেন্দ্র শিক্ষাখাতে ১ কোটি টাকা বরাদ্দ না করে আরো বেশী টাকা বরাদ্দ করতেন।

**শ্রী অমলেন্দ্র রায় :** কি কি বিষয়ে মহিলা শিক্ষার ক্ষেত্রে ইউনিয়ন সরকার রাজ্য সরকারকে পুরস্কার করেছিলেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** ওরা বলেছিলেন যে গোটা রাজ্যগুলির মধ্যে কোন রাজ্যতে সব থেকে অধিক সংখ্যক বালিকা বিদ্যালয়ে যায় দেখা হবে। তাতে পরিদর্শন করে দেখা গেছে যে পশ্চিমবঙ্গের মত এত অধিক সংখ্যক বালিকা কোথাও নেই যারা বিদ্যালয়ে যায়। সুতরাং অন্য রাজ্যে বালিকার বিদ্যালয়ে যাওয়ার যা সংখ্যা তার থেকে অনেক বেশী সংখ্যক বালিকা বিদ্যালয়ে যায় আমাদের রাজ্যে। সেইজন্য সর্বশ্রেষ্ঠ রাজ্য হিসাবে এই ব্যাপারে স্বীকৃতি লাভ করেছে।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পুরস্কারের ব্যাপারটি অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং এরজন্য আমি অহংকার বোধ করছি। আমি এই ব্যাপারে একটি ঘটনা বলছি— একটি স্কুলে যখন

ইন্সপেক্টর পরিদর্শন করতে গেছিলেন তখন প্রশ্ন করেছিলেন— গরুর কটি পা? তাতে ছাত্রীটি উত্তর দিয়েছিলেন ৫টি পা এবং এরজন্য তাকে পুরস্কার দেওয়া হয়েছিল কারণ আর যারা ছিল তারা বলেছিল ৭/৮টি। যেহেতু ৫টি পা বলেছিল সেইজন্য পুরস্কার পেয়েছিল। সুতরাং আমাদের মিনিষ্টারও কি সেইভাবে পুরস্কার নিয়ে এসেছেন?

**মিঃ স্পীকার :** এর কোন উত্তর হয় না।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি বললেন যে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের মহিলা শিক্ষানীতির প্রশংসা করেছেন এবং এই শিক্ষা দেখে নিজেরা সর্বভারতে পশ্চিমবঙ্গ মহিলা শিক্ষা অনুরূপ শিক্ষা প্রসার করতে চাইছেন কিনা আপনার জানা আছে কি?

**মিঃ স্পীকার :** Mr. Mukherje, Please sit down. The question hour is over.

## Starred questions
## (to which answers were laid on the table)

### Revenue resources

*182. (Admitted question No. *1056) **Shri RAJESH KHAITAN** : Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether the State Government has prepared any estimate of the revenue resources likely to be raised by the State Government during the next five years ending with the financial year 1988-89 and or set up any target for mobilising additional resources for the Seventh Five Years Plan ;

(b) if so—

(i) the estimates forecast of expected revenue resources and/ or target for mobilising additional resources for the Seventh Plan ;

(ii) the basis for such forecasts ?

**Minister-in-charge of the Finance Department :**

(a) The revenue resources likely to be raised during the five years ending with 1988-89 have yet to be finalised in consultation with the Planning Commission.

(b) Does not arise.

### শ্যামপুর ১নং, ২নং ব্লকে কমিউনিটি হল

*১৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *১০৫৩।) **শ্রী গৌরহরি আদক:** যুবকল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪-৮৫ আর্থিক বছরে হাওড়া জেলার শ্যামপুর থানার অন্তর্গত শ্যামপুর ১নং ও ২নং ব্লকে বয়স্ক শিক্ষা বা সাক্ষরতা প্রকল্পের সহায়তায় জন্য কতগুলি কমিউনিটি হল তৈরী হয়েছে বা তৈরীর জন্য প্রস্তাব গ্রহণ করা হয়েছে ;

(খ) বর্তমান বছরে উক্ত কমিউনিটি হল প্রস্তুতের সম্ভাবনা আছে কিনা ; এবং

(গ) থাকলে, উক্ত হলের জন্য কত অর্থ বরাদ্দ আছে?

**Minister of State for Youth Service Department :**

(ক) অনুরূপ কোন প্রস্তাব গ্রহণ করা হয় নাই।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী প্রাপ্য টাকা**

*১৯০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮।) **শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী ১৯৮৪-৮৫ সালের প্রাপ্য টাকা বর্তমান কেন্দ্রীয় সরকার দিতে সম্মত হয়েছেন কি; এবং

(খ) (১) সম্মত হয়ে থাকলে, কবে নাগাত উক্ত টাকা পাওয়া যাবে বলে আশা করা যায়, ও

(২) সম্মত না হয়ে থাকলে, তার কারণ কি?

**Minister-in-charge of Finance Department :**

(ক) এ সম্পর্কে কোন নতুন তথ্য আমাদের কাছে নেই।

(খ) (১) এবং (২) — প্রশ্ন ওঠে না।

**ওভারড্রাফ্‌ট**

*১৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪৮।) **শ্রী সরল দেব :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৫ সালের জানুয়ারী মাস হইতে ২৮এ ফেব্রুয়ারী পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকারের ওভারড্রাফটের পরিমাণ কত ছিল;

(খ) উক্ত সময়ে পাঞ্জাব ও উত্তর প্রদেশ সরকারের ওভারড্রাফটের পরিমাণ কত ছিল সে বিষয়ে রাজ্য সরকারের কোন তথ্য আছে কি; এবং

(গ) থাকিলে, তাহার পরিমাণ কত?

**Minister-in-charge of Finance Department :**

(ক) ১৯৮৫ সালের পয়লা জানুয়ারী ছিল ২৫০.০২ কোটি টাকা; ২৮শে ফেব্রুয়ারী ২৩৩.০৪ কোটি টাকা।

(খ) প্রত্যক্ষভাবে নেই; তবে কেন্দ্রীয় সরকার ২৮শে জানুয়ারী তারিখে কোন রাজ্যের কত ওভারড্রাফট ছিল তার একটি তালিকা সংসদে পেশ করেছেন।

(গ) ঐ তালিকা অনুযায়ী উক্ত তারিখে পাঞ্জাবের ক্ষেত্রে ১০৭.৮৬ কোটি টাকা এবং উত্তর প্রদেশের ক্ষেত্রে ৩৪৩.২০ কোটি টাকা।

**ন্যাশনাল স্কলারশিপপ্রাপ্ত ছাত্রছাত্রীর সংখ্যা**

*১৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৮৬।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** শিক্ষা (প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪ সনে পশ্চিমবঙ্গে কতজন ছাত্রছাত্রীকে ন্যাশনাল স্কলারশিপ দেওয়া হয়েছে (জেলাভিত্তিক হিসাবে) ; এবং

(খ) উক্ত স্কলারশিপ বাবদ প্রত্যেক ছাত্র কি পরিমাণ অর্থ পান?

**Minister-in-charge of Education (Primary and Secondary Department :**

(ক) ১৯৮৪ সালের জন্য ন্যাশেনাল স্কলারশিপ অনুদান এখনও আরম্ভ হয় নাই। তবে মোট ১২৯৭ জন এই স্কলারশিপ পাবেন। জেলা ভিত্তিক কোন ভাগ নেই।

(খ) আবাসিক ছাত্র-ছাত্রীরা মাসিক ১০০ টাকা এবং অনাবাসিক ছাত্র-ছাত্রীরা মাসিক ৬০ টাকা হিসাবে পান।

**খুচরো পয়সার সমস্যা**

*১৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৭।) **শ্রী অমলেন্দ্র রায় :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) খুচরো পয়সা এবং খুচরো নোটের সমস্যা ক্রমাগত বেড়ে যাওয়া সম্পর্কে ভারত সরকারের দৃষ্টি আকর্ষণ করা হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে, ঐ সমস্যার আশু এবং কার্যকরী সমাধানের জন্য ভারত সরকার কি ব্যবস্থা নিয়েছেন তা রাজ্য সরকারের জানা আছে কি?

**Minister-in-charge of Finance Department**

(ক) হ্যাঁ। খুচরো পয়সা এবং খুচরো নোটের সমস্যা সম্পর্কে রাজ্য সরকার একাধিকবার ভারত সরকার ও রিজার্ভ ব্যাংকের দৃষ্টি আকর্ষণ করেছেন।

(খ) ভারত সরকার ও রিজার্ভ ব্যাঙ্ক এই সমস্যার সমাধানে সচেষ্ট আছেন বলে জানিয়েছেন, যদিও এখন পর্যন্ত তাঁরা ঠিক কী কী ব্যবস্থা নিয়েছেন সে সম্পর্কে নির্দিষ্টভাবে রাজ্য সরকারকে কিছু জ্ঞাত করেননি। অবশ্য সমাজবিরোধীরা যাতে খুচরো পয়সা গলিয়ে ফেলে বা মজুত করে অবস্থার অবনতি ঘটাতে না পারে সে বিষয়ে রাজ্য সরকারকে প্রয়োজনীয় ব্যবস্থা নিতে বলা হয়েছে এবং রাজ্য সরকারের পক্ষ থেকেও পুলিশকে যথোচিত নির্দেশ দেওয়া হয়েছে।

**১৯৮৪-৮৫ সালে বিভিন্ন খাতে কেন্দ্রীয় অর্থ প্রাপ্তি**

*১৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৯১।) **শ্রীগোপাল মণ্ডল :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪-৮৫ সালে কেন্দ্রীয় সরকারের নিকট হতে কোন্ কোন্ খাতে কত টাকা পশ্চিমবঙ্গ সরকার পেয়েছে ; এবং

(খ) পশ্চিমবঙ্গ সরকারের দাবী এবং সংবিধান নিয়মানুযায়ী কত টাকা পাওয়া উচিত ছিল?

**Minister-in-charge of Finance Department**

(ক) ১৯৮৪-৮৫ সালে পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে বিভিন্ন খাতে এখন পর্যান্ত যে টাকা পেয়েছেন তার একটি তালিকা মাননীয় সদস্যের অবগতির জন্য নীচে আলাদা ভাবে দেওয়া হ'ল।

(খ) অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী আনুমানিক ৩২৫ কোটি টাকা রাজ্য সরকারের প্রাপ্য।

**Statement referred to in reply in Clause (Ka) of Starred Question 199.**

Transfer of funds from the Central Government to the State Government under various heads during 1984-85 up to date.

| | Heads | (Rs. in crores) |
|---|---|---|
| **1. | Grants under Proviso. to Act. 275 (1) of the Constitution. | 7.89 |
| *2. | Union Excise Duties | |
| *3. | Income Tax | |
| *4. | Estate Duty | 470.34 |
| *5. | Shares of Railway Passenger fare Tax | |
| 6. | Assistance for State Plan | 19.68 |
| 7. | Assistance for Supplement Plan | 39.58 |
| 8. | Assistance for Centrally Sponsored Schemes | 54.65 |
| 9. | Assistance for Central Plan Schemes | 23.50 |
| 10. | Non-Plan Assistance - | |
| | (a) Small Savings loan | 223.26 |
| | (b) Agriculture Short-term (Input) loan | 17.00 |
| | (c) Loans for Second Hoogly Bridge | 17.00 |
| | (d) Ways and Means Advances | 110.00 |
| | (e) Other Non-Plan Assistance | 11.34 |
| 11. | Asistance for flood relief | 25.00 |

* In terms of the recommendations of the Seventh Finance Commission which were continued for 1984-85.

** In terms of the recommendations in the interim report of the Eighth Finance Commision.

## Plan assistance from the Centre for West Bengal

*201. (Admitted question No. *1736) **Shri KAMAL SANKAR :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state—

(a) whether it is a fact that no plan assistance has been received from the Centre for West Benagl's annual plan, 1984-85 ; and

(b) if so, the details thereof ?

**Minister-in-charge of Finance Department :**

(a) and (b) Normal Plan assistance received from the Union Government till now is for the amount of Rs 11 crores. In addition a sum of Rs. 7.25 crores has been received on account of externally aided projects and a further sum of Rs. 1.43 crores under Article 275(1) for the development of forest villages.

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received three notices of adjournment motion. The first is from Shri Kashinath Misra on the subject of withdrawal of taxi, minibus and auto rickshaw from various routes in Calcutta. The second is from Dr. Manas Bhunia on the subject of strike resorted to by the non teaching staff of about 300 colleges in West-Bengal and the third is from Shri Abdul Mannan on the subject of alleged death of the students of Durgapur Engineering College on 22.3.85 by police firing. The subject matters of the motions are not such which call for adjournment of the business of the House. Moreover, the Members may attract the attention of the Ministers concerned by way of tabling notices of Mention cases, Calling Attention and Questions. Besides, they will get ample opportunity to raise the matters during General Discussion on Budget.

I therefore withhold my consent to all the motions. One Member of the party may, however, read out the text of his motion as amended.

**ডঃ মানস ভুঁইয়া :** স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবী রাখছে। বিষয়টি হল —

পশ্চিমবঙ্গের ৩০০টি কলেজের প্রায় ১০,০০০ হাজার অশিক্ষক কর্মচারী কতকগুলি দাবিদাওয়ার ভিত্তিতে ১৮ই মার্চ, ১৯৮৫ থেকে আন্দোলনের অঙ্গ হিসাবে আমরণ অনশন শুরু করেছেন। অনশনকারী অনেক কর্মচারী বন্ধুর শারিরীক অবস্থা অত্যন্ত খারাপ হয়ে পড়ায় ৫০ জনকে

হাসপাতালে স্থানান্তরিত করতে হয়েছে। ৭ দিন ধরে সমস্ত কলেজ বন্ধ, ছাত্র-ছাত্রীরা বি.এ., বি.এস.সি., বি.কম. পার্ট ওয়ান-এর ফর্ম পূরণ করতে পারছে না।

## Calling Attention to Matters of Urgent Public Importance.

**Mr. Speaker :** I have received six Notices of Calling Attention, namely :

| | | |
|---|---|---|
| 1) | Alleged death of two students of Durgapur Engineering College from Police firing on 22.3.85 | - Shri Kashinath Misra, Shri Shish Mohammed, Shri Saral Deb, Shri Anil Mukherjee and Shri Abdul Mannan. |
| 2) | Hunger strike till death by College employees. | - Shri Ashok Ghosh, Shri Kashinath Mishra and Dr. Manas Bhunia. |
| 3) | Alleged serious irregularities prevailing in the administration of Beldanga College, Murshidabad. | - Shri Manohar Tirkey. |
| 4) | Taxi, Minibus and Auto Rickshaw strike in West Bengal. | - Shri Somendranath Mitra and Shri Abdul Mannan. |
| 5) | Alleged Attack on the villagers of Simlagram under Gaighata P.S. by Congress (I) workers on 31.12.84 | - Shri Nirode Roy Chowdhury |
| 6) | Alleged assult of Lady Chief Medical Officer of Health at Howrah and consequential situation arisen | - Dr. Ambica Banerjee. |

I have selected the notice of Shri Somendra Nath Mitra and Shri Abdul Mannan, on the subject of 'Taxi, Mini-bus and Auto-Rickshaw sttike in West Bengal'. The Minister-in-charge will please make a statement to-day, if posible, or give a date.

**Shri Santi Ranjan Ghatak :** ২৭শে মে।

## MENTION CASES

**Dr. Kiran Choudhuri :** Mr. Speaker, Sir, through you I like to inform our uniformed Minister of Seceondary Education that the non-teaching employees of the non-Government colleges are on hunger strike till death on certain demands, and the condition of a large

number of hunger strikers is very serious. Four of them have been forcibly removed from the Khalisini College, Chandernagar, by the police to hospital. But they are still continuing their hunger strike. The condition of a good number of hunger strikers of Maharaja Manindra College, S.A. Jaipuria College and Serampore College, is very very serious. I would draw the attention of the Finance Minister as also the Education Minister to give their anxious consideration on the demands of these people, if not, from any other consideration, but simply out of humanitarian consideration since our budget is a surplus budget to the extent of Rs. 30 crores. It is desirable that they look into the demands of the hunger strikers of non-teaching staff of the colleges.

**[2.10 – 2.20 p.m.]**

**Shri Kanti Chandra Biswas :** Mr. Speaker, Sir, I would like to draw the attention of Dr. Kiran Chowdhury who was at one time Principal of a College, to the fact that there are 2 sections of the Eduction Department. One is school education and another is concerned with College and University education. The non-teaching staff who are on hunger strike are not concerned with the school education. That is way I would like to mention it on the floor of the House that the hunger strikers are not connected with the school education. This information is not officially known to me.

(Noise)

**শ্রী তরুণ চ্যাটার্জী :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মারফৎ একটা গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২২.৩.৮৫ তারিখে দূর্গাপুর ডি.ও. সিনেমাতে ঐ সিনেমার কর্মচারী ও আর ই কলেজের ছাত্রদের মধ্যে একটা ঘটনাকে কেন্দ্র করে ঝগড়া হয়। ঐ ঘটনার ঝগড়া থামাতে পুলিশ কয়েক রাউন্ড গুলি ছোঁড়ে। এর ফলে আর ই কলেজের দুটি ছাত্র অর্ণব চৌধুরী ও আর একটি ছাত্র মারা যায়। এই ঘটনা দুর্গাপুরের দলমতনির্বিশেষে সকল মানুষের কাছে মর্মন্তুদ হয়েছে, এই ছাত্র মৃত্যুর ঘটনাটা উচ্চ ক্ষমতা সম্পন্ন অনুসন্ধান কমিটির দ্বারা অবিলম্বে তদন্ত করা হোক এবং তদন্তে দোষী ব্যক্তিদের কঠোর শাস্তি দেওয়া হোক। ঐ সিনেমার কর্মচারী যারা ঐ ঘটনায় জড়িত তাদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক। ঐ ঘটনায় পুলিশের গুলি চালানোর কোন যুক্তি ছিল বলে মনে হয় না, লাঠি চার্জ বা টিয়ার গ্যাস ছুঁড়ে ঐ ঘটনাকে আয়ত্ত্বে আনা যেত। ঐ সিনেমায় এমন লোকও আছে যাদের নামে পুলিশের খাতায় ডাকাতির কেস আছে। ঐ সব লোকজনরা প্রথমে ঝগড়া বাধায়। ছাত্র খুনের প্রতিবাদে দুর্গাপুরের সকল মানুষ দলমত নির্বিশেষে গত শনিবার দুর্গাপুর বন্ধ পালন করে। ব্যাপারটি গুরুতর— এই টিকিটের যারা ব্ল্যাক মার্কেট করে তাদের সেই ব্ল্যাক মার্কেটিং যদি অবিলম্বে বন্ধ না করা হয় তাহলে অনুরূপ মর্মান্তিক ঘটনা ঘটতে পারে। আমি সেজন্য অনুরোধ করছি ঐ ডি ও সিনেমায় যেসব কর্মচারী আছে যারা একটা বিশেষ ইউনিয়নের সাথে জড়িত...........

**মিঃ স্পীকার :** মিঃ চ্যাটার্জী, আপনি পুরন মেম্বার, রিটেন টেক্সট হাউসে পড়ার নিয়ম নেই, আপনাকে হাউস এক্সটেম্পট্‌ বলতে হবে।

**শ্রী তরুণ চ্যাটার্জী :** আমি এটা আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টিতে আনছি।

**শ্রী অবন্তি মিশ্র :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সমবায় মন্ত্রী, মাননীয় মৎস্য মন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। কেন্দ্রীয় সরকার এন সি ডি সি স্কীমে কাঁথি কেন্দ্রীয় মৎস্যজীবী সমবায় সমিতিকে ৫০/৬০ লক্ষ টাকাব ট্রলার, জাল এবং নৌকা প্রভৃতির সমুদ্রে মাছ ধরবার জন্য সরঞ্জাম দিয়েছিলেন। ঐ সমিতির অপদার্থতার জন্য ঐ ২১ খানা ট্রলারের মধ্যে ৪ খানা ট্রলার উড়িষ্যা অঞ্চলে গভীর সমুদ্রে কচ্ছপ ধরার সময় নষ্ট হয়ে গেছে, আর একখানা ট্রলার কেন্দ্রীয় বণ্যপ্রাণী সংরক্ষণ আইনে কচ্ছপ ধারা নিষেধ থাকায় উড়িষ্যা সরকার আটক করেছেন।

মাননীয় স্পীকার মহাশয়, এই সমিতির একজিকিউটিভ অফিসার প্রতীপ ব্যানার্জীর বিরুদ্ধে সমিতির কাজে অবহেলা এবং আরও নানা রকম অভিযোগ আছে। আমি এই ব্যাপারে সমবায় মন্ত্রী, মৎস্য মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর কাছে প্রতিকার দাবী করছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খবরের কাগজে বেরিয়েছে আর জি কর মেডিক্যাল কলেজে মুমূর্ষু রোগীদের জন্য সাধারণ মানুষ এবং বিভিন্ন সেবা প্রতিষ্ঠান যে রক্তদান করে সেটার চোরকারবার হচ্ছে এবং বিভিন্ন জায়গা থেকে যারা ডোনার্স স্লিপ নিয়ে আসছে তাদের হয়রান করা হচ্ছে। এটা একটা গর্হিত অপরাধ এবং যাঁরা রক্তদান করেন তাঁদের পক্ষে অপমানকর।. আমি দাবী করছি রক্তের চোরাকারবারের ব্যাপারটা নিয়ে অবিলম্বে তদন্ত করা হোক এবং প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা হোক।

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, through you, I want to draw the attention of the Minister-in-Charge of Urban Development and Municipal Affairs, Shri Prasanta Kumar Sur, that one statue of Netaji Subhas Chandra Bose has been installed at Raja Subodh Mullick Square - just opposite to the residence of Dr. B.C.Roy, the architect of modern West Bengal, two years ago. Sir, we are all patriots. But it is unfortunate that no lighting arrangement has been made to display the statue of Netaji. You will be astonished to know that at night, several criminals take shelter, several criminals commit crimes in the said park. Even a few death have occured there recently. Sir, we love our national leader. We feel sorry to think that without proper lighting arrangement, his statue is completely in the darknes. This Left Front Government treat this mattter as if there is no statue of any national importance. So I request the government to remember about the fact that it is the responsibility of the Left Front government. The government is not taking proper attention in regard to the statue of Netaji. Lastly, through you, I will request the

government to make proper lighting arrangement for the statue of our beloged leader Netaji Subhas Chandra Bose and also adequate lighting arrangement in the said park. I also request to make proper lighting arrangement for the other statues in other parts of the city.

**শ্রী অনিল কুমার মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এখানে উত্থাপন করছি এবং আপনাকে অনুরোধ করছি এই প্রস্তাবটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দিন। বাঁকুড়া জেলায় গ্রামীন জল সরবরাহ প্রকল্প ওঁদা থানায় করা হয়েছিল এবং গত ১ বছর আগে রাজ্য সরকার এটা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছেন। আমরা শুনি কেন্দ্রীয় সরকার নাকি অনেক কাজ করবেন। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি বাঁকুড়ার মত একটা খরা প্রপীড়িত অঞ্চলের গ্রামীন জল সরবরাহের প্রকল্পটি রাজ্য সরকার অনুমোদন করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের অনুমোদন পাওয়া গেল না। আমি কেন্দ্রীয় সরকারকে আপনার মাধ্যমে অনুরোধ করছি যে প্রকল্পগুলি রাজ্য সরকার পাঠিয়েছেন সেগুলি গরীব মানুষের স্বার্থে কেন্দ্রীয় সরকার যেন অনুমোদন করে সত্ত্বর পাঠিয়ে দেন।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পুরুলিয়া জেলার বিশেষ করে পুরুলিয়া শহরে পানীয় জল সরবরাহের যে দুরবস্থা হয়েছে সে সম্বন্ধে সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। চৈত্র মাস সবে শুরু হয়েছে এরই মধ্যে দেখছি পুরুলিয়া ওয়াটার সাপ্লাই নিয়মিতভাবে জল দিতে পারছে না। তারা যেটুকুও দিচ্ছে সেটাও দিচ্ছে ওই সাহেব বাঁধের অপরিশোধিত জল। এটা সংস্কার করবার জন্য ২১ লক্ষ টাকা স্যাংশন হয়েছিল কিন্তু পুরুলিয়া মিউনিসিপ্যালিটি যেটা বামফ্রন্ট দল পুষ্ট তারা আজ পর্যন্ত সংস্কারের দিক থেকে কোন ব্যবস্থা করতে পারেনি। এবং সেই জলটা মানুষকে বাধ্য হয়ে খেতে হচ্ছে। আমার মনে হয় এর জন্য সরকারের বিশেষ ব্যবস্থা নেওয়া দরকার। তা নাহলে আগামী দিনে সেই গ্রামে যেখানে ঐ রকম জল সরবরাহ করা হয় সেখানকার জনসাধারণের মধ্যে গ্যাসট্রোজাইনিয়া রোগ ডেভেলপ করবে। এর জন্য সংশ্লিষ্ট দপ্তর নিশ্চয়ই দায়ী থাকবে। আর সাধারণ মানুষ যদি এইভাবে যারা পড়ে তা দুর্ভাগ্যজনকই হবে। এ সম্বন্ধে বিষেশ ব্যবস্থা নেওয়ার জন্য আমি সংশ্লিষ্ট দপ্তরকে আপনার মাধ্যমে অনুরোধ করছি।

**[2.20 – 2.30 p.m.]**

**শ্রী দেবনারায়ণ চক্রবর্ত্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে দেখা যাচ্ছে গ্রামাঞ্চলে বেআইনী চোলাই মদের ব্যাপক প্রসার হচ্ছে। এবং এর ফলে সমাজের কিছু অর্থনৈতিক সংকটাপন্ন মানুষ তার দিকে ঝুঁকে পড়ছে, আর সমাজের বেশ কিছু সংখ্যক লোক বিশেষ করে গরীব মানুষ তার কবলে পড়ছে। এবং ফলে টি.বি., ক্যানসার, লিভারের রোগ ক্রমশই বেড়ে যাচ্ছে। এর সম্বন্ধে বিশেষ প্রচার দরকার যাতে লোকে এই মদ না ব্যবহার করে। এই দিক থেকে মানুষের পরিবর্তনের জন্য মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় যেন একটু নজর দেন। এই বিষয়ে পঞ্চায়েতের মাধ্যমে বিশেষ উদ্যোগ নেওয়া দরকার। এই জিনিষ যদি চলতে থাকে তাহলে গ্রামের সাধারণ মানুষের স্বাস্থ্য একেবার ভেঙ্গে পড়বে। তাই এ বিষয়ে বিশেষভাবে প্রচার দরকার।

**ডাঃ মানস ভুঁঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রী বিনয়বাবুর দৃষ্টি আকর্ষণ করছি। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে গিয়ে এর আগেও বলেছিলাম যে ইদানিং কালে কতকগুলি ঘটনায় দেখা যাচ্ছে যে হরিজনদের উপর অত্যাচার বেড়ে যাচ্ছে। রিসেন্টলি ভোটার লিষ্ট সংশোধন করার ব্যাপারে কম

বয়সী ছেলেমেয়েদের ভোটার করার বিরুদ্ধে অভিযোগ করতে গিয়ে আমার সবং থানার উচিতপুর গ্রামে দু জন হরিজন নাম হরিপদ পাত্র এবং কৃষ্ণচন্দ্র পাখিরার যাদের জমি যথাক্রমে ৪০ ডেসিম্যাল, এবং ৭ ডেসিম্যাল, তাদের চাষ করা বোরো ধানের জমিতে কৃষক সভার নেতৃত্বে লাল ঝাণ্ডা গেড়ে দেওয়া হয়েছে। আমি পঞ্চায়েত মন্ত্রী তথা ভূমি রাজস্ব মন্ত্রী বিনয়বাবুকে অনুরোধ অবিলম্বে এ সম্বন্ধে তদন্ত করা হোক। আমি জিজ্ঞাসা করি কেন তাদের জমির উপর লাল ঝাণ্ডা গেড়ে দেওয়া হোল? তাদের অপরাধ হচ্ছে ঐ অন্যায় ভোটার লিষ্টের বিরুদ্ধে অভিযোগ করেছিল বলে কি? আমি বিনয়বাবু এবং মন্ত্রীকে তাই অনুরোধ জানাচ্ছি এই বিষয়ে তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী মনোহর তিরকি :** মাননীয় স্পীকার স্যার, মানুষের সংখ্যা বাড়ছে। কিন্তু বাসের সংখ্যা সে রকম বাড়ছে না। জলপাইগুড়ি জেলায় যানবাহনের অবস্থা আজকে অত্যন্ত সঙ্গীন হয়ে পড়েছে। মিনিবাস, সরকারী বাস নিয়মিত চলে না। বেসরকারী বাস ঠিকমত চলে না। লোকে বাসে গরু ছাগলের মত সেখানে যাতায়াত করছে। আমরা সংশ্লিষ্ট দপ্তরকে আবেদন নিবেদন করেও কোন কাজ হয় না। সেখানে যাতায়াতের অবস্থা একেবারে শোচনীয় হয়ে পড়েছে। আমি অনুরোধ করব জলপাইগুড়ি জেলা শহরে এবং গ্রামাঞ্চলে বাস বাড়ানোর ব্যবস্থা করা হোক।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি এই বিধানসভা ভবনে যে কথাটা বলছি, আমাদের প্রত্যেকটি মাননীয় সদস্য, তাঁরাও একই বক্তব্য এখানে রাখছেন। কিছুক্ষণ আগে মাননীয় সদস্য তরুণ চ্যাটার্জী যে বক্তব্য রাখলেন — বিধানসভা কিছুদিন হলো খুলেছে, কিন্তু কয়েকটি ঘটনা আমাদের ম্লান করে দিয়েছে। আলিপুরদুয়ারের ঘটনা, দুর্গাপুরের ঘটনা, বারবার পুলিশের গুলিতে যে ভাবে মানুষ মারা যাচ্ছে, এরমধ্যে বরাহনগরের ঘটনাও উল্লেখযোগ্য, সারা পশ্চিমবাংলার যে সব ঘটনা এই কয়েকদিনের মধ্যে ঘটেছে তাতে পশ্চিমবাংলার প্রত্যেকটি অধিবাসীর মুখকে ম্লান করে দিয়েছে। কয়েকটি জায়গায় নির্মমভাবে পুলিশের গুলি চলেছে, পুলিশের অকথ্য অত্যাচার চলেছে। কয়েকদিন আগে দুর্গাপুরের সিটি সেন্টারে যে ঘটনা ঘটলো, রিজিওন্যাল ইঞ্জিনিয়ারিং কলেজের ছাত্ররা সিনেমা দেখতে গিয়েছিলো, তাদের প্রতি সিনেমা টিকিটের কালোবাজারীরা যে ব্যবহার করলো, সেটা বড় জিনিষ নয়, কিন্তু প্রশাসন থেকে পুলিশ গিয়ে নির্মমভাবে গুলি চালিয়ে যে ভাবে ছাত্রদের হত্যা করা হোল, একজন ঘটনাস্থলেই মারা গেল এবং আর একজন হাসপাতালে মারা যায়। এর মধ্যে একজনের বাড়ি নাগপুরে। এই যে ঘটনাগুলো ঘটছে, এই ব্যাপারে সরকার পক্ষ বিশেষ কিছু ব্যবস্থা নিচ্ছেন না। তাই আমি দাবী করবো, দুর্গাপুরের এই পুলিশের গুলি চালানোর ব্যাপারে অবিলম্বে বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হোক, প্রকৃত দোষী যারা, তাদের শাস্তির ব্যবস্থা করা হোক। আমি আরও দাবী করছি, আলিপুর দুয়ারে যে ঘটনা ঘটলো, তারও বিচার বিভাগীয় তদন্ত করা হোক।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৮ই মার্চ থেকে কলেজের অশিক্ষক কর্মচারীরা আন্দোলনে নেমেছে এবং তারা আমৃত্যু অনশন করছে। ১৯৬৮ সালেও কংগ্রেসের আমলে এই ধরণের আন্দোলন তাঁরা করেছিল, তাদের দাবী ছিল, লিভ এনক্যাশমেন্ট, গ্রুপ ইনস্যুরেন্স, সার্ভিস সিকিউরিটি ইত্যাদি ইতিমধ্যে তাদের ৯৪ জন অসুস্থ হয়ে হাসপাতালে স্থানান্তরিত হয়েছে। আমি জানি যে সব দাবী পূরণ করা বর্তমানে সম্ভব নয়, আমাদের শিক্ষামন্ত্রী ইতিমধ্যে এই ব্যাপারে বিবৃতি দিয়েছেন। আমি অশিক্ষক কর্মচারীদের কাছে আবেদন জানাবো, তাঁর যেন এই আন্দোলন প্রত্যাহার করে নিয়ে, মন্ত্রী সভার সঙ্গে তাদের যে দাবী তা মিমাংসার জন্য আলোচনায় বসেন। তাদের যে দাবী, অন্ততঃ পক্ষে দু একটি দাবী সরকার সহানুভূতির সঙ্গে বিবেচনা করতে পারেন। এই আন্দোলন যদি

চলে, তাহলে কলেজগুলো বন্ধ হয়ে যাবে, ছাত্রছাত্রীরা পরীক্ষা দিতে পারবে না। আমি অশিক্ষক কর্মচারীদের প্রতি আহ্বান জানাবো, তারা আন্দোলন প্রত্যাহার করে নিয়ে মন্ত্রী সভার সঙ্গে আলোচনায় বসুন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ যে বিষয়টি উল্লেখ করছি, সেটা আমাদের পক্ষের মাননীয় সদস্য ডঃ কিরণ চৌধুরী মহাশয় প্রথমে উল্লেখ করেছেন তারপর ও সরকার পক্ষের মাননীয় সদস্য সরল দেব মহাশয় উল্লেখ করলেন। এটা সত্যই আমাদের কাছে খুব লজ্জার বিষয় যে মাননীয় ডঃ কিরণ চৌধুরী বলার পর মাননীয় মন্ত্রী শ্রী কান্তি বিশ্বাস মহাশয় যখন উঠলেন কিছু বলার জন্য, তখন আমরা আশা করেছিলাম যে সমস্ত অশিক্ষক কর্মচারীরা দীর্ঘ যে আন্দোলন করছে, তাদের স্বার্থে মন্ত্রী মহাশয় কিছু কথা বলবেন। উনি মাধ্যমিক শিক্ষা মন্ত্রী বলে উচ্চশিক্ষা দপ্তরের কিছু জানেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যখন কোন মন্ত্রীকে দেখি তখন সরকারের একজন হিসাবেই দেখি, তাদের জয়েন্ট রেসপনসিবিলিটি থাকে। একজন মাননীয় মন্ত্রী এই ব্যাপারটা হাল্কা ভাবে দেখে এড়িয়ে যাবেন অন্য দপ্তরের কাজ বলে, এটা বিশ্বাস করা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একজন অশিক্ষক কর্মচারী অর্ধমৃত্যুর পথে এগিয়ে গেছে। যদি তাদের সম্পর্কে কোন ব্যবস্থা না করতে পারেন, যদি একজনও অশিক্ষক কর্মচারী মারা যায় তাহলে কিন্তু সারা বাংলায় আগুন জ্বলে উঠবে। কাজেই অবিলম্বে তাদের সঙ্গে আলোচনা করে তাদের ন্যায্য দাবী যাতে মেনে নেওয়া হয় তার জন্য আপনার মাধ্যমে আবেদন করছি।

**[2.30 – 2.40 p.m.]**

**মিঃ স্পীকার ঃ** আপনি বসুন। এবার শীশ মহম্মদ।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার এক নম্বর সুতি ব্লক এলাকায় হিলোরা এবং বহুতলীতে দুটি সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার আছে। আমার এলাকার এই দুটি হাসপাতাল আমাদের জঙ্গীপুর সদর হাসপাতাল থেকে বহু দূরে। যদি কারো মারাত্মক এবং জরুরী অসুখ-বিসুখ হয় তাহলে জঙ্গীপুর হাসপাতাল, বহরমপুর হাসপাতালে নিয়ে যাওয়া অত্যন্ত কষ্টকর হয়ে পড়ে। কারণ আমাদের এলাকার বহু নদী-নালাতে ভর্ত্তি। সুতরাং যদি ঐ হাসপাতালে নিয়ে যেতে গেলে কখনও গরুর গাড়ী, কখনও ঘোড়ার গাড়ী, কখনও বাসে বা ট্রেনে করে যেতে হয় এবং এর ফলে প্রায় ১২/১৪ ঘন্টা সময় লেগে যায়। সে জন্য মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ঐ এলাকার গুরুত্ব উপলব্ধি করে হিলোরা এবং বহুতরী সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারে জনসাধারমের স্বাস্থ্যের খাতিরে, মা বোনদের স্বাস্থ্যের খাতিরে এ্যাম্বুলেন্স রাখার প্রয়োজন আছে বলে আমি মনে করি। কাজেই আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে বিষয়টির প্রতি বিশেষ গুরুত্ব দিয়ে এবং প্রয়োজনে তদন্ত করে এ্যাম্বুলেন্স রাখার ব্যবস্থা করা হয়। এই আবেদন রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুশোভন ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সঙ্গে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতা থেকে শান্তিনিকেতন গাড়ী করে যাবার রাস্তা পানাগড় থেকে ডাইভার্সান হয়ে যায়। পানাগড় থেকে বোলপুর ৩১ মাইল রাস্তা। এই রাস্তায় প্রতিদিন ছিনতাই হচ্ছে। বহু পর্যটক [illegible] আটকে যান, তারা যেতে পারেন না। পুলিশ থেকে তাদের যেতে বারণ করা হয়। এর ফলে আমাদের পর্যটন দপ্তর অনেক ক্ষতিগ্রস্থ হচ্ছে। এ ছাড়াও যারা গাড়ীতে করে শান্তিনিকেতন যান তাদের

নিরাপত্তার অভাব দেখা দিয়েছে। এখানে দুটো থানার মধ্যে মাত্র ১০ মাইলের দূরত্ব। কিন্তু তা সত্ত্বেও এই রাস্তা দিয়ে যেতে তারা নিরাপত্তার অভাব অনুভব করছি। এই বিষয়টি গুরুত্বপূর্ণ বলে আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যাতে এর ব্যবস্থা করা হয়।

**শ্রী প্রশান্ত কুমার প্রধান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ দপ্তরের মনত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। দ্বিতীয় যুক্তফ্রন্ট সরকারের সময়ে ১৯৬৯ সালে কেলেঘাই পরিকল্পনা শুরু হয়। ১৯৭০, ৭১, ৭২ সালে ৩টি পর্য্যায়ে কাজ হয়। ১৯৭৪ সালে তৎকালীন [*] সরকার এটা বাতিল করে দেয়, আর কাজ হচ্ছে না।

**মিঃ স্পীকার :** অপদার্থ কথাটা বাদ যাবে।

**শ্রী প্রশান্ত কুমার প্রধান :** নদী সিলটেড হয়ে গেছে, জল নিষ্কাশন হচ্ছে না। এখন খরা, বর্ষায় এই নদী ভয়াবহ আকার ধারণ করে। জল শুকিয়ে যাওয়ায় হেঁটে পার হওয়া যাচ্ছে। পরবর্তীকালে এই নদী সংস্কার করা না হলে পটাশপুর, নন্দীগ্রাম, ময়না সবং ইত্যাদি এস্টায়ার এলাকার জল নিষ্কাশিত হবে না। গত বছর বন্যার হাত থেকে কোন রকমে নিষ্কৃতি পেয়েছে, কিন্তু তার আগের বছর ভয়াবহ বন্যা দেখা দিয়েছিল। এই কারণে এই নদী এখুনি সংস্কার করা দরকার। আগের স্কীম বাতিল হয়েছে। নতুন করে স্কীম নিয়ে চতুর্থ পর্য্যারে কাজ এক্ষুনি শুরু করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় ইরিগেসান মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী কান্তিবাবুর দৃষ্টি আকর্ষণ করতে চাই। একটু আগে শিক্ষা ব্যবস্থা সম্পর্কে কথা উঠলে অন্য ডিপার্টমেন্টের অন্য মন্ত্রীর কথা তাঁর কানে আসে নি। কিন্তু এটা তাঁর নিজস্ব ব্যাপার। উনি ভাল করেই জানেন এসপ্ল্যানেড ইস্টে অর্গানাইজড্ টিচাররা আমরণ অনশন করছেন। এই ব্যাপারটি তাঁর দৃষ্টিগোচরে আনা সত্ত্বেও এতটুকু ইচ্ছাবোধ নেই যে তাদের সঙ্গে একটু দেখা করেন। একটু আগে আমি ওখানে গিয়েছিলাম। দেখলাম পুলিশ কনষ্টেবলকে পাঠিয়ে দিয়ে তিনি বলছেন, তারা যেন আমার সি.এর সঙ্গে দেখা করেন। হাইকোর্টের রায় সত্ত্বেও সেটা তাঁর কাছে বিবেচনাধীন রয়েছে। ৫/৬দিন হল তারা আমরণ অনশন শুরু করেছেন, ৪/৫ জনের অবস্থা আশঙ্কাজনক, প্রেসের মাধ্যমে সেটা জানতে পেরেছেন। আমি তাকে অনুরোধ করছি তিনি অন্ততঃ তাদের একবার ডেকে বলুন যে, আপনাদের কথা বিবেচনা করছি, অনশন উইথড্র করে নিন। তাদের কথাটি অত্যন্ত সিমপ্যাথির সঙ্গে বিবেচনা করার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মতীশ রায় :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বরানগর অঞ্চলে বিগত ১৷৷ বছর ধরে যেভাবে সমাজবিরোধীদের দৌরাত্ম্য দিনের পর দিন বেড়ে চলেছে তাতে স্থানীয় পুলিশ প্রশাসনের ভূমিকা এইক্ষেত্রে অত্যন্ত নিন্দনীয়। গত ৩ দিন ধরে আলমবাজার, সিঁথির মোড়, বরানগর বাজার, যোগেন্দ্র বসাক ষ্ট্রীট এলাকায় সমাজবিরোধীদের দৌরাত্ম্য প্রচণ্ডভাবে বেড়ে উঠেছে। পুলিশ স্থানীয় পুলিশ সেটাকে দমন করবার জন্য প্রকৃত কোন ব্যবস্থাই গ্রহণ করেন নি। এই ঘটনার সাথে মাত্র ২৫/৩০ জন সমাজবিরোধী যুক্ত এবং যারা বিরোধী পক্ষে বসে আছেন তারাও পিছন থেকে সেই সমাজবিরোধীদের মদত দিচ্ছেন। সেই সমাজবিরোধীদের ভিতর পাল্টা দুটি ভাগ হয়ে যাওয়ায় দুটি পক্ষের মধ্যে মারামারি হয়। বরানগর এলাকার সাধারণ মানুষ থেকে এই সমাজবিরোধীরা বিচ্ছিন্ন হয়ে পড়েছে। আমি তাই মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি বরানগর এলাকার মানুষের নিরাপত্তা, শান্তি সুনিশ্চিত করার জন্য এই সমাজবিরোধীদের বিরুদ্ধে

***Note* : [* Expunged as order by the chair]**

কঠোর ব্যবস্থা গ্রহণ করার জন্য তিনি যেন পুলিশ প্রশাসনকে উপযুক্ত নির্দেশ দেন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে ভারত সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮১ সালে পশ্চিমবঙ্গের জনগণনায় ভারত সরকার ৫০ হাজারের মত লোক নিয়োগ করেছিলেন। তারমধ্যে বেকার ছেলেমেয়ের সংখ্যা ছিল ১৫ হাজারের মত। ওরা ২২০দিনের উপর কাজ করেছে সে সার্টিফিকেট আছে। এবারে এদের খাটুনিটাও বেশী ছিল। আগের বার যেখানে তাদের ১৬টি করে ঘর পূরণ করতে হয়েছিল এবারে সেখানে তাদের ৩৬টি করে ঘর পূরণ করতে হয়েছে। অতীতের মত এবারেও যাতে এই সব বেকার ছেলেমেয়েদের একজেম্পটেড ক্যাটিগরির মধ্যে ফেলে এবং তাদের আলাদা রেজিষ্টার করে তাদের বিষয়টি চিন্তা করা দরকার। ইতিমধ্যে তারা তাদের স্থায়ী চাকরীর দাবীতে তারা গণতান্ত্রিক পদ্ধতিতে মিটিং, মিছিল, অবস্থান ইত্যাদি করছেন এবং বিভিন্ন পর্যায়ে আন্দোলন করে চলেছেন। এই বিষয়টি ভারত সরকারের কাছে পাঠানোর জন্য আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে অনুরোধ জানাচ্ছি। এদের যাতে স্থায়ী কাজে নিয়োগ করা হয় সেই ব্যবস্থা ভারত সরকার কর্তৃক গ্রহণ করা হোক।

**[2.40 – 2.50 p.m.]**

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমরা সকলেই দেখেছি, দিল্লীতে সোভিয়েত দুতাবাসের একজন কর্মচারী খুন হয়েছেন এবং এই খুনের ব্যাপারে সি.বি.আই আফগান সন্ত্রাসবাদীদের সন্দেহ করছেন। স্যার, অত্যন্ত আতঙ্কের বিষয় যে, কয়েকদিন ধরে কোলকাতায় বেশ কিছু অপরিচিত আফগানদের মুখ দেখা যাচ্ছে যাদের সচরাচর আগে কোলকাতার রাস্তায় আমরা দেখতাম না। স্যার, আমাদের সন্দেহ দিল্লী থেকে বিতাড়িত হয়ে বহু আফগান সন্ত্রাসবাদী কোলকাতায় আশ্রয় নিয়েছে। আতঙ্কের বিষয় যেটা, সেটা হচ্ছে এই যে, কোলকাতায় বহু বিদেশী কনস্যুলেটের অফিস আছে এবং তাদের বহু কর্মচারী এখানে আছেন, জানি না তাঁদের উপর কোন আক্রমণ আগামীদিনে হবে কিনা। আমি তাই স্যার, আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরকে এখনই এ বিষয়ে সতর্ক হবার জন্য অনুরোধ জানাচ্ছি, তা না হলে শান্ত কোলকাতায় একটি অশান্তি ঘটে যেতে পারে। এরকম ঘটনা যদি এখানে ঘটে যায় তাহলে কিন্তু কোলকাতার শুধু নয় সারা ভারতবর্ষেরই বদনাম হবে। কোলকাতার পার্ক সার্কাস, এন্টালি, তালতলা এবং জোড়াসাঁকোর পিছনের দিকের কিছুটা অংশে বহু সন্ত্রাসবাদী আশ্রয় নিয়েছে। পুলিশের অবিলম্বে এ ব্যাপারে তৎপর হওয়া দরকার এবং তাদের ধরে এখান থেকে বিতাড়িত করা দরকার। আমি স্যার, এ বিষয়ে পুনরায় আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণের অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পীকার :** গোপালবাবু, আপনার যে মেনশানটা আছে সেটা আমি এ্যালাউ করছি না কারণ মেনশানে এসব বলা যায় না।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য :** কেন স্যার?

**মিঃ স্পীকার :** এটা তো আপনি অভিনন্দন জানাতে চান। আই এ্যাম সরি, আই ক্যান নট এ্যালাউ ইট।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বেশ কিছুদিন পূর্বে সংবাদপত্রে একটি

সংবাদ বেরিয়েছিল যে সুন্দরবনের বড়খালিতে নরখাদকের আক্রমণে তিনজন মানুষ ও একটি গরু নিহত হয়েছে। পরবর্তীকালে আবার জানা যায় ঐ নরখাদক বিষ প্রয়োগে বা অন্যকিছুতে নিহত হয়েছে। স্যার, সুন্দরবনের ঝড়খালিতে সুন্দরবন উন্নয়ন পর্ষদের যে ফিশালী প্রজেক্টের কাজ চলছে তাতে যারা কাজ করছেন এবং আশেপাশের লোক যারা আছেন তাদের প্রত্যেকদিন পটকা ফাটিয়ে বাঘ তাড়াতে হচ্ছে। স্যার, এই সমস্ত লোকরা সন্ধ্যার পর বাড়ীর বাইরে যেতে পারছেন না কারণ বাঘের পায়ের ছাপ আজও দেখা যাচ্ছে। স্যার, ওখানে বাঘ তাড়াবার জন্য বন দপ্তর থেকে ইলেকট্রিক শক্ দেবার ব্যবস্থা ছিল এবং তারজন্য কৃত্রিম মনুষ্য-মূর্ত্তি ছিল বাঘ সেটিকে পর্যন্ত টেনে নিয়ে গিয়েছে। স্যার, এই অবস্থায় সেখানকার মানুষরা অত্যন্ত ভীত সন্ত্রস্ত হয়ে দিন কাটাচ্ছে। অপর দিকে পাশে যে ঘন জঙ্গল রয়েছে সেখান বুনো শুয়োরে অধিক্য থাকায় বাঘ সেখানে খাবার পাচ্ছে ফলে বন দপ্তরের কর্মীরা সেই ঘন জঙ্গলে যেতে সাহস পাচ্ছেন না। বাঘগুলিকে তাড়িয়ে দেওয়ার সাহস হচ্ছে না। দীর্ঘ দিন ধরে ৩/৪টি বাঘ ঐ জঙ্গলে বাস করছে এবং যখন তখন গ্রামের মানুষের উপর আক্রমণ করছে। বাঘের আক্রমণে বহু গরু বাছুর তো মারা যাচ্ছেই, মানুষও মারা যাচ্ছে। অবিলম্বে ঐ জঙ্গল থেকে বাঘ তাড়াবার ব্যবস্থা না করা হলে ঐ অঞ্চলের মানুষের আরো বিপদ ঘটবে। সেই জন্য আমি এ বিষয়ে বন দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নীরদ রায় চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি তথ্য ও জনসংযোগ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কাগজের শুল্ক বৃদ্ধির ফলে পশ্চিমবাংলা তথা সারা ভারতবর্ষের শিক্ষা এবং সংস্কৃতি জগৎ ভীষণ বিপদের মধ্যে পড়েছে। ছাত্র-ছাত্রীদের লেখা পড়ার বাধা সৃষ্টি হচ্ছে। স্যার, আপনি জানেন বিগত দু'বছরের মধ্যে ছাপার কাগজের মূল্য শতকরা ৭০ ভাগ বৃদ্ধি পেয়েছে। ফলে প্রকাশকরা ৪০ থেকে ৬০ ভাগ বই এর মূল্য বাড়িয়েছে। শুধু তাই নয় যখন বই ছেপে বাজারে ছাড়ার কথা তখন বাজারে বই পাওয়া যায় না, কারণ ডিলাররা সমস্ত কাগজ সে সময়ে আটকে রাখে। এই অবস্থায় যদি আবার নতুন ভাবে বই এর মূল্য বৃদ্ধি হয় তাহলে কি অবস্থা হবে, তা নিশ্চয়ই আপনি সহজে বুঝতে পারছেন। আমরা দৈনিক সকালে ঘুম থেকে উঠে যে সংবাদপত্রের মাধ্যমে সারা পৃথিবীর সংবাদ পাই সেই সংবাদপত্র যে কাগজে ছাপা হয় সে কাগজের দাম যদি আবার বাড়ে তাহলে আমরা সংবাদপত্রও ঠিক মত পড়তে পারব না। এর ফলে শুধু সংবাদপত্রের সঙ্গে যুক্ত বিভিন্ন শ্রেণীর কর্মচারীরাই যে ক্ষতিগ্রস্ত হবে তা নয়, এর ফলে সমস্ত শ্রেণীর সাধারণ মানুষ ক্ষতিগ্রস্থ হবে। কাগজের দাম আবার বাড়লে নতুন কোন সাহিত্য সৃষ্টি হবে না, নতুন কোন বই প্রকাশিত হবে না। আজকে কাগজ নিয়ে এই যে সংকট সৃষ্টি হয়েছে, এই সংকট মুহূর্তে পশ্চিম বাংলার পাবলিশার্স এ্যাসোসিয়েসন কাগজের মূল্য বৃদ্ধির বিরুদ্ধে প্রতিবাদ জানাবার সিদ্ধান্ত গ্রহণ করেছে। তাদের সাথে আমাদেরও এ বিষয়ে প্রতিবাদ জানানো প্রয়োজন, সেইজন্য আমি বিষয়টির প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার :** Now the mention hour is over.

## ZERO HOUR

**শ্রী দিলীপ কুমার মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়., দুর্গাপুর আর.ই কলেজের দুজন ছাত্র দুর্গাপুর সিনেমা হলের সামনে গত ২২ তারিখে পুলিশের গুলিতে নিহত হয়েছে। ঐদিন কয়েকজন ছাত্র সিনেমা হলে সিনেমা দেখতে গিয়েছিল, কোন কারণ ছাড়াই ঐ সিনেমা হলের কিছু কর্মচারী হঠাৎ তাদের উপর আক্রমণ শুরু করে দিয়েছিল এবং ওখানে যারা সিনেমার টিকিট ব্ল্যাকার ছিল তারাও ঐ কর্মচারীদের সঙ্গে হাত মিলিয়েছিল। সে অবস্থায় ঐ ছাত্ররা সেখান থেকে চলে যেতে বাধ্য

হয়েছিল। পরে তারা যখন তাদের আরো কিছু বন্ধু-বান্ধব নিয়ে ফিরে আসে তখন কিছুক্ষণের মধ্যেই সেখানে পুলিশ এসে গিয়েছিল। পুলিশের সামনেই ঐ সিনেমা হলের উপর থেকে ছাত্রদের উদ্দেশ্যে ইট, পাটকেল এবং সোডার বোতল মুহুর্মুহু পড়তে থাকে। তখন ছাত্ররা পুলিশের সাহায্য চেয়েছিল এবং বলেছিল, 'আমাদের কাছে টিকিট আছে আমরা হলে ঢুকতে চাই, সিনেমা দেখতে চাই'। কিন্তু পুলিশ তাদের কোন কথা শোনে না এবং হঠাৎ পুলিশ সেখানে গুলি চালায় এবং দুজন ছাত্র সেখানে নিহত হয়। পরবর্তী সময়ে এই ঘটনাকে কেন্দ্র করে সি.পি.আই(এম), সিটু, এস.এফ.আই, ডি.ওয়াই.এফ-এর পক্ষ থেকে দুর্গাপুরে হরতাল ও বন্ধ পালন করা হয় এবং বিচারবিভাগীয় তদন্ত দাবী করা হয়। গুলি চালানোর ঘটনার সঙ্গে জড়িত পুলিশ অফিসারের শাস্তির দাবীও করা হয়। স্যার, ঐ সিনেমা হলে যে সমস্ত কর্মচারী আছে তাদের মধ্যে কয়েকজন কুখ্যাত ডাকাত আছে। আগে তারা ডাকাতি করত, সব কুখ্যাত ক্রিমিন্যাল তাদের ঐ সিনেমা হলে কর্মচারী হিসাবে নিয়োগ করা হয়েছে এবং তাদের যে ইউনিয়ন আছে, তার সভাপতি হচ্ছে কংগ্রেসের সুদেব রায়। ওখানে যে সমস্ত ব্ল্যাকার আছে, তারা সব কুখ্যাত সমাজবিরোধী এবং প্রত্যেকেই কংগ্রেস কর্মী। তারা প্রতিদিন টিকিট ব্ল্যাক করে ১০ থেকে ১৫ হাজার টাকা সংগ্রহ করছে এবং সিনেমা হলের মালিক, কর্মচারী ও নিজেদের মধ্যে তা ভাগ করে নিচ্ছে। অবশ্য আমরা জানি তাদের সেই ভাগ থেকে একটা ভাগ পুলিশকেও তারা দেয়। এ বিষয়ে আর.ই কলেজের ছাত্ররা প্রতিবাদ করতে গিয়েই সে দিন আক্রান্ত হয়েছিল এবং ফল হিসাবে পুলিশের গুলিতে দুজন ছাত্র নিহত হয়েছে। দুর্গাপুরের ঐ ঘটনার বিরুদ্ধে আজ পর্যন্ত ওখানে কংগ্রেসের পক্ষ থেকে কোন প্রতিবাদ পর্যন্ত করা হয়নি। আমাদের তরফ থেকে ওখানে হরতাল এবং বন্ধ পালন করা হয়েছে, বিচার বিভাগীয় তদন্ত দাবী করা হয়েছে। স্যার, আমি এখানে আপনার মাধ্যমে দাবী করছি, ঐ ঘটনার বিচার বিভাগীয় তদন্ত করা হোক, দোষীদের শাস্তি দেওয়া হোক, সমাজবিরোধীদের গ্রেপ্তার করা হোক এবং দুর্গাপুরে শান্তি শৃঙ্খলা ফিরিয়ে আনা হোক।

**[2.50 – 3.30 p.m.]**

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। বিষয়টি হলো, কল্যানী কৃষি বিশ্ববিদ্যালয়ের রেজিস্টার ডঃ পবিত্র গুপ্তকে বিনা নোটিশে ছাঁটাই করে দেবার পর তিনি হাইকোর্টের দ্বারস্থ হলেন এবং হাইকোর্ট থেকে অর্ডার নিয়ে যখন জয়েন করতে গেলেন তখন আমরা শুধু নই আজকে যারা চোর বলছেন তাদের সমর্থক যারা আছেন যারা ছাত্র ইউনিয়ন করেন এবং যারা অশিক্ষক কর্মচারী ইউনিয়ন করেন এই সমস্ত বামফ্রন্ট সমর্থক এবং কংগ্রেস সমর্থক সম্মিলিত ভাবে যখন তাকে ইউনিভার্সিটি তে জয়েন করার জন্য নিয়ে গেলেন তখন মাননীয় কৃষি মন্ত্রী মহাশয়ের নোটিশে জয়েন করতে পারলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেখানে একজন রেজিস্টার হাইকোর্টের অর্ডার নিয়ে জয়েন করতে যাচ্ছেন তখনও তাকে জয়েন করতে দেওয়া হলো না। আমরা জানি, একজন লেবারকেও ছাঁটাই করতে গেলে আগে তাকে নোটিশ দিতে হয় কিন্তু এই রেজিস্টারকে বিনা নোটিশে ছাঁটাই করে দেওয়া হলো। যেখানে সমস্ত রাজনৈতিক দলের সমর্থকরা দলমতনির্বিশেষে সমর্থন করতে এগিয়ে এলেন সেখানে মাননীয় মন্ত্রীর স্বার্থ সিদ্ধি করার জন্য তাকে কাজে যোগ দিতে দেওয়া হলো না। মাননীয় কৃষি মন্ত্রী শ্রী কমলবাবুর কিছু অন্যায় কাজ কিছু অবিচার তিনি সহ্য করতে পারেন নি, তার বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছেন সেইজন্য কমলবাবু প্রতিহিংসা চরিতার্থ করার জন্য এই পদক্ষেপ নিয়েছেন। আমি এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি যাতে তিনি কৃষি মন্ত্রীর এই অন্যায়, অযৌক্তিক কার্যকলাপ বন্ধ করেন এবং হাইকোর্টের অর্ডারমত ডঃ পবিত্র গুপ্ত যাতে কৃষি বিশ্ববিদ্যালয়ে জয়েন করতে পারেন তার ব্যবস্থা করেন।

**শ্রী অনিল মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি ঘটনার কথা উল্লেখ্য করছি। এই ব্যাপারে ইতিমধ্যেই কয়েকজন মাননীয় সদস্য এখানে উল্লেখ্য করেছেন। বিষয়টি হলো দুর্গাপুরের ঘটনা। দুর্গাপুরের এই ঘটনা পুলিশ যেভাবে ঘটিয়েছে তাতে পশ্চিমবাংলার মানুষ আজকে এই কথাই ভাবছে যে পুলিশের একটা অংশ সারা পশ্চিমবাংলাতে এমন একটা কাজে লিপ্ত আছে যেখানে এই রাজ্যে আজকে আইন শৃঙ্খলার একটা সমস্যা তৈরী করতে যাচ্ছে। যেসব পুলিশ দুর্গাপুরে এইভাবে নিরীহ ছাত্রদের হত্যা করেছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হোক।

**শ্রী অম্বিকা ব্যানার্জী** : মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনাব মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আর্কষন করছি একটি গুরুপ্তপূর্ণ ব্যাপারে। ব্যাপারটি হচ্ছে, গত ২৬ এবং ২৮ তারিখে হাওড়ার চীফ মেডিক্যাল অফিসার যিনি একজন ভদ্রমহিলা তার ঘরে ঢোকে শ্রী চন্দ্রকান্ত চৌধুরী নামে একজন ভদ্রলোক এবং কো অর্ডিনেশন কমিটির কিছু মেম্বার। তারা একজনের টান্সফারের ব্যাপার নিয়ে তার সঙ্গে তর্ক বির্তক আরম্ভ করেন এবং এই ট্রান্সফার উইথড্র করার জন্য তাকে বাধ্য করার চেষ্টা করেন। তিনি তখন বলেন যে ঐ ট্রান্সফার অর্ডার আমি করিনি, রাইটার্স বিল্ডিংস থেকে অর্ডার হয়েছে। এটা ডি.এইচ. এসের অর্ডার তারা বলেন যে হু ইজ ডি.এইচ.এস? তিনি তখন সিট থেকে উঠে যেতে চান, বলেন যে আমার অনেক কাজ আছে। তারা তখন ঘরেব দরজা বন্ধ করে ডি.এম.ও.'র সামনে তাকে জোর করে বাধ্য করেন ওটা রোধ করার জন্য। তিনি হেল্পের জন্য চিৎকাব করেন। পুলিশ আসার পর তবে দরজা খোলা হয়। ব্যাপার টি হাওড়া জেলা শাসকের কাছে জানানো হয়েছে।

(নির্ধারিত সময় অবিবাহিত হওয়ার জন্য বক্তা তাঁহার আসন গ্রহণ করিতে বাধ্য হন।)

**শ্রী সুব্রত মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে ব্যাপারটি আপনার অনুমতি নিয়ে উত্থাপন করতে চাই সেটা নিছক কোন রাজনৈতিক কারনে নয়। একটু সময় নিয়ে এটার গুরুত্ব উপলব্ধি করে আপনার মাধ্যমে আমি আবেদন করছি। স্যার, শিক্ষার সঙ্গে যুক্ত প্রায় কয়েক হাজার মানুষ আজকে আমরন অনশন করছেন

**মিঃ স্পীকার** : ও ব্যাপারটা মেনশেনের সময় বলা হয়েছিল।

**শ্রী সুব্রত মুখার্জী** : আপনি ব্যাপাবটি শুনুন।

**Mr. Speaker** : Mr. Mukherjee, this matter is not so serious. Why it is repeatedly mentioned ? your party has already filed this mention on the same subject. It cannot be mentioned on the same subject in the zero hour also. Today I will allow you. But from to morrow I will not allow you.

**শ্রী সুব্রত মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এখানকার সুপ্রীম অথরিটি, এই জিনিষটার গুরুত্ব যদি আপনি উপলব্ধি না করেন তাহলে আমরা আমাদের যত রকম মিনস আছে তা এ্যাপলাই করব। জিরো আওয়ার, মেনসন, কলিং এ্যাটেনসন, ইত্যাদি যতরকম মিনস আছ তা এ্যাপলাই করতে বাধ্য হব।

**মিঃ স্পীকার** : ইট ইজ মাই ডিসক্রিসন।

**শ্রী সুব্রত মুখার্জী** : স্যার, ইউ নো রুলস। যেকথাটা মেনসনের সময় বলা হয়েছে আমি সেটাই রিপিট করছি। মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ মহাশয় বললেন যে যারা অনশন করেছেন তাদের মর

দ্রব্যমূল্যে যদি আসি এবং ১৯৪৯ সালকে যদি বেস ইয়ার ধরি তাহলে ১৯৮০ - ৮১ সালে সেটা হয়েছিল ৫১০ পারসেন্ট এবং এখন সেটা বেড়ে হয়ে গেছে প্রায় ৬০০/৭০০ পারসেন্ট। ১৯৪৯ সালেকে যদি বেস ধরি তাহলে কি রকম ভাবে দ্রব্যমূল্য বাড়ছে সেটা দেখা উচিৎ। তার পর ঘাটতি বাজেটের কথায় লেস সেড দি বেটার। এটা যেন একটা সেন্ট্রাল গভর্ণমেন্টের নিত্য নৈমিত্তিক ব্যাপার হয়ে গেছে এবং ক্রনিক ডিসিস হয়ে গেছে। এই বছর ৩ হাজার ৩ শাম অডস এর মত হয়েছে ঘাটতি বাজেট। এই অবস্থা আজকে আমাদের দেখা উচিৎ সেটা দেখলে আমরা বুঝতে পারি ভারতবর্ষকে কি রকম দেউলিয়া করেছে এবং ভারতবর্ষকে কি রকম ভাবে ফরেনের কাছে বিক্রি করে দিয়েছে এই সরকার সেটা আমাদের মনে রাখতে হবে। তাছাড়া আমাদের ইনডাস্ট্রিগুলো ফরেনের মুখাপেক্ষী। ফরেন ফাইনান্সিং এর কি অবস্থা হচ্ছে? ফরেন ফাইনান্সিং এর অবস্থা এই রকম হয়েছে যে তারা যে ভাবে বলবে সেই ভাবে জিনিষ তৈরী করতে হবে। এতে দেশের দুর্দিন আরো হবে। আমার ডানদিকের বন্ধুদের বলব আপনারা এই গুলির সম্বন্ধে একটুও আলোচনা করলেন না। এই আলোচনা না করলে আপনারা পশ্চিমবাংলার বাজেট কি ভাবে আলোচনা করবেন। এই বার আসুন সেন্ট্রাল গভর্ণমেন্টের বাজেটে। এই বছরের যে বাজেট হয়েছে সেন্ট্রাল গভর্ণমেন্টে তাতে দুটো জিনিস আমাদের কাছে খুব পরিলক্ষিত হয়। এতদিন ধারনা ছিল যে ভারত সরকার খানিকটা রাশিয়ার দিকে হেলেছিল। আজকের বাজেটে দেখা যাচ্ছে রাজীব সরকার অ্যাংলো আমেরিকান ব্লকের দিকে চলে গেছে - এটা কি অস্বীকার করতে পারেন? কারন বাজেট হচ্ছে ইনডেক্স অফ এ গভর্ণমেন্ট । এখন আমরা দেখছি বিখ্যাত ইকনমিস্ট কিনসের নন ফিনিসিয়ান বাজেট হয়েছে বাই ডেফিসিট ফাইনান্সিং এবং মিসেস থাচারের মত প্রাইভেট লিনিং হয়েছে। অথাৎ এখানে এই দুটিকে মিকস আপ করে বি.পি.সিং বাজেট নিয়ে এসেছেন।

**[5.10 – 5.20 p.m.]**

কাজেই আমি আপনাদের কাছে বলছি যে এই বাজেটটি আপনারা বিবেচনা করুন এবং বিবেচনা করে আপনারাই একটা ভার্ডিক্ট দিন। আমরা এবার এলাম কনস্টিটিউসানে, কারন, নিশ্চয়ই আপনারা বুঝেন কনস্টিটিউসান এ্যাকসেপ্ট করেই চালাচ্ছে। কাজেই কনস্টিটিউসান যে অধিকার দিয়েছে তার বাইরে ইচ্ছা করলেই আমরা যেতে পারব না। তা যদি হয় তাহলে আমি আপনাদের কাছে বলছি যে দেয়ার ইজ মাচ স্কোপ ফর ডাইরেক্ট ট্যাক্স বাই দি সেন্ট্রাল গভর্ণমেন্ট। আজকে সেন্ট্রাল গভর্ণমেন্ট সেই স্কোপটা ইউটিলাইজ না করে তারা ইনডাইরেক্ট ট্যাক্সের দিকে গেছেন। আপনারা নিশ্চয়ই জানেন যে সেভেন্থ সিডিউলে লিস্ট ওয়ানে পৃথকভাবে বলা আছে কি কি বিষয় - ইউনিয়ন লিস্ট, আনডার আর্টিকেল ২৪৬ অব দি ইনডিয়ান কনস্টিটিউসান, সেখানে আছে ডাইরেক্ট ট্যাক্স করতে পারবে ট্যাক্সেস অন ইনকাম; আপনি ডাইরেক্ট ট্যাক্স করতে পারবেন ট্যাক্সেস অন কর্পোরেশান; আপনি ডাইরেক্ট ট্যাক্স করতে পারবেন অন স্টেট ডিউটি। এগুলি সমস্ত হচ্ছে সেন্ট্রাল গর্ভণমেন্টের হাতে। আপনারা করলেন কি আপনারা ডাইরেক্ট ট্যাক্সের মাত্র ১ পার্সেন্ট আনলেন ইনকাম ট্যাক্সের ভিতর দিয়ে। আমি আপনাদের কাছে বলছি কর্পোরেশান যে ট্যাক্স সেটা কয় পার্সেন্ট মাত্র ৬ পার্সেন্ট। আপনি ৬ আর ১ মোট ৭ পার্সেন্ট ডাইরেক্ট ট্যাক্স করলেন, আর ৯৩ পার্সেন্ট ইন ওয়ান ওয়ে অব আদার ডেফিসিট ফাইনান্সিং, নোট ছাপান, ইত্যাদি করে ৯৩ পার্সেন্ট আপনি ইনডাইরেক্ট ট্যাক্সের দিকে গেলেন। এই যে ইনকাম ট্যাক্স,কাগজে দেখলাম হরফ করে লেখা হল যে খুব ট্যাক্স রিলিফ দিয়েছেন। হোয়াট ইজ দি নেচার অব দি রিলিফ? নেচার অব দি রিলিফটা আমি আপনাদের কাছে বলছি, আপনারা শুনুন। ৪ মিলিয়ন লোক ইনকাম ট্যাক্স দেয়, তারমধ্যে ১ মিলিয়ান লোক এটাতে এগজেম্পটেড্ হয়েছে, আর ৭৪ কোটি লোকের উপর ট্যাক্সটা চাপছে। আমি

আপনাদের কাছে বলছি এই বাজেট সম্পর্কে আলোচনা করে আমার যেটা মনে হয়েছে সেটা হচ্ছে এটা অত্যন্ত ওয়ারস্ট বাজেট হয়েছে এবং তারই পরিপ্রেক্ষিতে আমাদের পশ্চিমবংগের বাজেট তৈরী করতে হয়েছে।

এটা করতে হবে কারন আমরা জানি কনস্টিটিউশনের সেভেন্থ সিডিউলে লিস্ট টু তে পরিস্কারভাবে বলা হয়েছে কি কি সাবজেক্ট এ রাজ্যসরকাররা ট্যাক্স বা অন্য কিছু করতে পারবে। আমাদের দুর্ভাগ্য লিস্ট টু তে একটাও ডাইরেক্ট ট্যাক্স করবার ক্ষমতা রাজ্য সরকারকে দেওয়া হয়নি। কেন্দ্রীয় সরকারের হাতে সমস্ত ক্ষমতা আছে অথচ তারা সেটা ইউটিলাইজড্ করলেন না, মানুষের সর্বনাশ করলেন, ইনডাইরেক্ট ট্যাক্স করলেন। পশ্চিমবঙ্গ সরকারকে যখন ডাইরেক্ট ট্যাক্স করবার ক্ষমতা দেওয়া হয়নি তখন তাদের ইনডাইরেক্ট ট্যাক্স করবার কথাই ভাবতে হচ্ছে। তাদের তো এটা ছাড়া আর কোন পথ নেই। যেটা লিস্ট টু তে নেই সেরকম ট্যাক্স পশ্চিমবঙ্গ সরকার করলে আল্ট্রাভায়ার্স হয়ে যাবে। আমার বক্তব্য হয়েছ কেন্দ্রীয় সরকারের হাতে ক্ষমতা থাকা সত্ত্বেও গরীব লোকদের ভাল করবার চেষ্টা তারা করলেন না , উল্টে ইনডাইরেক্ট ট্যাক্স করে ঘাটতি ৩ হাজার সাম অডস্ রেলওয়ে বাজেটে ১ হাজার কোটি টাকা। এই সমস্ত দিক বিচার করলে দেখব কেন্দ্রীয় সরকারের বাজেট দেশের ৭৪ কোটি লোকের অসুবিধা সৃষ্টি করল এবং ৩ মিলিয়ন লোকের কিছুটা ভাল করবার চেষ্টা করল। আপনারা দেখবেন যত উপরের দিকে স্ল্যাব হয়েছে তাতে একজেমসন যেভাবে দিয়েছে তাকে প্রোগ্রেসিভ স্ল্যাব বলা যায় না বরং রিগ্রেসিভ স্ল্যাব বলা যায়। এতে মাত্র দুটো ক্লাশ বেনিফিটেড হয়েছে এবং তার মধ্যে একটা হল ট্যাক্স পেয়ার এবং দুনম্বর হল ইনডাসট্রিয়ালিসটস্ আমি দেখছি এতে ইনডাসট্রিয়ালিস্ট দের বেশ উপকার হয়েছে। ১৯৪৭ সালে দি দেন ফাইনান্স মিনিস্টার ষমুখম চেটটী যে বাজেট করেছিলেন আজ ১৯৮৫ সালে দেখছি সেই বাজেটেরই পুনরাবৃত্তি ঘটেছে। এবারে আপনারা চিন্তা করুন আমাদের সেন্ট্রাল বাজেট কি ধরনের হয়েছে। আমাদের বাজেট ট্যাক্স করবার ক্ষমতা মাত্র কয়েকটি ক্ষেত্রেই আছে। যেমন, ট্যাক্স অন ল্যান্ড ইনক্লুডিং বিলডিং। আমরা মেজর ট্যাক্স করতে পারি অন দি সেল এ্যান্ড পার্চেজ অব গুডস আদার দ্যান নিউজপেপার সাবজেক্ট টু প্রভিসন অব এনট্রি নাম্বার ৯২ এ অব দি লিস্ট ওয়ানম।

আর ট্যাক্স অন এগ্রিকালচার।

আমি এই কথা বলতে চাই যে ফাইন্যান্স মিনিষ্টার মহাশয়ের বাহাদুরী হচ্ছে এই যে তিনি যে রিসোরর্সগুলিতে ট্যাক্স হয়নি সেই আন ট্যাক্সড রিসোর্সগুলিতে ট্যাক্স বসাবার কথা ভেবেছেন এবং বসিয়েছেন। এটাই হচ্ছে সবচেয়ে বড় কথা। এই যে আন ট্যাক্সড্গুলির ট্যাক্স এটা যদি এ্যানালাইজ করি তাহলে দেখা যাবে যে সেই রিসোর্সটাকে তিনি নিয়ে এসেছেন এবং আনার চেষ্টা করেছেন। এটা ভারতবর্ষের মত নয়। পশ্চিমবাংলার জনগনের সারকমাসট্যান্স অনুযায়ী অর্থাৎ তাদের অবস্থার পরিপ্রেক্ষিতে আমি ফাইন্যান্স মিনিষ্টারকে একটা কথা অবশ্য বলতে চাই। উনি এবারের বাজেটে যেটা করলেন না সেটা করা যায় কিনা সেটা একটু চিন্তা করে দেখবেন। আমি বলতে চাই Tax on sky scrapper buildings এই ট্যাক্সকে আমি বলবো যে last straw on the camels back যে ট্যাক্সটা মাল্টি স্টোরিজ বিলডিংস্ এ এবং এটা সিরিয়াস যে last straw on the camels back. এটা করে দিতে পারতেন। এটা আমি মনে করি সিরিয়াসলি চিন্তা করা উচিত। এবং এই ট্যাক্সের ব্যাপারে আর একটু ভেবে চিন্তে দেখা উচিৎ। তাহলে অন্যান্য যে ট্যাক্স করেছেন সেগুলিতে কিছু রিলিফ দিতে পারতেন। কেন না ইনডিরেকট ট্যাক্স সাধারন মানুষের গরীব মানুষের পক্ষে ক্ষতিকর। কিন্তু যেহেতু এটাতে করার আপনার হাত আছে, আপনি ক্ষতিয়ে দেখবেন। কারণ এই ক্ষতিয়ে দেখার কারন হচ্ছে তাতে রিসোর্স বাড়বে না কমবে - এটা ভেবে দেখবেন। আমি মনে করি

এই ট্যাক্স আরও একটু বেশী করা যেতে পারবে। আপনি বিচার বিবেচনা করে দেখবেন। এই জন্যই বলছি যে আপনি এটা একটা আইটেম যে আইটেমে কর আরও একটু বসানো যেতে পারে। আপনি আর অন্যান্য যে ট্যাক্স বসিয়েছেন সেগুলি নিশ্চয় ঠিক করেছেন। তার কারন হচ্ছে যে আপনি রিসোর্সটাকে নেবার চেষ্টা করেছেন। আপনি আন ট্যাক্সড্ যেগুলি তাতে ট্যাক্স বসিয়ে দিয়েছেন এটা ঠিকই করেছেন। ভারতবর্ষের ইকনমিক সিচুয়েসন অত্যন্ত শোচনীয় এবং সেই ইকনমিক সিচুয়েসনে আপনি যে বাজেট করেছেন তাতে এই বাজেট সাপোর্ট করা ছাড়া আমি আর কিছু করতে পারছি না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছিলেন তার পরিপ্রেক্ষিতে যে আলোচনা হচ্ছে সেই আলোচনার বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলছি, এই কারনে যে মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে এই বাজেট পেশ করার পর থেকে অন্ততঃ আমার যে ধারনা হয়েছে সেটা হচ্ছে কেন্দ্রের প্রতি একটা জেহাদ ঘোষনা করা ছাড়া আর কিছু নয়।

[5.25 – 5.30 p.m.]

এই বাজেটকে আমাদের কাছে উদ্বৃত্ত বাজেট বলে অভিহিত করা হয়েছে। পশ্চিমবাংলার যে একটা সচ্ছল অবস্থা, পশ্চিমবাংলায় আর কোন অভাব অভিযোগ নেই, পশ্চিমবাংলায় আর কোন সমস্যা নেই, সব সমস্যার প্রতিকার হয়ে গেছে, তার ফলস্বরুপ হিসাবেই যেন এই উদ্বৃত্ত বাজেট, এটাই হচ্ছে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বক্তব্য। আমার আরও সন্দেহ লেগেছে, যখন তার বক্তব্যের মধ্যে দেখতে পাই তিনি এখানে একটা কথা বলছেন বাজেট বক্তৃতার মধ্যে, পশ্চিমবঙ্গের ক্ষতি সবচেয়ে বেশী, কারন ৩২৫ কোটি টাকা আমরা একাই পেতাম। এই টাকা হাতে পেলে রিজার্ভ ব্যাঙ্কের কাছে আমাদের কোন ওভারড্রাফট থাকতো না। শুধু তাই নয়, পরিকল্পনার খরচের জন্য উত্তম পরিমান উদ্বৃত্ত রাজস্ব খাত থেকে পাওয়া যেত। তারপর আর একজায়গায় বলছেন, ওভার ড্রাফট মারফত্ ধার করা টাকা অর্থ কমিশন থেকে পাওয়া টাকার বিকল্প হতে পারে না। তাহলে কি এটা কন্ট্রাডিক্টারী কথা নয়? এটা কি বলতে চাইছেন বুঝতে পারলাম না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অর্থমন্ত্রী মহাশয় যে কথা বলতে চেয়েছেন, আমাদের কাছে যে সব তথ্য পরিবেশন করেছেন, সেইগুলো আমরা মনে করি পশ্চিমবাংলার অর্থনীতিকে শক্তিশালী না করে পশ্চিমবাংলার অর্থনীতিতে দুর্বল করবে। আমরা দেখতে পাচ্ছি অর্থমন্ত্রী ২২৫ কোটি টাকা ওভার ড্রাফটের কথা বলেছেন। এই টাকার কতটা প্লানের মধ্যে খরচ করা হয়েছে, কতটা নন্‌প্ল্যানের খাতে খরচ করা হয়েছে, এটার প্রকৃত হিসাব কিন্তু আমাদের কাছে প্রকাশিত হয়নি। আজকে আমি এখানে দেখাচ্ছি, ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলো, যেখানে অনেক রাজ্যে কংগ্রেস রাজত্ব নেই সেখানেও পার ক্যাপিটাল তাদের আয় কত এবং কত ব্যয় তারা করে। পার ক্যাপিটাল রিসিপ্ট অন রেভিনিও এ্যাকাউন্ট, পার ক্যাপিটাল রিসিট একস্‌পেনডিচার এ্যাকাউন্ট ১৯৮৩ - ৮৪ সাল, তার একটা হিসাব দিচ্ছি, অন্ধ্র আয় ৪০৭ এবং ব্যয় ৩৯৪, কর্নাটক ৪০০, ব্যয় ৩৮৩, কেরালা আয় ৩৭৮, ব্যয় ৩৫৯, গুজরাট ৪৩১, ব্যয় ৩৭৬, ইউ.পি আয় ২৩১, ব্যয় ২২৬, সেখানে পশ্চিমবঙ্গ ২৮৪ আয় কিন্তু ব্যয় ৩১৪। এটাই হচ্ছে আয় ব্যয়ের পার্থক্য। এই তথ্য আপনাদেরই দেওয়া তথ্য। আজকে তাহলে আপনারা কেন বলছেন যে শুধু পশ্চিমবাংলাকেই বঞ্চিত করা হচ্ছে, অন্যান্য অনেক রাজ্য তো আছে, অকংগ্রেসী রাজ্যও আছে, পশ্চিমবাংলাকে শুধু বঞ্চিত করা হচ্ছে, এবং সীমিত ক্ষমতার মধ্যে সেখানে স্বাভাবিক ভাবে চালাতে পারছে না, তাহলে আমরা কি সেখানে বলতে পারি, পংগু এই যে অবস্থা চলছে এবং যেখানে আজকে সব দিক থেকে সব কিছু দুর্বল হয়ে গেছে - বাজেটের মধ্যে কেন্দ্রর বিরুদ্ধে সোচ্চার বিশেষ ভাবে প্রকাশিত হয়েছে।

**[5.30 – 5.40 p.m.]**

আজকে যদি কেন্দ্রীয় সরকারের উপরে সবকিছু বর্তায় তাহলে রাজ্য সরকারের এইভাবে চলার মূল্যায়ন করা যেতে পারে না। রাজ্য সরকারের কথার কোন মূল্য থাকছে কি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে বিভিন্ন সদস্যরা তাদের বক্তব্য বিভিন্নভাবে রেখেছেন। আমরা দেখছি যে আর্ন্তজাতিক অর্থভান্ডার থেকে যদি কেন্দ্রীয় সরকার ঋন গ্রহন করেন তাহলে সেখানে কেন্দ্রর উপরে দোষারোপ করে পশ্চিমবঙ্গ সরকার খান্ত থাকছেন। কিন্তু পশ্চিমবঙ্গ সরকার যখন বিশ্বব্যাঙ্ক থেকে টাকা নেন তখন কোন রকম সম্মান হানী হয় না, তখন কোন রকম প্রশ্ন আসে না আর কেন্দ্রীয় সরকার আর্ন্তজাতিক অর্থ ভান্ডার থেকে ঋন নিয়ে পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ঘোষনা করেন। আজকে বাজেট বক্তৃতার মধ্যে দেখছি মাননীয় মন্ত্রী মহাশয় কতকগুলি জায়গায় কর বসিয়েছেন। সেই কর চাপানের যে উদ্দেশ্য সেই উদ্দেশ্য কতটা সফল হতে পারে সেটা একটু দেখুন। আমরা দেখছি পথঘাট রক্ষনাবেক্ষণের সঙ্গে সঙ্গে একটা রাজস্বের প্রস্তাব রাখা হয়েছে। অর্থাৎ পথঘাটের উপর দিয়ে বিভিন্ন যে গাড়ী যাতায়াত করে, বিভিন্ন সময়ে ট্রাক ইত্যাদির মাধ্যমে যে সব খাদ্য সামগ্রী আসে, সেই খাদ্য সামগ্রী চাল, ডাল, গম, ইত্যাদি হতে পারে। এই সব নিত্যপ্রয়োজনীয় সামগ্রী রাস্তা দিয়ে ট্রাকের মাধ্যমে আনা হয়। সেখানে ট্রাকের উপরে যে ট্যাক্স আরোপিত হবে তাতে কি শুধু ট্রাকের মালিকের ক্ষতি হবে, [illegible] ক্ষতি হবে? সেখানে ক্রেতাদেরই ক্ষতি হবে। অর্থাৎ ট্যাক্স অরোপিত হবার ফলে জনসাধারণেরই ক্ষতি হবে। সরকার পক্ষের সদস্যরা একদিকে বলছেন যে পেট্রোল, ডিজেলের দাম বাড়াবার জন্য জিনিসপত্রের দাম বাড়ছে, জনসাধারণের ক্ষতি হচ্ছে, অপর দিকে তারাই আবার এই ব্যবস্থা। এর ফলে কি জনসাধারণের ক্ষতি হবে না? এই ট্যাক্স বসানোর ফলে ডালের দর, চালের দর, গমের দর বাড়বে। পশ্চিমবঙ্গ যখন বিভিন্ন সময়ে খরা হয়, বণ্যা হয় তখন বাইরে থেকে চাল, গম, ডাল, ইত্যাদি আনতে হয়। এর ফলে কি সেটাতে ক্ষতিগ্রস্থ হবে না? মাননীয় সদস্যরা এবং কৃষি মন্ত্রী বলেছেন যে এবারে কৃষিতে বিরাট সাফল্য হয়েছে। আমি জিজ্ঞাসা করেছিলাম, বলুন তো প্রাকতিক কারণে কতটা ফসল হয়েছে, আর সরকারী ব্যবস্থাপনায় কতটা ফসল হয়েছে? তিনি বলেছেন যে দুটো কারনেই হয়েছে - প্রাকৃতিক কারন এবং সরকারী ব্যবস্থাপনা দুটো কারনেই বাম্পারক্রপ হয়েছে। আজকে পরিবহনের উপরে এইযে করের প্রস্তাব করা হয়েছে এতে কি জনসাধারনের উপরে চাপ পড়বে না, জিনিস পত্রের দাম বাড়বে না, আমরা ক্ষতিগ্রস্থ হব না? আজকে বেকার ভাতা বন্ধ করে দিলেন এবং নতুন ব্যবস্থার কথা বললেন। এই নতুন ব্যবস্থা কেন ১৯৭৭ - ৭৮ সালে গ্রহন করলেন না?

কিন্তু সেখানে আপনারা ৪০০ কোটি টাকা ব্যয় করলেন। আজকে আপনারা পরিকল্পনা নিয়ে বলছেন বেকার যুবকদের সাবসিডি দিয়ে নতুন নতুন ক্ষুদ্র কুটির শিল্প গড়ে তোলার চেষ্টা করবেন। আপনাদেরই ভ্রান্ত নীতির ফলে বেকার যুবকদের ব্যাপারে কোটি কোটি টাকা অপচয় করা হল। আজ আপনারা নতুন পরিকল্পনার কথা চিন্তা ভাবনা করছেন। এই ৪০০ কোটি টাকায় পশ্চিমবাংলায় বহু কুটির শিল্পের উন্নতি ঘটানো যেত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী সিনেমা জগতের উপর বিশেষ করে বাংলা চলচ্চিত্রের উপর একটা আঘাত এনেছেন। তিনি আমাদের চোখে একটা আই ওয়াশ করে বলে দিলেন সিনেমার উপর সব কিছু তুলে দিলাম। সিনেমা মালিকদের সুবিধা হল এই, নানা রকম করের চালান আর করতে হবে না, সরাসরি একটাই ট্যাক্স হবে, আগে যেটা করতে হত সেটা বন্ধ করে দেওয়া হল। এ গ্রেড সিনেমা হলগুলির হয়ত লোকসান হবে না, নীচু স্তরের সিনেমা হলগুলির ক্ষতি হবে। বিশেষ করে গ্রামবাংলার সিনেমা হল গুলি একেবারে ধূলিস্যাৎ হয়ে যাবে, বাংলা চলচ্চিত্র শেষ হয়ে যাবে। অর্থমন্ত্রী বলেছেন সব রেট তুলে দিয়ে একটা ফ্ল্যাট রেট চালু

করছেন। অর্থাৎ ৭৫ পয়সার টিকিট হলে তার সঙ্গে ৭৫ পয়সা ট্যাক্স দিতে হবে, ১।। টাকা টিকিট হবে। এটার অবলুপ্তি হওয়া প্রয়োজন। আমাদের সামনে শুধু একটা আই ওয়াশ করে জনগনকে বিভ্রান্ত করার চেষ্টা হয়েছে এবং সেই পরিপ্রেক্ষিতে আমাদের চিন্তা ভাবনার মধ্য দিয়ে আমরা এই কথা বলবার চেষ্টা করেছি যে , এই বাজেটের মধ্য দিয়ে শুধু কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ঘোষনা করা হয়েছে। আমরা এর সম্পূর্ন বিরোধিতা করছি এবং বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সতীশ রায়** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেট আমরা মনে করছি বর্তমান পরিস্থিতিতে বাস্তব সম্মত এবং পশ্চিমবাংলার বর্তমান অর্থনৈতিক অবস্থার পরিপ্রেক্ষিতে এই সাংবিধানিক কাঠামোর মধ্যে সাধারন মানুষের সুখ সুবিধার জন্য যতটুকু কাজ করা সম্ভব সেই কাজ করার চেষ্টা তিনি করেছেন। বিরোধী দলের বন্ধু ডঃ শিশির বসু, রাজেশ খৈতান, কাশীনাথ মিশ্র, ও মুখ্য সচেতক সুব্রত মুখার্জীর বক্তৃতা আমি ধৈর্য করে শুনেছি। ভারতবর্ষে ধনবাদী ব্যবস্থা বজায় থাকবে, আর পশ্চিমবাংলায় সমাজবাদী চিন্তাধারায় গঠিত বাম পন্থী সরকার একটি বাজেট প্রণয়ন করবেন. যে বাজেটের মধ্য দিয়ে তিনি সাধারন মানুষের সুখ সুবিধা বাড়িয়ে তুলবেন, এটা কোনদিন সম্ভব পর হবে না, কেন্দ্রীয় সরকারের সাংবিধানিক ক্ষমতা এবং আমাদের দেশের অর্থনৈতিক ব্যবস্থা - এই দুটোকে সঠিকভাবে মূল্যায়ন করে আমাদের দেখতে হবে। বাজেট প্রণয়ন করার ক্ষেত্রে, কর বসানোর ক্ষেত্রে রাজ্য সরকারের ক্ষমতা মূল্যায়ন করতে হবে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে আমাদের এই কথা বলতেই হবে যে ভারতবর্ষ দেউলিয়া অবস্থায় চলে গেছে সুব্রতবাবু বলেছেন এই সরকার দেউলিয়া হয়ে গেছে। এই দেউলিয়া যদি তুলনা করতে হয় তাহলে এই কথা বলতেই হবে যে , ১৯৪৭ সালের ১৫ ই আগষ্ট রাজনৈতিক ক্ষমতা হস্তান্তরের সময় আর্ন্তজাতিক ভান্ডারে ভারতবর্ষের পাওনা ছিল ব্যাঙ্ক অব ইংলন্ডের কাছে ৬০০ কোটি পাউন্ড এবং সেই অবস্থায় কংগ্রেস ক্ষমতায় এলেন। আর আজকে আর্ন্তজাতিক ভান্ডারে ভারতবর্ষের ঋনের যে তথ্য ভক্তিবাবু দিলেন, আমি বলছি তার পরিমান এর চেয়েও বেশী। আজকে আর্ন্তজাতিক ভান্ডারে ভারতবর্ষের ঋনের পরিমান প্রায় ৫০ হাজার কোটি টাকা।

প্রতি বছর আমাদের ১।। হাজার কোটি টাকা সুদ দিতে হয়। এই হচ্ছে ভারতবর্ষের অর্থনৈতিক অবস্থা। রাজেশ খৈতান মহাশয় বললেন, রাজ্যসরকার তার কর্মচারীদের ডি.এ দেন নি। হ্যাঁ, ডি.এ দেওয়া আমাদের সামর্থের মধ্যে নেই। সীমিত ক্ষমতার মধ্যে আমরা তা দিতে পারছি না সেকথা আমরা স্বীকার করেছি। শ্রীমতি ইন্দিরা গান্ধী যখন জীবিত ছিলেন সেই সময়ের একটি ঘটনার কথা আমি ওদের এই প্রসঙ্গে একটু স্মরন করিয়ে দিতে চাই। তখন সি.ডি.এস এর নাম করে বছরের পর বছর শ্রমিক [illegible] যত টাকা ডি.এ বেড়েছে, বুনিয়াদি মাহিনা বেড়েছে সবটা ইন্দিরা কোষাগারে সেদিন জমা হয়েছিল, এরা কিন্তু সেদিন তার কোন প্রতিবাদ করেনি। ওরা সেদিন তার প্রতিবাদ করেন নি তার কারন ওরা জানেন সে মেরুদন্ড ওদের নেই, সে আত্মসম্মান জ্ঞান ওদের নেই। আমাদের একজন কবি জেলে ছিলেন, একজন ইংরাজ ম্যাজিষ্ট্রেট তাকে জিজ্ঞাসা করলেন রাজনৈতিক বন্দী হিসাবে তুমি কেমন আছো? সেই ইংরাজ ম্যাজিষ্ট্রেটের বাবাও ছিলেন একজন আই.সি.এস অফিসার তখন সেই কবি বলেছিলেন you are double stave by profession and by birth.

আমার ডান দিকে যারা বসে আসেন ইন্দিরা কংগ্রেসে এদের জন্ম এবং ইন্দিরা যে কালো টাকা ভারতবর্ষে ছড়িয়ে রেখেছেন তা দিয়েই এদের রাজনীতি হয়, কালো টাকা ছাড়া এদের রাজনীতি চলে না। এবং সেই জন্যই দেশ আজকে দেউলিয়ার পর্যায়ে এসেছে । স্যার সারা ভারতবর্ষের যেখানে এই অবস্থা সেখানে এরা বলছেন 'পশ্চিমবঙ্গ দেউলিয়া হয়ে গিয়াছে'। এদের বিবেক নেই, মেরুদণ্ড

নেই, নেই কোন আত্মমর্যাদা, তাই ওরা এসব কথা বলছেন। স্যার, এই প্রসঙ্গে আমি আরো একটি কথা বলি। আপনি জানেন, এবারে পশ্চিমবঙ্গে আলুর রেকর্ড ফলন হয়েছে যেটা ভবিষ্যতের কাছে উল্লেখ্যযোগ্য হয়ে থাকবে। আজকে এই আলুর রেকর্ড ফলন হওয়া সত্ত্বেও আলু চাষীরা কিন্তু মাথায় হাত দিয়ে বসেছে কারন আলুর দাম কমে যাচ্ছে এবং আলু চাষীরা তাদের চাষের খরচ তুলতে পারছে না। স্যার. এই অবস্থায় রাজ্যসরকার পরিকল্পনা করে কেন্দ্রকে অনুরোধ করলেন কিছু টাকা দেবার জন্য যাতে রাজ্য সরকার গরিব চাষীদের আলু কিনে সরকারী ব্যবস্থায় রাখতে পারেন এবং গরিব চাষীদের বাঁচাতে পারেন এবং যাতে প্রয়োজনের সময় সাধারণ মানুষের কাছে সেটা ন্যায্যমূল্যে সরবরাহ করতে পারেন। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর এই প্রস্তাব সম্বলিত সেই চিঠি পাবার পর কেন্দ্রীয় সরকার প্রস্তাব পাঠিয়েছেন ৪৯ টাকা কুইনটাল যদি দর হয় তাহলে আমরা টাকা দিয়ে কিনতে পারি। স্যার, আমাদের এই বন্ধুর দল যারা এখানে কুম্ভিরাশ্রু বির্সজন করছেন তারা কিন্তু এ সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটি কথাও বলেননি। শিশির বাবু বললেন যে ধাঁচে বাজেট করা উচিৎ ছিল তা হয়নি। কি করে হবে? আমি সেকথায় পরে আসছি, এখন আমি কেন্দ্রীয় বাজেট সম্বন্ধে কয়েকটি কথা বলি। কেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রী বিশ্বনাথ প্রতাপ সিং লোকসভায় বাজেট পেশ করার সময় স্বীকার করেছেন যে বর্তমান আর্থিক বছরে এবং পূর্বতন আর্থিক বছরে কেন্দ্রীয় সরকারের মোট ঘাটতির পরিমান হচ্ছে ৬।। হাজার কোটি টাকা। তা সত্ত্বেও আমি এত ভালো যে নতুন কোন বাড়তি ট্যাক্সের পরিকল্পনা আমার নেই। আমরা কিন্তু স্যার, এদের চেহারাটা জানি। লোকসভাকে বাইপাসকরে বিভিন্ন সময় অর্ডিন্যান্স করে এবং এ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার ইস্যু করে এরা অতীতে প্রতিটি জিনিষপত্রের দাম বাড়িয়েছেন।

সাধারন মানুষের জীবনে যাতে কষ্ট বাড়ে তার জন্য এ বারের বাজেটেও পেট্রোল, ডিজেল এবং কেরোসিনের মূল্য বৃদ্ধি করা হয়েছে। শিক্ষা ব্যবস্থার উপর যাতে আঘাত আসে তার জন্য কাগজের দাম বাড়ান হয়েছে। আমরা জানি বর্তমান আর্থিক বছর শেষ হয়ে আগামী আর্থিক বছর শুরু হতে চলেছে সেই আর্থিক বছরের মধ্যে কেন্দ্রীয় অর্থমন্ত্রী বিশ্বনাথ প্রতাপ সিং অর্ডিন্যান্স করে হোক, বিভিন্ন কায়দায় হোক কেন্দ্রের ঘাটতি বাজেট পূরণ করবার জন্য ভারতবর্ষের মানুষের উপর নতুন ভাবে ট্যাক্স বসাবেন। আর নাসিকে যে ছাপাখানা আছে - যে' টা আমাদের অর্থমন্ত্রীর নেই সেখান থেকে কোটি কোটি টাকার নোট্ ছাপান হবে। আজকে আর্ন্তজাতিক বাজারে ভারতবর্ষের টাকার কোন মূল্য নেই। ১৯৪৭ সালের যে দিন আমরা রাজনৈতিক ক্ষমতা পেয়েছিলাম, সে দিন আর্ন্তজাতিক বাজারে আমাদের টাকার মূল্য ছিল। জন্‌মাথাই আমাদের টাকার দাম প্রথম কমিয়ে দিয়েছিলেন, তিনি সেদিন আমাদের অর্থমন্ত্রী ছিলেন. তিনি ১৯৪৮ সালে আমাদের টাকার দাম ৪৪ ভাগ কমিয়ে দিয়েছিলেন। পরবর্তীকালে, ইন্দিরা গান্ধীর রাজত্বকালে আর একজন অর্থমন্ত্রী শচীন চৌধুরী ৩৬ ভাগ কমিয়ে দিয়েছিলেন। সেভাবে ভারতবর্ষের টাকার দাম আজকে কমতে কমতে কোথায় এসে পৌছেছে দেখুন! ফলে আর্ন্তজাতিক ব্যবসা বানিজ্যের ক্ষেত্রে আমাদের বিরাট ঘাটতির সৃষ্টি হয়েছে, আমাদের টাকার কোন দাম নেই। বেতন বৃদ্ধি হচ্ছে, কিন্তু চাকুরীজিবী, সাধারণ মানুষ, খেটে খাওয়া মানুষ বাজারে গিয়ে টাকার কোন দাম পাচ্ছে না। গোটা ভারতবর্ষে আজকে অর্থনৈতিক অচল অবস্থার সৃষ্টি হয়েছে, এর জন্য দায়ী কংগ্রেস। কংগ্রেসী অপশাসন, কংগ্রেসী অর্থনৈতিক ব্যবস্থা এই অবস্থার সৃষ্টি করেছে। আর একটা দিকে যদি আমরা তাকিয়ে দেখি এটা আমার কথা নয়, কংগ্রেসের নেতা, ভারতবর্ষের প্রাক্তন প্রধান মন্ত্রী পন্ডিত জহরলাল নেহেরু জীবিত থাকতে এই পশ্চিমবাংলার একজন বিজ্ঞানী ডঃ প্রশান্ত মহলানবীশকে একটা পরিকল্পনা হয়ে যাবার পরও ভারতবর্ষের মানুষের জীবনের কোন উন্নতি হয়নি কেন, তার কারন কি , তা তদন্ত করে রিপোর্ট দিতে বলেছিলেন। তিনি সেই রিপোর্ট দিয়েছিলেন, কিন্তু সেই রিপোর্টে কি বলেছিলেন? তিনি রিপোর্টে বলেছিলেন মিশ্র অর্থনৈতিক ব্যবস্থায় ব্যক্তিগত

মালিকানা বা ব্যক্তিগত শোষণ রয়েছে এবং রাষ্ট্রীয় মালিকানা রয়েছে, ফলে একচেটিয়া কারবারের মালিকরা ভারতবর্ষের মূল সম্পদকে নিজেদের কুক্ষিগত করে রেখেছে এবং কয়েকটি পরিবারের মধ্যে সেটা সীমাবদ্ধ হয়ে গেছে। ভারতবর্ষের বড় বড় শিল্পপতিদের সম্পদ ১৯৪৭ সাল থেকে ১৯৮৫ সালের মধ্যে ১০০ গুন থেকে ২০০ গুন পর্যন্ত বেড়ে গেছে। কারা সেই সুযোগ তাদের করে দিয়েছে? রিজার্ভ ব্যাঙ্ক স্বীকার করতে বাধ্য হয়েছে, আজকে সরকারী ব্যবস্থাপনায় যে টাকা বাজারে ছাড়া হয়েছে তার সমপরিমান টাকা বাজারে অঘোষিত ভাবে ঘুরে বেড়াচ্ছে। কালো টাকায় বাজারে ভরে গেছে। সেই কালো টাকাকে তুলে আনবার জন্য বিগত ৩৪ বছর ধরে কংগ্রেস কোন ব্যবস্থা করেনি। তারফলে সাধারণ মানুষের জীবনে দিনের পর দিন দুঃখ দুর্দশা বেড়ে চলেছে, গ্রামের কৃষি মজুররা ক্রমশঃ দারিদ্র সীমার নীচে নেমে যাচ্ছে। রাজীব গান্ধীর সরকার সে দিন তাদের বাজেট পেশ করতে গিয়ে সরকারী নীতি ঘোষনা করেছেন। কি সেই নীতি? ভয়াবহ নীতি। বলেছেন, শিল্পকে আধুনিকীকরণ করতে হবে, নতুন যে সমস্ত শিল্প সংস্থাপন হবে, তার বেশিরভাগই হবে ইলেকট্রনিক শিল্প এবং সমস্ত শিল্পে ইলেকট্রনিক পদ্ধতিতে কাজ চলবে এবং সেই পথই আমরা গ্রহণ করব। শুধু গ্রাম এলাকয় লেবার ইনসেনটিভের জন্য ছোট ছোট এ্যানসিলীরি ইনডাষ্ট্রি থাকবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি চিন্তা করে দেখুন, আমাদের দেশে যে জনসংখ্যা পৃথিবীর একটা বৃহৎ জনসংখ্যা আমাদের দেশে বাস এবং আমাদের দেশে কোটি কোটি মানুষ কাজের অভাবে বেকার হয়ে আছে, সেখানে কি এই নীতি চলতে পারে? আমাদের দেশের শতকরা ৫০ ভাগের বেশী মানুষ এখনো দারিদ্র সীমার নীচে বাস করে।

**[5.50 – 6.00 p.m.]**

সেই দেশে কেন্দ্রীয় সরকার বিকল্প কোন চিন্তা না রেখে একটা চিন্তা করছেন যে শিল্পে আধুনিকীকরণ হবে। কিন্তু লক্ষ লক্ষ কর্মরত শ্রমিক যারা ছাঁটাই হবে তাদের জন্য বিকল্প ব্যবস্থা করবেন না। আজকে স্বভাবতঃই যুব মন বিভ্রান্ত হচ্ছে আমাদের এই অর্থনীতির সংকটের জন্য। আমরা দেখছি, যুব মন কলুসিত হয়ে গেছে এবং বিপদগামী হয়ে গেছে। কেন্দ্রীয় সরকারের এই সব নীতিই তাদের বিপদগামী হবার জন্য উস্কানী দিচ্ছে এবং যুব শ্রেনীর কর্ম ক্ষমতাকে নষ্ট করে দিচ্ছে। সেই জন্য বলছি, কোটি কোটি মানুষকে বেকার রেখে ওরা আমাদের দেশে এই রকম অর্থনৈতিক ব্যবস্থা চালু করার চেষ্টা করছেন। সেই দিক থেকে আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় অনেক অনেক ভাল বাজেট উপস্থাপিত করেছেন। অবশ্য আমি বলছি না যে এই বাজেট সর্বাঙ্গীন সুন্দর কিন্তু যে ব্যবস্থার মধ্যে আমরা বাস করছি একটা পচা গলা ধনিক শ্রেনীর রাজত্বে বাস করছি, দেশে যে সমাজ ব্যবস্থা, যে বড় লোকদের ব্যবস্থা কেন্দ্রীয় সরকার করেছেন তার মধ্যে এর চেয়ে বেশী কিছু দেবার ক্ষমতা নেই এবং তার মধ্যেই রাজ্যসরকারকে চলতে হচ্ছে সংবিধান মেনে এবং এর ভিতরেই তিনি ভাল ভাল জিনিষের কথা উল্লেখ্য করেছেন তার বাজেট বিবৃতিতে। তিনি পরিষ্কার ভাবে একথাও বলেছেন যে যেটুকু ভাল জিনিষ আছে আমরা পশ্চিমবাংলার স্বার্থে তা ব্যবহার করতে চাই। ওনারা পশ্চিমবাংলাকে কেন্দ্রের কাছে এবং অন্য রাজ্যের স্বার্থে বিক্রি করে দিয়েছে। শিল্পনীতির ক্ষেত্রে আপনি জানেন, ডঃ বিধানচন্দ্র রায়ের আমলে শ্রী তরুন কান্তি ঘোষ শিল্প মন্ত্রী ছিলেন এখন তিনি লোকসভার সদস্য হয়েছেন তার সময়েই এই নীতি গৃহীত হয়েছিল রাজ্যের কাঁচামালের আমদানীর যে কোটা তা জনসংখ্যার ভিত্তিতে নয়। গোবিন্দ বল্লভ পন্থের ফরমূলা অনুযায়ী সেই কাজ হয়েছে। পশ্চিমবাংলার সর্বনাশ করে দিয়ে গেছেন আমাদের সরকার বার বার বলেছেন। পশ্চিমবাংলাকে যদি নতুনভাবে গড়ে তুলতে হয় তাহলে কাঁচামাল যোগানো দরকার। একইভাবে যে ফ্রেটে সর্বভারতীয় ক্ষেত্রে কাঁচামাল আনা নেওয়ার হয় তেমনি একই হারে ফ্রেট থাকা উচিৎ। সে কয়লার ক্ষেত্রে হোক,

সে লোহার ক্ষেত্রেই হোক আর সে তুলার ক্ষেত্রেই হোক। এইসব ক্ষেত্রে যে ফ্রেট দেওয়া হবে অন্যান্য সামগ্রির ক্ষেত্রে তাই দেওয়া দরকার। কিন্তু কেন্দ্রীয় সরকার তা করছেন না। এই মেরুদন্ডহীন কংগ্রেসী সদস্যরা প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর পদতলে বসে সেবা করছেন। এদের ক্ষমতা নেই পশ্চিমবাংলার স্বার্থে, পশ্চিমবাংলার জনগনের স্বার্থে, রাজীব গান্ধীর স্বৈরাচারী নীতির বিরুদ্ধে কোন কথা বলতে। সেই জন্যই আমি বলছি দ্বিতীয়বার double slave by professon, by birth.

একমাত্র কারণ হচ্ছে ওরা পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্তির পথে নিয়ে গেছে......

(গোলমাল)

**Shri Matish Ray :** Double shave by profession by birth.

**Shri Satya Ranjan Bapuli :** On a point of order, Sir.

**Mr. Deputy Speaker :** Please take your seat. you will be allowed to speak after Mr. Matish Ray.

**Shri Satya Ranjan Bapuli :** First of all, allow me to say on my point of order.

**Mr. Deputy Speaker :** Mr. Bapuli, Please take your seat.

...... Noise .....

**Shri Satya Ranjan Bapuli :** Please allow my point of order.

**Mr. Deputy Speaker :** Last time I tell you that I am on my legs. Please sit down.

**Mr. Deputy Speaker :** Mr. Bapuli take your seat.

(Noise)

**মিঃ ডেপুটি স্পীকার :** মতীশ বাবু আপনি বলুন।

**শ্রী মতীশ রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে বলছি, কিছুদিন আগে আমি হিমাচল প্রদেশে গিয়েছিলাম। হিমাচল প্রদেশের মুখ্যমন্ত্রী যিনি আজও মুখ্যমন্ত্রী হিসাবে প্রতিষ্ঠিত হয়েছেন, সেই বীরভদ্র সিং মহাশয় তার সাথে যখন আলাপ হয় এ্যাসিওরেন্স কমিটির সভাপতি হিসাবে তখন আমাদের সাথে এই বিধানসভার মাননীয় কংগ্রেস সদস্য শ্রী হুমায়ুন চৌধুরী মহাশয় ছিলেন, তিনি আলোচনার ক্ষেত্রে বলেছিলেন যে আজকের কলকাতা শহরের অবস্থার কথা। তাতে তিনি বলেন যে আমি মুখ্যমন্ত্রী হিসাবে মনে করি যে কলকাতা শহরের উন্নতির জন্য গোটা ব্যয়ভার কেন্দ্রীয় সরকারের নেওয়া উচিৎ। আমি তাকে বলেছিলাম যে যখন ন্যাশানাল ডেভলাপমেন্ট কাউনসিলে মুখ্যমন্ত্রীদের যে মিটিং হয়, আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় যখন এই কথা তোলেন তখন আপনারা বলেন না কেন? তিনি বললেন আপনারা জানেন আমাদের অবস্থার কথা, কিন্তু আমার মনের কথা হচ্ছে, কলকাতা গোটা ভারতবর্ষের মানুষের গর্বের বিষয়। সেখানে নাগরিকদের মর্যাদা, নাগরিকদের উন্নতির চেষ্টা যদি রাখতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারকে গোটা কলকাতার উন্নতির জন্য ব্যয়ভার নিতে হবে। এটা হিমাচল প্রদেশের মুখ্যমন্ত্রী শ্রী বীরভদ্র সিং মহাশয়ের কথা, আমার কথা

নয়। সেজন্য আমি আজকে যে কথাটা আপনার মাধ্যমে বলতে চাই সেটা হচ্ছে যে আজকে ভারতবর্ষের অর্থনীতিকে ওরা যে স্তরে নিয়ে এসেছেন আমাদের রাজ্যসরকার সেই অর্থনীতির ভিতর থেকে আমাদের দৃষ্টিভংগীটা উল্টৌ দিকে, আমরা বড় লোকের ক্রীতদাস হয়ে কাজ করতে চাইনা, আমরা সাধারণ মানুষের স্বার্থকে প্রাধান্য দিয়ে সাধারণ মানুষের অধিকার কে প্রতিষ্ঠিত করবার জন্য, সাধারণ মানুষের অর্থনীতিকে স্বাধীন বিকাশের জন্য আমাদের সরকার যে ভাবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন তারই একটা প্রতিফলন এই ক্ষুদ্র বাজেটের মধ্যে দিয়ে তুলে ধরার প্রচেষ্টা করেছেন। সেজন্য আমি মনে করি আমাদের রাজ্যসরকারের পক্ষ থেকে যে বাজেট পেশ করেছেন সেটা বর্তমান পরিস্থিতিতে বর্তমান অর্থনৈতিক অবস্থার মধ্যে বেশ বাস্তব সম্মত, সর্বাঙ্গীন সুন্দর। সেজন্য আমি এই বাজেট সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিধানসভার সদস্য শ্রী মতীশ রায় মহাশয় তার বক্তব্য রাখবার সময় কয়েকটি অপ্রাসঙ্গিক কথা বলেছেন। তিনি বলেছেন কংগ্রেস দল শ্রী রাজীব গান্ধী মহাশয়ের পায়ের তলায় বসে তার সেবা করছেন। এই হল একটি আর অপরটি হল.......

**মিঃ ডেপুটি স্পীকার :** ইট ইজ নট এ পয়েন্ট অফ অর্ডার। প্লিজ টেক ইওর সিট।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** প্লিজ লিসন টু মি। আমাকে বলতে দেবেন তো। তিনি বলেছেন ডবল স্লেভ, দে আর অন দি রাইট সাইড।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনি বসুন।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** আমাকে আগে বলতে দিন। তারপরে যদি মনে করেন তাহলে পরে প্রসিডিংস থেকে বাদ দিয়ে দেবেন।

**[6.00 – 6.10 p.m.]**

**মিঃ ডেপুটি স্পীকার :** It is not a point of order. Please take your seat. শ্রী জয়ন্ত বিশ্বাস, এবার আপনি বলুন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে জানতে চাইছি - আমার স্বাধিকারের প্রশ্ন হচ্ছে - আমাদের পক্ষের সদস্য শ্রী মতীশ রায় যখন বক্তৃতা রাখছিলেন তখন বিরোধী দলের সদস্য পয়েন্ট অফ অর্ডার তুলে বক্তব্য রাখলেন কিন্তু সঙ্গে সঙ্গে আপনি তাকে বসে পড়তে বলায় তিনি আপনাকেই বসে পড়বার জন্য ডিকটেট্ করলেন। এই রকম ব্যবহার পরিষদীয় রীতি নীতিবিরোধী কারণ যখন অধ্যক্ষ বা উপাধ্যক্ষ উঠে দাঁড়ান তখন সকল সদস্যই বসে পড়বার নিয়ম।

**মিঃ ডেপুটি স্পীকার :** It is not a point of order. Please take your seat. I call upon shri Deba Prasad Sarker.

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এখানে উপস্থাপিত করেছেন, আমি বলবো যে কেন্দ্রীয় সরকারের জনবিরোধী রেলওয়ে বাজেট এবং সাধারণ বাজেটের আঘাতে দেশের জনজীবন যখন বিপর্যস্ত এমন একটা মুহূর্তে আমাদের রাজ্যের অর্থমন্ত্রী মহোদয় যে রাজ্য বাজেট উপস্থাপিত করলেন তাতে জনমানসে কোন আশার আলো তুলে ধরতে

পারেন নি। বাজেটটা আপাত দৃষ্টিতে দেখতে চমকপ্রদ, কারণ এত টানাটানির মধ্যেও আমাদের অর্থমন্ত্রী মহোদয় আমাদের সামনে একটি উদ্বৃত্ত বাজেট পেশ করেছেন। চলতি বছরের তুলনায় যোজনা খাতে ব্যয় ৫০ পারসেন্ট বৃদ্ধি করেছেন এবং অতীতের বাজেট গুলোতে জনগনের উপর যে ভাবে কর ধার্য করা হতো এবারের বাজেটে সেই রকম করের বোঝা নেই। ফলে এক কথায় তিনি আলাদিনের আশ্চর্য প্রদীপ আমাদের সামনে তুলে ধরেছেন। অর্থমন্ত্রী মহোদয়ের এই রঙ্গীন বাজেটটা যদি কল্পনাবিলাশ না হোত তাহলে আমরা খুশী হতাম। কিন্তু বাস্তব দৃষ্টি ভঙ্গি থেকে কঠিন কঠোর অভিজ্ঞতা আমাদের সামনে ভিন্ন অভিজ্ঞতাই তুলে ধরেছে। যদিও আমাদের মাননীয় অর্থমন্ত্রী অত্যন্ত হুঁশিয়ার তাই অচীরেই বাজেটের আসল রুপ জনগনের সামনে উদ্‌ঘাটিত সম্ভবনা আছে এই কথা চিন্তা করে আগে ভাগেই বলে রেখেছেন যে কেন্দ্রীয় সরকারের বাজেটের অনিবার্য পরিণতি যে মূল্য বৃদ্ধি - সেই প্রতিক্রিয়ার দাপটে রাজ্য বাজেটে প্রদত্ত সব হিসেব নিকেশ উল্টোপাল্টা হয়ে যেতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে একটি কথা বলতে চাই। কথাটি হচ্ছে মার্কসবাদের একটি বুনিয়াদী শিক্ষা হচ্ছে বাস্তব সত্য যেটা সেটাকে সহজ সরলভাবে স্বীকার করে নেওয়া এবং জনগনের কাছে তা অকপটে তুলে ধরা এবং মার্কসবাদীরা কখনই চালাকির আশ্রয় নিয়ে প্রগতিশীল সাজতে চায়না। তাই মাননীয় অশোক বাবুকে বলবো - এসব পথ বর্জন করুন। তা যদি না করেন তাহলে কংগ্রেসের রাজনীতির সঙ্গে বামফ্রন্টের রাজনীতির পার্থক্য বুঝবো কি করে?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে উদ্বৃত্ত বাজেটের কথা বলা হয়েছে এই উদ্বৃত্ত বাজেটের পেছনে একটা বিরাট ঘাটতির বাজেট লুকিয়ে আছে। যেমন স্যার, রাজস্ব খাতে যে ব্যয়ের কথা বলা হয়েছে সেটা একটু দেখুন। এটা সবাই স্বীকার করবেন যে মূল্যবৃদ্ধির যে প্রকৃতি, বিশেষ করে কেন্দ্রীয় সরকারের বাজেটের ফলে যে মূল্য বৃদ্ধি ঘটবে তার ফলে ১৯৮৪ - ৮৫ সালে রাজস্ব খাতে যে ব্যয় হয়েছিল ১৯৮৫ - ৮৬ সালে রাজস্ব খাতে সেই ব্যয় কখনও কমাতে পারবেন না। সেটা বাড়বে। অথচ আমরা দেখছি কি? আমাদের মাননীয় অর্থমন্ত্রী ১৯৮৫ - ৮৬ সালের রাজস্ব খাতে ব্যয় বৃদ্ধি করা তো দূরে থাক , কমিয়ে দিলেন। যে অতিরিক্ত রাজস্ব আদায়ের কথা বলেছেন - ৪৩ কোটি টাকা - এই অতিরিক্ত রাজস্ব কি ভাবে সংগৃহীত হবে সেটা বলা নেই। গতবারে অর্থাৎ চলতি আর্থিক বছরে বলেছিলেন ৭০ কোটি টাকা রাজস্ব সংগৃহীত হবে। কিন্তু সেখানে আদায় হল ২৮ কোটি টাকা । বাস্তব ক্ষেত্রে আমরা যদি দেখি তাহলে দেখতে পাবো কার্য্যক্ষেত্রে এই ২৯ কোটি টাকার উদ্বৃত্ত বাজেট কয়েকশো কোটি টাকার ঘাটতির অতলে তলিয়ে যাবে। এই উদ্বৃত্ত বাজেট এই সব কথা বলার কি প্রয়োজন ছিল? দ্বিতীয় অনুচ্ছেদে উনি বলেছেন কৃষি উৎপাদনের কথা এবং তার সাফল্যের কথা। সেখানে সেচের সাফল্যের কথা বলা হয়েছে, ভূমি সংস্কারের সাফল্যের কথা বলা হয়েছে। সেই সাফল্য ১৯৮৩ - ৮৪ সালের সাফল্য এবং তার জন্য এই বামফ্রন্ট সরকার কৃতিত্বের দাবি করছেন। আমি বলতে চাই যে কৃষি উৎপাদনে ১৯৮৩ - ৮৪ সালে যে সাফল্য হয়েছে সেই চিত্র কি একমাত্র পশ্চিমবাংলাতে? ১৯৮৩ - ৮৪ সালে সমগ্র ভারতবর্ষে রেকর্ড পরিমান কৃষি উৎপাদন হয়েছে। তার কারণ কি ? তার কারণ হচ্ছে অনুকূল প্রকৃতির জন্য হয়েছে। তাহলে রেকর্ড উৎপাদনের মূল অবদান হল প্রকৃতির। কিন্তু কৃতিত্ব হচ্ছে বামফ্রন্ট সরকারের! সুতরাং নৈতিক দিক থেকে ভেবে এই কথা বলা ঠিক নয়। দ্বিতীয়তঃ আপনারা যে কথা বললেন - কৃষির অগ্রগতির কথা এবং সেচের কথা এবং সেখানে আপনারা প্রায়রিটি নিয়েছেন। কিন্তু বাস্তব ক্ষেত্রে আমরা কি দেখছি? কৃষি ক্ষেত্রে গত বারের বাজেটে যা ধরা ছিল সেটা কে নির্মম ভাবে হ্রাস করা হয়েছে। কি ভাবে করা হয়েছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি দেখুন ১৯৮৩ - ৮৪ সালে কৃষি খাতে বরাদ্দ ছিল ৬৩ কোটি ৫৩ লক্ষ ৭০ হাজার টাকা। সেখানে খরচ করা হল ৫৩ কোটি ২৮ লক্ষ ৫৫ হাজার টাকা। ১০ কোটি টাকা খরচ কমিয়ে দেওয়া হল এবং সেটা অন্য খাতে খরচ করা হল।

**[6.10 – 6.20 p.m.]**

এবারে ১৯৮৪ - ৮৫ সালে চলতি আর্থিক বছরে কৃষি খাতে যেখানে বাজেটে প্রথমে বরাদ্দ ছিল ৭২ কোটি ৭৩ লক্ষ ৪৫ হাজার টাকা, সংশোধনী প্রস্তাবের মাধ্যমে তাকে কেটে ৯৮ কোটি ৯৯ লক্ষ ৭৩ হাজারে দাঁড় করানো হয়েছে। মাইনর ইরিগেশানের ক্ষেত্রে যেখানে প্রথমে বরাদ্দ ছিল ৩৭ কোটি ৭৭ লক্ষ ৩৮ হাজার টাকা, পরে সেটা কেটে ৩৩ কোটি ৯২ লক্ষ ৯৩ হাজের টাকায় দাঁড় করান হয়েছে। কৃষির উপরে তাহলে আপনি জোর দিচ্ছেন কি করে? আপনার বাজেটে আপনি এই খাতে জোর দিচ্ছেন বলে উল্লেখ করেছেন, বাস্তবে তো সে কথা বলছে না? বাজেট ভাষনের নবম অনুচ্ছেদে মাননীয় অর্থমন্ত্রী আর্থিক ভোগান্তির কথা উল্লেখ করেছেন। এই আর্থিক ভোগান্তির কথায় তিনি বলেছেন যে এরজন্য রাজ্য সরকার দায়ী নয়। কেন্দ্রীয় সরকারের অভিসন্ধি মূলক আচরনেরই কর্মফল হচ্ছে এই ভোগান্তির কারণ। এটা অভিসন্ধি করেই সৃষ্টি করা হয়েছে। তিনি আরও বলেছেন যে রাজ্য সরকার খুব হিসাব করে পয়সা কড়ি খরচ করেছেন এবং আর্থিক নৈতিকতার ক্ষেত্রে একটা উচ্চতম মান তিনি বজায় রেখেছেন। হ্যাঁ, একথা ঠিক যে আর্থিক ভোগান্তির জন্য কেন্দ্রীয় সরকারের দায় দায়িত্ব নিশ্চয়ই আছে। কিন্তু প্রশ্ন হচ্ছে যে এই ব্যাপারে রাজ্য সরকারের কি কোন অবদানই নেই? মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের সঙ্গে আমি এই জায়গায় একমত হতে পারছি না - তিনি যে কথা বলেছন, যে পয়সা কড়ির ব্যাপারে খুব হিসাব করে খরচ করেছেন এবং আর্থিক নৈতিকতার দিক থেকে একটা উচ্চতম মান বজায় রেখেছেন। বাস্তব ক্ষেত্রে যে কথা বলছে, রাজ্য সরকার সে কথা জোর গলায় কখনও বলতে পারেন না। একথা ঠিক যে মানবিক দৃষ্টিভঙ্গি নিয়ে সমাজের দুস্থ ও দুর্বল শ্রেণীর মানুষদের জন্য খয়রাতি সাহায্য - তাদের নানা ধরনের ভাতা ইত্যাদি দেওয়ার প্রয়োজন আছে। অবশ্যই প্রয়োজন আছে এই সাহায্য দেওয়ার। কিন্তু আমি যেটা বলতে চাইছি সেটা হচ্ছে এই যে, এই খয়রাতি সাহায্য দেওয়ার নাম করে যথেচ্ছ দলবাজীর দ্বারা সরকারী টাকা যদি জলের মত অপব্যয় করা হয়, তার প্রতি কি সমর্থনকরা যায়? এরফলে কি সমাজের উন্নয়ন মূলক কাজ, জনসেবা মূলক কাজ ব্যাহত হয়, তাহলে তাকে নিশ্চয়ই সমর্থন করা যায় না? বেকার ভাতা, বিধবা ভাতা, বার্দ্ধক্য ভাতা, এই সমস্ত কর্মসূচী নিশ্চয়ই অভিনন্দন যোগ্য। কিন্তু আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করি, এই সমস্ত ভাতা দেওয়ার ব্যাপারে কোন দূর্নীতি, অপচয়, বা দলবাজী হয়নি, একথা কি জোর গলায় বলতে পারেন? প্রাক্তন শ্রম মন্ত্রী, মাননীয় প্রবীর সেনগুপ্ত মহাশয় তার মন্ত্রীত্বকালে নিজে বলেছেন যে ৩৫ - ৪০ পারসেন্ট ভূয়ো লোক বেকার ভাতা পাচ্ছেন। প্রাক্তন পঞ্চায়েত মন্ত্রী মাননীয় দেবব্রত বন্দোপাধ্যায় বলেছেন যে, পঞ্চায়েতগুলো ব্যাপক দূর্নীতি হয়েছে। এই দূর্নীতির জন্য একটা সেল পর্য্যন্ত গঠন করতে হয়েছে। মাননীয় বিনয় চৌধুরী মহাশয় কি বলেন নি যে পঞ্চায়েতগুলো তাদের অডিট রিপোর্ট পেশ করছে না? আজ পর্যন্ত তারা তাদের হিসাব দাখিল করে নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, ৩ হাজার ৩৫৫ টি পঞ্চায়েতের মধ্যে ২ হাজার ২৬৮ টি গ্রাম পঞ্চায়েত এখনও ১৯৮২ - ৮৩ সালের অডিট রিপোর্ট সাবমিট করেনি। ওরা বলছেন যে, উন্নয়ন মূলক কাজের জন্য রাজস্ব খাতের বিরাট একটা অংশ ব্যয় হচ্ছে এবং এই জন্য ব্যয় বেড়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় একথা তার বাজেট ভাষনের মধ্যে বলেছেন। জনকল্যান মূলক কাজে তারা দুহাতে ব্যয় করছেন। আমি তাকে জিজ্ঞাসা করি, জনকল্যাণমূলক কাজে আপনি যদি দুহাতে ব্যয় করে চলেছেন তাহলে পশ্চিমবাংলার হাসপাতালগুলোর এত দুরবস্থা কেন? পশ্চিমবাংলার রাস্তাঘাট গুলোর হল তাহলে এই রকম কেন? পশ্চিমবাংলার পরিবহণ ব্যবস্থার হালই বা এই রকম কেন? আপনি কি অস্বীকার করতে পারবেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে হাসপাতালগুলির কি অবস্থা আজকে সেখানে ওষুধের অভাবে এ্যাম্বুলেন্স নেই। এমন পর্যাপ্ত টাকার অভাবে যে রোগীদের ডায়েট পর্যন্ত চেঞ্জ করতে হচ্ছে। সেখানে প্রত্যেক রোগীর আন্ডার ডায়েট হয়ে যাচ্ছে। এবং আন্ডার ডায়েটের ফলে

রোগী কখনই সুস্থ থাকতে পারে না। অপারেশান হচ্ছে না ঠিকমত সার্জেনের অভাবে। এইতো হাসপাতালগুলির অবস্থা অথচ আপনারা এই নিয়ে গর্ববোধ করেন। তারপরে রাস্তাঘাটের কথায় যদি আসি তাহলে দেখা যাবে যে রাস্তাঘাটগুলি দিনের পর দিন একটা মারাত্মক অবস্থায় পরিণত হচ্ছে। যারফলে এ্যাকসিডেন্ট লেগেই আছে এবং কত অমূল্য প্রাণ চলে যাচ্ছে। এ আমরা আমাদের বাস্তব অভিজ্ঞতা থেকে দেখেই বলছি। অথচ আপনারা জনকল্যান মূলক কাজে অর্থব্যয় করছেন। তাছাড়া রাজস্ব খাতে ব্যয় হচ্ছে। তারপরে মাননীয় অর্থমন্ত্রী শিল্পে অনগ্রসরতার কথা বললেন - শিল্পে অনগ্রসরতার প্রশ্নে কেন্দ্রীয় সরকারের যে বৈষম্য মূলক নীতি রয়েছে সেটা স্বীকার করছি। কেন্দ্রীয় সরকারের যে দায় দায়িত্ব রয়েছে লাইসেন্স দেওয়ার ক্ষেত্রে এবং আরো অনেক ক্ষেত্রে সেগুলি আমরা অস্বীকার করছি না। কিন্তু তবু মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করি আজকে যে সিক ইন্ডাষ্ট্রি এবং ক্লোজ ইন্ডাষ্ট্রি বন্ধ ও রুগ্ন শিল্পের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ যে শীর্ষস্থান অধিকার করে আছে এটা কেন হবে ? আজকে প্রায় ১২ হাজার বন্ধ ও রুগ্ন কারখানা এবং প্রায় ১৩৯টি বড় কারখানা বন্ধ হয়ে রয়েছে। আজকে সব থেকে লক আউট এখানে বেশী। সব থেকে বেশী শ্রম দিবস এখানে নষ্ট হচ্ছে। আজকে কি আপনারা অস্বীকার করতে পারেন যে বিদ্যুৎ সমস্যা নেই? আপনারা বলছেন যে এই বাজেট আশানুরূপ বাজেট। আপনারা বলছেন যে আমরা ৮০ পারসেন্ট বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি করতে সক্ষম হয়েছেন। তাহলে তা সত্ত্বেও আজকে শিল্পের বিকাশ রোধ হল কেন? as if there is abandance of empty of energy.

আপনার কি অস্বীকার করতে পারেন যে আজকে যদি বিদ্যুৎ সংকট না থাকে তাহলে এত ক্লোজ ইন্ডাষ্ট্রি সিক ইন্ডাষ্ট্রি হচ্ছে কেন? আজকে যদি বিদ্যুৎ সংকট না থাকে যদি বিদ্যুৎ উৎপাদন যথেষ্ট হয় তাহলে লোডশেডিংবা রেশনিংয়ের ব্যবস্থা রাখা হোত না। আজকে যদি বিদ্যুৎ সংকট না থাকে তাহলে বিদ্যুৎ রেশনিংয়ের প্রশ্ন আসতো না। সুতরাং আজকে এই গুলি বিচার করার প্রশ্ন আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় শুধু তাই নয়, আজকে রাজ্যসরকারের যে বিভিন্ন সংস্থাগুলি আছে সেখানে সব কটি সংস্থাতেই প্রায় লস হচ্ছে, একটিতেও রান করতে পারছে না। ২ - ১ টি বাদ দিলে পরিবহন, দুগ্ধ ইত্যাদি সব ক্ষেত্রে লস বাড়ছে। অথচ এই ক্ষেত্রে এফিসিয়েন্সি বাড়ানোর জন্য যে স্টেপ নেওয়া দরকার সেটা কিন্তু নিচ্ছেন না। আমরা জানি যে কেন্দ্রের সঙ্গে রাজ্যের একটা ডিসটিংশান থাকবে। কেন্দ্রে কংগ্রেস পরিচালিত সরকার, তাদের পরিচালিত সংস্থাগুলিতে দুর্নীতি থাকবে, অপচয় থাকবে, সেই কাঠামোর মধ্যে কখনই আমরা সব কিছু ভালো হয়ে যাবে একথা দাবী করছি না। কিন্তু আমাদের এখানে যে দিনের পর দিন চলছে, যেভাবে এফিসেয়েন্সির ক্ষেত্রে একটা চূড়ান্ত অবস্থা চলছে , ক্রমশ লস বেড়ে যাচ্ছে তাতে আমাদের এগুলি বিচার করার প্রশ্ন এসেছে। আপনারা বলেছেন পশ্চিমবঙ্গের যে বাজেট হয়েছে মূলত তা দরিদ্রতম শ্রেনীর জন্য, তাদের জন্য বিরাট অর্থ ব্যয় করেছেন। আমি কোশ্চেন করতে চাই সমাজের দরিদ্রতম শ্রেনী বলতে কাদের বোঝাচ্ছেন - ক্ষেত মজুর, শ্রম জীবিমানুষকে ? কত অর্থ এদের জন্য ব্যয় করেছেন? এই ব্যাপারে শিব প্রসাদ মালি প্রশ্ন করেছিলেন যে পশ্চিমবঙ্গের কৃষিজীবি, ক্ষেতমজুর - এই সব শ্রেনীর দারিদ্রতার দিকে চেয়ে তাদের কত খাদ্যশস্য সরবরাহ করা হয়েছে?

মিনিমাম স্টেপগুলো নেওয়া হয়নি ফলে যে কথা বজেটে বলেছেন বাস্তব ক্ষেত্রে আমরা দেখছি তার সঙ্গে মিলছে না। এইটুকুন বলে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**[6.20 – 6.30 p.m.]**

**শ্রী দেবী বসু :** অন এ পয়েন্ট অফ ইনফর্মেশান, স্যার, মাননীয় সদস্য মতীশ রায় যা

বলেছিলেন আমি তাঁর সমর্থনে - অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, রবীন্দ্রনাথ থেকে দেখলাম রবীন্দ্রনাথ বলেছেন - "প্রভুর পদে সোহাগ মদে দদুল কলেবর, পাদুকা তলে পড়িয়ালুটি, ঘৃণায় মাখা অন্ন খুঁটি, ব্যগ্র হয়ে ভরিয়া মুঠি, যেতেছে ফিরি ঘর। ঘরেতে বসে গর্ব্ব করে পূর্বপুরুষের আর্য্যাতেজে, দর্প ভরে পৃথিবী থর থর।

**শ্রী আবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রথম কথা হচ্ছে পয়েন্ট অফ ইনফর্মেশনে এইরকম কথা বলা যায় না।

**মিঃ স্পীকার :** সত্যিই এই কথা বলা যায় না।

**শ্রী আবদুস সাত্তার :** পয়েন্ট অব অর্ডার যা বলেছেন তাতেও এই কথা বলা যায় না এবং তিনি যা বললেন তাতে পয়েন্টও নেই অর্ডারও নেই। তবুও আপনি এ্যালাউ করেছেন এইটাই বড় কথা।

**মিঃ স্পীকার :** পয়েন্ট অব অর্ডারেও এই কথা বলা যায় না।

**শ্রী আবদুস সাত্তার :** আমরা কেউ বলতে উঠলে সঙ্গে সঙ্গে আপনি বলেন আই এ্যাম ভেরী সরি।

**মিঃ স্পীকার :** I am also sorry. I cannot allow any 'point' of order, in between the speeches. I have made this point clean. Shri Ananda Mohan Biswas will speak.

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয় এখানে মাননীয় অর্থমন্ত্রী ১৯৮৫-৮৬ সালে যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন এই ব্যয় বরাদ্দ পড়ে একটা ছোট গল্পের কথা মনে পড়ছে। মরুভূমিতে যখন প্রচন্ড বেগে লু প্রবাহিত হয় তাতে উটের গতি মন্থর হয় না। উট বালির ভিতর মুখ লুকিয়ে আত্মরক্ষার চেষ্টা করে। এখানে অর্থমন্ত্রী যে পোশাকী উদ্বৃত্ত বাজেট উত্থাপন করেছেন তা দেখে মনে হচ্ছে ক্রমবর্ধমান বেকারত্ব অর্থনৈতিক চরম সংকট। এই অবস্থায় সরকার পোশাকী উটের মত মুখ লুকিয়ে আত্মরক্ষা করবার চেষ্টা করছেন। বিশেষ করে বলতে চাই এই বাজেটের বৈশিষ্ট্য হচ্ছে এই বাজেটকে উদ্বৃত্ত বজেট বলা হচ্ছে। উদ্বৃত্ত বাজেট তখনই সার্থক হবে যখন এই বাজেটের ভিতর সম্পদ সংগ্রহের কথা বলা থাকবে এবং সম্পদ বিনিয়োগের কথা বলা থাকবে। আপনারা সকলেই এটা পড়েছেন এবং দেখেছেন যে এর মধ্যে সম্পদ সংগ্রহের ইঙ্গিতের কোন কথা নেই, সম্পদ বিনিয়োগের কোন কথাও বলা নেই। এটা একটা রেভিনিউ সেন্ট্রিক বাজেট।

অর্থাৎ রাজস্ব আয়-ব্যয় ভিত্তিক বাজেট, যত্র আয় তত্র ব্যয়। যে বাজেটকে উদ্বৃত্ত বাজেট বলা যায় না সেই বাজেট হচ্ছে মা যেমন আদর করে তাঁর কানা ছেলের নাম রাখেন পদ্মলোচন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কোন রাজ্যের অর্থনৈতিক প্রগতি অর্থনৈতিক সমৃদ্ধি, অথ্যনৈতিক স্থিতি স্থাপকতা নির্ভর করে সেই রাজ্যের কৃষি এবং শিল্পের বাণিজ্যের উপর। এখানে কৃষি সম্বন্ধে যা বলা হয়েছে আমরা স্বীকার করি বিগত কয়েক বছরের তুলনায় একটা রেকর্ড পরিমান ফলন হয়েছে। কিন্তু এটা একটা বুম চান্স, চান্স বুমের মত। আমি মনে করি যে কৃষিতে যদি আমাদের স্বয়ং সম্পূর্ণ হতে হয় তাহলে কৃষি ক্ষেত্রে অনুকূল প্রতিকূল সমস্ত আবহাওয়ার পরিপ্রেক্ষিতে একটা এ্যাসিওরড স্ট্যাণ্ডার্ড প্রোডাকশানের জন্য সেই পরিবেশ সৃষ্টি করা দরকার। আজকে এস. ইউ. সি'র মাননীয় সদস্য বলেছেন আমাদের এখানে সেই ধরনের পরিবেশ সৃষ্টি করা হয়নি। ১৯৮৩- ৮৪ সালে কৃষি খাতে যে বাজেট বরাদ্দ হয়েছিল তা থেকে ১৪ কোটি টাকা কৃষিতে খরচ করা সম্ভব হয়নি। আজকে কৃষিতে

যদি স্বয়ংসম্পূর্ণতা লাভ করতে হয়. কৃষিকে যদি অর্থনৈতিক ক্ষেত্রে এগিয়ে নিয়ে যেতে হয় তাহলে আমাদের সেচ সেবিত.এলাকা কত তা বলতে হবে, কৃষিতে আধুনিকীকরণ করতে হবে, যেসব উপাদান প্রয়োজন তার ব্যবস্থা করতে হবে এবং কৃষিতে বিনিয়োগের কথা দ্ব্যর্থহীন ভাষায় বলতে হবে অর্থানতিক সমীক্ষায়। আওয়ার এগ্রিকালচার এন্টায়ারলি ডিপেণ্ডস আপন দি গাম্বলিং অব মনসুন, গতবছর ভাল মনসুন হয়েছে, ফলে আমরা ফলন ভাল পেয়েছি। এই নিয়ে আত্মতুষ্টি অবক্ষয় ঘটাতে পারে। আমরা কেউ বলতে পারি না যে কৃষি ক্ষেত্র অগ্রগতির পথে এগিয়ে চলেছে। তারপর শিল্প -বাণিজ্যের কিছু কিছু ক্ষেত্রে আমরা আপনাদের সঙ্গে একমত। এখানে শিল্প-বাণিজ্যের ক্ষেত্রে কত টাকা ইনভেষ্ট করা হয়েছে অর্থনৈতিক সমীক্ষায় বলেননি। অথচ দেখছি পশ্চিমবঙ্গ ইনডাষ্ট্রিয়াল ডেভালপমেন্ট কর্পোরেশান, পশ্চিমবঙ্গ ইনডাষ্ট্রিয়াল ডেভেলাপমেন্ট ফাইনান্স কর্পোরেশন, পশ্চিমবঙ্গ স্মল স্কেল ডেভালপমেন্ট ফাইনানস কর্পোরেশান প্রভৃতি বহু অর্থনৈতিক সংস্থা এখানে গড়ে উঠেছে, বিগত বছরগুলিতে কোন কোন সংস্থা কত টাকা বিনিয়োগ করেছেন, সেই বিনিয়োগের টার্ণওভার কি বিশেষ করে কল্যানী স্পীনিং মিল, ডিপিএল, এ্যাগ্রো-ইনডাষ্ট্রিজ কর্পোরেশান সহ যে ২১টি সরকার নিয়ন্ত্রিত সংস্থা আছে তাদের কোন ভর্তুকী দিতে হচ্ছে কিনা এইসব কথা আমরা অর্থনৈতিক সমীক্ষায় পাইনি। সরকার শিল্প বাণিজ্যের যে নীতি গ্রহণ করেছেন তাতে দেখা যাচ্ছে লাগে টাকা দেবে গৌরী সেন এই রকম একটা মনোভাব। সেখানে কেন্দ্রের বৈষম্যমূলক আচরণ, বিমাতৃসুলভ আচরণের কথা বলা হচ্ছে। কেন্দ্রকে দায়ী করা হচ্ছে যে এখানে নাকি ইকোয়ালাইজেশান অব ফ্রেটের ভিতর দিয়ে একটা ডিসক্রিমিনেশান করা হচ্ছে। একটা অংগ রাজ্যে বসে একটা প্রাদেশিক সরকার হিসাবে একটা কথা বলা যেতে পারে কিন্তু যুক্তরাষ্ট্রীয় কাঠামো ব্যবস্থাতে কেন্দ্রীয় সরকারে বসে ইকোয়ালাইজেশান অব ফ্রেটের ক্ষেত্রে ডিসক্রিমিনেশান হচ্ছে একথা বলা যায় না। পশ্চিমবঙ্গে চা, লৌহ, কয়লা উৎপন্ন হয়, ভারতবর্ষের যেখানে লৌহ, কয়লার প্রাচুর্য্যতা নেই তাহলে সেখানে কি কোলবেসড ইন্ডাষ্ট্রিজ, আইরন বেসড ইন্ডাষ্ট্রিজ গড়ে উঠবে না ইকোয়ালাইজেশান অব ফ্রেটের দোহাই দিয়ে? তাহলে ভারতবর্ষের জাতীয় সম্পদ কি করে রক্ষিত হবে? তাই কেন্দ্রীয় সরকারের কাছে এটা ডিসক্রিমিনেশান নয়, মাশুলের সমতা রক্ষা করার জন্য এই নীতি চালু করতে হয়। এখানে মোতিশবাবু বলেছেন ইকোয়ালাইজেশান অব ফ্রেট যদি লৌহ, কয়লার ক্ষেত্রে হয় তাহলে তুলার ক্ষেত্রে হবে না কেন? আপনাদের এই দাবি জাস্টিফায়েড। আমি মনে করি এখানে অনেক সূতার কারখানা আছে, ভারতবর্ষের যেখানে তুলা কাঁচামাল হিসাবে পর্যাপ্ত নিশ্চয়ই সেখানে ইকোয়ালাইজেশান অব ফ্রেটের প্রশ্ন চালিত হবে।

**[6.30 – 6.40 p.m.]**

এটা অর্থনীতির প্রশ্ন কাজেই এটা অর্থনৈতিক দিক থেকেই বিচার করা দরকার। আমি মনে করি ইট মাস্ট বি জাস্টিফায়েড, ইট মাস্ট বি ডিসকাসড অন দি ইকনমিক্যাল পয়েন্ট অব ভিউ। স্যার, কেন্দ্রীয় সরকার একটা বিদেশী সরকার নয় এবং পশ্চিমবাংলা ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য। অর্থাৎ আমরা একই শাসনতান্ত্রিক কাঠামোর মধ্যে আমরা বাস করি। কেন্দ্রে অন্য সরকার এবং কোন কোন রাজ্যে অন্য সরকার এটা সমাজতন্ত্রে থাকতেই পারে এবং তার উদাহরণ হচ্ছে পশ্চিমবঙ্গ, অন্ধ্র, কর্ণাটক এবং ত্রিপুরা। কিন্তু আমিরা লক্ষ্য করছি এঁরা অর্থনৈতিক প্রশ্নের মধ্যে রাজনৈতিক প্রশ্ন এনেছেন। মুখ্যমন্ত্রী বারবার পূর্বাঞ্চলের কথা বলেছেন। তিনি কি পূর্বাঞ্চলের অভিভাবক-এর ভূমিকা নিয়েছেন? তাঁরা এই যে রাজনৈতিক প্রশ্ন তুলেছেন এটা পাঞ্জাব সমস্যা, আসাম সমস্যা এবং ভারতের ঐক্য, সংহতির ক্ষেত্রে একটা প্রতিবন্ধকতার সৃষ্টি করেছে। জাতীয় ঐক্য এবং সংহতির জন্য ইন্দিরা গান্ধী নিজের জীবন বিসর্জন দিয়েছেন। তিনি এই সমস্যার গভীরতা অর্থাৎ দি গ্র্যাভিটি অব দি

সিচুয়েসন খুব ভালভাবে বুঝেছিলেন। কাজেই আজকে পূর্বাঞ্চল, পূর্বাঞ্চল করে একটা রাজনৈতিক সমস্যা সৃষ্টি করা তাদের উচিত নয়। বর্তমান প্রধানমন্ত্রী রাজীব গান্ধী যখন সেই জাতীয় ঐক্যের কথা বলছেন তখনও তাঁরা এরকম আচরণ করছেন। তাঁরা বলছেন বাজেটে ৭ম পরিকল্পনার কোন রূপরেখা তাঁরা পাচ্ছেন না। অর্থমন্ত্রী এরকম একটা অকাট্য যুক্তি খাড়া করেছেন। মাননীয় সদস্যরা জানেন আমাদের প্রধানমন্ত্রী পরিস্কারভাবে বলেছেন ১ লক্ষ ৮০ হাজার কোটি টাকা আমাদের ৭ম পরিকল্পনায় খরচ হবে এবং সেই টাকা কোথা থেকে আসবে সেটাও তিনি জানিয়েছেন। তিনি আরও বলেছেন এই ১ লক্ষ ৮০ হাজার কোটি টাকা খরচ হবেই, কোন অবস্থাতেই এটা থেকে কোন রকম কার্টেলমেন্ট হবে না। এরকম একটা বাস্তবচিত্র পাওয়া সত্ত্বেও আমাদের অর্থমন্ত্রী বলছেন কেন্দ্রীয় সরকারের বাজেটে আমরা কিছু দেখতে পাচ্ছিনা। বরং আমরা দেখছি আমাদের অর্থমন্ত্রী রাজ্যের ৭ম পরিকল্পনার কোন রূপরেখা আমাদের দেখাতে পারেননি। ভারতসরকারের দেয় উন্নয়নের টাকা কারুর খেয়ালখুশীমত ব্যয় হতে পারে না। গ্যাডগিল থিওরির ভিত্তিতে অঙ্গ রাজ্যকে টাকা দেওয়া হয় এবং রাজ্যের ব্যাকওয়ার্ড নেস্-এর কথা চিন্তা করে ওই গ্যাডগিল-এর থিওরির ক্রাইটেরিয়া ধরেও টাকা দেওয়া হয়। কাজেই সেই অনুসারে পশ্চিমবাংলা যে টাকা পাবে তার ভিত্তিতে তাঁরা অনায়াসেই ৭ম পরিকল্পনার একটা রূপরেখা রাখতে পারতেন। এঁরা বলছেন ৮ম অর্থকমিশনের ৩২৫ কোটি টাকা তাদের দেওয়া হয়নি। স্যার ষষ্ঠ পরিকল্পনা শেষ হয়েছে কিন্তু দুঃখের সংগে দেখছি শতকরা ৬০ ভাগ টাকা খরচ হয়েছে এবং বাকী ৪০ ভাগ টাকা তাঁরা খরচ করতে পারেননি। প্রধানমন্ত্রী দ্বর্থহীন ভাষায় বলেছেন ১৫০০ কোটি টাকা রেখে দেওয়া হয়েছে, এটা কউকেই দেওয়া হয়নি, পশ্চিমবঙ্গকেও দেওয়া হয়নি। আমরা ইন্টারন্যাশানাল মনিটারি ফাণ্ড থেকে লোন নিয়েছি ৫০০০ কোটি টাকা এবং সেই টাকা আমাদের পরিশোধ করতে হবে। আমি লোকের কাছ থেকে টাকা ধার নিয়েছি এবং সেই টাকা চাইতে এলেই বলব - বল্ গিয়ে বাবা বাড়ী নেই এটা তো হয়না। কর বিন্যাসের ক্ষেত্রে দেখছি যাত্রার উপর কর ধার্য করা হয়েছে। যাত্রা পশ্চিমবাংলার একটা সামাজিক সংস্কার এবং বিবর্তনের মাধ্যম। আজকে যাত্রার প্রতি শোতে ২০০ টাকা করে কর ধার্য হয়েছে। আপনারা বলছেন যে এটা মালিকদের উপর কর ধার্য করা হয়েছে। কিন্তু আসলে সেটা কি হবে সেটা সকলেই জানেন। তার প্রতি মূল্যায়ন কি হবে? সেটা আসলে আমাদেরই পকেট থেকে যাবে। পশ্চিমবাংলায় যাত্রা একটা উচ্চস্তরের শিল্প। তার আজকে উন্নয়ন দরকার। আজকে তুলসী চক্রবর্তীর স্ত্রীর কি অবস্থা হয়েছে সেটা আপনারা দেখতে পাচ্ছেন। আজকে একটা যাত্রা ডেভেলপমেন্ট করপোরেশান করা উচিত। আজকে যাত্রার সঙ্গে যারা সংযুক্ত তাদের জন্য প্রভিডেন্ড ফাণ্ড করা উচিত, তাদের একটা সোস্যাল সিকিউরিটির ব্যবস্থা করা দরকার। এই যাত্রা শিল্প যাতে বাংলার বাইরে প্রসার লাভ করে সে সম্বন্ধে চিন্তা করা দরকার। আজকে আপনারা টি প্রসেসিংয়ে ট্যাক্স কমিয়েছেন। কিন্তু এইসব কিছু পরিচালিত হয় বিত্তশালী লোকেদের দ্বারা। বিভিন্ন দিকে আপনারা সেলস ট্যাক্স কমিয়ে দিয়েছেন এবং তাদের এইভাবে সুবিধা করে দেওয়া হয়েছে। এতে কি মনে করা যায় যে আপনারা গরীবদের স্বার্থে ট্যাক্স বসিয়েছেন? আজকে পশ্চিমবাংলায় শতকরা ৫৫ ভাগ লোক দারিদ্র সীমার নীচে বসবাস করছে। ১৯৮৩-৮৪ সালে ১৪ কোটি টাকা খরচ করতে পারেন নি। আপনারা এর আগেও অনেক টাকা খরচ করতে পারেন নি। যারা দারিদ্র সীমার নীচে বসবাস করছে তাদের জন্য কোন সুব্যবস্থার কথাই এই বাজেটে দেখতে পেলাম না। তাই আমাদের যেসব ছাঁটাই প্রস্তাব সেগুলিকে সমর্থন করে এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শ্রীধর মালিক :** মিঃ স্পীকার স্যার, আজকে মাননীয় অর্থমন্ত্রী ১৯৮৫-৮৬ সালের যে বাজেট বিবৃতি এখানে রেখেছেন, আমি তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার দুএকটা কথা বলতে চাই। আমাদের এখানে এই বাজেট পেশ এবং আলোচনা হবার কয়েক দিন আগে দিল্লীর কেন্দ্রীয় সরকারে

যে বাজেট তাঁরা পার্লামেন্টে রেখেছেন তাতে দেখলাম যে কংগ্রেসের সেই চিরাচরিত ব্যবস্থা। কংগ্রেস সেই দেশী বিদেশী একচেটিয়া পুঁজিপতিদের পদলেহন করবার জন্য, তাদেরই সাফাই গাইবার জন্য তারা ব্যবস্থা নিয়েছেন। দেখা গেল রেলের মাশুল বাড়ানো হোল, জিনিসপত্রের দরদাম একেবারে টপে তুলে দেওয়া হয়েছে, ডিজেল পেট্রোলের দাম বাড়ানো হয়েছে এবং তাতে দেশের সাধারণ মানুষ করভারে একেবারে ভারাক্রান্ত হয়ে পড়েছে। এইরকম একটা প্রেক্ষাপটের মধ্যে থেকে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট এখানে রেখেছেন, যাতে পশ্চিমবাংলার সাধারণ মানুষের মধ্যে একটা ভরসার সঞ্চার করতে পেরেছেন। কেন্দ্রীয় সরকারের যে বাজেট তাতে মানুষকে আরও দারিদ্র সীমার নীচে নিয়ে চলে যাবে।

**[6.40 – 6.50 p.m.]**

এটা কি কোন রীতিবিরুদ্ধ কথা, কোনও নীতি বিরুদ্ধ কথা, কি ন্যাশান্যাল ইন্টিগ্রেশন খুন্ন হবে? সুতরাং এই কথাগুলো বুঝতে হবে। আজকে এখানে দাঁড়িয়ে আমরা বলতে চাই অর্থকমিশনের কথা, অর্থকমিশন যখন বললেন, পশ্চিমবঙ্গকে ৩২৫ কোটি টাকা দিতে হবে। সেই টাকা আজকে কেন্দ্রীয় সরকার নাকচ করে দিলেন। এই সম্পর্কে অনেকেই বিবৃতি রেখেছেন। এই সম্পর্কে কতকগুলো সমীক্ষা আপনার মাধ্যমে রাখতে চাই। ১৯৮১-৮২ সাল, ১৯৮২- ৮৩ সাল, ১৯৮৩-৮৪ সাল-এ কেন্দ্র পশ্চিমবঙ্গ থেকে রাজস্ব বাবদ সংগ্রহ করে নিয়ে গেছে ৩ হাজার ৯০৯ কোটি ৩৬ লক্ষ টাকা, তিনটে বছরের মধ্যে। অথচ পশ্চিমবঙ্গ থেকে কেন্দ্রীয় সরকার এই তিন বছরে কত দিয়েছে? ১১৬২ কোটি ১৪ লক্ষ টাকা। মাননীয় সদস্য সুব্রতবাবু এর আগের দিন বলেছিলেন এখান থেকে যে পরিমান টাকা কেন্দ্রীয় সরকার নিয়ে যায় তার বেশীর ভাগ অংশ নাকি তাঁরা পশ্চিমবাংলাকে দিয়ে যান। আমি শুধু এই সমীক্ষা থেকে তাঁকে জিজ্ঞাস্য করতে চাই,- এই সমীক্ষায় বলা হয়েছে ৩১ জুলাই রাজ্যসভায় প্রশ্নোত্তরের সময় কেন্দ্রীয় অর্থমন্ত্রী এই কথা বলেছিলেন। কাজে কাজেই আমাদের এই ব্যাপার বুঝতে হবে। এই ছাড়াও আমি কতকগুলো বিষয়ে বলতে চাই, যেমন কিছু কিছু ঋণদান সংস্থা আছে, সেই ঋণদান সংস্থাগুলো আজকে পশ্চিমবাংলার জন্য কিভাবে ঋণ দিচ্ছেন কেন্দ্রীয় ঋণদান সংস্থা থেকে, আমি তার দুএকটি দৃষ্টান্ত রাখতে চাই। আই.ডি.বি.আই.১৯৮৪ সালের ৩১ মার্চ পর্যন্ত আমাদের রাজ্যকে কত পরিমান টাকা দিয়েছে এবং অন্যান্য রাজ্যগুলিকে কত পরিমান টাকা দিয়েছে তার কয়েকটি সমীক্ষা আমি এখানে রাখতে চাই। পশ্চিমবঙ্গকে আই.ডি.বি.আই. ১৯৮৪ সালের ৩১ মার্চ পর্যন্ত দিয়েছে ৪৪৩.৯ কোটি টাকা, অর্থাৎ ৫.৪৬ শতাংশ। গুজরাটকে দিয়েছে ১১১০.৬ কোটি টাকা, ১৩.০৫ শতাংশ, মহারাষ্ট্রকে দিয়েছে ১৩০২.৭ কোটি টাকা, ১৫.৮৩ শতাংশ। তামিলনাড়ুকে দিয়েছে ৯৫০.৪কোটি টাকা, ১১.৫৫ শতাংশ, উত্তরপ্রদেশকে দিয়েছে ৬১৯.৮ কোটি টাকা, ৭.৫৪ শতাংশ, তাহলে মাননীয় স্পীকার মহাশয়, আপনি বলুন পশ্চিমবাংলা আজ থেকে অন্ততঃ ২০/২৫ বছর আগে সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে উন্নত রাজ্য বলে পরিচিত ছিল, তার কৃষিতে, তার শিল্পে বিভিন্ন রকমের বিকাশ লাভ ঘটেছিল, সেই রাজ্যকে কেন্দ্রীয় সরকার এ যে সমস্ত প্রতিষ্ঠান, তারা কেমন করে একে অন্ততঃ শুকিয়ে ফেলা যায়, তার জন্য বিভিন্ন রকমভাবে চক্রান্ত করে যাচ্ছে। আমি আরও দৃষ্টান্ত দিচ্ছি, আই.এফ.সি.আই. বলে একটা সংস্থা ১৯৮৪ সালের ৩১ মার্চ পর্যন্ত পশ্চিমবাংলাকে যে টাকা দিয়েছে এবং অন্যান রাজ্যগুলোকে যে টাকা দিয়েছে তার একটা হিসাব এখানে রাখতে চাই। পশ্চিমবাংলাকে দিয়েছে ৮৪.৪ কোটি টাকা, ৫.৮৫ শতাংশ টাকা পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছে, গুজরাটকে দেওয়া হয়েছে ১২১.৯ কোটি টাকা (৮.৫২ শতাংশ), তামিলনাড়ুকে দেওয়া হয়েছে ১৩৩.৪ কোটি টাকা (৯.২৮ শতাংশ), উত্তরপ্রদেশকে দেওয়া হয়েছে ১৫৮.৯ কোটি টাকা, (১১.১০ শতাংশ)। আপনি বিচার করুন, এই যে হিসাব এই হিসাব থেকে পরিষ্কার হয়ে গেল যে ভারতবর্ষের

মধ্যে যে সমস্ত উন্নত রাজ্যগুলো রয়েছে, সেই রাজ্যগুলোর মধ্যে পশ্চিমবাংলাকে সবচেয়ে কম টাকা দেওয়া হয়েছে। এছাড়াও অনেক দৃষ্টান্ত আছে, যেমন লাইফ ইনস্যুরেন্স কোম্পানী প্রতি বছর পশ্চিমবাংলা থেকে ৫০০/৫৫০ কোটির মত টাকা তারা প্রিমিয়াম হিসাবে সংগ্রহ করে। কিন্তু পশ্চিমবাংলাকে মাত্র ১৫ থেকে ২০ কোটি টাকার বেশী দেয় না। তাহলে এর থেকে কি প্রমাণ হয়, যে এটা সুবিচারের নীতি? আপনারা বলুন, আপনারা চিন্তা করুন, আপনাদের আজকে বলতে হবে, আজকে জবাব দিতে হবে - বারেবারে ওরা চিৎকার করে বলে যাচ্ছেন যে আমরা কেন্দ্রের সঙ্গে নাকি একটা সংঘর্ষে যেতে চাই। কেন্দ্রের বিরোধিতা করতে চাই। এই প্রসঙ্গে আমি আরও দৃষ্টান্ত রাখতে চাই, ওঁরা বলছেন বার্ষিক যোজনায় কেন্দ্রীয় সরকারের যে মাথাপিছু সাহায্য, তা কিভাবে দিচ্ছে - ১৯৮০ সাল থেকে ১৯৮৪ সাল, এই চার বছরের যে গড় হিসাব, সেই হিসাবও আমি এখানে রাখতে চাই এই পরিসংখ্যান থেকে। অন্ধ্রকে দেওয়া হয়েছে ১৭৫.৯কোটি টাকা, বিহারকে দেওয়া হয়েছে ১৯৫.৫৩ কোটি টাকা, গুজরাটকে দেওয়া হয়েছে ১৭৪.১৩ কোটি টাকা, হরিয়ানাকে দেওয়া হয়েছে ২০৯.৩৯ কোটি টাকা, কেরালাকে দেওয়া হয়েছে ১৭৪.৮৫ কোটি টাকা, মধ্যপ্রদেশকে দেওয়া হয়েছে ১৯২.১০ কোটি টাকা, উড়িষ্যাকে দেওয়া হয়েছে২৬৭.৯৯ কোটি টাকা পঞ্জাবকে দেওয়া হয়েছে ১৯৯.৪২ কোটি টাকা, রাজস্থানকে দেওয়া হয়েছে ১৮৩.৫৯ কোটি টাকা, কিন্তু পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছে মাত্র ১৬৯.৩৩ টাকা। অর্থাৎ সমস্ত রাজ্যগুলোর মধ্যে থেকে সবচেয়ে কম পরিমান টাকা মাথাপিছু যে সাহায্য এই চারটে বছরের মধ্যে তা পশ্চিমবাংলা;কে দেওয়া হয়েছে। এর থেকে কি প্রমাণ হচ্ছে? যেহেতু পশ্চিমবাংলা পূর্বাঞ্চলের একটি রাজ্য, যে রাজ্য কোনদিন কেন্দ্রীয় সরকারের কাছে এর মাথা নিচু করতে চায় না, এজন্য আমাদের গর্ব হয়, আজকে কংগ্রেসীদের এই কথাটা স্মরণ করা উচিত। আমাদের দেশের প্রাক্তন মুখ্যমন্ত্রী ডঃ বিধানচন্দ্র রায় দ্বিতীয় অর্থকমিশনের সময়ে জোরের সংগে বলেছিলেন, 'রাজ্যগুলি থেকে যে পরিমাণ সম্পদ সংগ্রহ করা হচ্ছে, যে সমস্ত এক্সপোর্ট, ইমপোর্ট ডিউটি এবং অন্যান যে সমস্ত এক্সাইজ ডিউটির টাকা কেন্দ্রীয় সরকার সংগ্রহ করছেন, তার অন্ততঃ ৭৫ ভাগ টাকা সেই রাজ্যগুলিকে দেওয়া উচিত তাদের উন্নয়নের জন্য'। আজকে পশ্চিমবঙ্গ সরকারকে তাদের বাঁচার জন্য যেটুকু প্রয়োজন, অন্যান রাজ্যসরকারগুলির সঙ্গে একটা নীতি সম্মত দৃষ্টিভঙ্গী নিয়ে, বৈষম্যমূলক নীতি প্রয়োগ না করে সেটা দেওয়া উচিত যাতে তারা উন্নয়ন করতে পারে। কিন্তু বারে বারে চিৎকার করে, বিরোধীতা করে ওরা আমাদের আঘাত করছে। আমাদের সম্পদ সংগ্রহের যে উৎস সেগুলিকে নষ্ট করে দেবার চেষ্টা করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে চা, পাট থেকে আমরা কোন কর সংগ্রহ করতে পারিনা। কয়লার উপরে এক্সাইজ ডিউটি হিসাবে আমরা যে রয়্যালটি পাই, সেই টাকাও আমরা পাচ্ছি না। গত ১০ বছরে কয়লার দাম বহুগুণ বেড়েছে কিন্তু তার রয়্যালটির দাম বাবদ আমাদের মাত্র ১।। টাকা টন প্রতি বেড়েছে। এই কয়লা যখন ট্রেনে দূরের রাজ্যে যাবে তখন রেল ভাড়া লাগবে। আর পশ্চিমবঙ্গের মানুষ যখন সেই কয়লা শিল্পের জন্য ব্যবহার করবে তখন তাকে বেশী দাম দিয়ে কিনতে হবে। এই হচ্ছে ব্যবস্থা। তা সত্ত্বেও পশ্চিমবঙ্গ রাজ্যসরকার শিল্পের উন্নতি করেছে। রাজ্যের বিক্রয়কর আদায়ের যদি হিসার করা যায় তাহলে দেখা যাবে যে ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস মাত্র ১১ শত কোটি টাকা বিক্রয় কর আদায় করেছিল। আর পশ্চিমবঙ্গ সরকার ১৯৭৭ সাল থেকে ১৯৮৩ সাল পর্যন্ত, ওই কয় বছরের মধ্যে ২ হাজার কোটি টাকা বিক্রয় কর আদায় করেছে। এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গ সরকার তার যোগ্যতা প্রমাণ করেছে সমস্ত রকম বৈষম্যমূলক নীতির বিরুদ্ধে দাঁড়িয়ে। কাজেই মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বিবৃতি রেখেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ সুশোভন ব্যানার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র ১৯৮৫-৮৬ সালের যে বাজেট বিবৃতি এখানে দিয়েছেন সেই বিবৃতি সম্বন্ধে কিছু বলতে গিয়ে প্রথমেই আমার যে কথাটা মনে হয় সেটা হচ্ছে উনি অর্থনীতির একজন প্রবাদ পুরুষ। আমি বাজেট সম্পর্কে খুব বেশী কিছু বুঝিনা, আমার অজ্ঞতা যদি কিছু প্রকাশ পায় তার জন্য আমি প্রথমেই ক্ষমা চেয়ে নিচ্ছি। এই বাজেট সম্পর্কে আমার নিজের দৃষ্টিভঙ্গী দিয়ে যা বুঝেছি তাতে মনে হয়েছে এয সেন্স অব পারপাস, ডাইরেকশান এবং পারপাসফুল থিংকিং এর কোথাও অভাব ঘটেছে। মাননীয় অর্থমন্ত্রী পুরো বাজেট বিবৃতিতে ভাংগা রেকর্ডের মতো কেন্দ্রের বিরুদ্ধে সমস্ত দোষ চাপিয়ে নিজের অক্ষমতাকে এড়িয়ে যাবার চেষ্টা করেছেন। আমরা যারা গ্রাম থেকে এসেছি, শহর থেকে এসেছি, আমরা তাঁর কাছ থেকে যে বাজেট দেখতে চেয়েছিলাম তা থেকে আমরা বিফল হয়েছি। ১৯৭৭ সালে এই বামফ্রন্টের মুখ্যমন্ত্রী, তিনি আমারও মুখ্যমন্ত্রী, তিনি জোরের সঙ্গে দেশের মানুষের সামনে একটা প্রতিশ্রুতি রেখেছিলেন আমরা সুষ্ঠু প্রশাসন দেব।

**[6.50 – 7.00 p.m.]**

আমি একটা সুষ্ঠু প্রশাসন দেব। ৮ বছর মুখ্যমন্ত্রী থাকার পর তিনি কি সারা পশ্চিমবাংলার লোকের কাছে এই সুষ্ঠু প্রশাসন উপহার দিতে পেরেছেন, এটা কি প্রমানিত হয়েছে? তাঁর নিজের আত্ম বিশ্লেষনের প্রয়োজন আছে, যে প্রতিজ্ঞা তিনি করেছিলেন সেটা তিনি রাখতে পেরেছেন কিনা এই বাজেট বই দেখে আমার প্রথমেই মনে হয়েছে সারা গ্রাম বাংলা আজকে প্রচন্ড জল-কষ্টের সম্মুখীন হয়েছে, স্বাস্থ্য দপ্তরের উদাসী এবং তাদের এই ঔদাসিন্য, দুর্বলতা ওভারকাম করা কোন পরিকল্পনা আছে কিনা- পানীয় জলের সমস্যার সমাধান করা এক জিনিস, কিন্তু বীজানুমুক্ত জল কিভাবে খেতে হয় সেই শিক্ষা সাধারণ প্রশাসন মানুষকে দেয়। মানব জীবনে চিকিৎসাশাস্ত্রে যারা রয়েছেন, হাসপাতালে যারা রয়েছেন তারা কিভাবে পরিচর্যা করবেন সেই শিক্ষা এখনও পর্যন্ত প্রশাসন দিতে পারেননি। ৮ বছরে এই মিনিমাম কাজটুকু তারা করতে পারেননি। বাজেটে এ্যাট এ গ্ল্যান্স আমরা দেখতে পেলাম মাননীয় অর্থমন্ত্রী শিক্ষাখাতে বেশ কিছু খরচের প্রতিশ্রুতি দিয়েছেন। শিক্ষাখাতে খরচ বাড়ান তাতে ক্ষতি নেই। কিন্তু তাঁর জ্ঞাতার্থে জানাচ্ছি যে একটি কথা আগে প্রচলিত ছিল দুর্নীতির সবার উপরে পুলিশ ডিপার্টমেন্ট, তারপর পি.ডব্লিউ.ডি, তারপর এডুকেশন। শিক্ষা মন্ত্রনালয় এখন ঠেলে ঠুলে তার নিজের জায়গা এখন প্রথম করে নিয়েছে। অর্থাৎ শিক্ষা এখন প্রথম সারিতে এসে দাঁড়িয়েছে। শিক্ষায় কিরকম দুর্নীতি প্রবেশ করেছে সেটা একটু শুনুন। একজন প্রাইমারী স্কুল টিচারের দর উঠেছে ৫ থেকে ১০ হাজার টাকা, মাধ্যমিক টীচারের দর উঠেছে ১০ থেকে ১৫ হাজার টাকা নীলামে এই দর উঠেছে। এই টাকাটা কিছু অসাধু স্কুল কর্তৃপক্ষ, কিছু অসাধু স্কুলের বোর্ডের মেম্বাব এবং কিছু সরকারী কর্মচারী ভাগ করে নিচ্ছে। অর্থ ঢাললেই কোন বিভাগের উন্নতি হয় না। আমার মনে হয় সেটা ভুল হচ্ছে। ডি. আই. স্কুল পরিদর্শন করতেন এবং ৩ বছর রেজাল্ট খারাপ হলে সেই স্কুলের এ্যাফিলিয়েসান বাতিল করা হতো। কিন্তু ডি. আই.রা কোন স্কুল পরিদর্শন করেননা। সুতরাং স্কুল এ্যাফিলিয়েশানের প্রশ্নই ওঠে না। শিল্প ক্ষেত্রে মাননীয় অর্থমন্ত্রী কেন্দ্রের ঘাড়ে দোষারোপ করেছেন। বলতে পারেন বিদ্যুতের প্রতিশ্রুতি কে দেবে? যে সমস্ত শিল্পগুলি আছে বিদ্যুতের অভাবে তাদের নাভিশ্বাস উঠেছে। আপনারা যদি মনে করে থাকে সারপ্লাস কারেন্ট দিয়ে পশ্চিমবাংলায়ও শিল্প গড়ে তুলবেন তাহলে আমার মনে হয় ৭ মন তেলও পুড়বে না, রাধাও নাচবে না। মাননীয় অর্থমন্ত্রী বাজেটের ২৩ প্যারায় লিখেছেন, "বাজেটে ধরা ছিল যে বিভিন্ন রাজস্ব প্রস্তাব থেকে ৯৭১ কোটি সংগৃহীত হবে। কিন্তু এখন যে হিসাব পাওয়া যাচ্ছে তাতে মনে হয়, সংগ্রহের পরিমাণ গিয়ে ৯৭৬ কোটি টাকায় দাঁড়াবে।

আমি আমার বীরভূমের লোকাল সোর্স থেকে জানতে পেরেছি যে সেখানে ফোর্সফুলি এ্যাডভান্স সেলস ট্যাক্স আদায় করেছেন। বীরভূমেরই এরকম ১।। কোটি টাকা আদায় হয়েছে। বীরভূমেই যদি এই অবস্থা হয় তাহলে সারা পশ্চিমবাংলায় নিশ্চয়ই বেশ কয়েক কোটি আদায় হয়েছে। এটা তো একরকমের লোন, এটা তো এ্যাডজাষ্ট করতে হবে। এটা কি এর সঙ্গে ধরে নিয়েছেন? পরিশেষে আমি আর একটি প্রশ্ন রাখতে চাই। বাজেটে দেখলাম আগামী আর্থিক বছরে মাননীয় অর্থমন্ত্রী ১২।। কোটি টাকা রেখেছেন বেকার যুবকদের কর্মসংস্থানের জন্য। উনি নিশ্চয় ভেবেছেন একটা মোটা অংকের টাকা ব্যাঙ্ক থেকে ঋণ হিসাবে পাওয়া যাবে। আমাদের কাছে কিন্তু এটা পরিষ্কার হয়নি যে কি ভাবে উনি এই টাকাটি খরচ করবেন এবং তা করে বেকারদের কর্মসংস্থানের কাজটি সঠিকভাবে রূপায়ন করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করতে চাই।

**ডাঃ মানস ভূঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র মহাশয় ১৯৮৫/৮৬ সালের পশ্চিমবঙ্গ রাজ্যসরকারের যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন সে সম্বন্ধে বক্তব্য রাখতে গিয়ে প্রথমেই আমার একটি গল্পের কথা মনে পড়ছে, আমি সেটা বলছি। এক ভিক্ষুক সারা দিন ধরে গ্রামে গ্রামে ভিক্ষা করে অবশেষে এক গ্রামে উপস্থিত হল এবং সেই গ্রামের হাটের একটি চালার নীচে রাত্রি যাপন করবার জন্য আশ্রয় নিল। সারাদিন সে খায় নি, সেই অবস্থায় তার সারাদিনের সংগৃহীত ভিক্ষার চাল একটি হাড়িতে করে শিকেয় ঝুলিয়ে রেখে সে ঘুমিয়ে পড়লো। ঘুমিয়ে ঘুমিয়ে সে স্বপ্ন দেখছে ঐ চালটি বিক্রি করে সে কিছু পয়সা পেয়েছে এবং তা দিয়ে আবার কিছু চাল কিনেছে, সেই চালটি বিক্রি করে আরো কিছু বেশী পয়সা পেয়েছে। এমনি করে চাল বিক্রি করতে করতে সে বড়লোক হয়ে গেল। বড়লোক হয়ে সে বিরাট একটা অট্টালিকা তৈরী করলো এবং অনেক লোকজন রাখলো। একটি লোক তার কথা শুনছিল না, একদিন সে সেই লোকটিকে জোর করে ধরে এনে টেনে এক চড় মারলো। ঘুমিয়ে ঘুমিয়ে সে তো স্বপ্ন দেখছিলো, এখন এই চড় মারতে গিয়ে হাত পা ছোঁড়াছুঁড়ি করতে গিয়ে তার হাত লেগে শিকেতে রাখা তার সারাদিনের সংগৃহীত এবং না খাওয়া চাল মাটিতে পড়ে সব নষ্ট হয়ে গেল। স্যার, মাননীয় অর্থমন্ত্রীর পেশ করা বাজেট দেখে এক দৃষ্টিতে মনে হয় সেই ভিক্ষুকের রাত্রির স্বপ্নের মতন। যে অর্থমন্ত্রী বিষোদগার করেন কেন্দ্রের বিরুদ্ধে, যে অর্থমন্ত্রী আর্থিক অবিচারের কথা বলেন, যে অর্থমন্ত্রী ইনটারন্যাল রিসোর্সের মবিলাইজেসানের ক্ষেত্রে ব্যর্থতার পরিচয় দেন, যে অর্থমন্ত্রী ডোমেসটিক প্রডাক্টস মবিলাইজেসানের ক্ষেত্রে ব্যর্থতার পরিচয় দেন সেই অর্থমন্ত্রী আজকে ২৯ কোটি কয়েক লক্ষ টাকার উদ্বৃত্ত বাজেট উপস্থিত করেছেন। স্যার, এই প্রসঙ্গে আমি আরো একটি কথা বলি। আজকেই প্রশ্নোত্তরকালে মাননীয় অর্থমন্ত্রী বলছিলেন, কই আমি তো ১৯৭৯ সালের বাজেট বিতর্কের সময় এমন কমিটমেন্ট করি নি যে রাজ্যসরকারের কর্মচারীদের কেন্দ্রীয় সরকারী কর্মচারীদের হাতে মহার্ঘভাতা দেওয়া হবে। আমি বলেছিলাম, একটা কনডিসান আছে যে যদি কেন্দ্রীয় সরকার অর্থ সাহায্য দেয় তবে দেব। স্যার দুঃখের ব্যাপারে আজকে এই পবিত্র বিধানসভায় দাঁড়িয়ে তিনি কি করে একথা বললেন। ১৯৭৯ সালের বাজেট বক্তৃতায় রাজ্যসরকারী কর্মচারীদের কেন্দ্রীয় সরকারী [illegible] হারে মহার্ঘভাতা দেওয়ার জন্য একটা ফিক্সড টাকার এ্যালটমেন্ট ছিল।

**[7.00 – 7.10 p.m.]**

আজকেই কিছুক্ষণ আগে এই হাউসে প্রশ্নোত্তরের সময়ে অর্থমন্ত্রী বললেন, "আমাদের কোন কমিটমেন্ট ছিল না", এটা অত্যন্ত দুঃখের ব্যাপার।

স্যার, আমাদের পক্ষের বিভিন্ন বক্তা বাজেটের বিভিন্ন বিষয় নিয়ে এখানে আলোচনা করে

গেছেন, আমার সময় কম আমি আর সে সব বিষয়ে কিছু বলছি না, আমি শুধু দু'টি পয়েন্টের মধ্যে আমার বক্তব্যকে সীমাবদ্ধ রাখতে চাইছি।

কৃষি ক্ষেত্র সম্বন্ধে বলতে গিয়ে আমাদের মাননীয় সদস্য আনন্দবাবু এবং এস.ইউ.সি দলের মাননীয় সদস্য দেব প্রসাদ বাবু এখানে উল্লেখ করেছেন যে, অর্থমন্ত্রীর বাজেট বিবৃতির মধ্যে কৃষি ক্ষেত্র সম্বন্ধে আত্ম-শ্লাঘা প্রকাশ পেয়েছে। এখানে কৃষি ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধি হয়েছে ঠিকই, কিন্তু সারা ভারতবর্ষের তুলনায় তা এমন কিছু নয়। ১৯৭৩-৭৪ সালে সারা ভারতবর্ষে ১০০ মিলিয়ন টন খাদ্য-শস্য উৎপাদন হয়েছিল এবং তার ১০ বছর পরে ১৯৮৩/৮৪ সালে ১৫০ মিলিয়ন টন খাদ্য-শস্য উৎপাদন হয়েছিল। তার পশ্চিমবঙ্গের ক্ষেত্রে আমরা কি দেখলাম? ১৯৭৭-৭৮ সালে পশ্চিমবঙ্গে ৮৯ লক্ষ টন খাদ্য-শস্য উৎপাদন হয়েছিল, আর গত বছর পশ্চিমবঙ্গে রেকর্ড পরিমান খাদ্য-শস্য উৎপাদন হয়েছে, ১৯৮৩-৮৪ সালে ৯২ লক্ষ খাদ্যশস্য উৎপাদন হয়েছে। তাহলে সারা ভারতবর্ষের ক্ষেত্রে পারসেন্ট অফ্ ইনক্রিস্ অফ্ প্রোডাকসন অফ্ ফুডগ্রেনস কত, না ৫০পারসেন্ট ইনক্রিস্ করেছে। আর পশ্চিম বাংলায় কি হয়েছে? ১৯৭৭-৭৮ সালে ছিল ৮৯.৯০ লক্ষ টন, ১৯৮৩-৮৪ সালে তা বেড়ে হয়েছে ৯২ লক্ষ টন। অর্থাৎ এই অতি-বিপ্লবী কৃষক দরদী সরকারের আমলে মাত্র ২ লক্ষ টন মত খাদ্যশস্য উৎপাদন বেশী হয়েছে, মাত্র ১.৫ পারসেন্ট উৎপাদন বৃদ্ধি পেয়েছে। বিগত ৭ বছরে এই-টুকু মাত্র উৎপাদন বেড়েছে। যেখানে সারা ভারতবর্ষে ৫০ পারসেন্ট উৎপাদন বৃদ্ধি পাচ্ছে, সেখানে এই রাজ্যে অতি বিপ্রবী কৃষক দরদী সরকার মাত্র ১.৫ পারসেন্ট ৭ বছরে খাদ্য শস্য উৎপাদন বৃদ্ধি করেছে। এই-টুকু করেই এঁরা ডিমাণ্ড করছে, "আমরা ইরিগেসন পোটেনসিয়ালিটি বাড়িয়েছি"। স্যার, ইকনমিক রিভিউ বই'টির একটা জায়গার প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করব। এখানে ইরিগেসন পোটেনসিয়ালিটি বাড়িয়ে দেওয়া হয়েছে বলে যে ক্লেম করা হচ্ছে সে সম্বন্ধে আমরা ইকনমিক রিভিউতে কি দেখছি? এই হলদে বইটির ৭৮ পাতার টেবল নং ৫.১১-এ আমরা দেখছি সরকারী ক্ষেত্রের ডিপ টিউবওয়েল, আর, এল, আই, স্যালো টিউবওয়েলের সে সংখ্যা তত্ত্বগুলি তুলে ধরা হয়েছে, তাতে দেখছি ১৯৭৮ সাল থেকে ১৯৮৪ সালের মধ্যে রাজ্য সরকারের খরচায় এই জাতীয় একটি জিনিষও হয়নি। যে গুলি হয়েছে, সে গুলি কিভাবে হয়েছে, না ইন টার্মস অফ্ আই.আর.ডি.পি. ইউটিলাইজেসন —

**মিঃ স্পীকার :** আপনি বলছেন ডিপ টিউবওয়েল হয়নি, কিন্তু আমার কনসটিটিউয়েনন্সিতেই হয়েছে।

**ডাঃ মানস ভূঞ্যা :** স্যার, রাজ্য সরকারের নিজস্ব ব্যয়ে হয়নি, শুধু মাত্র এই আর্থিক বছরে ক্ষুদ্র সেচ মন্ত্রী মাননীয় কানাই ভৌমিক মহাশয় বিশ্ব ব্যাঙ্কের সহযোগিতায় ২০০ টি ডিপ টিউবওয়েল করবেন বলে পশ্চিমবঙ্গ বাসীদের কাছে একটা আশ্বাসবাণী রেখেছেন। এখনো পর্যন্ত যে ইরিগেসন পোটেনসিয়ালিটির কথা বলা হচ্ছে, সে ক্ষেত্রে গভর্ণমেন্ট তার নিজস্ব রিসোর্স মবিলাইজ করতে পারেননি। শুধু মাত্র এন.আর.ই.পি'র টাকা খরচ করে পঞ্চায়েতের মাধ্যমে কিছু ম্যানডেস বাড়িয়ে কিছু বোরো বাঁধ, কূয়া এবং সারফেস্ ওয়াটার করে ইরিগেসন পোটেনসিয়ালিটি বাড়ান হয়েছে। এন.আর.ই.পি, আই.আর.ডি.পি হচ্ছে জাতীয় পরিকল্পনা, সে পরিকল্পনায় ষ্টেট গভর্ণমেন্টের কনট্রিবিউসন হচ্ছে মাত্র ২০ পারসেন্ট টাকা। আমরা ইকনমিক রিভিউ'এর এই গোলাপী বইটাতে কি দেখছি? এই বই'টার প্রথম পাতা থেকে শেষ পাতা পর্যন্ত আই.আর.ডি.পি, এন.আর.ই.পি, আর.এল.ই.পি কে বাদ দিয়ে একটাও লাইন নেই। অর্থাৎ ষ্টেট ডোমেসটিক প্রডাকসনের ক্ষেত্রে, ইন্টারনাল রিসোর্সের ক্ষেত্রে, ইনডেক্স অফ্ দি পার ক্যাপিটা ইনকাম অফ্ দি ষ্টেটের ক্ষেত্রে এই তিনটি জিনিষের গুরুত্ব কি? এটা নিশ্চয়ই মাননীয় অর্থমন্ত্রী অস্বীকার করতে পারেন না। আর এই তিনটে

পরিকল্পনা কাদের? এই তিনটে পরিকল্পনাই কেন্দ্রীয় সরকারের। কিন্তু এই তিনটে পরিকল্পনার পিছনে কেন্দ্রীয় সরকারের যে অবদান সে অবদানের কথা একবারও মাননীয় অর্থমন্ত্রী এই ফেডারেল স্ট্রাকচারে একটা অঙ্গরাজ্যের অর্থমন্ত্রী হিসাবে উল্লেখ করলেন না। কেন্দ্রীয় সরকারের অবদানকে তিনি স্বীকৃতি দিলেন না। কিন্তু তিনি কনসটিটিউসনাল রোলের কথা বলছেন, সেন্ট্রাল ষ্টেট রিলেসনের কথা বলছেন, এইটথ্ ফিনান্স কমিশনের প্রাপ্য টাকার জন্য জেহাদ ঘোষণা করছেন, কমিউনাল হারমনির কথা বলছেন, সেন্টার ষ্টেট হার্মনির কথা বলছেন পলিটিক্যাল স্পেয়ার এবং ইকনমিক স্পেয়ারে। আবার ওঁরই মুখ দিয়ে এই ধরণের বাজেট বিবৃতি প্রকাশিত হয়েছে।

তাঁর কাছে বিরোধী দলের সদস্য হিসাবে আশা করতে পারি ফেডারেল স্ট্রাকচারের মধ্যে একটা অঙ্গ রাজ্যের অর্থমন্ত্রী হিসাবে একথা স্বীকার করা উচিৎ ছিল পশ্চিবঙ্গে ৭ বছরে ধুঁকে ধুঁকে বেঁচে থাকা অর্থনীতির ভিতরে যেটুকু মানুষ বেঁচে আছে তার ৮০ ভাগ কনট্রিবিউসানই ঐ কেন্দ্রীয় সরকারের সামগ্রিক জাতীয় কর্মসূচীর অর্ন্তগত গৃহীত কর্মসূচীর ভিতর বেঁচে থাকছে। পশ্চিমবঙ্গ সরকার এটা একবারও স্বীকার করলেন না। আমি দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, একটি জায়গায় নতুন করে ট্যাক্স চাপানোর কথা বলেছেন। বাস এবং লরির ক্ষেত্রে ভিহিকল ট্যাক্স যেটা আছে, যে রোড ট্যাক্স আছে সেটা বাদে নতুন করে ৩০ টাকা পার লরি, ৩০ টাকা পার বাস চাপানোর কথা বলেছেন। এতে কি হবে? উনি উত্তর দিয়েছেন, বিগত বৎসরে যে রোড ট্যাক্স, ভিহিকল ট্যাক্স ছিল সেটা উনি ঠিক ঠিক মবিলাইজ করতে পারেনি, কম চলেছে। সেইজন্য আবার নতুনকরে ৩০ টাকা পার ভিহিকল চাপাতে যাচ্ছেন। এতে করে সাধারণ মানুষের উপর এফেক্ট পড়বে। আপনি ভাবছেন, মালিকদের উপর এই ট্যাক্স চাপানো হচ্ছে কিন্তু আসলে এর ধাক্কা গিয়ে পড়বে জনসাধারণের উপর। মালিকেরা জনসাধারণের উপর দিয়েই ট্যাক্স তুলে নেবে। সুতরাং আপনারা তঞ্চকতা করছেন পশ্চিমবাংলার মানুষের কাছে।

(এই সময়ে মিঃ স্পীকার শ্রী মাধবেন্দু মহান্তকে বলবার জন্য ডাকলেন)

**শ্রী মাধবেন্দু মহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। পশ্চিমবাংলা একটা ফেডারেল স্ট্রাকচারের মধ্যে একটা অঙ্গ রাজ্য। কেন্দ্রীয় সরকারের বাজেট কিছুদিন আগে যেটা পেশ করা হয়েছে তার মধ্যে আমরা কি লক্ষ্য করলাম? আমরা লক্ষ্য করলাম, কেন্দ্রীয় সরকারের বাজেটে প্রচণ্ড ঘাটতি এবং কেন্দ্রের যে চরিত্র, সেই চরিত্র জন-বিরোধী এবং এই বাজেট হচ্ছে একচেটিয়া পুঁজিপতিদের এবং কায়েমী স্বার্থ রক্ষাকারী বাজেট। এই অবস্থার মধ্য দিয়ে কেন্দ্রীয় সরকারের বাজেটের যে দৃষ্টি-ভঙ্গী এবং রাজ্যসরকারের বাজেটের যে দৃষ্টি-ভঙ্গী এই দুইয়ের তফাৎ রয়ে গেছে। গতবছর অর্থাৎ ১৯৮৪।৮৫ সালে কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছিলেন সেই বাজেটে ঘাটতি ছিল ১৭৭২ কোটি টাকা। পরবর্ত্তীকালে সেই ঘাটতি ৪ হাজার কোটি টাকায় গিয়ে দাঁড়িয়েছে এবং বর্তমানে সেই ঘাটতি দাঁড়িয়েছে ৩৩ হাজার কোটি টাকা। আমরা মনে করছি, এই ঘাটতি ৫০ হাজার কোটি টাকায় গিয়ে দাঁড়াবে। আজকে যেমন কেন্দ্রীয় সরকার ঘাটতি বাজেট পেশ করেছেন এবং বিভিন্ন কংগ্রেস শাসিত রাজ্যে রাজ্যে যখন ঘাটতি বাজেট পেশ করছে তখন পশ্চিমবাংলার মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে সাহসের এবং দক্ষতার পরিচয় দিয়েছেন — অর্থনীতির ক্ষেত্রে বাধা-বিপত্তি থাকা সত্বেও যেভাবে বাজেট পেশ করেছেন সেটা সর্বস্তরের মানুষ অভিনন্দন জানিয়েছে এবং সমর্থন করেছে। অবশ্য কায়েমী স্বার্থের লোকেদের কাছে এটা সমর্থন যোগ্য নয়। তাঁর এই বাজেটের মধ্যে মাত্র ৪২ কোটি টাকা নতুন কর আরোপের একটা প্রস্তাব আছে এবং এই কর আরোপ করতে গিয়ে লক্ষ্য করা হয়েছে যেন গরীব মানুষের উপর কর না বসে। আমরা আনন্দের সঙ্গে বলতে পারি, আমাদের অর্থমন্ত্রী

মহাশয় অতীতেও যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের মধ্যেও গরীব মানুষের প্রতি দরদ বিশেষভাবে লক্ষ্য করা গেছে।

**[7.10 – 7.20 p.m.]**

বিভিন্ন সময় বাজেটে অনেক কিছু ছাড় দেওয়া হয়েছে। গত বারের বাজেটে সারের ক্ষেত্রে ৫ কোটি টাকা ছেড়ে দেওয়া হয়েছে। তার আগের বাজেটে আমরা দেখেছি ৪০ কোটি টাকা সমবায় ঋণ ছেড়ে দেওয়া হয়েছে। কিভাবে গ্রামের নিপীড়িত, শোষিত এবং গরীব মানুষেরা বাঁচার মতো বাঁচতে পারে সেটা দেখা হচ্ছে। তাদের জীবনকে নূতন করে গঠন করবার, তাদের অর্থনীতির পরিবর্ত্তন ঘটানোর চেষ্টা করা হচ্ছে। ওনারা এখানে চিৎকার করছেন এই কারণে যে এই বাজেটে বেশী বেশী করের প্রস্তাব নেই বলে। তাই তাঁদের এতো আপত্তি। এটা আমরা সকলেই অনুভব করতে পেরেছি। বেশী বেশী কর বসলে তাঁদের ভাল হত, সেইজন্য ওনারা বারে বারে এই কথা বলার চেষ্টা করছেন। এখানে যে বামফ্রন্ট সরকার আছেন সেই সরকার কোন দিন সাধারণ মানুষের উপর নূতন করে করের বোঝা চাপাতে পারে না। এই সরকারের যে সীমাবদ্ধ ক্ষমতা সেই ক্ষমতার মধ্যে দিয়ে সাধারণ মানুষকে বাঁচাবার এবং তাদেরকে রক্ষা করার চেষ্টা করছেন। এখানে একটা প্রশ্ন উঠেছে যে পরিকল্পনা খাতে কিছু করা হয় নি। এখানে পরিকল্পনার দিক থেকে, শিল্পের দিক থেকে পেছিয়ে যাচ্ছে। কেন হচ্ছে এটা? আমরা যদি প্রশ্ন করি, এর জন্য দায়ী কে? আজকে যে অর্থনৈতিক সংকট এসেছে এর জন্য দায়ী কে? পশ্চিমবাংলার জন-জীবন আজ বিপর্যস্ত। দীর্ঘ দিন ধরে, পশ্চিমবাংলার জন্মলগ্ন থেকে সেই বিধান চন্দ্র রায়ের আমল থেকে এই অবহেলা চলে আসছে। তিনি এক সময় বলেছিলেন, "এই রাজ্যের সম্পদ এবং নির্দ্ধারন যোগ্য করের মধ্যে যে বিপুল বৈষম্য তাইই এই রাজ্যে সর্বাপেক্ষা শোচনীয় ঘটনা এবং যে সকল ব্যাধিতে এই রাজ্যের জনসাধারণ রাজনীতিগত ভাবে ভুগিতেছে, তাহাদের অধিকাংশর মূলে এই বৈষম্য। এই সমস্যাটা বিশেষ ভাবে পশ্চিমবাংলার নিজস্ব এবং শিল্পকর ও শিল্প ভিত্তিক আয়ের যথাযোগ্য অংশ এই রাজ্যকে না দিলে এই সমস্যার সমাধান করা যাইতে পারে না'। শিল্প বিকাশ কি হবে? বিদেশী যে সমস্ত জিনিষ রপ্তানি যোগ্য তার উপর কর বসানো যাবে না। পশ্চিমবাংলার চা, পাট যে প্রধান ফসল উৎপাদন হয় তার উপর বিক্রয় কর বসানো যাবে না। মজার প্রশ্ন হচ্ছে ওনারা বলছেন যে পশ্চিমবাংলার শিল্প অন্য জায়গায় চলে যাচ্ছে। কেন যাচ্ছে — এর জন্য কৈফিয়ত দিতে হবে বিরোধী দলের সদস্যদের। কেন কয়লার ক্ষেত্রে এ ঘটনা ঘটছে। লোহার ক্ষেত্রে ভারতবর্ষের অন্যান্য জায়গায় দর সমান থাকছে। দেশের অন্যান্য জায়গায় যখন কয়লা দেওয়া হবে যেমন পাঞ্জাবে, উত্তরপ্রদেশে এবং মহারাষ্ট্রে এক দর থাকছে কিন্তু পশ্চিমবাংলাকে আরো বেশী দরে নিতে হয়। যত দূরে যাওয়া যাবে তত দর কমে যাবে। যেন টেলিসকোপিক ব্যবস্থা। কয়লা আমাদের এখানে বেশী দর দিয়ে কিনতে হচ্ছে। অন্যান্য জিনিষের ক্ষেত্রে কি হচ্ছে? তুলা অন্য জায়গায় বেশী উৎপাদন হয় সেখানে কিন্তু আমার কনসেসান পাচ্ছি না। কয়লার ক্ষেত্রে অন্যান্য জায়গা যেমন সুযোগ সুবিধা পাচ্ছে, তুলার বেলায় আমরা কিন্তু সেই সুযোগ সুবিধা পাচ্ছি না। কেন্দ্রের এই যে আচরণ এই আচরনকে আপনারা যদি বিমাতৃসুলভ আচরন না বলেন তাহলে কি বলবেন? এই ভাবে কেন্দ্র পশ্চিমবাংলার উপর অবিচার চালিয়ে যাচ্ছেন। সেই জন্য আমরা বারে বারে বলে থাকি কেন্দ্র আমাদের বিরুদ্ধে বিমাতৃসুলভ আচরন করছেন। সেই জন্য সমস্ত দিক চিন্তা ভাবনা করে এই নীতির পরিবর্ত্তন করা দরকার। সেই জন্য শুধু পশ্চিমবাংলা নয় পূর্বাঞ্চলের সমস্ত রাজ্য গুলির মধ্যে এই আক্রমন দানা বেঁধে উঠেছে। আর একটা জিনিষ আমরা লক্ষ্য করছি, কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের মধ্যে দিয়ে বিভিন্ন ভাবে করের বোঝা চাপানো হয়েছে। এই অবস্থার মধ্যে দিয়ে আমাদের অর্থমন্ত্রী এই ধরনের একটা বাজেট পেশ করেছেন।

পেট্রোলিয়ামজাত জিনিষের উপর এবং অন্যান্য জিনিষের উপর ৬২০ কোটি টাকা বাড়বে। এর ফলে সমস্ত জিনিষের দাম বাড়বে। এর জন্য বাড়বে ৮০০ কোটি টাকা।

এরফলে ১৪০০ কোটি টাকা কেন্দ্র পাবে। কিন্তু এর ফলে সমস্ত জিনিসের দাম বেড়ে যাবে, একটা চেন্ রিএকশন হবে। জিনিসপত্রে ক্যারিং কষ্ট বেড়ে যাবে। ইতিমধ্যেই কলকাতায় ট্যাক্সী চালকেরা ধর্মঘট করেছেন, মিনিবাসও ধর্মঘট করেছে। বাস মালিকেরাও ভাড়া বাড়াবার উদ্দেশ্যে ঐ পথে যাবার কথা ভাবছেন। ইতিমধ্যে কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারকে ইনষ্ট্রাকশন দিয়েছে যে তোমরা বাসের ভাড়া, ট্যাক্সীর ভাড়া বাড়িয়ে দাও। সুতরাং আজকে খেয়াল রাখতে হবে কেন্দ্রীয় সরকারের যে রেল বাজেট এসেছে, যার পরিমান ৭৯৫ কোটি টাকা, তারপর এসেছে কেন্দ্রীয় সরকারের জেনারেল বাজেট এই বাজেট ট্যাক্স বেশী এসেছে, এর উপর দাঁড়িয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রী নতুন করে করের বোঝা বাড়াননি। তিনি সঠিকভাবেই বলেছেন যে কেন্দ্রীয় সরকারের এইসব করের আঘাতে পশ্চিমবাংলার মানুষ মুমূর্ষু হয়ে পড়েছে এবং সেইজন্যই কর বসান যায়নি। সেইজন্য কর না বসিয়ে যতটুকু করা যায় সেটুকুই করেছেন তিনি। সেইজন্যই তিনি বাজেট কর ব্যবস্থায় একটা সরলী করন করেছেন, করের বিন্যাস সুষ্ঠভাবে করেছেন। হোসিয়ারী শিল্পের উপর ট্যাক্স কমিয়ে শতকরা ৮ ভাগের জায়গায় ৪ ভাগ করা হয়েছে যেখানে ১১ ভাগ ছিল সেখানে নামিয়ে ৮ ভাগ করেছেন। এমনিভাবে তিনি কর ব্যবস্থার বিন্যাস ঘটিয়ে তা কমিয়েছেন। একটি কথা উঠেছে যে আমরা নাকি কিছুই করিনি, এখানে বাজেট যা এসেছে তাতে নাকি কিছুই ফুঁটে উঠেনি। কিন্তু আমরা মনে করি যে বামফ্রন্ট সরকার শুধু উন্নয়ন খাতেই খরচ করেন নি বিরোধী পক্ষ এখানে চিৎকার করছেন যে আমরা নাকি পরিকল্পনা বর্হিভূত খাতে খরচ করেছি আমাদের এই সরকার সরকারী কর্মচারীদের মাইনে বাড়িয়েছেন, শিক্ষকদের মাইনে বাড়িয়েছেন। বাড়িয়েছেন এই কারনে যে সরকারী কর্মচারীরা তো আমাদের শক্তি! তারা প্রশাসনকে সুষ্ঠভাবে চালু রেখেছে। হয়ত কোন কোন জায়গায় ত্রুটি বিচ্যুতি আছে। আর শিক্ষকরা জ্ঞানের আলো ছড়ান, জাতি গঠন করেন এদের জন্য বামফ্রন্ট সরকার করেছেন। আজকে সরকারী কর্মচারীরা যদি না বাঁচেন, শিক্ষকদের যদি উপযুক্ত মর্যাদা না দিতে পারি তাহলে দেশের অগ্রগতি ঘটবে কি করে? আমাদের যদি ক্ষমতা থাকতো, আরো বেশী বেশী করে শিক্ষক, কর্মচারীদের জন্য করতাম।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলায় অন্যান্য জিনিসের সঙ্গে খাদ্যের উৎপাদনও যে বেড়েছে তা আমার পূর্ববর্তী অনেক মাননীয় বক্তাই উল্লেখ্য করেছেন বলে আর এ বিষয়ে বলতে চাইনা। আমি এখানে মাছের উৎপাদন বৃদ্ধির কথা বলবো। আমরা, পশ্চিমবাংলার মানুষেরা, মাছে ভাতে মানুষ। সেদিক থেকে পশ্চিমবাংলায় মাছের উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে ১৯৮২/৮৩ সালে এই উৎপাদন ছিল ২ লক্ষ ৭১ হাজার টন, ১৯৮৩/৮৪ সালে সেটা ৩ লক্ষ ৫৫ হাজার টনে দাঁড়িয়েছে। এটা কেন হয়েছে? রাজ্যসরকারের পক্ষ থেকে মৎস্যজীবীদের জাল, বোট এবং আনুসঙ্গিক সরঞ্জাম সরবরাহ করবার ফলেই এটা সম্ভব হয়েছে। এ রাজ্যে কুটির শিল্পের ক্ষেত্রেও দারুন অগ্রগতি ঘটেছে। ১৯৮২/৮৩ সালে যেখানে তাঁতবস্ত্রের উৎপাদন ছিল ৩৬০ মিলিয়ন মিটার, সেটা ১৯৮৩/৮৪ সালে বেড়ে দাঁড়িয়েছে ৩৬৫ মিলিয়ন মিটার। ১৯৮২/৮৩ সালে রেশমের উৎপাদন হয়েছিল ৬.৬৫ লক্ষ কিলো, ১৯৮৩/৮৪ সালে সেটা বেড়ে হয়েছে ৬.৯৩ লক্ষ কিলোগ্রাম। কৃষি ক্ষেত্রে চাষীদের সেখানে ৭.১ লক্ষ মিনিকিট বিতরণ করা হয়েছিল। ১৯৮২/৮৩ সালে, সেটা ১৯৮৩/৮৪ সালে ১৭ লক্ষতে দাঁড়িয়েছে।

**[7.20 – 7.28 p.m.]**

সার বিলি করেছেন ১৯৮১/৮২ সালে ২৬০ হাজার টন, ১৯৮৪/৮৫ সালে ৩৭৯ টন। এছাড়া পঞ্চায়েতের জন্য গৃহ নির্মান, পুরনো ঘর মেরামত নলকূপ বসানো, বিভিন্ন জায়গায় ব্রিজ নির্মাণ যেমন নবদ্বীপের গৌরাঙ্গ সেতু, পলাশীর দ্বিজেন্দ্রনাথ সেতু ইত্যাদি - উন্নয়নমূলক কাজ নানাভাবে এই সরকার করেছেন। গত কয়েক বছর ধরে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এই অবস্থার মধ্যে বিশেষ করে গত এক বছর ধরে গ্রাম ও শহরের সমস্ত স্তরের লোকের স্বার্থ রক্ষা করছেন এবং তার জন্য কোন রকম নূতন কর বসান নি। সেইজন্য আমি এই বাজেটকে সম্পূর্ন রূপে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অবন্তী মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী মহাশয় ১৯৮৫/৮৬ সালের আর্থিক বছরের ব্যয় বরাদ্দ অনুমোদনের জন্য যে বাজেট প্রস্তাব এখানে উত্থাপন করেছেন আমি সে সম্পর্কে কিছু বলতে চাই। আমাদের অর্থমন্ত্রী কর্তৃক উত্থাপিত এই বাজেট পশ্চিমবংগে সর্বস্তরের মানুষের নিকট এক চমক এবং হতাশার সৃষ্টি করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দেশে একটা কথা আছে, যার ছেলেকে কুমীরে খায় তার মা ধান ভানার ঢেঁকি দেখলে ভয় পায়। ট্রেজারী বেঞ্চ থেকে চিৎকার করছেন ২/৩ দিনের দৈনন্দিন সংবাদপত্রে যে কথাগুলি প্রকাশ হয়েছে সেগুলি উপলব্ধি করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গের ক্ষেত্রে অতীতে ও বর্তমানে যে নমূনা দেখিয়েছেন পশ্চিমবংগের মানুষ তার বাস্তব চিত্র সম্পর্কে সম্যকভাবে অবহিত হয়েছেন। আমাদের অর্থমন্ত্রী মহাশয় বর্তমান বছরের পশ্চিমবঙ্গের দীর্ঘমেয়াদী প্রকল্প ও উৎপাদন মুখী প্রকল্পের যে টাকা বরাদ্দ ছিল তার থেকে কম খরচ করে তার দলীয় শক্তি বৃদ্ধির জন্য উৎপাদনের ক্ষেত্রে বরাদ্দ কৃত অর্থের থেকে বেশী করে খরচ করে পশ্চিমবংগের কোষাগারকে শূন্য করে দিয়েছেন এবং পশ্চিমবংগকে দেউলিয়া রাজ্য রূপে চিহ্নিত করেছেন এবং বলতে চেয়েছেন যে আগামী বছরে আর্থিক দিক দিয়ে পশ্চিমবঙ্গে প্রায় ৩০ কোটি টাকা উদ্বৃত্ত হবে। তিনি হিসাব দেখিয়ে ৩০ কোটি টাকা উদ্বৃত্তের কথা যেটা বলেছেন সেটা নিছক অসত্য কথা। কারণ তিনি যে বাজেট প্রস্তাব এখানে উত্থাপন করেছেন তাতে কোন পজেটিভ কথা নেই। কাজেই তিনি কি করে মনে করছেন যে সমস্ত ঘাটতি পূরণ করে ৩০ কোটি টাকা উদ্বৃত্ত হবে? তিনি তার বক্তব্যে কেন্দ্রের বিরুদ্ধে বিষোদগার করেছেন। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৪ বছরে ১৯৭১ কোটি টাকা যে খরচ হয়েছে তার ভিতর ১৭১১ কোটি টাকা রাজ্য দিয়েছেন। গ্যাডগিলের সূত্র অনুযয়ী যেখানে ৩৩ শতাংশ কেন্দ্রীয় সরকারের দেবার কথা সেক্ষেত্রে প্রায় ৯০ শতাংশ দিলেও আমাদের অর্থশাস্ত্রে পারদর্শী পন্ডিত অর্থমন্ত্রী মহাশয় কেন্দ্র দিচ্ছেনা বলে বিষোদগার করছেন।

তিনি যে বাজেট প্রস্তাব উৎথাপন করেছেন, তাতে আমি মনে করি পশ্চিমবাংলার মানুষের কোন কল্যান হবে না, পশ্চিমবাংলার কোন উন্নয়ন হবে না। শুধু পশ্চিমবাংলার মানুষকে ধোকা দিয়ে রাজনৈতিক মুনাফা লোটার উদ্দেশ্যে তিনি এই বাজেট প্রস্তাব উৎথাপন করেছেন। সেজন্য আমি এই বাজেট প্রস্তাবকে সমর্থন করতে পারছিনা, আমি এই বাজেট প্রস্তাবের বিরুদ্ধে আমার অভিমত প্রকাশ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যাত্রানুষ্ঠানের উপর ২০০ টাকা কর ধার্য্য করে পশ্চিমবাংলার সংস্কৃতিও গ্রাম বাংলার মানুষের উপর চরম আঘাত এনেছেন। শুধু তাই নয়, এর মাধ্যমে সংগৃহীত অর্থ তিনি পঞ্চায়েতের মাধ্যমে কাজে লাগাবার প্রস্তাব দিয়েছেন। যেহেতু পঞ্চায়েত গুলিতে তাদের দলীয় শক্তি খুব বেশী, সেজন্য তিনি যাত্রানুষ্ঠানের মাধ্যমে কর আদায় বাবদ যে টাকা আসবে, সেই টাকা তাদের হাতে দিতে চেয়েছেন। আশাকরি, একথা সবাই স্বীকার করবেন যে, পশ্চিমবাংলার পঞ্চায়েতগুলি খেটে খাওয়া মানুষের জন্য কেন্দ্রীয় সরকারের

দেওয়া গম, চাল - লক্ষ লক্ষ টাকার আত্মসাৎ করে গ্রামের কৃষককে ভিখারী করে রেখেছে। যাত্রানুষ্ঠানের মাধ্যমে সংগৃহীত টাকা সেই দূর্নীতি পরায়ন পঞ্চায়েতগুলির হাতে দেওয়ার কোন যৌক্তিকতা আছে বলে আমি মনে করিনা। মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবাংলাকে দেউলিয়া অবস্থায় দাঁড় করিয়ে সমগ্র পশ্চিমবাংলাকে শ্মশানে পরিনত করেছেন। ভারতবর্ষের বুকে পশ্চিমবাংলাকে দেউলিয়া রাজ্য বলে চিহ্নিত করেছেন। সুতরাং আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আগামী বছরের জন্য তাদের দলীয় শক্তি বৃদ্ধির জন্য যে বাজেট প্রস্তাব পেশ করেছেন, সেই প্রস্তাব এর বিরুদ্ধে আমি পুনরায় তারস্বরে বিরোধীতা করছি। যেহেতু এই বাজেটের দ্বারা পশ্চিমবাংলার কোন কল্যান এবং সামগ্রিক কোন উন্নতি হতে পারে না। সেজন্য আমি এই বাজেট প্রস্তাবের বিরোধিতা করছি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The House was then adjourned at 7.28 P.M. till 1 P.M. on Tuesday, the 26th March, 1985, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 26th March, 1985 at 1 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 14 Ministers, 11 Ministers of State and 156 Members.

**[1.00 – 1.10 p.m.]**

**Held over Starred Questions (to which oral answers were given)**

**রাষ্ট্রীয় পরিবহনে কর্মচারীর সংখ্যা**

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৬।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী** : স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

কলকাতা, দুর্গাপুর ও উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহণে বর্তমানে মোট কতজন কর্মচারী আছেন?

**শ্রী রবীন মুখার্জী** :

বর্তমানে (১.৩.৮৫) কলকাতা, দুর্গাপুর ও উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনে মোট কর্মচারীর সংখ্যা যথাক্রমে ১৪,৪০৪ জন, ১,৩০৬ জন এবং ৪,১৯১ জন।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৭৭ সাল থেকে এই সাল পর্যন্ত কতজন কর্মচারী নিয়োগ করা হয়েছে?

**শ্রী রবীন মুখার্জী** : নোটিশ দিতে হবে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই কর্মচারী নিয়োগের ক্ষেত্রে কলিকাতা, দুর্গাপুর এবং উত্তরবঙ্গে কত বাড়তি কর্মচারী নিযুক্ত আছে?

**শ্রী রবীন মুখার্জী** : নোটিশ দিতে হবে।

**Dr. Zainal Abedin** : Will the Hon'ble Minister-in-charge of Transport Department please to state as to the number of staff per bus in North Bengal and in Calcutta ?

**Shri Rabin Mukherjee** : I think, you mean man bus ratio. Naturally, I want notice.

**Dr. Zainal Abedin :** Sir, the Minister is so incompetent but he has been inducted in the Cabinet.

**মিঃ স্পীকার :** প্রশ্নটা ছিল কতজন কর্মচারী আছেন। আপনি সেই হিসাবে জিজ্ঞাসা করবেন, A supplementary cannot cover the whole world.

**Dr. Zainal Abedin :** Why are you giving protection to the Minister ?

**Mr. Speaker :** No question of giving protection to the Minister. your supplementary is irrelevant.

**Dr. Zainal Abedin :** Not at all, Sir. I entirely disagree with you.

**Mr. Speaker :** You look at the main question. How can he answer your supplementary ?

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ৩টি করপোরেশনে কত লাভ বা লোকসান হয়?

**মিঃ স্পীকার :** It does not arise.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মহাশয় জানাবেন কি, এই যে কর্মচারী নিযুক্ত আছে এরমধ্যে কতজনের দুর্ঘটনাজনিত কারণে মৃত্যু হয়েছে?

**মিঃ স্পীকার :** এর উত্তর হয় না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, বারেবারে অভিযোগ আসছে যে কলকাতা ষ্টেট ট্রান্সপোর্ট করপোরেশানে যে বাসের সংখ্যা তার তুলনায় কর্মচারীর সংখ্যা অনেক বেশী ম্যান বাস রেসিও এই অভিযোগ কি সত্য?

**শ্রী রবীন মুখার্জী :** আমি আগেই বলেছি।

**উমুমপুর থেকে কলকাতা পর্যন্ত নতুন বাসরুট প্রবর্তন**

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৭।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ২৪-পরগণা জেলার অন্তর্গত পাণিহাটি পৌর অঞ্চলের অন্তর্গত উমুমপুর থেকে কলকাতা পর্যন্ত কোন নতুন বাসরুট খোলার পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী রবীন মুখার্জী :**

(ক) হ্যাঁ।

(খ) যথাসম্ভব বাস্তবায়নের চেষ্টা হইতেছে।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য :** এই দেরী হওয়ার কারণ কি?

**শ্রী রবীন মুখার্জী :** আর.টি.এ যে ভিত্তিতে করে আমরা সেই ভিত্তিতে এটা যথাসম্ভব তাড়াতাড়ি করার চেষ্টা করছি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য :** এটা ব্যারাকপুর বাস সিন্ডিকেটের অন্তর্ভূক্ত বলে আমরা জানি কিন্তু এটা কি সত্য যে ব্যারাকপুর বাস সিন্ডিকেটের এই বাস রুট খোলার ব্যাপারে কোন আপত্তি নেই?

**শ্রী রবীন মুখার্জী :** এইরকম কোন ইনফর্মেশন নেই।

**মাথাভাঙ্গার সরকারী বাস ডিপো স্থানান্তরকরণ**

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬২৯।) **শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মাথাভাঙ্গা শহরের সরকারী বাস ডিপোটি স্থানান্তরকরণের কাজ কতদূর সম্পন্ন হইয়াছে; এবং

(খ) কবে নাগাদ উক্ত ডিপোটি স্থানান্তরিত হইবে?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী :**

(ক) ডিপো স্থানান্তর করণের জন্য জমির দখল নেওয়া হয়েছে ও ডিপো তৈরীর কাজ হাতে নেওয়া হয়েছে।

(খ) আশা করা যায় আগামী মে মাসের শেষাশেষি নাগাদ স্থানান্তর করণের কাজ শেষ হবে।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** কোন সময়ে বর্তমান স্থানে ডিপোটি গিয়েছিল?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী :** এইটা হচ্ছে মাথাভাঙ্গা হাইস্কুলের জায়গা। ১৯৭২ সলে কংগ্রেস আমলে এই জমিটা ট্রান্সপোর্ট ডিপো করার জন্য লিজ দেওয়া হয়েছিল।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** হাইস্কুলের জমিটা হাইস্কুলকে ছেড়ে দিয়ে অন্যত্র স্থানান্তরিত করার চেষ্টা কবে থেকে হচ্ছে?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী :** এটা বামফ্রন্ট-এর আমল থেকেই হচ্ছে কারণ ওরা বলেছেন সিডিউল কাষ্ট এবং ট্রাইব্‌সদের জন্য একটা হোষ্টেল করবো তাঁর জন্য জায়গা দরকার। সেই জন্য স্থানান্তর করা হয়েছে।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister-in-charge of Transport Department be pleased to state the budgetary allocation with regard to this depot and the progress uptil now achieved ?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী :** প্রোগ্রেস সম্বন্ধে বললাম। জমি দখল নেওয়া হচ্ছে। কনষ্ট্রাকশানের কাজ জুন মাসের মাঝামাঝি শেষ হয়ে যাবে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** কুচবিহারে বিগত ৮ বছর ধরে বাসের সংখ্যা কি পরিমাণে বেড়েছে যার জন্য নূতন ডিপো তৈরী করতে হচ্ছে?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন ওঠে না।

**শ্রী মনোহর টিরকি ঃ** মাথাভাঙা বাদ দিয়ে জায়গা ভুটান সীমান্তে যেটা আছে সেখানে বাস ডিপো তৈরী করার পরিকল্পনা আছে কি?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী ঃ** না নেই।

## Starred Questions
## (to which oral answers were given)

### কলকাতা কর্পোরেশন ও বালি মিউনিসিপ্যালিটির নির্বাচন

*২০৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৬।) **শ্রী অশোক ঘোষ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

কলকাতা করপোরেশন ও বালি মিউনিসিপ্যালিটির নির্বাচন করে নাগাত হবার সম্ভাবনা আছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ**

আগামী ৩১/৩/৮৫ তারিখের মধ্যে কলকাতা পুরসভার ১৪১টি ওয়ার্ডের নির্বাচক তালিকা চূড়ান্তভাবে প্রকাশিত হবে বলে আশা করা যাচ্ছে। এই তালিকা প্রকাশের পরেই নির্বাচনের সঠিক তারিখ ঘোষণা করা হবে।

বালি পুরসভার নির্বাচন পুরসভাগুলির পরবর্তী সাধারণ নির্বাচনের সঙ্গে একযোগে অনুষ্ঠিত হবে। সঠিক তারিখ এখনও স্থির করা হয়নি।

**[1.10 – 1.20 p.m.]**

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি সংশোধিত তালিকা কবে নাগাদ শেষ হবে এবং নির্বাচন ঘোষণা করা হবে?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** আপনারা জানেন যে সংশোধিত তালিকা প্রেস ছাপছে, ছাপবার পর ফাইনাল নোটিফিকেশান হবে, এগুলি হবার পর নির্বাচনের তারিখ ঘোষণা করা হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তাহলে কি বলতে চান প্রেসের উপর আগামী নির্বাচনটা নির্ভর করছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** এই কথাটা এইভাবে রাখা ঠিক নয়। ফাইনাল নোটিফিকেশান যখন হবে, পাবলিকেশান যখন হবে তারপর দি গভর্ণমেন্ট উইল বি ইন এ পজিসান টু ফিক্স আপ এ ডেট।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** আমার যতদূর মনে পড়ছে মাননীয় মন্ত্রী মহাশয় খুব সম্প্রতি বিবৃতিতে বলেছেন জুন মাসের মধ্যে কলকাতা কর্পোরেশানের নির্বাচন করা সম্ভব হবে। সেই লক্ষ্যকে সামনে রেখে নির্বাচনের প্রস্তুতি কি চলছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** নির্বাচনের সমস্ত প্রস্তুতি চলছে, যত তাড়াতাড়ি পারি নির্বাচন করব।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister-in-charge of Urban Development Department be pleased to state as to whether the

Left Front has yet recovered from the shock which they received in the last Lok Sabha Election ?

**Shri Prasanta Kumar Sur :** The Left Front Government had no shock, it was a shock to the Central Government.

### মুর্শিদাবাদ জেলার পাটিকাবাড়ী-কলকাতা বাস চলাচলের প্রস্তাব

*২০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার পাটিকাবাড়ী (নওদা থানা) কলকাতা ভায়া বেলডাঙ্গায় সি.এস.টি.সি বা বেসরকারী বাস চলাচলের প্রস্তাব রাজ্যসরকার বিবেচনা করছেন?

**শ্রী রবীন মুখার্জী :**

হ্যাঁ। এই রুটে একটি বেসরকারী বাস চলাচলের প্রস্তাব এস.টি.এ অনুমোদন করেছেন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি যে রুটটা অনুমোদিত হয়েছে। অনুমোদন এক মাসের উপর হল হয়েছে, আমার জিজ্ঞাস্য বাসটা চালু করার জন্য পরবর্তী ধাপ কি কি নেওয়া হয়েছে?

**শ্রী রবীন মুখার্জী :** মুর্শিদাবাদ আঞ্চলিক পরিবহন অধিকর্তার প্রস্তাব অনুসারে রাজ্য পরিবহন অধিকর্তা পাটিকাবাড়ী-কলকাতা রুট সম্প্রতি অনুমোদন করেছেন। এই রুটে একটি আপ ডাউন বাস চলাচল করবে। টার্মিনাল স্টেশন হিসাবে উল্টোডাঙ্গাকে ব্যবহার করতে বলা হয়েছে। মুর্শিদাবাদ আঞ্চলিক পরিবহন অধিকর্তাকে পার্মিট প্রদানের ক্ষমতা দেওয়া হয়েছে।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** আমাদের অভিজ্ঞতা থেকে জানি মুর্শিদাবাদ পরিবহন অধিকর্তার দীর্ঘসূত্রতার ঘটনা অনেক বেশী। সেজন্য এই বাসটা চালু করার জন্য মুর্শিদাবাদ আঞ্চলিক পরিবহন অধিকর্তাকে তৎপর হওয়ার জন্য প্রয়োজনীয় নির্দেশ দেবেন কি না?

**শ্রী রবীন মুখার্জী :** ইতিমধ্যে নির্দেশ দেওয়া হয়েছে, তবে আরো তৎপর হওয়ার জন্য ব্যবস্থা নেওয়া হবে।

### Additional area under Minor Irrigation

*207. (Admitted question No. *918) **Shri ABDUL MANNAN:** Will the Minister-in-charge of the Agriculture (Minor Irrigation) Department be pleased to state—

(a) the target for bringing additional area under Minor Irrigation during the Sixth Five-Year Plan period within 1980-85 :

(b) to what extent this target has been achieved till 1983-84 ; and

(c) whether target would be fully achieved during the Sixth Five-Year Plan period within 1984-85 ?

**Shri Kanai Bhowmick :**

(a) The revised Sixth-Five Year Plan target was 300 thousand h.a.

(b) Achievement upto 1983-84 was 218.13 thousand h.a.

(c) Target will be nearly achieved falling short only by 16.57 thousand h.a.

**শ্রী হবিবুর রহমান :** মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই যে ১৫.৫৭ থাউজ্যান্ড এইচ.এ. সর্ট পড়ল তার কারণ কি?

**শ্রী কানাই ভৌমিক :** টার্গেটে সর্ট হবে ১৬.৫৭ থাউজ্যান্ড এইচ.এ।

**শ্রী হবিবুর রহমান :** এরকম সর্ট হবার কারণ কি?

**শ্রী কানাই ভৌমিক :** অনেক কারণ আছে। কাজ করতে গেলে অনেক রকম অসুবিধা হয় এবং সেদিক থেকে মনে হয় ১৬.৫৭ হাজার হেক্টর হয়ত হবে।

**ডাঃ জয়নাল আবেদিন :** মন্ত্রী মহাশয় এই যে হেক্টরের কথা বললেন তাতে প্রশ্ন হচ্ছে, এই ব্যাপারে ডিষ্ট্রিক্ট ওয়াইজ ব্রেক ডাউন কত? আমার দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, হোয়াট আর দি স্কীমস্ বাই হুস্ ইউ আর প্রোপোজিং টু ইমপ্লিমেন্ট দিস্?

**শ্রী কানাই ভৌমিক :** ডিষ্ট্রিক্ট ওয়াইজ ফিগার এখন দিতে পারবনা। এ্যাচিভমেন্ট কত হয়েছে বলতে পারি।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** ক্ষুদ্র সেচ প্রকল্পের ক্ষেত্রে আমরা একটা জিনিস দেখতে পাচ্ছি কয়েকটি জেলায় বেশী করে প্রকল্প নেওয়া হচ্ছে এবং কোথাও একেবারেই নেওয়া হচ্ছে না। আমার প্রশ্ন হচ্ছে, এই মাইনর ইরিগেসনের ব্যাপারটি আপনি সমদৃষ্টি দিয়ে দেখবেন কিনা?

**শ্রী কানাই ভৌমিক :** মাননীয় সদস্যরা হয়ত জানেন ক্ষুদ্র সেচ পরিকল্পনাতে ভূগর্ভস্থ জলের পরিমাণ অনুযায়ী বিভিন্ন জেলায় বিভিন্ন পরিকল্পনা নিতে হয় এবং এক্ষেত্রে বৃষ্টিপাতের উপরেও নির্ভর করতে হয়। কিছু কিছু এ্যানোম্যালি যে নেই তা আমি বলব না। তবে যতদূর সম্ভব আমরা সমস্ত জেলাকে সমদৃষ্টিতে দেখি। উত্তরবঙ্গের জেলাগুলিতে আমাদের যে সমস্ত ইনষ্টলেশন আছে তার পোটেনসিয়ালিটি বাড়াবার চেষ্টা আমরা করছি। তবে এখনও পর্যন্ত আশানুরূপ কাজ এবং তার কারণ হচ্ছে বৃষ্টিপাত। বৃষ্টিপাতের জন্য অনেক চাষীই আমাদের কাছ থেকে জল নেয়না— তারা বৃষ্টিপাতের উপর নির্ভর করে। এছাড়া আমাদের মাইনর ইরিগেসনের আরও যে সমস্ত স্কীম রয়েছে, যেমন— ডিপ টিউবওয়েল, আর এল আই ইত্যাদি তার উপরেও কিছু কিছু লোক নির্ভর করে। হিল এরিয়ার মানুষ আবার অন্য রকম স্কীমের উপরেও নির্ভর করে। কাজেই সমস্ত জেলার পোটেনসিয়ালিটি দেখে আমরা কাজ করছি এবং সেই সুযোগও আমাদের আছে। আপনারা দেখেছেন গত পরশুদিন আমাদের একটা স্পেশ্যাল প্রোগ্রাম ছিল। আমরা নর্থবেঙ্গলে ১০ কোটি টাকার একটা স্কীম ওপেন করেছি এবং সেখানে আমাদের মুখ্যমন্ত্রী গিয়েছিলেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মন্ত্রী মহাশয় জানেন কি, বর্ত্তমান মাসে ক্ষুদ্র সেচ প্রকল্পগুলি থেকে জল নেবার ব্যাপারে কৃষকরা টাকা জমা দিতে গেছে কিন্তু আপনার দপ্তর কৃষকদের কাছ থেকে টাকা জমা নেয়নি?

**শ্রী কানাই ভৌমিকঃ** এরকম ঘটনা আমার জানা নেই। আপনি যদি আমাকে নাম দেন তাহলে খোঁজ নেব।

**[1.20 – 1.30 p.m.]**

**শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** বীরভূম জেলায় ইরিগেসনের ব্যাপারে সমস্ত কিছু ভাগ্যের উপর নির্ভর করতে হয়। কারণ বয়ে যাওয়া জল অর্থাৎ ক্যানেল ওয়াটার খুবই সীমিত। মন্ত্রী মহাশয়ের মাইনর ইরিগেসনের জন্য অতিরিক্ত টাকা পাবেন বলে আশা করছেন এবং তার জন্য যেসব পরিকল্পনা নিচ্ছেন তাতে মন্ত্রী মহাশয় জানাবেন কি যে বীরভূমের প্রতি একটু একস্ট্রা করুনা হবার সম্ভাবনা আছে কিনা?

**শ্রী কানাই ভৌমিকঃ** আমি আগেই বলেছি মাননীয় সদস্যদের যে আমাদের সংগতি অনুযায়ী আমাদের পোটেনসিয়ালিটি দেখে বিভিন্ন জায়গার অবস্থা বিবেচনা করে যতদূর সম্ভব সেগুলি বিবেচনা করার চেষ্টা করছি।

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ ঃ** এই ক্ষুদ্র সেচ পরিকল্পনার মাধ্যমে ডিপ টিউবওয়েল যে হচ্ছে সেগুলি এডিকোয়েট গ্রাউন্ড ওয়াটার সার্ভে করে হচ্ছে কি? কারণ দেখা যাচ্ছে জলের অভাবে কিংবা যে কোয়ালিটির জল দরকার তা পাওয়া যাচ্ছে না এবং তাতে চাষের কাজ ব্যহত হচ্ছে। মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে এ্যাডিকোয়েট গ্রাউন্ড ওয়াটার সার্ভে করে এই সব ডিপ টিউবওয়েল বসানো হচ্ছে কি?

**শ্রী কানাই ভৌমিক ঃ** আমি ইতিপূর্বে বলেছি যে পশ্চিমবাংলায় ইতিমধ্যে আমাদের যে ওয়াটার ইনভেষ্টিগেসন ডিপার্টমেন্ট আছে তারা সব জায়গায় গ্রাউন্ড ওয়াটার সার্ভে করেছে এবং তার একটা মানচিত্রও আমরা করেছি যে এই ব্লকে বা এই এই জেলায় এই রকম গ্রাউন্ড ওয়াটারের পোজিসন এবং তারই ভিত্তি করে আমরা চলি বা আমরা সমস্ত স্কীম নিই। কিন্তু এই পোজিসন অনেক সময় চেঞ্জ হয় টাইম টু টাইম। তার জন্য প্রতি বছর সার্ভে করা হয়। দ্বিতীয় হচ্ছে অনেক জায়গায় দেখা যাবে সেখানে স্যালো টিউবওয়েল জল পাওয়া যাচ্ছে এবং তাতে সাধারণভাবে মনে হচ্ছে জল পাওয়া যাবে কিন্তু ইনভেষ্টিগেসনে অন্য রকম হচ্ছে। আর একটা হচ্ছে এন.এ বি এ আর ডি সেটা সেন্ট্রাল গভর্ণমেন্টের ডিরেকসন অনুযায়ী তার নর্ম হয় এবং সেগুলি ফিজিবল কিনা সেটা তার উপর নির্ভর করে। আমরা তার ভিত্তিতে সমস্ত সার্ভে করেছি। এবং তারই ভিত্তিতে আমরা নূতন নূতন প্রোজেক্ট স্থির করে থাকি।

### আসাম হইতে আগত উদ্বাস্তুদের সংখ্যা

*২০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩৯।) **শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহাশয়া অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৭৯ সাল থেকে আসাম হতে যে সব উদ্বাস্তু এই রাজ্যে এসেছেন এবং এখনও উদ্বাস্তু শিবিরে আছেন, তাদের মোট সংখ্যা কত;

(খ) এদের জন্য ত্রাণখাতে মোট কত টাকা ও পর্যন্ত ব্যয় হয়েছে ;

(গ) (১) উক্ত টাকার মধ্যে কেন্দ্রীয় সরকারের সাহায্য আছে কি, ও

(২) থাকলে, তার পরিমাণ কত; এবং

(ঘ) শিবিরে বসবাসকারী উদ্বাস্তুদের আসামে প্রত্যাবর্তন করার কোন সম্ভাবনা আছে কিনা?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :**

(ক) ত্রাণ শিবিরে আশ্রয়প্রাপ্ত মোট ৩৮১৬৬ জন শরণার্থীদের মধ্যে এখনও ১৩,০৬৫ জন শিবিরে আছেন।

(খ) ৩১/১/৮৫ পর্য্যন্ত ব্যয়ের পরিমাণ ৩ কোটি ৭৫ লক্ষ ৩৮ হাজার ৩ শত ৯৮ টাকা ৬ পয়সা।

(গ) (১) হ্যাঁ।

(২) ১১৩.৪৪৮ লক্ষ টাকা ঋণ এবং ২৭.১৯২ লক্ষ টাকা অনুদান মোট ১৪০.৬৪ লক্ষ টাকা।

(ঘ) আসাম থেকে দুই দফায় শরনার্থীরা পশ্চিমবঙ্গে আসেন— প্রথমে ১৯৭৯ এবং ১৯৮০ তে তারপরে ১৯৮৩তে। ১৯৮৩ সালে আগত শরণার্থীদের ফিরিয়ে নিতে আসাম সরকার নীতিগতভাবে রাজী হওয়ায় এবং ঐ ব্যাপারে কার্যকরী ব্যবস্থা নেবার ফলে এদের অধিকাংশকেই ফেরৎ পাঠানো সম্ভব হয়েছে এবং বহু শরণার্থী নিজে থেকেই চল গেছেন। কিন্তু প্রথম দফায় আগত শরণার্থীদের ফিরিয়ে নেবার ব্যাপারে আসাম সরকার কোন প্রতিশ্রুতি না দেওয়ায় এদের ফেরৎ পাঠানো সম্ভব হয়নি তবে কিছু সংখ্যক নিজে থেকেই শিবির ত্যাগ করে গেছেন। এদের গন্তব্যস্থল সরকারের জানা নেই। নতুন শরণার্থীদের ক্ষেত্রেও ২৯/১০/৮৪ পর আর কোন শরণার্থী ফেরৎ পাঠানো সম্ভব হয়নি কারণ এ সম্বন্ধে প্রয়োজনীয় কাগজপত্র আসাম সরকারের কাছ থেকে পাওয়া যায় নি।

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৩ হাজার ৬৫ জন উদ্বাস্তু শিবিরে আছেন, এই সব উদ্বাস্তুদের কত তাড়াতাড়ি ফেরৎ পাঠানো সম্ভব হবে বলে মাননীয় মন্ত্রী মহাশয় মনে করছেন?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** আমাদের মুখ্যমন্ত্রী এই ব্যাপারে যোগাযোগ করছেন এবং আলোচনা করছেন, কি ভাবে ওদের ফেরত পাঠানো যায়, কিন্তু এখনও পর্য্যন্ত ফেরৎ নেবার জন্য যে ব্যবস্থা নেওয়া দরকার, সেই ধরণের ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে না।

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই যে কেন্দ্রীয় সরকার টাকা সাহায্য করেছেন বলে বললেন। বর্তমানে ঐ সব উদ্বাস্তুদের গ্রান্ট হিসাবে এবং লোন হিসাবে কোন টাকা কেন্দ্রীয় সরকার কোন প্রতিশ্রুতি দিয়েছেন কি না?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** পুরানো যারা আছেন, তাদের টাকা কেন্দ্রীয় সরকার দেবেন না। নুতন যারা আসবেন তাদের জন্য টাকা দেবেন।

**শ্রী সুভাষ বোস :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই উদ্বাস্তুদের জন্য যে টাকা ব্যয় করা হয়েছে, কতটা অংশ কেন্দ্রীয় সরকার দিয়েছেন, কতটা অংশ রাজ্য সরকার দিয়েছেন?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** এই ব্যাপারে আমি আগেই উত্তর দিয়েছি।

**শ্রী মনীন্দ্রনাথ বর্মা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে টাকা খরচ হয় উদ্বাস্তুদের জন্য, এই টাকা দেওয়ার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের, না, রাজ্য সরকারের?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** সাধারণতঃ বাইরে থেকে যারা উদ্বাস্তু হয়ে আসেন, তাদের জন্য দায়িত্ব থাকে কেন্দ্রীয় সরকারের।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ১৩ হাজার ৬৫ জন উদ্বাস্তু শিবিরে আছে, এদের জন্য প্রত্যেক মাসে খরচ কত হচ্ছে?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** সপ্তাহে ২॥ কেজি গম দেওয়া হয় এবং প্রতিদিন ৫ টাকা নগদ দেওয়া হয়, তাছাড়া বাচ্চা শিশুদের চিকিৎসার ব্যবস্থা আছে, ওদের জন্য জলের ব্যবস্থা করতে হয়। সমস্ত রাজ্য সরকারকে চালাতে হচ্ছে। টোটাল কত খরচ হয়, তা জানাতে গেলে নোটিশ দিতে হবে।

**শ্রী মনোহর টির্কিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ১৩ হাজার ৬৫ জন উদ্বাস্তু শিবিরে রয়েছেন, এরা কোন্ জেলার কোন্ শিবিরে আছেন?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** জলপাইগুড়ি জেলার ডাংগিতে ৬০৮৬ জন আছেন, এরা সবাই পুরানো, যশোডাঙ্গায় ১৬০৫ জন আছেন, এরাও পুরানো, ডাঙ্গি (২নং) এ ১৩০৮ জন আছেন, এরা নূতন, বুড়ি তোরসাতে ৯৫৬ জন আছেন, এরা নতুন। এছাড়া কুচবিহারের জোড়াইতে ৩১১০ জন পুরানো উদ্বাস্তু আছেন।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ১৩ হাজার উদ্বাস্তু বিভিন্ন শিবিরে আছে, এবং জানা গেল তাদের অদূর ভবিষ্যতে অন্যত্র পাঠাবার কোনও সম্ভাবনা নেই। এর ফলে স্থানীয় কিছু সমস্যার সৃষ্টি হচ্ছে, সেই সমস্যাগুলোর পাশাপাশি সামাজিক এবং অর্থনৈতিক সমস্যারও সৃষ্টি হচ্ছে, এই সমস্যার স্থায়ী সমাধান ঘটাবার জন্য, ওদের উদ্বাস্তু জীবন শেষ করে অন্য কোন স্বাভাবিক জীবনে ফিরিয়ে আনার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব করা হয়েছে কি?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** রাজ্য সরকার চেষ্টা করছেন আসাম সরকারের সঙ্গে যোগাযোগ করে তাদের ফিরিয়ে দেবার জন্য। এই ব্যাপারে শীঘ্রই আলাপ আলোচনা হবে। বাংলাদেশ থেকে যখন উদ্বাস্তুরা এসেছিল তখনও এই রকম একটা সমস্যার সৃষ্টি হয়েছিল। যে যে এলাকায় উদ্বাস্তুরা ছিল, সেই এলাকার মানুষের সঙ্গে একটা সম্পর্ক গড়ে তোলা খুবই কঠিন হয়। এই সমস্যাটা একটু কঠিন সমস্যা। এটা সব সময়েই থাকবে এবং ওদের ক্ষেত্রেও আছে। কারণ ঐ এলাকার সামাজিক এবং অর্থনৈতিক একটা সমস্যার সৃষ্টি হয়। শ্রমিকরা ভাবে তাদের রুজি রোজগার এর একটা সমস্যা সৃষ্টি হচ্ছে, এই রকম নানা দিকে অসুবিধা হয়।

**পশ্চিমবঙ্গের বিভিন্ন কারাগারের শিশু অপরাধীদের অন্যত্র রাখার পরিকল্পনা**

*২০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২১।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ** স্বরাষ্ট্র (কারা) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বর্তমানে পশ্চিমবঙ্গের বিভিন্ন কারাগারে যে সমস্ত শিশু অপরাধী আছে তাদেরকে অন্যান্য সাধারণ অপরাধীদের সঙ্গেই জেলে থাকতে হয়; এবং

(খ) সত্য হলে, উক্ত শিশু অপরাধীদের অন্যত্র আলাদাভাব রাখবার কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) ইহা সত্য নয়। বয়স্ক অপরাধীদের নিকট হইতে পৃথক ওয়ার্ডে শিশু অপরাধীদের রাখা হয়।

(খ) শিশু অপরাধীদের জেল হইতে পর্যায়ক্রমে বিভিন্ন সংশোধনী আবাসে রাখার বিষয়টি সরকারের বিবেচনাধীন আছে।

**[1.30 – 1.40 p.m.]**

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এটা কি সত্য যে বিভিন্ন জেলাগুলিতে যে সমস্ত শিশু অপরাধী আছে তাদের উপরে অনেক অকথ্য নির্যাতন করা হয়?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :** আমার জানা নেই। আপনার যদি জানা থাকে তাহলে আমার কাছে পাঠিয়ে দেবেন।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যে এই শিশু অপরাধীদের জেল খানার বাইরে ভাল পরিবেশে রাখার পরিকল্পনা কবে নাগাদ বাস্তবায়িত হবে?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :** ইতিমধ্যে কাজ শুরু হয়ে গেছে। মাননীয় সদস্যদের জানিয়ে রাখতে চাই কারন কাগজেও অনেক লেখা হয়েছে সাধারন ভাবে বিভিন্ন জেলে শিশু অপরাধী যারা রয়েছেন, তাদের মধ্যে দুই রকমের অপরাধী আছে। এক ধরনের হচ্ছে যারা ষ্ট্রেবয়, যারা ননডেলিনকোয়েন্ট। আর এক ধরনের হচ্ছে জুভেনাইন ডেলিনকোয়েন্ট শিশু অপরাধী। গত ৩০/৩৫ বছর পর্যাপ্ত পরিমাণে হোম গড়ে না ওঠার ফলে জেলখানাগুলিকে বাধ্য হয়ে নোটিফাই করতে হয়েছিল রিসেপশান হোমের জন্য। সেজন্য গত ৩০/৩৫ বছর ধরে জেল খানায় শিশু বন্দী রাখা হয়েছে। সম্প্রতি জেল বিভাগ এবং সমাজ কল্যান বিভাগ যৌথভাবে সিদ্ধান্ত নিয়েছে যে সমস্ত শিশু অপরাধীদের আমরা পর্যায়ক্রমে সরিয়ে দিতে চাই। ইতিমধ্যে সেই কাজ শুরু হয়েছে। বারাসাতে ইনস্টিটিউট অব কারেকশন্যাল সার্ভিসেস ১১০ জনকে স্থানান্তরিত করা হয়েছে। পশ্চিমবাংলায় অনামী ৪/৫ বছরের মধ্যে ৬টি জোনাল কারেকশন্যাল কমপ্লেক্স গড়ে উঠছে এবং সারা ভারতবর্ষে বোধ হয় এর নজির নেই। ইতিমধ্যে সার্টিফায়েড হোম যা রয়েছে, টেরেডি হোম যা রয়েছে, বেসরকারী প্রতিষ্ঠান যা রয়েছে সেখানে ৫০ জন শিশু স্থানান্তরিত করেছি। এ মাসের মধ্যে ২০০ জন ষ্ট্রে বয় , নন ডেলিনকোয়েন্ট বয়কে আমরা বারাসাতে স্থানান্তরিত করার পরিকল্পনা করেছি। আগামী কয়েকমাসের মধ্যে আমরা সমস্ত ননডেলিনকোয়েন্ট বয়কে বিভিন্ন হোমে স্থানান্তরিত করবার চেষ্টা করছি। তবে এই ব্যাপারে একটু সময় লাগবে। যারা জুভেনাইল অফেন্ডার তাদের জন্য কারেকশন্যাল কমপ্লেক্স গড়ে উঠতে একটু সময় লাগবে। আশা করছি এক, দেড় বছরের মধ্যে সমস্ত জেল থেকে ননডেলিনকোয়েন্ট এবং ডেলিনকোয়েন্ট সমস্ত অপরাধীদের আমরা স্থানান্তরিত করতে পারবো।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সম্প্রতি মন্ত্রীসভার সিদ্ধান্ত করেছেন যে বারাসাতে উত্তর ২৪ পরগনার হেড কোয়াটার হবে। সে জন্য ওখানে যে সংশোধন ভাবনটি আছে, এটাকে ওয়েলফেয়ার হোম বলে রুপান্তরিত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :** আমি আগেই উত্তর দিয়েছি। এখানে জেল বিভাগের অধিনে একটা ইনস্টিটিউট অব কারেকশন্যাল সার্ভিসেস রয়েছে। যেহেতু জেলে প্রায় ৪০০ উপরে শিশু বন্দী রয়েছে, আমরা আশা করছি প্রায় ২৫০ জন শিশু বন্দী ননডেলিনকোয়েন্ট বন্দীকে সামনের এক মাসের মধ্যে বারাসাতে স্থানান্তরিত করতে পারবো। এছাড়াও আরো বড় ধরণের কারেকশন্যাল কমপ্লেক্স যেখানে কলকাতা, ২৪ পরগনার সমস্ত শিশু বন্দী ডেলিনকোয়েন্ট এবং ননডেলিনকোয়েন্ট থাকতে পারে এবং তাদের জন্য রিফর্ম্যাটিভ স্কুলে বোরষ্টাল আপটার কেয়ার সামগ্রিক ভাবে একটা কারেকশন্যাল কমপ্লেকস আমরা বারাসাতে গড়ে তোলবার চেষ্টা করছি। বারাসাতে আমাদের প্রায়

২৪/২৫ একর জমি রয়েছে। বারাসাতে হেড কোয়াটার হলে, অবশ্য অন্য ডিপার্টমেন্টও জমি চাইবে, কিন্তু সেটা দেওয়া সত্ত্বেও জমি রেখেছি এই কারেকশন্যাল হোম গড়ে তোলার ব্যাপারে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে শিশু অপরাধীরা রাজ্যের সমস্ত জেলে রয়েছে অর্থাৎ কেন্দ্রীয় জেল, ডিস্ট্রিক্ট জেল এবং সাব জেলে রয়েছে, এদের লেখাপড়ার জন্য কেন্দ্রীয় জেল ডিস্ট্রিক্ট জেল এবং সাব জেলে কোন শিক্ষা ব্যবস্থা করা হয়েছে কিনা বা আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :** রয়েছে। আরো ভালভাবে তৈরী করবার জন্য শিশু বন্দীদের শুধু সাধারন লেখাপড়া নয়, তার সঙ্গে কারিগরী বিদ্যা শেখাবার ব্যবস্থাও থাকবে। অর্থাৎ তারা যাতে স্বাবলম্বী হতে পারে সেই রকম এডুকেসন দেওয়া হবে।

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় :** পশ্চিমবাংলায় বর্তমানে ডেলিংকোয়েন্ট এ্যান্ড নন ডেলিনকোয়েন্ট কতজন শিশু বন্দী জেলে আছে বলতে পারবেন?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :** মোট ৪০০ জনের মত শিশু বন্দী আছে। এরমধ্যে নন ডেলিনকোয়েন্ট হচ্ছে ২৫০ জন, আর ডেলিনকোয়েন্ট হচ্ছে ১৫০ জন।

* ২১০ (স্থগিত)

### পৌরসভার বোর্ডের কার্যকাল

*২১১। (অনুমোদিত প্রশ্ন নং *৮০৩।) **শ্রী অরুণকুমার গোস্বামী :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

১৯৮৫ সালে পশ্চিমবাংলার কতগুলি পৌরসভার বর্তমান বোর্ডের কার্যকাল শেষ হবে?

**শ্রী প্রশান্ত কুমার শূর :**

১৯৮৫ সালে পশ্চিমবাংলার চন্দননগর মিউনিসিপ্যাল করপোরেশন সহ ৮৩ টি নির্বাচিত পৌরসভার বর্তমান বোর্ডের [illegible] মেয়াদ শেষ হবে।

. **শ্রী অরুন কুমার গোস্মামী :** আপনি বললেন ৮৩টি পৌরসভার বোর্ডের মেয়াদ শেষ হয়ে যাচ্ছে। এইগুলিতে নির্বাচনের জন্য আপনি কি ব্যবস্থা নিচ্ছেন বলবেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমরা এখনো কোন সিদ্ধান্ত গ্রহন করিনি। কারণ, অনেকগুলি পৌরসভা তাদের সীমানা পুনবিন্যাসের জন্য দরখাস্ত করেছে, কিছু সংযোজন করার জন্য দরখাস্ত করেছে, কিছু পুনবিন্যাস করার জন্য দরখাস্ত করেছে। এই সমস্ত কাজ শেষ হবার পরে আমরা দিন ঠিক করব।

**শ্রী অরুন কুমার গোস্মামী :** কোন্ কোন্ পৌরসভা এই সীমানা নির্ধারন করবার জন্য আপনার কাছে দরখাস্ত করেছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** দুবরাজপুর, ঝাড়গ্রাম, উলুবেড়িয়া, ডায়মন্ডহারবার, হাবড়া, বেলডাঙ্গা, ইসলামপুর, এরা হাইকোর্টে মামলা করছে, কাজ করছে না, তুফানগঞ্জ, এগুলি সমস্ত নতুন হয়েছে পুনর্বিন্যাস করতে হবে। এছাড়া নতুন দরখাস্ত করেছে আসানসোল, অশোকনগর, কল্যানগড় কৃষ্ণনগর, আলিপুরদুয়ার এবং মেদিনীপুর। আর সংযোজন করতে চেয়েছে বর্ধমান, কাটোয়া,

জলপাইগুড়ি, ইংলিশবাজার, দমদম, সাউথ দমদম মিউনিসিপ্যালিটি। পুনর্বিন্যাসের প্রাথমিক বিজ্ঞপ্তি প্রচার করা হয়েছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আপনি সমস্ত মিউনিসিপ্যালিটি সম্বন্ধে অবহিত আছেন বলে আপনাকে আমি একটা প্রশ্ন জিজ্ঞাসা করছি। বহরমপুর মিউনিসিপ্যালিটিতে নানান কারনে এ্যাডমিনিস্ট্রেটের নিয়োগ করা হয়। এ্যাডমিনিস্ট্রেটরের একটি কার্যকাল চলে গেছে, আবার ওখানে মনোনীত বোর্ড বসানো হয়েছে ৩০ জন নিয়ে নয়, ৯ জন নিয়ে। এরফলে সাধারণ মানুষের মধ্যে একটা বিরূপ প্রতিক্রিয়া সৃষ্টি হচ্ছে। হয় ওখানে একটা পূর্ণ মনোনীত বোর্ড গঠন করা হোক অথবা নির্বাচন করার দিকে অগ্রসর হোন - আপনি নির্বাচন করার দিকে অগ্রসর হচ্ছেন, না বোর্ড গঠন করার দিকে অগ্রসর হচ্ছেন বলবেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** হ্যাঁ, আমরা নির্বাচনের দিকেই অগ্রসর হচ্ছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** যে সমস্ত মিউনিসিপ্যালিটি সংযোজন, পুর্নবিন্যাসের কথা বলে নি, আপনার লিষ্টের বাইরে আরো প্রায় ৩০/৪০টি মিউনিসিপ্যালিটি আছে, এগুলিতে কি আপনি নির্বাচন করছেন, না মনোনীত বোর্ড বসাচ্ছেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আপনি উত্তরটা ঠিক শোনেন নি। আমি বলছি সংযোজন বাদ দিয়ে ৮৩ টি থাকছে। এগুলির এক সাথে নির্বাচন করব বলে বলেছি।

**শ্রী শচীন সেন :** আপনি বলেছেন ১৯৮৫ সালে এই বোর্ডগুলির কার্যকাল শেষ হচ্ছে তারপর নির্বাচন হবে। নির্বাচন হয়েছিল ১৯৮১ সালে। তারআগে কংগ্রেস আমলে তারা কখন নির্বাচন করেছিল এটা আপনি বলতে পারবেন কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** কোন কোন জায়গায় ১৫/১৬ বছর, আবার কোন কোন জায়গায় ১৮ বছর পর্যন্ত তারা নির্বাচন করে নি।

**ডঃ মানস ভূঁইঞা :** আপনি সমস্ত মিউনিসিপ্যালিটির খবর রাখেন বলেই বলছি - মেদিনীপুর মিউনিসিপ্যালিটির তহবিল তছরুপের অভিযোগের তদন্ত করার জন্য আপনি একটা তদন্ত কমিটি নিয়োগ করেছিলেন। সেটা বর্তমানে কি অবস্থায় আছে, আপনি জানাবেন কি ?

**মিঃ স্পীকার :** এটা এখানে ওঠে না।

**[1.40 – 1.50 p.m.]**

**শ্রী মতীশ রায় :** দক্ষিন দমদম পৌরসভার ৮নং ওয়ার্ডের বেদিয়াপাড়া অঞ্চলের নাগরিক সমিতি বারবার আপনার দপ্তরে এবং পৌরসভার কাছে আবেদন করেছেন যে তারা দক্ষিন দমদম পৌরসভার সঙ্গে কোনমতেই যুক্ত থাকতে চান না, তাদের হয় বরাহনগর পৌরসভার সঙ্গে, না হয়, কোলকাতা পৌরসভার সঙ্গে যুক্ত করা হোক। মাননীয় মন্ত্রী মহাশয় এ বিষয়টি বিবেচনা করে দেখছেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** বিবেচনা করছি, এরমধ্যে নির্দেশও দিয়েছি।

**জালানপুর মৌজায় দামোদর নদীর উপর নদী-জলোত্তলন প্রকল্প**

*২১২। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫১।) **শ্রী নিবনী বাউরী :** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলার মেজিয়া থানার বানজোড়া গ্রাম পঞ্চায়েত এলাকায় জালানপুর মৌজায় দামোদর নদীর উপর নদী-জল উত্তোলন প্রকল্পের কোন পরিকল্পনা নেওয়া হয়েছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**Shri Kanai Bhowmik :** (ক) না প্রশ্ন ওঠে না।

(খ) প্রশ্ন উঠে না।

**আর.টি.এ কমিটির পরিবর্তন**

*২১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮০।) **শ্রী শিশির অধিকারী :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে আর.টি.এ কমিটিগুলি পরিবর্তনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

(গ) আর.টি.এ. গুলিতে বাস পারমিট দেওয়ার ব্যাপারে দুর্নীতির কোন অভিযোগ সরকারের নিকট আছে কি; এবং

(ঘ) থাকিলে, এ বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণ করা হইতেছে বা হইয়াছে কিনা?

**শ্রী রবীন মুখার্জী :**

(ক) না

(খ) প্রশ্ন উঠে না

(গ) না।

(ঘ) প্রশ্ন উঠে না

**শ্রী অবন্তী মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আর.টি.এ. গুলি গঠনের জন্য কোন নির্দিষ্ট নিয়ম, নীতি আছে কিনা?

**শ্রী রবীন মুখার্জী :** নিয়ম তো আছেই। নিয়মটি আমি বলে দিচ্ছি। পশ্চিমবংগে মোট ১৫ টি আর.টিএ - এর সবগুলিই ১৯৮২ সালের শেষের দিক হইতে ১৯৮৩ সালের মাঝামাঝি নাগাদ সময়ের মধ্যে পুর্নগঠিত হইয়াছিল। পরবর্তীকালে ২/১ জন সদস্যের পদত্যাগ এবং সামান্য রদবদলের জন্য কয়েকটি আর.টি.এ - এর পুর্নগঠনের প্রয়োজন হয়েছিল এবং সেই অনুসারে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister be pleased to state what are the guidelines by which you choose the members of the R.T.A?

**Shri Rabin Mukherjee :** Guidelines are same as depicted in the body of the rules. Give me notice and I will reply.

**Mr. Speaker :** Mr. Rabin Mukherjee, please circulate a copy of the guidelines tomorrow.

**ডঃ মানস ভুঁইঞা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই ১৫ টি আর.টি.এ সংস্থার ভেতরে শ্রমিক সংস্থার কোন প্রতিনিধি আছেন কিনা?

**শ্রী রবীন মুখার্জী :** আমার জানা নেই, নোটিশ দিলে বলতে পারবো।

**পশ্চিমবঙ্গে ফায়ার সার্ভিস ষ্টেশন**

*২১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৭।) **শ্রী সুভাষ গোস্বামী :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি ফায়ার সার্ভিস ষ্টেশন আছে;

(খ) ১৯৮৫-৮৬ সালে রাজ্যে কয়টি নূতন ফায়ার সার্ভিস ষ্টেশন স্থাপনের পরিকল্পনা আছে; এবং

(গ) বাঁকুড়া জেলার শালতোড়ায় ঐরূপ ষ্টেশন স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :**

(ক) ৭৪ টি।

(খ) ২ টি।

(গ) না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, যে দু'টি নতুন ফায়ার সার্ভিস ষ্টেসন হচ্ছে বললেন, সে দু'টি কোথায় কোথায় হচ্ছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** একটি হলদিয়ায়, আর একটি মেখলিগঞ্জে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, অনেক মিউনিসিপ্যাল শহর আছে যে গুলিতে ফায়ার সার্ভিস ষ্টেশন নাই, যখন আপনি আবার নতুন ফায়ার সার্ভিস ষ্টেশন করার কর্মসূচী হাতে নেবেন তখন সে সমস্ত জায়গা গুলির কথা বিবেচনা করবেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** বিবেচনা করব। এখন আমরা ৪৭'টি জায়গা ঠিক করেছি। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে, আমরা অষ্টম অর্থ কমিশনের কাছে পশ্চিমবাংলার বিভিন্ন শহরে ফায়ার সার্ভিস ষ্টেশন করার কথা বিবেচনা করে ৬০ কোটি টাকা চেয়েছিলাম, কিন্তু তাঁরা বলে দিয়েছেন যে, তাঁরা কোন রকম টাকা দিতে পারবেন না। সুতরাং সে দিক দিয়ে আমাদের খানিকটা অসুবিধা হচ্ছে।

**শ্রী কামাখ্যা ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয়, মেদিনীপুর শহর এবং খড়গপুর মধ্যে শুধু খড়গপুর শহরে ফায়ার সার্ভিস ষ্টেশন আছে, মেদিনীপুর শহরেও একটি ষ্টেশন খোলার কথা ছিল, বর্তমানে সে পরিকল্পনা কি অবস্থায় আছে এবং যদি সে পরিকল্পনা থাকে তাহলে কত দিনের মধ্যে কার্যকরী হবে?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** হাবড়া, কাটোয়া, মেদিনীপুর, আরামবাগে ফায়ার সার্ভিস ষ্টেশন করার

প্রাথমিক কাজ-কর্ম ইতি মধ্যে শুরু হয়ে গেছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি অনুগ্রহ করে জানাবেন কি প্রস্তাবিত ৪০'টি ফায়ার সার্ভিস ষ্টেশনের মধ্যে বাঁকুড়া জেলার বিষ্ণুপুর এবং খাতরার নাম আছে কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** এটা আমাকে একটু দেখে বলতে হবে, আমার কাছে লিষ্ট আছে, আমি মাননীয় সদস্যকে পরে জানিয়ে দেব।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় কি অনুগ্রহ করে জানাবেন, নতুন ফায়ার সার্ভিস ষ্টেশন করার সময়ে আপনি কি কি জিনিস বিবেচনা করে স্থান নির্বাচন করেন

**শ্রী প্রশান্ত কুমার শূর :** এ বিষয়ে জনপ্রতিনিধি, গ্রামবাসী, শহরবাসীদের কাছ থেকে সরকারের কাছে দরখাস্ত আসে এবং আমাদের দপ্তরের পক্ষ থেকেও কিছু কিছু প্রস্তাব থাকে, সে সমস্ত দেখে বিবেচনা করে স্থান ঠিক করা হয়।

**শ্রী আম্বিকা ব্যানার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয়, শিবপুর ফায়ার সার্ভিস ষ্টেশন ভারতবর্ষের মধ্যে অন্যতম পুরোন ফায়ার সার্ভিস ষ্টেশন। সেখানে একটি মাত্র ফায়ার ইঞ্জিন আছে এবং সেটি অত্যন্ত পুরোন। অথচ যে সময়ে এটা হয়েছিল সে সময় থেকে এখন পর্যন্ত সেখানে পপুলেসন ১০০ গুণ বেড়েগেছে এবং ইন্ডাষ্ট্রিও ১০০ গুণ বেড়ে গেছে। এই অবস্থায় সেখানে নতুন করে আর একটি ফায়ার সার্ভিস ষ্টেশন না করলেও, একটা নতুন ফায়ার ইঞ্জিনের বিশেষ প্রয়োজন। সুতরাং সেটা বাড়াবার কি কোন পরিকল্পনা আছে

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমরা নতুন ৩০'টি ফায়ার ইঞ্জিন এনেছি এবং সে গুলি বন্টন করছি। আপনি যেখানকার কথা বললেন, সেখানকার কথা আমরা বিবেচনা করে দেখব।

**Utilisation of provision meant for sinking fo new deep tubewells**

*215. (Admitted question No. *1326) **Shri TARAPADA SADHUKHAN and Shri ABDUL MANNAN :** Will the Minister-in-charge of the Agriculture (Minor Irrigation) Department be pleased to state—

(a) whether it is fact that the provisions in the State's Annual Plan Outlays for the first four years of the 6th Five-Year Plan period meant for sinking of new deep tubewells and completion of ancillary works of the tubewells already sunk were not fully utilised during the period mentioned above ; and

(b) if so —

(i) what was the actual utilisation as compared to the provisions,

(ii) to what extent the target for work was affected due to non-utilisation of the provisions, and

(iii) the reasons why the provisions could not be fully utilised during the stipulated period ?

**Shri Kanai Bhowmik :**

(a) Yes.

(b) (i) Budget provision Rs. 449.00 lakhs as Utilisation Rs. 296,69,793.00

(ii) About 1/3 of the target was obviously affected due to non-utilisation of 34% of the budget provision.

(iii) Due to financial stringency administrative approval as well as sanction for 200 D.T.Ws. was made only during the last half of 1983-84.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই টার্গেট পূরণ করবার জন্য আপনি কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী কানাই ভৌমিক :** আমরা আমাদের তরফ থেকে প্রোপজাল তৈরী করে দিয়েছিলাম, কিন্তু মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন যে, টাকার অবস্থাটা কি, প্রতি দিন এই বিধানসভায় উভয় পক্ষের মাননীয় সদস্যরা টাকার অবস্থার কথা বলছেন। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা আমাদের পাওনাগন্ডার কথা বলছি, এটাও নিশ্চয়ই মাননীয় সদস্য জানেন।

**[ 1.50 – 2.00 p.m.]**

**শ্রী কাশী নাথ মিশ্র :** আপনারা এই দপ্তরের যে টার্গেট ছিল সেটা অর্থাভাবের জন্য পূরণ করতে পারেননি। এই অর্থাভাবের জন্য যেটা বন্ধ হলো সেটা কেন্দ্রের কাছে আপনি কবে কত টাকা চেয়েছিলেন এই পারপাসে?

**শ্রী কানাই ভৌমিক :** আমরা বিভিন্ন ডিপার্টমেন্টের জন্য আলাদা আলাদাভাবে কেন্দ্রের কাছে, চাইনা। আমাদের গর্ভনমেন্ট সামগ্রিকভাবে কেন্দ্রের কাছে টাকা চান এবং কেন্দ্র সেই টাকা দেন এবং সেটা আমাদের বিভিন্ন ডিপার্টমেন্টের মধ্যে ভাগ করে দেওয়া হয়, এইভাবে খরচ করা হয়।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অনুগ্রহ করে বলবেন, সংশোধিত ২০ দফা কর্মসূচীতে সেচকে বিশেষ ভূমিকা হিসাবে দেখানো হয়েছে। সেই বাবদে ভারত সরকার আর্থিক সাহায্য কতটা দিয়েছেন?

**শ্রী কানাই ভৌমিক :** আপনি জানেন, কেন্দ্রীয় সরকার থোক টাকা রাজ্যসরকারগুলিকে দেন। সেই টাকার উপর দাঁড়িয়ে আমাদের রাজ্যসরকার বিভিন্ন প্ল্যান করেন এবং প্রতি বছরই সেই টাকার উপর দাঁড়িয়ে বিভিন্ন ডিপার্টমেন্টের বাজেট হয় এবং সেই অনুযায়ী খরচ হয়।

**শ্রী হাবিবুর রহমান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে বাজেট প্রভিশন ছিল এর মধ্যে কত পারসেন্ট কেন্দ্রীয় সরকারের দেয় আর কত পারসেন্ট রাজ্যসরকারের দেয়?

**শ্রী কানাই ভৌমিক :** পারসেন্টেজ কবে বলতে পারবো না। তবে একটা বড় অংশ ছিল এটা দেখতে পাচ্ছি।

**শ্রী সুনীতি চট্টোরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে কি বলবেন, যে টাকা রিলিজ করেছে ফিনান্স ডিপার্টমেন্ট টু ইওর ডিপার্টমেন্ট, এই টাকা থেকে কত টাকা যোজনা খাতে খরচ করেছেন আর কত টাকা যোজনা বর্হিভূত খাতে খরচ করেছেন?

**মিঃ স্পীকার :** না, এটা হয় না।

* ২১৬ এবং * ২১৭ (হেল্ড ওভার)

**খড়িবাড়ী হইতে ধর্মতলা অবধি বাস চালুর পরিকল্পনা**

*২১৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৪২।) **শ্রী সরল দেব :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) খড়িবাড়ী হইতে ধর্মতলা অবধি কোন সরকারী বা বেসরকারী বাস চালু করার কোন পলিকল্পনা বর্তমানে রাজ্যসরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী রবীন মুখার্জী :**

(ক) না

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী সরল দেব :** সাম্প্রতিক আর. টি. এ কর্তৃক খড়িবাড়ী থেকে ভি. আই. পি হয়ে ভায়া আলিপুর প্রাইভেট বাস রুটটা মঞ্জুর করেছেন এবং খড়িবাড়ী থেকে ভায়া সোদপুর হয়ে ব্যারাকপুর -এটা আর. টি. এর গাফিলতির জন্য ত্বরান্বিত হচ্ছে না। এ ব্যাপারে সংবাদ নিয়ে কোন ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী রবীন মুখার্জী :** যথেষ্ট সংখ্যক দাবী না থাকায় সরকারের বর্তমানে কলকাতা খড়িবাড়ী রুট সৃষ্টি করার কোন পরিকল্পনা নেই। তবে ভবিষ্যতে প্রয়োজন অনুভুত হলে এই রুটে বাস দেওয়া যেতে পারে। এছাড়া বলা যেতে পারে খড়িবাড়ী থেকে আহিড়ীতলায় বাস চলাচল করে। এছাড়া আর একটি রুট চলছে সেটা আপনি জানেন ।

**শ্রী সরল দেব :** আমি দুটি রুটের কথা জিজ্ঞাসা করেছিলাম, একটা হচ্ছে, খড়িবাড়ী থেকে ভায়া সোদপুর ব্যারাকপুর আর একটি হচ্ছে খড়িবাড়ী থেকে ভায়া মধ্যমগ্রাম ভায়া ভি.আই.পি আলিপুর। আর. টি. এ এ্যাডভার্টাইজমেন্ট দিচ্ছে না। কারণ ব্যারাকপুর থেকে রিক্যুইজিট নাম্বার অফ এ্যাপলিকান্টস নেই। সেইজন্য বাধা হচ্ছে সি.এস.টি.সি-র পক্ষ থেকে। যারা রুট পারমিট দেবেন খড়িবাড়ী থেকে ভায়া সোদপুর ব্যাপারকপুর যে রুটটা সেটা রিক্যুইজিট নাম্বার অফ এ্যাপলিকান্টস হয়নি বলে হেল্ড-আপ হয়ে আছে। আর খড়িবাড়ী ভায়া ভি.আই.পি টু আলিপুর সেটা সি.এস.টি.সিতে মতবিরোধ দেখা দিয়েছে। এই মতবিরোধ দুর করবার জন্য আপনি কোন ব্যবস্থা নেবেন কি?

**শ্রী রবীন মুখার্জী :** যে ইনফরমেসান আপনার কাছে আছে সেই ইনফরমেসান আমার কাছে নেই। সুতরাং আমার সঙ্গে আপনি অনায়াসে দেখা করে বিষয়টি নিয়ে আলোচনা করতে পারেন।

**শ্রী রবীন্দ্রনাথ মণ্ডল :** আমার অতিরিক্ত প্রশ্নটি হল যে এই প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয়

বললেন যে 'না' এবং 'প্রশ্ন ওঠে না'। প্রশ্নটা সরলবাবুর হলেও আমি ব্যাপারটা জানি, কেননা ঐ খড়িবাড়ী আমার কনষ্টিটিউয়েন্সির শেষ প্রান্ত। ওখান থেকে আমি যতটুকু খবর নিয়েছি তাতে আর.টি.এ কে প্রস্তাব দেওয়া হয়েছিল এবং আর.টি.এ মিটিংএ একটা রুট স্যাংশন করা হয়েছে। কিন্তু আপনি বলছেন যে এরকম কোন পরিকল্পনা খবর আপনি পান নি, আমার মনে হয় কমিউনিকেশন গ্যাপের জন্য এটা হয়েছে। আপনি কি এই স্যাংশনের ব্যাপারটা একটু খোঁজ নিয়ে জানাবেন?

**শ্রী রবীন মুখার্জী ঃ** আমি মাননীয় সদস্যকে অনুরোধ করছি যে যদি এ রকম কোন বিশেষ ইনফরমেসান থাকে তাহলে অনায়াসেই আমার সঙ্গে যোগাযোগ করতে পারেন।

**রামপুরহাট পৌরসভার উন্নয়ন**

*২১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০২।) **ডাঃ মোতাহার হোসেন ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

বীরভূম জেলার অন্তর্গত রামপুরহাট পৌরসভার উন্নয়নের জন্য রাজ্য সরার কত টাকা ১৯৮১ সালের ১লা জুন থেকে ১৯৮৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত দিয়েছেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ**

রাজ্য সরকার ১৯৮১ সালের ১লা জুন থেকে ১৯৮৪ সালের ৩১শে ডিসেম্বর পর্য্যন্ত রামপুরহাট পৌরসভাকে উন্নয়ন খাতে মেট ৭,২২,৮০০ টাকা দিয়েছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** রামপুরহাট পৌরসভাকে যে টাকাটা দিয়েছেন, মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি যে ঐ টাকাটার কি কোন রকম হিসাব নিয়েছেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** হ্যাঁ, নেওয়া হয়েছে, টাকাটা কোথায়, কাকে, কেন দেওয়া হয়েছে এবং কি হয়েছে সমস্ত লিষ্ট আমার কাছে আছে, যদি বলেন ছাপিয়ে আপনাদের দিতে পারি।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি রামপুরহাট পৌরসভা ১৯৭৬-৭৭ সালের আর্থিক বছরে কত সাহায্য পেয়েছিল?

**মিঃ স্পীকার ঃ** এ প্রশ্ন ওঠে না।

**শ্রী শশাঙ্ক শেখর মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি যে এর আগে এই রকম ৪ বছরে কি ৩ বছরে এই পরিমান টাকা কখন দেওয়া হয়েছিল কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** আমার কাছে যা ইনফরমেশন আছে তাতে কংগ্রেস আমলে ৩০ বছরেও এই টাকা দেওয়া হয়নি।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি — যে রামপুরহাট পৌরসভায় টাকাটা দেওয়া হয়েছিল কোন প্রজেক্টের জন্য দেওয়া হয়েছিল না জেনারেল ভাবে যেমন পৌরসভাগুলিকে দেওয়া হয়ে থাকে সেই রকমভাবে দেওয়া হয়েছিল। প্রোজেক্ট ওয়াইজ স্কীম করে সেই স্কীমের এগেনষ্টে দেওয়া হয়েছিল, না জেনারেলই যেমন দেওয়া হয় তেমনি দেওয়া হয়েছিল?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** [illegible] একটা থোক টাকা যেমন দেওয়া তেমনি দেওয়া হয়েছিল পৌরসভায় জনকল্যাণে নিজেদের মধ্যে ব্যবহার করবার জন্য।

**নদীয়া জেলায় সরকারী শিশু আশ্রম**

*২২০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮০।) **শ্রী মাধবেন্দু মোহান্ত :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) নদীয়া জেলায় কোথায় কয়টি সরকারী শিশু আশ্রম আছে;

(খ) তেহট্ট ১নং ব্লকের শ্যামনগর চন্দ্রনাথ বসু শিশু আশ্রমে বর্তমানে কত শিশু আছে; এবং

(গ) গত ১৯৮৪ সনে উক্ত আশ্রমে পশ্চিমবঙ্গ সরকার কত টাকা সাহায্য করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) নদীয়া জেলায় এই বিভাগের অধীনে কোন সরকারী শিশু আশ্রম নাই।

(খ) ৩৫ জন।

(গ) ২৮,৯১৭ টাকা।

**[2.00 – 2.10 p.m.]**

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি এই সমস্ত শিশু আশ্রমগুলিতে ভর্তির পদ্ধতি কি এবং সুষ্ঠুভাবে পরিচালনার জন্য কোন সরকারী ব্যবস্থা আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে আমাদের তিন ধরণের শিশু আশ্রম রয়েছে। একটি হচ্ছে সরকার পরিচালিত শিশু আশ্রম, যার সংখ্যা হচ্ছে ১১টা, ২নং হচ্ছে ষ্টেট সোশ্যাল ওয়েলফেয়ার বোর্ড পরিচালিত শিশু আবাস, যেটা নদীয়া জেলার কৃষ্ণনগরে রয়েছে। ৩ নং হচ্ছে স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের পরিচালিত শিশু আশ্রম এই শিশু আশ্রমগুলি আবার দুইভাবে বিভক্ত। কেন্দ্রীয় সরকার এবং রাজ্যসরকার সমভাবে টাকা দেন যে কটেজ স্কিমে, সেখানে ৫০০০ শিশু থাকে। আর একটি হচ্ছে— কেবলমাত্র রাজ্য সরকারের যে সমস্ত স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান রয়েছে সেগুলো হচ্ছে ক্যাপিটেশান স্কিম— সেখানেও শিশুদের রাখা হয়। আমি যে স্কিমগুলোর কথা বললাম - কটেজ স্কীমে ৫২, ক্যাপিটেশন স্কীমে ২৪, সরকারী ১১টি— এতগুলো হোম রয়েছে। তাতে ভর্তির জন্য এখনও পর্যন্ত ৫০০০ দরখাস্ত এসে পৌঁছেছে। তারমধ্যে দেখছি কলকাতা, ২৪পরগনা, হাওড়ার শিশুরাই বেশী বেশী জায়গা পেয়ে আসছে এবং যার ফলে একটা রিজিয়নাল ইমব্যালেন্স দেখা দিয়েছে। সমস্ত শিশু প্রতিষ্ঠানগুলিতে যাতে সমস্ত ডিষ্ট্রিক্ট থেকে সমভাবে শিশু ভর্তির সুযোগ পেতে পারে তার জন্য আমরা চেষ্টা করছি। সম্প্রতি এই সমস্ত হোমগুলিকে ভিত্তি করে আমরা বোর্ড গঠন করবার চেষ্টা করছি, একটি হচ্ছে বোর্ড অফ ম্যানেজার্স যেখানে সরকারী লোক থাকবে এবং আর একটি হচ্ছে বেসরকারী বোর্ড। সেটার সম্প্রতি নোটিফিকেশন হয়ে গেছে, আগামী মাস থেকে কাজ শুরু করবে।

**মিঃ স্পীকার :** কোশ্চেন আওয়ার শেষ।

## Starred Questions
## (to which answers were laid on the table)

**Accumulation of drainage water on Rabindra Sarani**

*221. (Admitted question No. *1333) **Shri DEOKI NANDAN**

**PADDAR :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

the steps taken by the Calcutta Municipal Corporation authorities to prevent accumulation of drainage water on Rabindara Sarani between Madan Mohan Chatterjee Lane and Madan Mohan Burman Street ?

**Minister-in-charge of the Local-Government & Urban Development Deptt.**

A scheme is under preparation for renovation of drainage at Rabinddra Sarani.

A committee has been constitued to study the feasibility of renovation of Rabindranath Sarani Sever including laying of storm sewer between Muktaram Babu Street and K. K. Tagore Street. The site was inspected twice.. Details are in progress. Constant attention is given to the Rabindra Sarani trunk sewer regularly. A through desilting work at Rabindra Sarani will be taken up at night from April, 1985. Besides, contractual desilting work in various trunk sewers including pump house silt pit and down-reach of Chitpore area has been undertaken under Calcutta Urban Development Programme.

**তমলুক-দীঘা রেলপথ চালু**

*২২২। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৫৪।) **শ্রী উপেন্দু কিসকু :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

তমলুক-দীঘা রেলপথ চালু করার বিষয়ে রাজ্য সরকারের কাছে কোন খবর আছে কিনা?

**Minister-in-charge of the Home (Transport) Deptt.**

প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের রেলমন্ত্রক কর্তৃক অতি সম্প্রতি বাতিল করে দেওয়া হয়েছে।

**পাবলিক পার্কগুলিকে লিজ দেওয়ার সিদ্ধান্ত**

*২২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫১৪।) **শ্রী সুব্রত মুখার্জী :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, সরকারের অনুমোদনক্রমে কলিকাতা পুরসভা সত্যনারায়ণ পার্ক সহ আরও কয়েকটি পাবলিক পার্ক বেসরকারী ব্যবসা প্রতিষ্ঠানকে লিজ দেওয়ার সিদ্ধান্ত নিয়েছেন;

(খ) সত্য হলে, কোন্ কোন্ পার্ক এইভাবে লিজ দেওয়ার সিদ্ধান্ত হয়েছে ;

(গ) সরকারের উক্ত সিদ্ধান্ত গ্রহণকালে সরকারী বিধি নির্দেশকের বা তদনুরূপ কোন আইন বিশেষজ্ঞের পরামর্শ নেওয়া হয়েছিল কিনা; এবং

(ঘ) হয়ে থাকলে, বিধি নির্দেশকের বা বিশেষজ্ঞের পরামর্শ কি ছিল?

**Minister-in-charge of the Local-Government & Urban Development Deptt.**

(ক) কলকাতা পুরসভা কেবলমাত্র সত্যনারায়ণ পার্কটি একটি বেসরকারী প্রতিষ্ঠানকে সরকারের অনুমোদনক্রমে ৩০ বছরের জন্য লিজ দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করেছেন।

(খ) কেবলমাত্র সত্যনারায়ণ পার্ক।

(গ) না।

১৯৮১ সালে ডঃ মণি চক্রবর্তী এবং মিঃ জের এম কাপুরকে নিয়ে একটি কমিটি গঠন করা হয়েছিল তাঁরা এই পার্কটির ব্যবস্থার সম্বন্ধে রেকমেন্ড করেছিলেন।

ক্যালকাটা কর্পোরেশনের এডমিনিস্ট্রেটর ছয় জন সদস্য নিয়ে একটি কমিটি গঠন করেছিলেন। তারমধ্যে চীফ 'ল' অফিসারও ছিলেন। তাঁরাই নিজ ডিড ফাইনালাইজড করেছিল। সরকার আলাদাভাবে কোন আইন বিশেষজ্ঞের পরামর্শ দেননি।

(ঘ) প্রশ্ন ওঠে না।

## Construction work of the building at 12, Maulana Md. Ali Road, Calcutta

*225. (Admitted question No. *1552) **Shri NURUL ISLAM CHOUDHURY and Shri ABDUL MANNAN :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) whether the Culcutta Municipal Corporation authorities have information about the construction work of the buildings located at 12. Maulana Md. Ali Road, Calcutta-700 023 ; and

(b) if so—

(i) whether the plan for construction of the building has been approved by Calcutta Municipal Corporation authorities,

(ii) the name of the person in whose name the above holding in recorded in the Corporation records, and

(iii) whether the construction work now going on the above holding is as per the approved plan of Calcutta Corporation ?

**Minister-in-charge of the Local-Government & Urban Development Deptt.**

(a) Yes.

(b) (i) No.

(ii) Shri Rabindra Nath Mukherjee, Shri Rathindranath Mukherjee and Smt. Susma Devi.

(iii) No.

**Construction of brick walls in the tank at Sola Ana Burial Ground**

*227. (Admitted question No. *1554) **Shri HABIBUR RAHAMAN :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) whether the Calcutta Municipal Corporation authorities have any programme for improvement and or construction of brick walls in the tank at Sola Ana Burial Ground at 70/1A, Ekbalpore Road, Calcutta-23 ; and

(b) if so,—

(i) the steps taken and or contemplated by the Calcutta Municipal Corporation authorities in the matter, and

(ii) what is the present condition of the above tank ?

**Minister-in-charge of the Local-Government & Urban Development Deptt.**

(a) Yes.

(b) Contruction and repair work of the retaining wall together with desilting of the tank at Sola and Burial Ground has been taken up at a total cost of Rs. 91,000/-

(c) The tank has been cleaned out of the dirty water and will be filled up with fresh water very soon. Other improvement works are in progress.

**সুসংহত শিশু বিকাশ প্রকল্পগুলিতে "ফাংশানারী লিটারেসী"-র কাজ বন্ধের কারণ**

*২২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪১।) **শ্রী কমলাকান্ত মাহাতো ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের সুসংহত শিশু বিকাশ প্রকল্পগুলিতে "ফাংশানারী লিটারেসী"-র কাজ বন্ধ করে দেওয়া হয়েছে; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, বন্ধ করার কারণ কি?

**Minister-in-charge of the Relief and Welfare (Welfare) Deptt.**

(ক) হ্যাঁ।

(খ) বয়স্কা মহিলাদের কার্যকরী শিক্ষা প্রকল্পটি কেন্দ্রীয় সরকারের প্রকল্প। কেন্দ্রীয় সরকার ১লা জানুয়ারী ১৯৮৫ সাল হইতে এই প্রকল্প বন্ধ করিবার নির্দেশ দিয়াছেন।

## Development of Nawab Ali Park

*229. (Admitted question No. *1557) **Shri ABDUR RAUF ANSARI :** Will the Minister-in-charge of the Metropolitan Development Department be pleased to state—

(a) whether the Calcutta Metropolitan Development Authority has taken steps for development of Nawab Ali Park in Ekbalpore police station area of Calcutta ; and

(b) if so—

(i) the steps taken after 1980-81

(ii) what is the present condition of the above park, and

(iii) the amount so far spent and or proposed to be spent during the ensuing year on this Park ?

**Minister-in-charge of the Metropolitan Development Deptt. :**

(a) No.

(b) (i) Does not arise.

(ii) Not good. Requires immediate improvement of ground and the repair of the railings.

(iii) Does not arise.

## বিষ্ণুপুর শহরে নলবাহী জল সরবরাহ প্রকল্পে বরাদ্দকৃত অর্থ

*২৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৯।) **শ্রী গুণাধার চৌধুরী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (শহরের জল সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলার বিষ্ণুপুর শহরে নলবাহী জল সরবরাহ প্রকল্পে এ পর্যন্ত কত টাকা বরাদ্দ করা হয়েছে;

(খ) উক্ত পরিকল্পনার বরাদ্দীকৃত অর্থের কত পরিমাণ খরচ হয়েছে ; এবং

(গ) উক্ত পরিকল্পনার কাজের অগ্রগতি হয়েছে কি?

**Minister-in-charge of the Health and Family Welfare (Urban water supply) Deptt. :**

(ক) ১৯৮০ সালে প্রকল্পটির জন্য ৪৮,৪১,০০০ টাকা ব্যয় মঞ্জুর করা হয়েছিল।

(খ) ১৯৮৪ সালের ডিসেম্বর পর্যন্ত ৯৩,০০,০০০ টাকা খরচ করা হয়েছে।

(গ) প্রকল্পটির ১নং জোন চালু করা হয়েছে। ২নং জোনের কাজ চলছে।

## Construction of boundary walls of the Muslim Burial Grounds in Calcutta

*231. (Admitted question No. *1561) **Shri SATYA RANJAN BAPULI :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state—

(a) whether the Calcutta Municipal Corporation authorities have sanctioned funds during the period between 1978-79 and 1984-85 for construction of boundary walls of the Muslim Burial Grounds in Calcutta ; and

(b) if so—

(i) the amount of funds sanctioned and utilised for the purpose during the periods mentioned above, and

(ii) the names of the Burial Grounds which have benefited by the above works so far ?

**Minister-in-charge of the Local Government and Urban Development Deptt. :**

(a) Yes.

(b) (i) Rs. 5,00,000/- (Rupees five lakhs) only.

(ii) Bagmari Burial Grounds and Gobra Burial Grounds (Gore-Ghariban Burial Ground)

## পশ্চিমবঙ্গে সুসংহত শিশু বিকাশ প্রকল্প মঞ্জুর

*২৩২। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৩।) **শ্রী সুধাংশুশেখর মাঝি :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪-৮৫ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে মোট কয়টি সুসংহত শিশু বিকাশ প্রকল্প মঞ্জুর হইয়াছে; এবং

(খ) পুরুলিয়া জেলার বান্দোয়ান ব্লকে এই আর্থিক বছরে সুসংহত শিশু বিকাশ প্রকল্পে চালু করার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**Minister-in-charge of the Relief and Welfare (Welfare) Deptt.:**

(ক) ২০টি।

(খ) না।

**ফার্ন রোডের উপর বে-আইনী বাজার**

*২৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬২।) **শ্রী শিবপ্রসাদ মালিকঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার কি অবগত আছেন যে ফার্ন রোডের উপর বে-আইনীভাবে প্রত্যহ বাজার বসে; এবং

(খ) অবগত থাকলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**Minister-in-charge of the Local Government and Urban Development Deptt.:**

(ক) হ্যাঁ.

(খ) গড়িয়াহাট বাজারের প্রথম পর্য্যায়ে কাজ শেষ হয়েছে। কাঁচা বাজারের ফার্ন রোডের দোকানগুলিকে বাজারের মধ্যে সরিয়ে আনার ব্যবস্থা করা হচ্ছে।

**রামপুরহাট পৌর এলাকায় পানীয় জলের অপচয়**

*২৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫১।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (শহরের জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার কি অবগত আছেন যে, রামপুরহাট পৌর এলাকায় পানীয় জল সরবরাহ ব্যবস্থায় বহু জলবিতরণ কেন্দ্রই কলহীন হওয়াতে প্রত্যহ প্রচুর পানীয় জল নষ্ট হয় ; এবং

(খ) অবগত থাকিলে, এ বিষয়ে ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে বা হইবে কি?

**Minister-in-charge of the Health and Family Welfare (Urban Water Supply) Deptt.:**

(ক) হ্যাঁ।

(খ) এ সম্পর্কে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে এবং হইতেছে।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. One is from Shri Kashinath Mishra on the subject of acute scarcity of drinking water in West Bengal and the other is from Dr. Manas Bhunia on the subject of strike resorted to by Mini bus, Taxi, Private Bus owners.

The subject matters of the motions are not such which merit adjournment of the business of the House. Notices of Adjournment Motion on similar subject were received before to which I refused consent. Moreover, a statement will be made by the Minister on 27.3.85 on the strike of Taxi, Mini Bus, Auto Rickshaw etc. The Members will also get opportunity to raise their matters during General Discussion on the Budget which is continuing,

I, therefore, withhold my consent to both the motions. One member of the party may, however, read out the text of his motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** আমার প্রস্তাব হোল— জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সম্প্রতি একটি নির্দিষ্ট বিষয়ে উল্লেখের জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবি রাখছে। বিষয়টি হোল—

"পশ্চিমবঙ্গের শহর এবং গ্রামাঞ্চলে ব্যাপক জলাভাব দেখা দিয়েছে। সর্বত্র নলকূপগুলি মৃতপ্রায়। নলবাহী পানীয় জল সরবরাহের কাজ এ্যাডভাইসরের ফাইলবন্দী। মানুষ পানীয় জলের অভাবে মৃতপ্রায় অবস্থায় পতিত হয়েছে।

## CALLING ATTENTION

**Mr. Speaker :** I have received 10 notices of Calling Attention, namely :-

1. Repairing of Bongaon-Bagdaha and Bongaon-Duttafulia Bus Routes – Shri Bhupendra Nath Seth.
2. Hunger strike till death by the non teaching staff of the sponsored and non-Govt. Colleges in West Bengal – Shri Suniti Chattaraj, Shri Kashinath Misra and Shri Shamsuddin Ahmed.
3. Alleged statement condition in the Calcutta Homeopathic Medical College & Hospital – Dr. Manas Bhunia.
4. Outbreak of enteric disease in West Dinajpur, particular at Kaliaganj and Kushmandi – Shri Dhirendra Nath Sarkar.
5. Boat disaster on 25.3.85 near Hoogly-Dunlop Ferry ghat– Shri Asok Ghosh and Shri Kasinath Misra.
6. Incomplete results of B.A. and B.Sc. pass and Honours examination – Shri Jayanta Kumar Biswas.
7. Taxi and Mini-Bus strike in West Bengal – Shri Shamsuddin Ahmed.

8. Pension of Teachers and Non-teaching staff – Shri Shamsuddin Ahmed.
9. Reported Bandh at different areas of Baranagar over murder of an alleged antisocial element.– Shri Anil Mukherjee
10. Acute shortage of drinking water in the corporation area in West Bengal. – Dr. Ambika Banerjee.

I have selected the notice of Shri Bhupendra Nath Seth on the subject of Repairing of Bongaon-Bagdaha and Bongaon-Duttafulia Bus routes.

The Minister-in-charge will please make a statement to-day if possible, or give a date.

**Shri Santi Ranjan Ghatak :** On 2nd April, Sir.

## STATEMENT UNDER RULE 346

**Mr. Speaker :** The Minister-in-charge of Labour Department will now make a statement on the subject of present situation in Hisdusthan Pilkington Glass Ltd., at Asansol - Attention called by Shri Bamapada Mukherjee on the 22nd March, 1985.

**শ্রী শান্তিরঞ্জন ঘটক :** মিঃ স্পীকার স্যার, হিন্দুস্থান পিলকিংটন সংক্রান্ত বিষয়ের উপর বামাপদ মুখার্জী মহাশয় কলিং এ্যাটেনসানের উপর যে প্রস্তাব উৎথাপন করেছেন তার উপর আমি একটি বিবৃতি দিচ্ছি।

আসানসোলের অবস্থিত হিন্দুস্থান পিল্‌কিংটন গ্লাস ওয়ার্কস বেশ কিছু দিন যাবৎ বন্ধ হয়ে আছে। কারখানাটি চালু করার শেষ প্রস্তাব আসে উইনডো গ্লাস লিমিটেডের কাছ থেকে। তাঁদের প্রস্তাবে যে সব শর্ত আরোপ করা হয়েছে, কারখানাটির ট্রেড ইউনিয়ানরা সেইগুলি প্রত্যাখ্যান করেছেন। মুখ্যমন্ত্রীর প্রচেষ্টায় কারখানাটি আগে একবার চালু করা সম্ভব হয়েছিল।

আগের মালিকরা প্রকৃতপক্ষে কারখানাটিকে পরিত্যক্ত অবস্থায় ফেলে যান ও আলোচনায় তাঁরা যোগ দিচ্ছেন না। এই অবস্থায় রাজ্য সরকারের পক্ষে ব্যক্তিগত মালিকানার এই সম্পত্তির রক্ষণাবেক্ষণের দায়িত্ব নেওয়ার ক্ষমতা ও অধিকার সীমিত।

তা সত্ত্বেও স্বরাষ্ট্রমন্ত্রীকে এ বিষয়ে যে ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করা হয়েছিল, সেটা স্বরাষ্ট্র দপ্তরকে জানানো হয়েছে, যাতে তাঁরা প্রয়োজনীয় ক্ষেত্রে উপযুক্ত ব্যবস্থা নেন।

**Mr. Speaker :** Shri Jyoti Basu, Chief Minister, will now make a statement.

**Shri Jyoti Basu :** Mr. Speaker, Sir, yesterday on the floor of the Assembly Hon'ble Members from Durgapur, Shri Dilip Majumder and Shri Tarun Chatterjee had referred to the unfortunate incident in

Durgapur in which two precious lives were lost, both students of the R.E. Colleges. A few other Honourable Members has also expressed their concern over the incident. I was not present in the House then.

Immediately on arrival in Calcutta yesterday, I had gone into the affair. I have seen the preliminary reports on the incident. According to reports there were skirmishes in phases between a group of students of the R.E. College and the employees of the local Cinema Hall assissted allegedly by some black-marketers of Cineme ticket. A small police force which had arrived at the spot, when informed of distrubances before the Cinema Hall, also got entangledin the situation.

Two students were killed as a result of police firing. Some other students also received injuries one of whom was admitted to the Durgapur Steel Plant Hospital. Some police personnel also received injuries. Damage was caused to the Cinema Hall including two restaurants within the Cinema complex. Three employees of the Cinema Hall also sustained injuries.

The incident has caused deep concern to the Government. It is, indeed, painful and tragic that two young lives were lost in this fashion. We share the anguish of the members of the families of the deceased. Government will consider ungently the question of payment of compensation to them. Medical treatment of the students injured will be looked after by the Government.

I am not going into the details of the reports which have appeared in the press and which I have received from the police and other sources including the M.L.A.s aof the area, as Government has decided to institute a Judicial Inquiry into the whole affair. Pending the Judicial Inquiry, Govt. has also decided to remove from Durgapur members of the force who had got involved in the incident.

Two cases have been registered over the incident and six miscreant (not students) have been arrested. District Authorities have been instructed to keep sharp watch on the miscreants operating near the Cinema Hall.

## MENTION CASES

**Mr. Speaker :** There are two notices of mention cases given by Shri Subhas Bose. I will not allow two.

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে এখন চাষীরা পাট বীজ ক্রয় করে। এখন পাট বীজ বপনের সময় এসে গেছে। এই সময় চাষীদের পাট চাষ করার জন্য প্রয়োজনীয় কাজকর্ম করতে হয়। তার মধ্যে উল্লেখযোগ্য হল পাট বীজ সংগ্রহ করা। কিন্তু অত্যন্ত দুঃখের কথা হল আজ পর্যন্ত পাট বীজের সঠিক মূল্য প্রতি কেজি তে কত সেটা চাষীরা জানে না। এই ব্যাপারে রাজ্য সরকারের কি সিদ্ধান্ত আছে সেটা তারা জানে না। সেই জন্য চাষীরা বিভ্রান্ত হয়ে কালোবাজারির শীকার হচ্ছে। এক-একটা কালোবাজারি তাদের ব্যবসা জাঁকিয়ে বসেছে। পাট বীজের সমস্ত মূল্য তারা নির্ধারণ করছে এবং নিয়ন্ত্রণ করছে। কোন কোন জায়গায় পাট বীজ প্রতি কেজি ২০-৩০ টাকা করে বিক্রয় হচ্ছে এবং কোথায় কোথায় ৩৫ টাকা পর্যন্ত দর উঠে গেছে। এর ফলে চাষীরা মাথায় হাত দিয়ে বসে পড়েছে। এ ছাড়া রাজ্য সরকারের পরিচালনাধীন এগ্রো ইনডাষ্ট্রি করপোরেসান — এই ধরণের যে সমস্ত সংস্থা আছে তারা পাট বীজের মূল্য যেভাবে নির্ধারণ করে দিয়েছে সেটাও বিভ্রান্তিজনক।

**[2.10 – 2.20 p.m.]**

এরা পরস্পরে নানা রকম দর নিচ্ছে। 'বেনফেড' বা পশ্চিমবঙ্গ সরকারের এ্যাগ্রো ইণ্ডাষ্ট্রিস করপোরেশন দু ধরণের দর নিচ্ছে। সব মিলিয়ে একটা বিভ্রান্তি মূলক অবস্থার মধ্যে চাষীরা এখন দিন কাটাচ্ছেন। এছাড়া যে সমস্ত ফড়িয়ারা রয়েছে, তাদের কাছ থেকেও বীজ বাজারে আসছে না। ক্যালকাটা পুলিশ বীজ আমদানী করার ক্ষেত্রে এন্ট্রি ট্যাক্স আদায় করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর ফলে চাষীদের চরম ভোগান্তি হচ্ছে। আমি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে এর বিরুদ্ধে যথাবিহীত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী জগদীশ চন্দ্র দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই সভার এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি অত্যন্ত মর্মান্তিক ঘটনার উল্লেখ করছি। আমার নির্বাচনী এলাকায় প্রসাদনগর বলে একটি কলোনী আছে, এটি নৈহাটী থানার মধ্যে পড়ে, সেখানে গত ২২/৩/১৯৮৫ তারিখে অসীম কুমার দে নামে একটি ছেলে বোমার আঘাতে আহত হয়। পরের দিন কল্যাণী হাসপাতালে তাঁর মৃত্যু হয়। শ্রী দে, তাঁর বিধবা মায়ের একমাত্র উপার্জনশীল সন্তান। তিনি সাধারণ একজন মানুষ, স্থানীয় চটকলে বদলী শ্রমিক হিসাবে কাজ করতেন। উক্ত এলাকায় একদল অপরদলকে যখন মারমুখী হয়ে তাড়া করে — শ্রী অসীম কুমার দে তখন বাড়ীতে ছিলেন। সেই সময়ে গোলমালের শব্দ শুনে তিনি বাইরে আসেন এবং তাঁর গায়ে বোমা লাগে। তিনি এরপর মারা যান। যারা এই কাজ করেছে, তারা হচ্ছে, ভেদাইয়া, বেচা শীল, দিলা এবং সুনীল ঘোষ। এদের নামে নৈহাটী থানায় এফ.আই.আর করা হয়েছে। এরা সকলেই কংগ্রেস(ই) দলভুক্ত। ১৯৮২ সালের সাধারণ নির্বাচনকালে এরা আমাকেও আক্রমণ করেছিল। আগে এরা সৌমেন মিত্রের গোষ্ঠীভুক্ত ছিল, বর্তমানে সুব্রত গোষ্ঠীর অর্ন্তভুক্ত। ১৯৮২ সালে আমাকে আক্রমণ করার সময়ে আমি পুলিশ ফাঁড়িতে আশ্রয় নিয়ে প্রাণরক্ষা করেছিলাম। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে এদের গ্রেপ্তার করার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রী মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে এই যে, আমি এবং এখানকার মাননীয় সদস্য দের বেশীরভাগ সদস্যই একটি প্রশ্নের সম্মুখীন হচ্ছি, তা হচ্ছে পানীয় জলের অভাব। বর্তমানে গ্রামাঞ্চলে পানীয় জলের বড়ই অভাব দেখা দিয়েছে। নলকূপগুলো সর্বত্রই অকেজো হয়ে পড়েছে, কোন উপায়েই জল পাওয়া সম্ভব হচ্ছে না। পাবলিক হেল্‌থ ইনিঞ্জনিয়ারিং দপ্তর রিগ বোরের মাধ্যমে বহু টাকা খরচ করে যে টিউবওয়েলগুলো বসিয়েছিলেন, সেগুলো এখন অকেজো হয়ে পড়েছে।

এগুলোর মেরামতের কোন ব্যবস্থা নেই। আমাদের বাঁকুড়া জেলার পুরন্দর ২নং ব্লকের অন্তর্গত খেজুরবেড়িয়ার কোন জলের সরবরাহ নেই। বাঁকরাকোদা নামে অপর একটি গ্রামেও কোন জলের ব্যবস্থা নেই। বাড়ী থেকে আসার আগে গত রবিবারদিন স্থানীয় অধিবাসীরা তাঁদের এলাকার জলের অভাবের কথা বলতে আমার কাছে এসেছিলেন। ঐ সমস্ত এলাকায় জলসরবরাহ অব্যাহত রাখার জন্য গ্রামবাসীরা বারে বারে এগিয়ে এসেছেন, দাবী জানিয়েছেন প্রতিকারের জন্য। কিন্তু কোন ব্যবস্থা আজ পর্যন্ত জেলা প্রশাসন বা সরকারী দপ্তর গ্রহণ করেন নি। আজ পর্যন্ত কোন প্রতিকার সেখানে গৃহীত হয়নি। ১৯৮৪-৮৫ সালে পাইপলাইন ওয়াটার সাপ্লাইয়ের জন্য ৬০০ কোটি টাকা পশ্চিমবঙ্গের জন্য বরাদ্দ হয়েছিল। সেই পাইপলাইন ওয়াটার সাপ্লাই এর পরিকল্পনা আজ বাঁকুড়া জেলায় কার্যতঃ ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। এত বহুল পরিমাণ টাকা ব্যায়ের পর উক্ত পরিকল্পনা - পানীয় জল সরবরাহের পরিকল্পনা - ব্যাহত হচ্ছে, এর বিরুদ্ধে প্রতিকারের জন্য আমি মাননীয় মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি হয়তো কাগজে দেখে থাকবেন রাজা দিনেন্দ্রনাথ স্ট্রীটে একটি বেসরকারী হাসপাতালে সেখানকার ৪র্থ শ্রেণী কর্মচারী এর জুনিয়ার ডাক্তাররা দুর্নীতির জন্য হাসপাতালের মধ্যে অনশন করছেন। এই হাসপাতালটির এমন অবস্থা যে প্রায় বন্ধ হওয়ার মুখে। এখানকার স্থানীয় বস্তিবাসীরা এই হাসপাতালটির থেকে বহু উপকার হয়। ১৯৫৬ সালে পদ্মশ্রী মৃন্ময়ী দেবী তার ছেলের স্মৃতি রক্ষার্থে জীতেন্দ্রনারায়ণ সেবা ভবন নামে এই হাসপাতালটির নাম রাখেন। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এইজন্য যে আমি জানলাম সরকার এই হাসপাতালের জন্য ৩ লক্ষ টাকা ব্যয় করে। সরকারী নিয়ন্ত্রণে বলে ৫০টি সাধারণ শয্যা, ৪টি উদ্বাস্তুদের জন্য শয্যা, ৬টি শিশুদের জন্য শয্যা আছে। এখানকার নার্সিং স্টাফ ২৪জন, ৪র্থ শ্রেণী কর্মচারী ২২ জন এবং ডাক্তার ১৪জন। এখানে অনেকদিন ধরেই দুর্নীতি হচ্ছে। ১০০টি বেডের জন্য টাকা নেয় কিন্তু ৮-১০টির বেশী বেড নেই। রোগীরা সেখানে ভর্ত্তি হলে তাদের অভিভাবকদের প্রতিটি ওযুধ বাইরে থেকে কিনে আনতে হয়। এমন কি অপারেশন সুতোটি পর্যন্ত এবং স্যালাইন পর্যন্ত বাইরে থেকে কিনতে হয়। এই হাসপাতালের সেক্রেটারী অর্থাৎ কমিটির সেক্রেটারী ডাঃ এ.কে.রায় হোমিওপ্যাথিক হাসপাতালের ফুল টাইম ডাক্তার হিসাবে কাজ করেন। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ এই হাসপাতালটিকে হস্তক্ষেপ করুন, তদন্ত করুন যাতে গরীব অধিবাসীরা এই হাসপাতালে যেতে পারে। তারা আমার কাছে এসেছিল এবং তারা মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখতে বলেছে। এই হাসপাতালটিকে দুর্নীতিমুক্ত করুন এবং এটা যাতে চলে তার ব্যবস্থা করুন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকের সকালবেলায় আকাশবাণীর স্থানীয় সংবাদে একটি গুরুত্বপূর্ণ খবর পরিবেশিত হয়েছে। কলিকাতা কেন্দ্রে ফিল্ম ডিভিশানের ইষ্টার্ণ রিজিওন্যাল প্রডাকসান সেন্টার ১৯৮২ সালে এখানে প্রতিষ্ঠিত হয়েছিল। কিন্তু উদ্বোধনের পর থেকে চেষ্টা চলছি এটাকে উঠিয়ে নিয়ে যাবার। তদানীন্তন কেন্দ্রের তথ্য ও প্রচারমন্ত্রী স্থানান্তরের প্রচণ্ড চেষ্টা করেন। কিন্তু সোমনাথ লাহিড়ী কিন্তু আমাদের সংসদ সদস্য শ্রী সোমনাথ লাহিড়ী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে তদানীন্তন তথ্য প্রচার মন্ত্রী শ্রী এইচ.কে.এল. ভগত এটির [illegible] স্থগিত রেখেছিলেন। ইষ্টার্ণ রিজিওন্যাল প্রোডাকশান সেন্টার পূর্বাঞ্চলের ফিল্ম ডিভিশানের উন্নয়নে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা রেখেছে। এখানে ১৫টি ডকুমেন্টারী ফিল্ম হয়েছিল। এর দ্বারা বহু অভিনেতা অভিনেত্রী উপকৃত

হয়েছেন। বর্তমান তথ্য ও প্রচারমন্ত্রী শ্রী গ্যাডগিল এখানে এসে হঠাৎ নির্দেশ দিলেন যে ৩১শে মার্চের মধ্যে এই অফিসটি স্থানান্তরিত করে মাদ্রাজে করা হোক। সুতরাং আমি মনে করি এটা কেন্দ্রের একটা বিরাট বঞ্চনা পশ্চিমবঙ্গের প্রতি। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই ব্যাপারে অবিলম্বে দৃষ্টি দেওয়া হয়।

**শ্রী দীপেন্দ্র বর্মন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে স্বরাষ্ট্রমন্ত্রী তথা পুলিশবিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের জাতীয় সড়কগুলি দিয়ে যে সমস্ত দূরপাল্লার বাসগুলি চলে সেখানে জাতীয় নিরাপত্তা অত্যন্ত বিঘ্নিত হচ্ছে। এই বাসগুলিতে প্রতিদিন এক একটি করে ডাকাতি, লুঠ ইত্যাদি লেগেই আছে। আমার কনষ্টিটিউয়েন্সি থেকে রাত্রেবেলা আসবার সময় মুর্শিদাবাদে বেলডাঙ্গার জাতীয় সড়কে এই ডাকাতরা অবরোধ করে পথ বোলডার দিয়ে এবং সেই বোল্ডারগুলি এত সুন্দরভাবে বিছিয়ে রাখে যে ড্রাইভারকে বাস থামাতেই হবে। ড্রাইভারের পক্ষে সম্ভব নয় সেগুলি পেরিয়ে বাস চালিয়ে নিয়ে যাওয়ার।

**[2.20 – 2.25 p.m.]**

এবং ড্রাইভার অত্যন্ত দক্ষতার সঙ্গে সেই বাসটিকে কোনক্রমে বাঁচিয়ে নিয়ে চলে আসে কৃষ্ণনগরে। এই রকমভাবে প্রতিদিন কোন না কোন ঘটনা ঘটছে। কিছু দিনআগে বালুরঘাট কলকাতা বাসে এই রকম ডাকাতি হয়েছে যেখানে ড্রাইভার অত্যন্ত আহত অবস্থায় কলকাতার হাসপাতালে ভর্ত্তি আছে। তার আগে পুরী ও দীঘা যাওয়ার পথে বাসে ডাকাতি হয়েছে। সেই জন্য অনুরোধ করছি দূরপাল্লার বাসগুলো বিশেষ করে রাত্রিবেলায় যে সমস্ত বাসগুলি চলে সেই সমস্ত বাসের যাত্রীদের নিরাপত্তার ব্যবস্থা যেন করা হয়।

**শ্রী বনমালী দাস ঃ** স্যার, বীরভূম জেলার কয়েকটি গ্রামে ভয়ানক ভাবে অগ্নিকাণ্ডের ফলে বহু গ্রাম ধ্বংস হয়ে গেছে এবং বহু লোক নিঃস্ব হয়ে গেছে। এই সম্পর্কে একটা তথ্য রাখছি। ২৭.২.৮৫ তারিখে বাইতারা গ্রামে ৬টা পরিবারের সমস্ত ঘর পুড়ে যায়, শস্য নষ্ট হয় যায়। ১০.৩.৮৫ তারিখে সাঁকবাহা গ্রামে ২১টি পরিবারের সমস্ত ঘর বাড়ি পুড়ে যায়। ১৩.৩.৮৫ তারিখে খুনসারা গ্রামে ৮টি পরিবারের সমস্ত ঘর বাড়ি পুড়ে যায়। ১৩.৩.৮৫ তারিখে সূচপুর গ্রামে ৯টি পরিবারের সমস্ত ঘর পুড়ে যায়। ১৪.৩.৮৫ তারিখে দাম্রপাড়া গ্রামে ১২টি পরিবারের সমস্ত গৃহ ধ্বংস হয়ে যায়। সমস্ত মিলিয়ে ৫৮টি পরিবার। ঐ থানার কুরুম্ব ঘোষ এবং আলি গ্রামের একটি পরিবার এবং খালা গ্রামের একটি পরিবার মিলিয়ে ৬৯টি পরিবারের ঘর ধ্বংস হয়ে গেছে এবং হিসাব মত ৫/৬ লক্ষ টাকার সম্পত্তি বিনষ্ট হয়েছে। তাদের জামা, কাপড় জিনিষপত্র, ধান ইত্যাদি নষ্ট হয়ে গেছে, কয়েকটি খাসি পুড়ে গেছে। শাঁকবাহা গ্রামে ৬ জন লোক আগুনে আহত হয়েছে। এর মধ্যে নুরুনিহার নামে একজন মহিলা পাগল হয়ে গেছে। অবিলম্বে এদের ত্রাণ সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করার জন্য ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডঃ সুকুমার রায় ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত কাল মিনি বাসের ধর্মঘট প্রত্যাহার হয়েছে এবং প্রত্যাহার হওয়া সত্ত্বেও কিছু লোক কয়েকজন লোকের উপর অত্যাচার করেছে। আমাদের কাছে খবর আছে একজন লোককে কিডন্যাপ করে বিজয়গড় কলোনীতে নিয়ে যাওয়া হয় সি.পি.এম-র অফিসে এবং তাকে সেখানে বেদমভাবে প্রহার করে তাকে গভীর রাত্রে ছেড়ে দেওয়া হয়। এই অপহৃতের সংবাদ আমরা কাগজে দেখেছি। তাই মুখ্যমন্ত্রীকে বলছি দোষীদের বের করে তার শাস্তির ব্যবস্থা করুন এটুকু আপনার মাধ্যমে তাঁর কাছে অনুরোধ।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ

বিষয়ে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় শান্তিনিকেতনে যেটা আছে সেখান শুধু পশ্চিমবঙ্গের ছাত্ররা নয় বাইরের ছাত্ররা পড়ুশুনা করেন। কবিগুরু রবীন্দ্রনাথ ঠাকুর এটি একটি বিশেষ উদ্দেশ্যে নিয়ে নির্মাণ করেছিলেন। এটি যদিও কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন এখানে দীর্ঘ ১৫ বছর কোন নির্বাচন হয়নি। সেখানে যে কাউন্সিল আছে বা যেভাবে পরিচালিত হচ্ছে তাতে শ্রীনিকেতনে ছাত্র-ছাত্রীদের জন্য যে আবাস আছে সেই আবাস অত্যন্ত কম, শ্রীনিকেতনে যে বিদ্যালয় আছে সেই বিদ্যালয়ে ১১-১২ ক্লাসের জন্য যে ল্যাবোরেটরী আছে সেই ল্যাবোরেটরী পর্যন্ত বিধ্বস্ত হয়েছে, নানা অব্যবস্থা আজকে ঐ বিশ্ববিদ্যালয়ে দেখা দিয়েছে। এবং একটা দারুন অর্থনৈতিক সংকট সেখানে দেখা দিয়েছে, আবাসিক ছাত্র-ছাত্রীরা নানা অসুবিধার মধ্যে আছে। আমি তাই আপনার মাধ্যমে কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রীর কাছে নিবেদন করতে চাই। সেখানে পর্যাপ্ত পরিমানে অর্থ দিয়ে শ্রীনিকেতনে, শান্তিনিকেতনে হাসপাতাল, ল্যাবোরেটরী, ছাত্র-ছাত্রীদের জন্য আবাস নির্মাণ করা হোক। এই বিশ্ববিদ্যালয় দীর্ঘদিন ধরে উপেক্ষিত অবস্থায় আছে, রবীন্দ্রনাথের স্মৃতি রক্ষার জন্য এই বিশ্ববিদ্যালয়ের উননতি করা হোক এই অনুরোধ আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রী মহাশয়কে করছি।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন ইদানিংকালে এবং আগেও চিকিৎসা শাস্ত্রে হোমিওপ্যাথিক চিকিৎসার একটা বিরাট ভূমিকা রয়েছে। সেই দিকে লক্ষ্য রেখে আপনি যদি দেখেন তাহলে দেখবেন কলকাতা হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজে এবছর ২১শে জানুয়ারী থেকে ডাক্তার শিক্ষকদের কর্মবিরতির ফলে সেখানে একটা বিপর্যস্ত অবস্থার সৃষ্টি হয়েছে। সেখানে ছেলেমেয়েরা পড়ুশুনা করতে পারছে না, রোগীদের চিকিৎসা হচ্ছে না। সরকার এই কলেজটি অধিগ্রহণ করেছেন, লক্ষ্য করা যায় বারে বারে বিভিন্ন প্রতিনিধিদের সঙ্গে আলোচনা, ছাত্র, শিক্ষক, কর্মচারীদের সঙ্গে আলোচনা হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত স্বাস্থ্যমন্ত্রী একটা পথ বের করতে পারলেন না কলকাতার উপর দাঁড়িয়ে। তাহলে আজকে স্বাস্থ্য ব্যবস্থা কোন পর্যায়ে দাঁড়িয়েছে সেটা মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি চিন্তা করুন। আমি তাই আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করছি তিনি যেন এই ক্যালকাটা হোমিওপ্যাথি মেডিক্যাল কলেজে হস্তক্ষেপ করে আলোচনার মাধ্যমে সেখানকার শিক্ষকদের কর্মবিরতি তুলে দিয়ে ছেলেদের পড়াশুনা এবং চিকিৎসা পুনরায় চালু করার ব্যবস্থা করেন।

**শ্রী মহম্মদ বাচ্চা মুন্সী ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিম দিনাজপুর জেলায় একটা নতুন সাব ডিভিশান হচ্ছে ইসলামপুর। ওখানে দুটো হাসপাতাল আছে — একটা হচ্ছে ইসলামপুর, আর একটা হচ্ছে চোপড়া। চোপড়া হাসপাতালে ১০টি সিট আছে— ৫টি মেয়েদের জন্য, আর ৫টি পুরুষদের জন্য। সেখানে ওষুধপত্র খুব কম, প্রায় নেই বললেই চলে। ২৬ মাইল দূর থেকে অন্তঃস্বত্তা মায়েদের যখন ঐ হাসপাতালে আনতে হয় তখন রাস্তায় অনেক মা মারা যায়। আমার অনুরোধ ওখানে অন্ততঃ পক্ষে যদি আর একটা হাসপাতাল নাও হয় তাহলে আরো ১০টা সিট যদি বাড়ান হয় তাহলে ভাল হয়। ওখানে একটা এ্যাম্বুলেন্সের পরিবার পরিকল্পনা থেকে দেওয়া হয়েছিল, কিন্তু বালুরঘাট সি এম ও এইচ ঐ এ্যাম্বুলেন্সটি ইসলামপুর দিয়ে দিয়েছে। ইসলামপুরে হাসপাতাল সেটা ব্যবহার করছে। ওখানে যে সাবসিড়িয়ারী হেল্‌থ সেন্টারগুলি আছে সেগুলিতে ওষুধপত্র খুব কম, গরীব লোকেরা হাসপাতালে কোন ওষুধ পায় না। সেজন্য কিছু ওষুধপত্র বাড়ান হোক এই অনুরোধ আমি স্বাস্থ্য মন্ত্রীকে আপনার মাধ্যমে করছি।

[2.30 – 2.40 p.m.]

**শ্রী অবন্তী মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি-দীঘা রাস্তার ২৪/১ কি.মি. সংলগ্ন তালগাছাড়ী মৌজার ২০২ খতিয়ান ভুক্ত ৫১৯/৯৯৮ দাগের জমির দখলদার স্বত্ব পশ্চিমবঙ্গ সরকারের পূর্ত বিভাগের। এই জমির অবস্থিতির এমন একটা গুরুত্বপূর্ণ সংযোগ স্থলে যেটা সরেজমিনে তদন্ত না করলে বোঝা যাবে না। আপনি শুনলে অবাক হবেন, প্রভাবশালী বিত্তবান ব্যক্তি এবং কো-অর্ডিনেসন কমিটির সদস্য অতুল চন্দ্র বারিক এই জমিটি দখল করে একটি পাকা বাড়ি নির্মাণ করেছে। গত নভেম্বর মাসে স্থানীয় জনসাধারণ এই বে-আইনী দখলের বিরুদ্ধে অভিযোগ করলে স্থানীয় জে এল আর ও তদন্ত করেন এবং এটা জবরদখল বলে প্রমাণিত হয়। কিন্তু কাঁথি মহকুমার এ্যাসিষ্ট্যান্ট ইঞ্জিনিয়ার এবং শাসকদলের চাপে ওই বে-আইনী দখলদারের বিরুদ্ধে কোন রকম আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না এবং তার ফলে পূর্ত বিভাগের হাতে ওই জমি ফিরে আসছে না। আমি পূর্তমন্ত্রীর কাছে অনুরোধ করছি ওই বে-আইনী দখলদারকে জমি থেকে অবিলম্বে উচ্ছেদ করা হোক।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। আমার এলাকায় কোন কোন জায়গায় বিদ্যুতের তার লাগান হয়েছে এবং খুঁটিও পোতা হয়েছে। অধিকাংশ জায়গায় কাঠের খুঁটি পোতা হয়েছে এবং সেগুলি সুদীর্ঘকাল মাটির নীচে থাকার ফলে মাটিতে খেয়ে খেয়ে সরু হয়ে গেছে এবং কয়েকটি জায়গায় দেখা গেছে খুঁটিগুলি পড়ে গেছে। খুঁটি পড়ে যাবার ফলে অনেক জায়গায় মানুষের ক্ষতি হয়েছে। বিদ্যুত চলাকালীন যদি এরকম খুঁটি ভেঙে পড়ে তাহলে খুবই বিপদের কথা। এই ব্যাপারে কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করা হলে তারা বলেন আমাদের লোকজনের অভাব। আমি বিদ্যুত মন্ত্রীকে অনুরোধ করছি ওই কাঠের খুঁটিগুলি পরিবর্তন করে সেখানে লোহা বা সিমেন্টের খুঁটি লাগাবার ব্যবস্থা করুন। হঠাৎ কাঠের খুঁটি পড়ে গিয়ে মানুষের হাত - পা ভাঙতে পারে এমন কি জীবনহানি পর্যন্ত হতে পারে। কাজেই বিদ্যুত মন্ত্রী অবিলম্বে এই ব্যাপারে কার্যকরী ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী হাবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ থানার পাতলাটোলা গ্রামের সামশুদ্দিন শেখ নামে একটি ছেলে গত ২০/৩/৮৫ তারিখে রাত্রি ৯/১০টার সময় খেজুরতলা খেয়াঘাট থেকে চা খেয়ে একটা মাঠ পার হয়ে বাড়ী যাচ্ছিল। এমন সময় লালচাঁদ হোদা আক্তার এবং আরও ৩/৪ জন দুষ্কৃতিকারী তার মুখে কাপড় দিয়ে জোর করে উঠিয়ে নিয়ে যায়। সুজারুদ্দিন বিশ্বাসের বাড়ির পাশে তাকে চরমভাবে মারধোর করে এবং ৭/৮ শত টাকা ঘড়ি টর্চ তার কাছ থেকে ঐ সমস্ত দুষ্কৃতিকারীরা ছিনিয়ে নেয়। এবং তার প্রান শেষ করার জন্য অন্যত্র নিয়ে যায়। কিন্তু জামসেদ নামে একটি লোকের প্রচেষ্টায় সে ছাড়া পায় এবং সে তার বাড়ীর মধ্যে দিয়ে কোন রকমে হামাগুড়ি দিয়ে মাঠের মধ্যে দিয়ে গভীর রাত্রে সে চুপি চুপি বাড়ী গিয়ে পৌছায়। পরের দিন সে থানায় ডায়েরী করে এবং সে এখনও হাসপাতালে আছে। কিন্তু ঐ দুষ্কৃতকারীরা সি.পি.এম দলের মদতপুষ্ট বলে পুলিশ তাদের কাউকে ধরছে না। পুলিশ যাতে অবিলম্বে ঐ সমস্ত আসামীদের এ্যারেষ্ট করে তার জন্য আমি স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আপনার মাধ্যমে আবেদন রাখছি।

**ডঃ ওমর আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কেন্দ্রীয় সরকার ডিজেলের দাম বাড়িয়েছেন। অবশ্য সংশোধিত বাজেটে হয়তো কিছুটা তার হার কমবেও। কিন্তু তার পরিপ্রেক্ষিতে মিনি বাস এবং বাসের মালিকরা ভাড়া বৃদ্ধি করার জন্য দাবী জানিয়েছেন। কথা হোল ডিজেলের দাম যদি লিটারে ২৫ পয়সা বাড়ে তাহলে একটি বাস বা মিনি বাস যদি ১০০ লিটার দিনে খরচ হয় তাহলে তার ২৫ টাকা খরচ বাড়বে। কিন্তু এই ভাড়া বাড়াবার জন্য তার আয় বাড়ছে ২৫০ টাকা। তার কারন

একটা মিনিবাসে যাত্রী নেওয়া উচিত ২৫ জন কিন্তু সেখানে সে ৭৫ জন যাত্রী বহন করছে। যে বাসে ৩৬ জন যাত্রী নেওয়া উচিত৹সেখানে সে নেয় ১৩৬ জন যাত্রী। এই বাড়তি যাত্রী পরিবহন করে যে আয় বাসের মালিকরা করছে তাতে সামান্য কিছু খরচ হলেও কেবলমাত্র বাসের মালিকদের স্বার্থে বাড়া বাড়ানো উচিত হবে বলে মনে হয় না। যদি বাড়াতে হয় তাহলে এই যে হাজার হাজার যাত্রী যারা যাতায়াত করছে তাদের স্বচ্ছন্দের কথাও ভাবতে হবে। কেবলমাত্র মালিকদের স্বার্থের কথা বিবেচনা না করে যাত্রীদের সুখ সুবিধা, তাদের স্বাচ্ছন্দ সেটাও বিবেচনা করে ভাড়া বৃদ্ধির কথা গভীরভাবে অনুধাবন করবার জন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী ফজলে আজিম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ন বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। বজবজ ইষ্টার্ন জোনে পেট্রল ও তেলের ডিপো রয়েছে। ঐ ডিপোয় লরি করে তেল নিয়ে যাওয়ার পথে প্রকাশ্য দিবোলোকে বজবজ থানার চোখের সামনে হাজার হাজার লিটার পেট্রল ও তেল সমাজ বিরোধীদের দ্বারা পুলিশের সহযোগিতায় দৈনিক পাচার হচ্ছে। এই অন্যায় কাজের প্রতিবাদে বহু দিন হতে ঐ এলাকার মানুষ আন্দোলন করছিল। গত ২৩/৩/৮৫ তারিখে স্থানীয় কংগ্রেস নেতা দাশু দও ও নিমাই খাড়ার নেতৃত্বে যখন ২০০০ এর মত মানুষ বজবজ থানায় মেমোরেন্ডাম দিয়ে বাড়ী ফিরে যাওয়ার জন্য যখন উক্ত নেতাদ্বয় রাত্রি সাড়ে আটটার সময় যখন থানা থেকে বার হয় তখন একদল ঐ সমাজ বিরোধী শেপাল লাঠি প্রভৃতি মারাত্বক অস্ত্র নিয়ে তাদের উপর আক্রমন করে। মরনাপন্ন অবস্থায় দাশুকে হাসপাতালে পাঠাতে হয়। কিন্তু থানার সামনে ঐ ঘটনাটি ঘটলেও এবং থানায় ডায়েরী দেওয়া সত্ত্বেও যেহেতু ঐ থানার ও সি অশোক গুহ ঐ চক্রের সঙ্গে জড়িত তাই এখনও পর্যন্ত কাউকে গ্রেফতার করে নাই। আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি যে যেসময় তেলের এত ক্রাইসিস চলছে তখন অবিলম্বে এই পাচারকারীদের এ্যারেষ্ট করে তেল পাচার বন্ধ করুন এবং ও সি র হস্তক্ষেপ না করার আসল রহস্য উৎঘাটন করুন।

**শ্রী মাধবেন্দু মোহান্তো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে রাজ্য সরকারের এবং সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। নদীয়া জেলার তেহট্ট থানার নাটনা গ্রামে একটি বড় বটগাছ আছে। এই বটগাছটি কত দিনের তা বলা যায় না। গ্রামের বৃদ্ধ লোকদের কথা হচ্ছে ৩/৪ শত বছরের বেশী হবে। ঐ বটগাছের মূল তা বোঝা যায় না। প্রায় ৭০০ টা বোয়া আছে।

**[2.40 – 2.50 p.m.]**

এবং আসতে আসতে এই গাছটা কালক্রমে ৪ একর জমির উপর বিস্তৃতি ঘটিয়েছে। কৃষকেরা কেউ কেউ এটাকে কেটে দেবের কথা ভাবছে, যাতে আর শিকড় গাঁড়তে না পারে, বিস্তৃতি লাভ না করতে পারে তার জন্য। এই অবস্থায় কিছু প্রবীণ ব্যাক্তি, তাদের একান্ত দাবী এই গাছটিকে জাতীয় সম্পত্তি হিসাবে সংরক্ষন করার ব্যবস্থা করা হোক, কারণ এটা অত্যন্ত পুরাতন গাছ। এই দাবী উঠেছে এই কারনে ইদানিং কালে দেখা যাচ্ছে কালিতলা,পীরতলা, দরগাতলা, ষষ্ঠীতলার যে সমস্ত অত্যন্ত পুরাতন গাছ, ২০০/৩০০ বছরের বড় বড় পুরাতন গাছগুলোকে নির্মম ভাবে কেটে ফেলা হচ্ছে। এই বিষয়ে দৃষ্টি দেবার জন্য আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী অজিত বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ন বিষয় রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষন করছি। নৈহাটী সম্পর্কে আপনারা জানেন নৈহাটির পূর্ব এবং পশ্চিম রেল লাইন দ্বারা বিভক্ত। পূর্ব পারে সম্প্রতি একটা ২৫ হাজার আসন বিশিষ্ট স্টেডিয়াম প্রস্তুতির মুখে। সেখানে শুধু পশ্চিমবংগের নয় ভারতবর্ষের অন্যতম বৃহৎ কলেজ ঋষি বঙ্কিম চন্দ্রের নামে

একটি কলেজ রয়েছে, রেলওয়ে কোয়ার্টার রয়েছে, রেলওয়ে ইয়ার্ড আছে, সেখানে ১৩১ টি শয্যা বিশিষ্ট একটি হাসপাতাল আছে। পশ্চিম দিকে গঙ্গা ওপারে চুঁচুড়া, ফেরী সার্ভিসে করে চুঁচুড়া যাতায়াত করা যায়। এদিকে সাউথ ইস্টান রেলওয়ের সঙ্গে ব্যান্ডেল হয়ে যোগাযোগ রক্ষা করা যায়, বারাসাতের সঙ্গেও যোগাযোগ রয়েছে। এই রকম একটা জনবহুল রেল ষ্টেশনে কোন সাবওয়ে অথবা ফ্লাই ওভার নেই। এর ফলে অসম্ভব রকম অসুবিধা হচ্ছে। অনেক রকম বিপদ ঘটছে। হাজার হাজার ছাত্রছাত্রী রেল লাইনের উপর দিয়ে যাতায়াত করছে . ফলে নানা রকম বিপদ প্রায়শঃই ঘটছে। এই অবস্থায় রাজ্য সরকার উদ্যোগ নিয়ে কেন্দ্রীয় রেলওয়ে বোর্ডের সঙ্গে আলোচনা করে একটা ফ্লাই ওভার অথবা একটা সাবওয়ে করার ব্যবস্থা যাতে করেন, তার জন্য আপনার মাধ্যমে আবেদন রাখছি।

**শ্রী সামসুদ্দিন আহ্‌মেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি আমার জেলার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আপনি জানেন উচ্চ ফলনশীল ফসল ফলাতে হলে জলসেচের যেগুলো কাঠামো, সেই কাঠামো গুলো সচল থাকা দরকার। আমার জেলা মালদহের যে দুরবস্থা সেচ ব্যবস্থায় হয়েছে, সেই বিষয়ে আমি উৎথাপন করছি। সেখানে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল, রিভার লিফ্‌ট এই গুলি অচল অবস্থায় রয়েছে,অনিয়মিত বিদ্যুত সরবরাহ, তার সঙ্গে সঙ্গে যারা কর্মচারী তাদের অনুপস্থিতি, রক্ষণাবেক্ষণে উপেক্ষা এবং পর্য্যবেক্ষণের অভাবে জলসেচ সেখানে ব্যাহত হচ্ছে। আমি আপনার মাধ্যমে জানাতে চাই, বর্তমানে যে বোরো ধান এবং অন্যান্য উচ্চ ফলনশীল ফসল নষ্ট হতে চলেছে। যদি এই সম্পর্কে উপযুক্ত ব্যবস্থা না নেওয়া হয় তাহলে ওখানকার কৃষকরা মার খাবে। আমার নির্বাচনী এলাকা কালিয়াচক তিন নং ব্লকে ১৮ টি ডিপ টিউবওয়েল রয়েছে, তার মধ্যে একটাও চলে না, রিভার লিফ্‌টের তো প্রশ্নই নেই। আমি আপনার মাধ্যমে এটা জানাতে চাই, ঐ এলাকায় মাটির তলার জলের উপর নির্ভর করতে হয়, কারন সেখানে কোন খাল, বিল, নদী নেই। এই অবস্থায় ডিপ টিউবওয়েল,শ্যালো টিউবওয়েল যদি চালু না করা হয় তাহলে বর্তমানে উচ্চ ফলনশীল ফসল মার খাবে। এই অচল অবস্থার অবসান যাতে ঘটে তার জন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষন করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষন করছি একটা গুরুত্বপূর্ন বিষয়ের প্রতি। উলুবেড়িয়া থেকে বাঁশপোতা রাস্তাটি ১২ কিলো মিটার। এই রাস্তাটি অত্যন্ত খারাপ অবস্থায় আছে। এই রাস্তায় জগদীশপুরে একটা বাস এ্যাকসিডেন্ট হয় গত ৭/১/১৯৮৫ তারিখে। তার ফলে ৮ টি লোক মারা গিয়েছিল এবং ১৯জন আহত হয়েছিল, তারা হাসপাতালে ভর্ত্তি হয়েছিল। তারপরে আমি মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয়ের কাছে আসি এবং বলি এই রাস্তাটি এখনই মেরামত করার ব্যবস্থা করা হোক। মাননীয় পূর্ত মন্ত্রী মহাশয় চীফ ইঞ্জিনিয়ারকে ডেকে অর্ডার দিলেন এবং আমাকে তার একটা লিখিত কপি দিলেন। কিন্তু ইঞ্জিনিয়ারের অফিস থেকে আজ পর্যন্ত রাস্তাটি মেরামত করা হয়নি। ঐ রাস্তাটি মাত্র ১২ কিলো মিটার। ঐ রাস্তা দিয়ে প্রতিদিন কয়েক হাজার মানুষ যাতায়াত করেন। এই রাস্তা মেরামতের জন্য ওখানকার মানুষ বাস অবরোধ করার চেষ্টা করছে, আন্দোলনে নামতে বাধ্য হচ্ছে এবং স্থানীয় কংগ্রেসীরা এর সুযোগ নিচ্ছে। আমি আশা করবো এই রাস্তাটি এখনই মেরামত করার ব্যবস্থা করা হোক যাতে বিরোধী পক্ষ থেকে এর সুযোগ না নিতে পারে। এই অনুরোধ রেখে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ হরমোহন সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণ এবং বিদ্যুত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। গত ২৪/৩/৮৫ তারিখে সন্ধ্যা ৬ টা থেকে ৭টার মধ্যে এক প্রচন্ড ঝড় হয়। সেই ঝড়ের জন্য একটা বিপর্যয় ঘটে গেছে। বর্ধমান জেলার কয়েকটি থানায়

এই বিপর্যয়ের প্রতিক্রিয়া দেখা দিয়েছে। পুষ্করার মত জায়গায় বিদ্যুত একেবারে চরম বিপর্যয়ের মুখে এসে দাঁড়িয়েছে। আজ পর্যন্ত সেখানে বিদ্যুত কে রেষ্টোর করা যায়নি, ঘরদোর অনেক জায়গায় পড়ে গেছে। কেতুয়াগ্রামে থানায় ২ জন মারা গেছে। একজন ১৬ বছর বয়সের ছেলে আর একজন ১৮ বছর বয়সের মেয়ে এবং আরো প্রায় ১০০ জন আহত হয়েছে, প্রায় ২ হাজারের মত মানুষ ঘরদোর ছাড়া হয়েছে। এছাড়াও কাটোয়া শহর, মংগলকোট এবং পূর্বস্থলীর অংশ বিশেষ সমস্ত জায়গায় এই ধরনের বিপর্যয় হয়েছে এবং সব জায়গাতেই বিদ্যুত এখনও পর্যন্ত রেষ্টোর করা যায় নি। আমি মাননীয় ত্রাণ মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করবো তিনি যেন এখনই তাদের রিলিফের জন্য ত্রিপল এবং আশ্রয়ের জন্য যেটুকু ব্যবস্থা করা দরকার সেটা অবিলম্বে করেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থ মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি একটি গুরুত্বপুর্ন বিষয়ের প্রতি। রবীনবাবুর এলাকায় উলুবেড়িয়াতে গেলে দেখা যাবে যে মাইলের পর মাইল লরি দাঁড়িয়ে রাস্তা আটকে রেখেছে। সেখানে একটা অক্ট্রয় চেক পোষ্ট আছে সরকারের লক্ষ লক্ষ টাকার লেনদেন হয়। সেখানে যারা জেনুইন ইনভয়েস হোল্ডার তাদের মানছে না এবং তাদের উপরে একটা ইনফ্লাটেড এ্যামাউন্ট চাপিয়ে দেওয়া হচ্ছে। এর ফলে যে সমস্ত সৎ ব্যবসায়ী তারা অসুবিধার মধ্যে পড়ছে। আর ওখানে যে দালালদের অফিসের মত গড়ে উঠেছে তার মাধ্যমে অসৎ ব্যবসায়ীরা সুযোগ নিচ্ছে। এই অসৎ ব্যবসায়ীরা তাদের অরিজিন্যাল ইনভয়েসের ১/৪ ভ্যালুও দেখাচ্ছে না। এর ফলে ঠিক মত এ্যাসেসমেন্ট করা যাচ্ছে এবং সরকারের যে রেভিনিউ আদায় হওয়ার কথা তার ওয়ান ফোর্থও হচ্ছে না। কাজেই ওখানে ভিজিলেন্সের ব্যবস্থা করুন, ওয়াচ রাখুন এবং সে সমস্ত লোক এই অসাধু কাজে লিপ্ত আছে দে শুড বি ব্রট ইনটু দি বুক্স। এর আগেও হাওড়ার কয়েক জন মাননীয় সদস্য বলেছে, কিন্তু সরকার কোন দৃষ্টি দেননি। কাজেই আমি অনুরোধ জানাচ্ছি যে এখানে একটা ভিজিলেন্সের ব্যবস্থা করা হোক।

**[2.50 – 3.00 p.m.]**

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আমরা লক্ষ্য করছি, বিধানসভা চালু হলেই কংগ্রেসী গুন্ডারা বিভিন্ন জায়গায় গন্ডগোল বাধাবার চেষ্টা করে। গত ২২ তারিখে সোদপুরে বি.টি রোডের উপর মীনা সিনেমার কাছে কিছু কংগ্রেসী গুন্ডা বোমা, পাইপগান, পিস্তল ইত্যাদি নিয়ে হামলা করে এবং সেখানকার সমস্ত দোকানদারদের উপর মারধোর করে। বোমা দিয়ে একটি দোকান ক্ষতিগ্রস্থ করা হয়। এর বিরুদ্ধে প্রতিবাদ জানানোর জন্য গত ২৩ তারিখে ওখানকার সমস্ত দোকান কর্মচারীরা হরতাল পালন করে এবং দোষী দুষ্কৃতকারীদের নাম দিয়ে ডাইরী করা সত্ত্বেও এখন পর্যন্ত পুলিশ কাউকে গ্রেফতার করতে পারে নি। বিভিন্ন মানুষ বলছেন, আমাদের অভিযোগ হচ্ছে সেই সমস্ত গুন্ডারা নির্দিষ্ট ভাবে কংগ্রেসী সমর্থক এবং তারা কংগ্রেসী নেতাদের বাড়ীতে গিয়ে আশ্রয় নিচ্ছে। পুলিশ দ্বিধাগ্রস্ত। পুলিশ সেই সমস্ত কংগ্রেসী নেতাদের বাড়ীতে গিয়ে তাদের এ্যারেষ্ট করতে পারেছে না। খড়দহ অঞ্চলে যে ভাবে আক্রমন শুরু হচ্ছে তাতে যে কোন সময়ে ওখানে শান্তি শৃঙ্খলা বিঘ্নিত হতে পারে। আশপাশের অঞ্চল বরানগর অঞ্চলে দুষ্কৃতকারীরা গন্ডগোল শুরু করে দিয়েছে, খড়দহ অঞ্চলেও যে কোন সময়ে এই রকম গন্ডগোল শুরু হয়ে যেতে পারে। ২২ তারিখে আর একটি জায়গায় পুলিশ দুষ্কৃতকারীদের ধরতে গেলে ছোটুয়া বলে কংগ্রেসী লোক বোমা নিয়ে পুলিশকে আক্রমন করে। ফলে পুলিশ গুলি চালাতে বাধ্য হয়। ঘটনা স্থলেই সে নিহত হয়। খড়দহ অঞ্চলে শান্তি শৃঙ্খলা রক্ষার জন্য অবিলম্বে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি।

**শ্রী লক্ষ্মন বাগদী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। অন্ডাল থানার পান্ডবেশ্বর, উখড়া, কাজোড়া ইত্যাদি গ্রামের পুকুর, ইঁদারা, কুঁয়োর

জল এক ফোঁটাও নেই। এর জন্য দায়ী হচ্ছে ইষ্টার্ন কোল ফিল্ড লিমিটেড্। ওরা খনি আইন কোন রকম ভাবেই মানছেন না। এবং যখন যেখানে খুশী মত কয়লা কেটে নেওয়া হচ্ছে। নিয়মহচ্ছে কয়লা কাটার পর বালি, জল দিয়ে খাদ ভর্তি করে দিতে হবে। তারা ঠিক মত ভর্তি না করার ফলে এই জলের সংকট দেখা দিয়েছে এবং ভবিষ্যতে আর একফোঁটা জল ও পাওয়া যাবে না। এই সমস্ত গ্রামগুলির জলের সমস্যার সমাধান করতে হলে আপনাকে এখুনি একটা পরিকল্পনা নিতে হবে। অজয়, দমোদর নদীতে টিউবওয়েল বসিয়ে বড় বড় রিজার্ভার তৈরী করে সেখানে জল স্টোর করার ব্যবস্থা করতে হবে এবং তারপর সেখান থেকে পাইপ লাইন দিয়ে জল সরবরাহের ব্যবস্থা করতে হবে। এই কাজে এখুনি হাত দেওয়া না হলে ভবিষ্যতে আরো জল সংকট বহু গুন বেড়ে যাবে। তাই অবিলম্বে এই তীব্র জলসংকোটের সমাধান করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠঃ** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর নিকট একটি বিষয় তুলে ধরতে চাই যে, গ্রামাঞ্চলের ছাত্র ছাত্রীরা পড়াশুনা করবে কি করবে না সেটা একটু চিন্তা করে দেখতে হবে। সরকারী ষ্টাটিসটিক্স দেখা যাচ্ছে সেখানে ১১০০ মত ছেলে মেয়ে এখন পর্যন্ত ভর্তি হবার কোন রকম সুযোগ পায় নি। ডি.আই.অব স্কুলস এর দৃষ্টি আর্কষন করা হয়েছে, তিনিই এই রিপোর্ট দিচ্ছেন। গর্ভনরের দৃষ্টি আর্কষন করা হয়েছিল। তিনি বলেছেন এ্যাবিউট প্রবলেম অব দি ষ্টুডেন্টস এ্যাডমিসন, মুখ্যমন্ত্রীও তাই বলছেন, অথচ ঐ ১১০০ ছেলে মেয়েকে নিরক্ষরতার দিকে ঠেলে দেওয়া হচ্ছে। আমি বিধায়ক হিসাবে শিক্ষামন্ত্রীকে এই বিষয়টি বারম্বার বলা সত্ত্বেও তিনি আজ পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহন করেন নি। আনঅথারাইজড্ মর্নিং সিফট চালু করেছেন রাখালদাস ইনস্টিটিউসন এবং ঠাকুরদাস ইনস্টিটিউসনে ৪০০ ছেলেকে আটকে রেখে ৪ জন বেকাব ছেলেকে এ্যাপয়েন্টমেন্ট দিয়ে। এই আনঅথরাইজড্ ইনস্টিটিউসন খোলা হয়েছে ছাত্র ভর্তির জন্য নয়, কেবল বামফ্রন্টের শিক্ষামন্ত্রীর ডিপার্টমেন্ট থেকে একটা স্তোকবাক্য দেবার জন্য এটা করা হয়েছে। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি যে, এই বিষয়ে এখুনি একটা তদন্ত করার ব্যবস্থা করা হোক এবং এই ১১০০ ছেলে মেয়ের অবিলম্বে পড়াশুনা করার সুব্যবস্থা করা হোক।

**শ্রী সুন্দর নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্ব পূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। স্যার, গত বছর খরিফ্ মরশুমে বিষ্ণুপুর, বারুইপুর, এবং সোনারপুরের নীচু জমিগুলিতে চাষ না হবার ফলে গত ২০শে নভেম্বর কৃষি বিভাগ এবং সেচ বিভাগ এ বিষ্ণুপুর, সোনারপুর এবং বারুইপুরে বোরো চাষ করার সিদ্ধান্ত নেন এবং রেডিওর মাধ্যমে ও হ্যান্ডবিল বিলি করে চাষীদের বোরো চাষকরার জন্য পরামর্শ দেন। এই সিদ্ধান্তের পর বিষ্ণুপুরে ১২ হাজার একরে, সোনারপুরে ৭ হাজার একরে এবং বারুইপুরে ২ হাজার একরে বোরো চাষ করা হয়। স্যার, চাষ করার পর ধানের যখন শীষ আসছে তখন মগরাহাট থানার মাগুরপুকুরে পি.ডব্লু.ডি. বেওড়াপুকুর খালের উপর বাঁধ দিয়ে জল আটকে দেবার ফলে এই তিনটি থানার ২১ হাজার একর জমির ফসল নষ্ট হতে বসেছে। স্যার, কৃষি বিভাগ এবং সেচ বিভাগ যারা দায়িত্ব নিয়ে চাষীদের দিয়ে চাষ করিয়েছিলেন তাদের কাছে আমার অনুরোধ অবিলম্বে ডায়মন্ডহারবার পয়েন্ট থেকে জল তুলে ঐ এলাকার ফসল রক্ষার ব্যবস্থা করুন। আমি স্যার, এ দিকে দৃষ্টি দেবার জন্য সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়দের দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে এই হাউসের মাননীয় সদস্যদের এবং সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আমার নির্বাচনী কেন্দ্র নদীয়াজেলার করিমপুর পশ্চিমবঙ্গের পাট উৎপাদন এবং ক্রয়

বিক্রয়ের অন্যতম একটি বড় কেন্দ্র। এই পাটকে কেন্দ্র করে এখানকার বহু চাষী ও যুবকের কর্মস্থানের ব্যবস্থা হয়েছে এবং পাটের বাজারও সম্প্রসারিত হয়েছে। সম্প্রতি বামফ্রন্ট সরকার এখানে একটি নিয়ন্ত্রিত বাজার নির্মান করেছেন। স্যার, এই এলাকায় প্রায়ই বড় বড় অগ্নিকান্ড ঘটছে এবং তার ফলে স্থানীয় জনসাধারনের প্রচুর ক্ষতি হচ্ছে। স্যার, সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আপনার মাধ্যমে আমার অনুরোধ এখানে যে ফায়ার সার্ভিস স্টেশন স্থাপন করার প্রস্তাব সরকারের কাছে পাঠানো হয়েছিল তা অবিলম্বে মঞ্জুর করা হোক এবং এখানে একটি ফায়ার সার্ভিস স্টেশন চালু করা হোক।

**শ্রী অরুন কুমার গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্র শ্রী রামপুরের একটি বিশেষ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আর্কষন করছি এবং তার প্রতিকার দাবী করছি। স্যার, শ্রীরামপুরে গত কিছুদিনের মধ্যে বেশ কয়েকজনকে খুন করা হয়েছে। গত ১।। মাসে আধ মাইল এলাকার মধ্যে ৭ টি দরিদ্র যুবককে খুন করা হয়েছে কিন্তু আজ পর্যন্ত কোন খুনী ধরা পড়ে নি,তারা শহরে বুক ফুলিয়ে ঘুরে বেড়াচ্ছে। তারা সি.পি.এম. এর সেণ্টার এবং মদত পাওয়ায় পুলিশও তাদের গ্রেফতার করছে না। পুলিশ প্রশাসন এখানে সম্পূর্ণ ব্যর্থ। গত ১২ই মার্চ দুজন দরিদ্র যুবককে রাত্রিবেলায় কিডন্যাপ করা হয়, ২৩ তারিখে তাদের কঙ্কাল পুলিশ পায়। স্যার, এখানে পুলিশ প্রশাসন সম্পুর্ন ব্যর্থ, এখানে সরকার আছে বলে মানুষ ভাবতে পারছে না। আমি স্যার, মুখ্যমন্ত্রীর পদত্যাগ দাবী করছি এবং পুলিশ প্রশাসনের ব্যর্থতার তদন্ত দাবী করছি।

**[3.00 – 3.10 p.m.]**

**শ্রী দেবনারায়ন চক্রবর্ত্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় একটি গুরুত্বপুর্ন বিষয়ের প্রতি মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষন করতে চাই। স্যার, পান্ডুয়া থানা এবং পান্ডুয়া থানা সংলগ্ন কয়েকটি থানা এলাকায় ব্যাপকভাবে বালি খাদ কাটা হচ্ছে, বে আইনী ভাবে কাটা হচ্ছে, ফলে ব্যাপকভাবে চাষের জমি নষ্ট হচ্ছে। বিশেষ করে পান্ডুয়া থানার নারালা মৌজার জনৈক ইন্দ্র মণি পালুই এর আবেদন ক্রমে হাই কোর্ট থেকে বলা হয়েছে যে, প্লট নং ১৭৫৭ থেকে ১৭৬২, ১৭৬৪, ১৭৬৭, ১৭৭১, ১৭৪৫ থেকে ১৭৪৬, ১৭০৫, ১৭৮২, ১৭৫২, থেকে ১৭৫৬, ১৭০৬, থেকে ১৭১৪, ১৭৩৭, থেকে ১৭৪৫, ১৭৩৪, থেকে ১৭৫১, এই সব প্লট গুলির বা দাগ গুলির বালি তোলা হচ্ছে, ২০০০ থেকে ৩০০০ মজুরকে কাজে লাগান হয়েছে, ৬০ বিঘা জমিতে ৬০ ফুট গভীর বালি খাদের সাগর তৈরী করা হয়েছে। এছাড়া পান্ডুয়া থানার বেড়েলা মৌজার বালি খাদের মালিকরা পঞ্চায়েত্ সমিতির সদস্যদের ঘেরাও করে বালি খাদ কাটার আবেদনে সই করিয়ে নেবার জন্য চাপ সৃষ্টি করছে। স্যার, ইতি মধ্যে এই সভায় সাবঅর্ডিনেট লেজিসলেসন কমিটির রিপোর্ট পেশ করা হয়েছে। সেই রিপোর্টে অবিলম্বে মাইনর মিনারেলস রুলস সংশোধন করার জন সুপারিশ করা হয়েছে। আমি এখন ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি, অবিলম্বে চাষের জমি বালি খাদ কাটার জন্য যাতে নষ্ট না হয় তার জন্য তিনি ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থের একটি গুরুগুপুর্ন বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষন করছি। ভারতসরকারের রেল বাজেটে রেল মন্ত্রী রেল মাশুল এবং যাত্রী ভাড়া বাড়িয়েছেন নিত্য যাত্রীদের মাসিক টিকিটের দামও বাড়িয়েছেন। সাধারন যাত্রীদের ভাড়া সাড়ে বারো শতাংশ বাড়িয়ে জন মতের চাপে সামান্য আড়াই শতাংশ মাত্র কমিয়েছে। অথাৎ জুতো মেরে গরু দান করেছেন। তারা ভাড়া বাড়ানোর সময় বার বার বলেছেন যে, রেল ব্যবস্থার উন্নতি এবং যাত্রী সাধারনের সুবিধার জন্যই ভাড়া বাড়ান হয়েছে।

**মিঃ স্পীকার ঃ সাধনবাবু, আপনি ভাড়া বাড়ার বিষয়ে মেনশন জমা দেননি, আপনি এখানে বলেছেন, ট্রেনে পাখা নেই, জানালা নেই ইত্যাদি। সুতরাং আপনি এ সব বলবেন না। ঐ ভাবে বলা যায় না। ওসব কথা লোকসভায় বলা যায়, বিধানসভায় ও সব কথা বলা যায় না।**

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিয়ালদহ সেকসনের লোকাল ট্রেন গুলিতে জানালা নেই, পাখা নেই, স্টেশন গুলিতে পানীয় জলের উপযুক্ত ব্যবস্থা নেই। ফলে নিত্য যাত্রীদের এবং সাধারন যাত্রীদের খুবই কষ্ট ভোগ করতে হচ্ছে। বিশেষ করে এই গরমের সময়ে কামরায় পাখার অভাবে যাত্রীদের কষ্টের আর সীমা নেই। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষন করছি এবং রেল মন্ত্রীর কাছে প্রতিকারের জন্য দাবী জানাতে অনুবোধ করছি, যাতে যাত্রীদের কিছুটা সুবিধা হয় তার জন্য রেল মন্ত্রী অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আজকে সকালে যখন বিধানসভায় আসছিলাম তখন আমার জনৈক বন্ধু আমাকে বললেন যে, "দৃষ্টি তো অনেক আকর্ষণ করলে, কোন লাভ তো হল না, তাই দৃষ্টি আকর্ষণ না করে মাঝে মাঝে কর্ণ আকর্ষণ করো"। কিন্তু পার্লামেন্টারি ওয়ে'তে আমি তা করতে পারিনা। তাই আমি দৃষ্টি আকর্ষণ করতে বাধ্য হচ্ছি।

স্যার, আজ প্রায় এক বছর হয়ে গেল, ভেবেছিলাম সুবিচার পাব, কিন্তু এখনো পর্যন্ত তা পাইনি। সিউড়ি হাসপাতালে যখন গরুর ইঞ্জেকসান একজন গর্ভবতী নারীর উপর দিতে দেওয়া হয়েছিল তখন সেই ইঞ্জেকসানটি সিজ করেন ডাঃ জগণ্ময় ব্যানার্জী। আমার কাছে সেই সিজার লিফ্টের কপি আছে, আমি সেটা আপনার কাছে জমা দেব। সেখানে সমস্ত ডাক্তাররালিখিতভাবে সি.এম.ও.এইচ'র এর কাছে প্রতিবাদ জানান। সেই ইঞ্জেকসানটির ব্যাচ নং হচ্ছে "এস-৭১৬"। এ বিষয়ে ডাঃ ব্যানার্জী স্পেসিফিক সিজার লিষ্ট করে সেই লিষ্ট সহ সমস্ত ডাক্তারদের সই করা প্রতিবাদ জমা দেওয়া সত্ত্বেও এখনো পর্যন্ত সে বিষয়ে কোন তদন্ত হয়নি, কোন সুবিচার হয়নি। আজকে যেখানে হাসপাতালে লাইফ সেভিং ড্রাগ পাওয়া যাচ্ছে না, সেখানে গরুর ইঞ্জেকসান মানুষের জন্য ব্যবহার করতে দেওয়া হচ্ছে। কারা এই ইঞ্জেকসান সাপ্লাই করেছে,কারা সেটা গ্রহণ করেছে তা জানা দরকার এবং দোষীদের শাস্তি হওয়া দরকার। এ বিষয়ে সি.এম.ও.এইচ্, ডি.এম.ও প্রভৃতি অফিসারদের জানান সত্ত্বেও দোষীদের কোনরকম তদন্ত হলোনা। আমি আপনার মাধ্যমে এখন বিষয়টিক প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি অবিলম্বে এ বিষয়ে তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

স্যার, বার বার মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করেও যখন কোন প্রতিকার হয় না, তখন তাঁদের কর্ণ আকর্ষণ করব কিনা, এটা আমি আপনাকে জিজ্ঞাসা করছি।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি স্বরাষ্ট্র দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। ঐ ঘটনাটি কালকে ঘটেছে। স্যার, কংগ্রেস আইয়ের ভ্যাণ্ডালিজম কোন পর্যায়ে গেছে সেই সংবাদ আমি আপনার মাধ্যমে জানতে চাই। কংগ্রেস- আই দিকে দিকে এই ভ্যাণ্ডালিজম চালাচ্ছে। বালিতে বালির গ্রাম পঞ্চায়েতের অধীনে নেতাজীনগরে বয়স্ক শিক্ষা কেন্দ্র আছে, সেখানে মেয়েদের সূচী শিল্পের শিক্ষা দেওয়া হয়। সেখানে কংগ্রেসীরা আক্রমণ চালায়। তারা সারারাত ধরে বোমাবাজি করেছে। ঐ অঞ্চলের লোকেরা সারারাত ঘুমাতে পারেনি। বহু মানুষ জখম হয়েছে। তারা বাড়ীটি দখল করে নিয়েছে এবং জিনিষপত্র লুঠ করে সরিয়ে দিয়েছে, পাচার করেছে। তারা এখন পর্যন্ত বাড়ী ঘর দখল করে রেখেছে। মেয়ে শিক্ষার্থীরা শেখানে যেতে পারছে না এবং শিক্ষকরাও সেখানে যেতে পারছে না। পুরোপুরি তাদের দখলে রয়ে গেছে। সেখানকার থানার ও.সিকে বলা হয়েছিল কিন্তু রাজনৈতিক গন্ধ থাকার জন্য পুলিশ তাদের বিরুদ্ধে

কোন কঠোর ব্যবস্থা গ্রহণ করেনি। তাই আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি, সেখান থেকে যেন এদের পিটিয়ে বার করে দেওয়া হয় এবং এইসব ভ্যাণ্ডালিজম বন্ধ করার জন্য কঠোর ব্যবস্থা অবলম্বন করা হয়। এরা শুধু পশ্চিমবাংলায় নয়, বিহার, ইউ.পিতে ভ্যাণ্ডালিজম চালাচ্ছে। এরা পশ্চিমবঙ্গকেও সেই রাস্তায় নিয়ে যেতে চায়। এই ভ্যাণ্ডালিজম কঠোর হস্তে বন্ধ করা উচিত বলে আমি মনে করি।

**মিঃ স্পীকার ঃ** এটা স্ট্রিক্টলি মেনসান হয় না। আজকে আমি বলতে দিচ্ছি কিন্তু কালকে আমি বলতে দেব না।

**মিঃ স্পীকার ঃ** এখন বসুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে যে কথাটা বলতে চাচ্ছি সেটা হচ্ছে, বিদ্যুতের অভাবে যখন সারা পশ্চিমবাংলা এবং শিল্পাঞ্চল অন্ধকার সেই সময় আমরা দেখতে পাচ্ছি, কেন্দ্রের দেওয়া সাড়ে ১৮ কোটি টাকা ফর র‍্যুরাল ইলেকট্রিফিকেসান স্কীম জমা না দেবার জন্য সেই টাকা এই সরকার নিতে পারছেন না। স্যার, আপনার এলাকাতেও ৬০ পারসেন্ট ভিলেজস হ্যাভ নট ইয়েট বিল কভারড বাই র‍্যুরাল ইলেকট্রিফিকেসান। যে সমস্ত জায়গায় ইলেকট্রিফিকেসান হবে সেখানে এমন দুরাবস্থা - মাননীয় বিধানসভার সদস্যরা আজই বলেছেন যে কাঠের পোল ভেঙে পড়ে নষ্ট হয়ে যাচ্ছে - মাত্র ৩ কোটি টাকার স্কীম জমা পড়েছে কেন্দ্রীয় সরকারের কাছে। আর কটা দিন বাকী আছে টাকা না নিতে পারলে কেন্দ্র সেই টাকা অন্য রাজ্যকে দিয়ে দেবে। আবার এরাই কেন্দ্রের বঞ্চনার কথা বলেন। যেখানে র‍্যুরাল ইলেকট্রিফিকেসানের জন্য সাড়ে ১৮ কোটি টাকা খরচ করার মতন স্কীম দেবার ক্ষমতা এই সরকারের নেই।

**শ্রী শচীন সেন ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার?

**মিঃ স্পীকার ঃ** এখন বসুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** সেখানে এই সরকার কেন্দ্রের বঞ্চনার কথা কি করে বলেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার এলাকাও র‍্যুরাল ইলেকট্রিফিকেসানের মধ্যে পড়ে। আপনি হয়তো খবর পাবেন, আপনার এলাকাতেও চরম দুরবস্থা। আর মাত্র কটা দিন হাতে আছে, এরই মধ্যে স্কীম দিয়ে যদি কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনায় বসতেন হোয়েদার দি স্কীম ইজ ভায়াবেল অর নট তাহলে ভালো হতো। কিন্তু সময় নষ্ট হয়ে যাচ্ছে। পশ্চিমবাংলার টাকা নয় বিহার নেবে, নয় উড়িষ্যা নেবে আর না হয় ইউ. পি নেবে অথচ পশ্চিমবাংলার গ্রামে রুর‍্যাল ইলেকট্রিফিকেসান হলো না। আমার অনুরোধ এই অপদার্থ সরকারকে বলুন, স্কীমটা জমা দিয়ে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা নেবার ব্যবস্থা করুক। এটা সকলের স্বার্থে চেষ্টা করুন, ইট ইজ দি ইন্টারেষ্ট অফ অল। এটা না করলে আরোও অন্ধকার নেমে আসবে, গ্রাম এলাকায় আরো অন্ধকার নামবে।

**মিঃ স্পীকার ঃ** মিঃ সেন, হোয়াট ইজ ইওর পয়েন্ট অফ অর্ডার?

**শ্রী শচীন সেন ঃ** আমার পৈয়েন্ট অফ অর্ডার একটু আগেই তুলছিলাম কিন্তু আপনি তখন বলতে দিলেন না। আমি দেখলাম, একদিন বিরোধী দলের চীফ হু ইফ শ্রী সুব্রত মুখার্জীকে আপনি একইভাবে বলতে দিলেন। আপনি বললেন এইভাবে বলা যায় না কিন্তু আজকে বলতে দিচ্ছি, পরের দিন আর বলতে দেব না। সেইরকম সত্যরঞ্জন বাপুলী মহাশয়কেও আপনি বলতে দিলেন। আবশ্য আপনি বিরোধীদের যত বেশী সুযোগ দেন আমরা খুশী হবো। কিন্তু ওনারা প্ল্যান করে অসত্য ভাষন

নিয়ে আসে। আপনি নিয়মকানুন মেনে নিশ্চয়ই চলেন কিন্তু আমি অনুরোধ করবো - ওদের অধিকার বেশী দিচ্ছেন - আমরাও নির্বাচিত সদস্য, আমাদেরও অধিকার আছে বলার। এইভাবে প্রতিদিন অসত্য কথা বলা আমার মনে হয় এটা উচিৎ নয়।

**[3.10 – 3.20 p.m.]**

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ্য মহাশয়, আমার বৈধতার প্রশ্ন হচ্ছে এই, এক নম্বর হচ্ছে যে বিরোধীপক্ষের মাননীয় সদস্য শ্রী সুনীতি চট্টরাজ মহাশয় তাঁর মেনসেনের সময়ে গুরুতর একটি অভিযোগ রেখেছেন। ব্যাপারটি যথাযথ কিনা সেটা একটু তদন্ত করে দেখা দরকার। তারপর তিনি বলেছেন যে দৃষ্টি আকর্ষণ নয়, কর্ণ আকর্ষণ করছি, এটা কতটুকু শোভন, এবং পরিষদীয় সেটা আপনি বিবেচনা করবেন। আমি যেটা বলতে চাইছি, সেটা হল, সুনীতি চট্টরাজ মহাশয়ের অভিযোগ যদি পরিষদীয় না হয় তাহলে তাঁর পশ্চাদদেশের লগুড় দিয়ে প্রহার করে সভা থেকে বহিস্কার করে দেবেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মিউনিসিপ্যাল মিনিষটার এখানে রয়েছেন, এই সুযোগে আমি হাওড়ার মিউনিসিপ্যালিটির কথা বলি। হাওড়া মিউনিসিপ্যালিটির ওয়াটার ওয়ার্কস মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এক বছর আগে উদ্বোধন করে এসেছেন, কিন্তু আজ পর্যন্ত ক্রিসটাল ওয়াটার পাওয়া যাচ্ছে না, হাওড়ার মানুষ জলের অভাবের জন্য প্রতিদিন হাওড়া মিউনিসিপ্যালিটিতে তাঁদের চেয়ারম্যানের এবং কমীশনারসদের ঘরে গিয়ে বিভিন্নভাবে বলছেন যে জল দিন। এই উপেক্ষা হাওড়ার মানুষ যাঁরা ট্যাক্স পেয়ার, তাঁরা আর সহ্য করবেন না। ওয়াটার ওয়ার্কসের জল চালু হয়েছে অনেকদিন থেকে। আমার মনে হয় ডিসট্রিবিউটিং সেন্টারের কোন জায়গায় গোলমাল হওয়ার জন্য এই জল পাওয়া যাচ্ছে না। এর জন্য বহু কোটি টাকা খরচা হয়েছে। দেখা যাচ্ছে যে বিভিন্ন জায়গায় এই পাম্প বা পাইপলাইন বার্ষ্ট করে যাচ্ছে। তাই প্রশান্তবাবুর কাছে আমার অনুরোধ যে একটা স্পেশাল টিম তৈরী করে একটু কাজ করুন যাতে হাওড়ার মানুষেরা একটু জল পায়।

**শ্রী মনোহর তিরকি :** মাননী অধ্যক্ষ মহাশয়, চা পশ্চিমবঙ্গের একটা গুরুত্বপূর্ণ শিল্প। এই চায়েতে প্রায় ৩ লক্ষ শ্রমিক কাজ করে। চা শ্রমিক হিসাবে আমি জানি যে চা বাগানের মালিকদের প্রচুর নাফা এবং মুনাফা হচ্ছে। চা উৎপাদন হচ্ছে, এর ফলে লাভের অংশটা বাড়ছে। কিন্তু চা বাগানের মালিকরা লোভ সামলাতে পারছে না কৃত্রিম অভাব সৃষ্টি করে শ্রমিকদের অশান্তির দিকে নিয়ে যাচ্ছে। এর আগে গত জুলাই মাসে রাইটার্স বিল্ডিংসে একটা ত্রিপাক্ষিক চুক্তি হয়েছিল এবং চুক্তিতে ঠিক হয়েছিল যে অক্টোবর মাসে ১০ হাজার নতুন শ্রমিক নিয়োগ করা হবে। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি যে মালিকরা চুক্তিটা মানছেন না, ১০ হাজার শ্রমিক নিয়োগ করছেন না। শ্রমিকদের অশান্তির দিকে ঠেলে দিচ্ছেন। তাই আমার অনুরোধ চুক্তি ভঙ্গের অপরাধে মালিকদের শাস্তি হোক এবং যে চুক্তি হয়েছে সেই ১০ হাজার শ্রমিক নিয়োগ করা হোক।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পৌর বিভাগের মন্ত্রী মহাশয়ের, দৃষ্টি আকর্ষণ করছি। এতদিন ধরে পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে এবং মফঃস্বলের মানুষেরা এই অত্যাচার জর্জরিত ছিল। সম্প্রতি কলকাতার মানুষও তা থেকে বাদ যাচ্ছে না। আপনি বিধানসভায় নিরাপত্তার ব্যবস্থা করেছেন। সেটা আশ্চর্য্যের বিষয় সেই নিরাপত্তা ভেদ করে তারা হাউসের মধ্যেও প্রবেশ করছে। সেটা হচ্ছে মশককুল। মশার জ্বালায় অতিষ্ঠ হয়ে ছাত্ররা পড়াশুনা করতে পারছে না,

যুবকরা কোন কাজ করতে পারছে না। সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে বিনয়ের সাথে বলছি যে এর একটা ব্যবস্থা করুন, অন্ততঃ ছেলেরা যাতে মশার হাত থেকে বেঁচে একটু পড়াশুনা করতে পারে।

**শ্রী অজিত বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত পৈশাচিক ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি হচ্ছে - গতকাল ২৫.৩.৮৫ তারিখ ব্যাণ্ডেল এবং চুঁচুড়ার ফেরীঘাটে রেলওয়ে হকারদের উপর এক মারাত্মক আক্রমণ হয়েছে। আপনি জানেন এবং এই বিধানসভার সকল মাননীয় সদস্যরাও জানেন যে পশ্চিমবাংলার ৪০ হাজার রেলওয়ে হকার বহুদিন ধরেই তাদের জীবন-জীবিকার সংগ্রাম করে চলেছেন। এই মাসের ২ তারিখে তাঁরা একটি ডেপুটেশান নিয়ে যখন ব্যাণ্ডেলে যান তখন তাদের উপর গুলি চলে। একজন হকার সেখানে গুলিতে আহত হন। এর প্রতিবাদে তাঁদের দাবী জানাবার জন্য গতকাল ৪টার সময় ১০ হাজার রেলওয়ে হকার চুঁচুড়া কোর্টে বিক্ষোভ দেখাতে যান এবং ডি. এম ও এস. ডি. ওর কাছে ডেপুটেশান দেন। এঁদের-

(এই সময় মিঃ স্পীকার ডাঃ জয়নাল আবেদিনকে বলতে আহ্বান করেন)

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একাধিকবার এই হাউসের দৃষ্টি আকর্ষণ করেছি এবং আগের সেশনেও এ বিষয়ে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছিলাম। স্যার, বিধানসভার সদস্য, যাঁরা মন্ত্রী নন, They are represented to the panchayat samity and Zilla Parishad in the Panchayatraj bodies. এর আগেও আমরা দেখেছি হাউস যখন ডাকা হয় তখন ইনটেনশনালি জেলা পরিষদের মিটিং ডাকা হয় আমাদের জেলায়। মাননীয় মন্ত্রী মহাশয় এ্যাস্যুরেন্স দিয়েছিলেন যে এইভাবে মিটিং ডাকাটা তিনি বন্ধ করে দিচ্ছেন। কিন্তু আমি প্রসিডিংস্ দেখেছি মিটিং বন্ধ হয়নি এবং ওখানে জিজ্ঞাসা করায় বলেছে মেসেজ পাওয়ার আগেই মিটিং হয়ে গেছে। এবার ১১ মার্চ হাউস বসেছে কিন্তু পরদিন ১২ তারিখে পারপাসফুলি মিটিং ডাকা হোল। আমরা স্থায়ী কমিটিতে ইলেকটেড্ হয়েছি সুতরাং হাউ এ ম্যান ক্যান এ্যাটেন্ড হিয়ার এ্যান্ড দেয়ার? তারপর উনি আবার আইন করেছেন - মাননীয় বিনয়বাবু প্রবীন মন্ত্রী, একটু বুদ্ধিমানও বটে - আইনটি হোল পর পর তিনবার মিটিং এ্যাটেন্ড না করলে সদস্যপদ খারিজ হয়ে যাবে। ওখানে ২৫.৩.৮৫ তারিখে একটি মিটিং ১টায় ডেকেছেন এবং ঐ ২৫.৩.৮৫ তারিখেই ৩টায় একটা বিশেষ মিটিং করেছেন - ২ ঘন্টার মধ্যে দুটি মিটিং ডেকেছেন। কাজেই ১২ তারিখে বিধানসভার মিটিংয়ের কারণে ১২ তারিখের ঐ মিটিং এবং ২৫.৩.৮৫ তারিখের দুটি মিটিং, মোট তিনটি মিটিংয়ে অনুপস্থিতির কারণে রুল অনুযায়ী তো উই আর অল আউট। তিনি ধোকা দিয়েছেন। তিন কাল গেছে, এক কাল আছে তবু এখানে যেকথা বলেছেন ওখানে গিয়ে অন্য কথা বলছেন, আমরা যখন মিটিংয়ে যাই তখন আগের মিটিংয়ের রেজলিউশান র‍্যাটিফাই করতে হয় এই রকম নানা রকম এ্যানোম্যালি আছে। এটা আমি মনে করি প্রিভিলেজ পর্যায়ে তোলা যায় এবং মন্ত্রী যদি তাঁর এ্যাসুরেন্স না রাখেন তাহলে তাঁর বয়স যতই হোক না কেন, বয়সের দোহাই দিয়ে ক্ষমা করা যায় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনিই বিচারক, কাজেই আমি কোন প্রিভিলেজ আনছিনা। এর আগেও উনি বলেছিলেন যে রেডিওগ্রাম করেছি কিন্তু তা সত্ত্বেও মিটিং ডাকা হয়েছিল, এবারেও ১১ তারিখে বিধানসভার অধিবেশন সুরু হবার পর ১২ তারিখ এবং ২৫ তারিখে মোট তিনবার মিটিং ডাকা হোল। তার মানে, আমরা যাতে ঐ মিটিংয়ে না যেতে পারি তারজন্যই এইভাবে মিটিং ডাকা হচ্ছে কারণ এমন কিছু সদস্য আছেন যাঁরা আপনাদের কাছে অবাঞ্ছিত। এ ব্যাপারে মন্ত্রী বক্তব্য আশা করি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য আমাদের এ- বিষয়ে বলার সঙ্গেই সঙ্গেই আমি পঞ্চায়েত সেক্রেটারীকে ডেকে স্থায়ী কমিটির মিটিং এবং কোন কমিটির মিটিং যাতে বিধানসভার অধিবেশন চলাকালীন না ডাকা হয় সেমত নির্দেশ দিয়ে আমি রেডিওগ্রাম করে দিতে বলেছিলাম। তবে আপনি বুঝতেই পারছেন যে ৩ হাজার ৩৫০ টি গ্রাম পঞ্চায়েত, ৩৩৯টি পঞ্চায়েত সমিতি আছে। সর্বত্র সময়মত সংবাদ পৌছোবার ক্ষেত্রে দুই- একটি ক্ষেত্রে দেরী হতেই পারে। তবে মাননীয় সদস্য যে পয়েন্টটি তুলেছেন সেটা আমি দেখছি কারণ এ-রকম যে হওয়া উচিৎ নয় সে বিষয়ে দ্বিমত নেই।

**[3.20 – 4.00 p.m.]**

**Including Adjournment**

## Laying of Rules

### The Howrsh Municipal Corporation(Conduct of Election of Councillors) Rules, 1983 and the amendments made there to.

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, I beg to relay the Howrah Municipal Corporation(Conduct of Election of Councillors) Rules, 1983, together with the amendments made there to as required under sub-section(3) of Section 215 of the Howrah Municipal Corporation Act,1980.

### The Calcutta Municipal Corporation Electoral(Preparation of Electoral Roll) Rules, 1984

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, I beg to relay the Calcutta Municipal Corporation Electoral(Preparation of Electoral Roll) Rules, 1984, as required under Sub-section(3) of Section 600 of the Calcutta Municipal Corporation Act,1980.

## Laying of Report

### Seventh Annual Report and Accounts of the West Bengal Handloom and Powerloom Development Corporation Limited for the year 1979-80

**Shri Pralay Talukdar :** Mr. Speaker, Sir, I beg to lay the Seventh Annual Report and Accounts of the West Bengal Handloom and Powerloom Development Corporation Limited for the year 1979-80.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদের বাজেট মিটিং ৩১শে মার্চের মধ্যে হওয়া দরকার, সেই ক্ষেত্রে কি হবে?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** শনিবার এবং রবিবার এই দুটো দিন এ্যাসেম্বলী বন্ধ থাকে। এই সময়

মিটিং গুলি করা যেতে পারে। এটা দেখতে হবে যে এই এ্যাসেম্বলী মিটিং এবং জেলা পরিষদের মিটিং যেন ক্ল্যাস না করে।

## Ruling of Mr. Speaker

**Mr. Speaker :** I hve examined thoroughly the privilege notice given by Shri Amal Roy, M.L.A. concerning the disclosure of the proceedings of the Committee on Public Accounts in all its aspects including what the Hon'ble members submitted. It appears that in the news item published in the Telegraph dated the 21st February, 1985 disclosures of certain matters which were under the consideration of the Committee on Public Accounts have been made while under the rules such disclosures are strictly prohibited till the Committee submitted its report. According to the news item the Source of their information was Shri Subrata Mukherjee, the Chairman of the Committee on Public Accounts himself. But Shri Mukherjee has since denied of having disclosed anything to the press in this regard. Whatever be the source of information of the Press, I find that the Press has patently acted in violation of Rules 271 (2) and 271 (3) of the Rules of procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, which expressly prohibit publication of any evidence, report or proceedings of the Committee, which has not been presented to the House. Such premature disclosure of the alleged evidence before the Committee is highly improper as it has the effect of impeding the very functioning of the Legislature and its Committees.

I, therefore, find that there is need for probe into the matter and accordingly hold that there is a 'Prima facie' case of breach of privilege of the House. I, Therefore, direct that the matter be referred to the Committee of Privileges for investigation and report.

(At this stage the House was adjourned till 4-00 P.M.)

## GENERAL DISCUSSION ON BUDGET

**After adjournment**

**[4.00 - 4.10 p.m.]**

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহোদয় ১৯৮৫-৮৬ সালের জন্য যে বাজেট প্রস্তাব উৎথাপন করেছেন, তা মূলত রাজ্যবাসীকে এবং এই রাজ্যের সমস্যা সংকুল যাঁরা, তাঁদের সবাইকে আশান্বিত করে নি। দেশের লিডিং ইকনমিষ্টদের অন্যতম হচ্ছেন মাননীয় অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র। তিনি যখন এই দপ্তরের ভার পান নি, তখন যে বক্তব্য

রেখেছিলেন, তার সঙ্গে আজকের বক্তব্যকে বিপরীতমুখী বলে প্রতিপন্ন করা যায়। এক কথায় বলতে গেলে, এই বাজেটের মধ্যে দিয়ে তিনি পর্বতের মুষিক প্রসব করেছেন - এর বেশী কিছু বলা যায় না। আমি মাননীয় অর্থমন্ত্রী মহোদয়কে সরাসরি জিজ্ঞাসা করি, ইন এ ডেভালপিং ইকনমি, সমস্যা সংকুল রাজ্যে সারপ্লাস বাজেট অভিপ্রেত কিনা? ডেভালপড ইকনমিতে সারপ্লাস বাজেট হতে পারে না। যদি হয়ে থাকে - অতীতে যাঁরা এই রকম করেছিলেন, তাঁরা মাশুল দিয়েছেন এবং এবারে আপনি সেই রকম প্রস্তাব দিয়েছেন - আপনাকে এরজন্য মাশুল দিতে হবে। আপনার গোষ্ঠী, নবীন এবং প্রবীণ, সবাইকেই মাশুল দিতে হবে। You chose to ignore the problems of the State. এই রাজ্যের অনেক প্রবলেমের মধ্যে - আপনার জবানীতে যে কথা বলেছেন - সবচাইতে বড় প্রবলেম হচ্ছে আনএমপ্লয়মেন্ট। একথা আপনি অতীতেও একবার বলেছিলেন। আপনি এক সময়ে বোম্বের ইকনমিক পলিটিক্যাল উইকলিতে সিরিজ অফ এসেস লিখেছিলেন। তাতে আপনি বলেছিলেন - The rest of the Left is petrified, its vocubulry rendered a cliche, its radicalism non-operational. Industrial activity is stagnating ; it has been stagnating, since almost 1965. কিন্তু ১৯৬৭তে, এখনকার বামফ্রন্টের পূর্বশরিক পূর্ব যুক্তফ্রন্ট ক্ষমতায় আসীন ছিলেন। আপনি লিখেছিলেন, Registratiom with the employment exchanges have shown a dramatic rise in the last two years but that has been an exponential series all along. It is also a derived series, and merely reflects the fact of atrophy in Government, stagnation in industry and exploitation on a static base in agriculture. The civil service is lazy as well as corrupt. Executives in the private sector are a bunch of illiterate; dipsomaniacs. The youth are still dazed by Naxalbari and its aftermath; the aged ones are cynical beyond words. The universities are a dreary backwater, the colleges and schools are leased out to the goons, the entire educational system has been corrupted, seemingly beyond redemption. ডাঃ মিত্র আপনাকে জিজ্ঞাসা করি, আপনি যে বইটি লিখেছেন সেই বইটিতে লিখেছেন আনএমপ্লয়মেন্ট ইজ মাউন্টিং, সুতরাং এক্ষেত্রে আমি জিজ্ঞাসা করি এর ফিগার কত ছিল? It was less than a million in the year 1965 and today in the year 1985 what is the figure - your Labour Minister has stated that it is about 4.1 million. আজকে ৭ বছর ধরে বাজেট প্লেস করছেন, আউট অফ্ ট্রেনিয়র অফ এইট্ ইয়ারস তার ফল কি হয়েছে? আজকে বাজেটের ধারাটা কি? Whether it is a balanced one or unbalanced one.যে বাজেট আপনি এবার এখানে রেখেছেন সেই বাজেট এ্যাবসোলিউটিলি ফুল অফ আনসার্টেনিটি তার ধারা কোথায়? তাহলে আজকে কি বলতে পারি না যে ডিরেকশান অফ মাই বাজেট ইজ সো এ্যান্ড সো। আমি বাজেটের আগেও বলেছি এবং আরেকবার অভিযোগ করছি The State Government has failed to identify the priority. আপনি বাজেটে অগ্রাধিকার কিসে দিয়েছেন? এই ৩১ পাতার বাজেটে কোন আলোকপাত করতে পারেন নি যাতে কেউ খুশী হতে পারে। এখানে ৫৪ প্যারাতে দেখতে পাচ্ছি যে আপনারা দিক নির্ণয় করতে পারেননি। ইউ সে যে প্রায়রিটি দিয়েছেন কিন্তু সেই ব্যাপারে আইডেন্টিফাই করতে পারেননি। Have you suggested solution.আপনি তো বড় একজন ইকোনমিষ্ট, কিন্তু এই রাজ্যের সমস্যার প্রতি এখানে আপনার কোন দৃষ্টিপাত নেই তাহলে আমাকে বুঝতে হবে if you chose to ignore for your small petty political gains.

তাহলে আজকে রাজ্যসরকারের ভবিষ্যত কোথায় এবং কি অবস্থা হচ্ছে? আজকে একদিকে এই বাজেট কেন্দ্রের প্রতি দোষারোপ ছাড়া আর কিছু নেই। ইট ইজ এগেন ওয়ান সাইডেড ভিউ। সিডিউল কাস্টস্ এ্যাণ্ড সিডিউল ট্রাইব্সের জন্য যে টাকা এসেছে কেন্দ্র থেকে তার একটা অংশ আপনারা খরচ করতে পারেননি বলে ফেরৎ চলে যাচ্ছে। তারপরে এগ্রিকালচারের দিকে তাকালে দেখা যাবে যে সেখানে ইমপ্রুভমেন্ট বা এক্লারেট কিছুই করতে পারেন নি। রুর্যাল ইলেকট্রিফিকেশনের ক্ষেত্রে দেখা যাচ্ছে যে তারপরিপূর্ণ টাকাই রাজ্যসরকার খরচ করতে পারেননি। সেটা প্রায় ১৮ কোটি টাকা থেকে সাড়ে ১৮ কোটি টাকা ছিল তার মধ্যে ৩ কোটি টাকার প্ল্যান সাবমিট করতে পারেননি ইন টাইম। এন আর ই পি এবং রুর্যাল এমপ্লয়মেন্ট গ্যারান্টেড স্কীম ফর ল্যাণ্ড লেস লেবারস্ এরজন্য ৩০ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছিল কিন্তু দ্যাট ইজ গোয়িং টু বি রিফাণ্ডেড। যোগাযোগ ব্যবস্থার জন্য ১০ কোটি টাকা এসেছিল তার মধ্যে ন্যাশানাল হাইওয়েজের রিপেয়ারস্ এ্যাণ্ড মেনটেন্যান্সের জন্য বরাদ্দকৃত টাকার ৬ কোটি টাকা খরচ করতে পারেননি বলে ফেরৎ চলে যাচ্ছে। অথচ আপনারা এখানে বসে কেন্দ্রের বিরুদ্ধে কুৎসা রটিয়ে বেড়াচ্ছেন। আপনারা শুধু কেন্দ্রকে দোষারোপ করে যাচ্ছেন। ইট ইজ লপসাইডেড এ্যাটেনশান। অন্য দিকে দেখা যাচ্ছে যে আপনারা ডোমেস্টিক প্রোডাক্টস্ বাড়িয়েছেন- ইট ওয়াজ ফর্টিন হানড্রেড। It is now two thousands and above.

স্টেট ডোমেষ্টিক প্রোডাক্ট আপনারা ইনক্রিজ করেছেন, আপনি নিজে একথা বলেছেন। তাহলে স্টেট ডোমেষ্টিক প্রোডাক্ট পার ক্যাপিটা ইনকামে ন্যাশানাল এ্যাভারেজ ৪০১ কোটি পার এ্যানাম এবং সরাসরি জিজ্ঞাসা করি If you have achieved your target in the Agricultural sector, then why do you run to the centre with a begging bow for begging 4 lakh metric ton of wheat per annum.আজকের ভারতবর্ষের অবস্থা কি দেখছি?

**[4.10 – 4.20 p.m.]**

The total rice procurement in India is 86 lakh metric tons out of which Punjab alone has contributed 62 lakh metric tons. What is the contribution of West Bengal ? It is negligible - it is not even one lakh metric tons কেন . If I suggest that there is corelation and there is unholy compromise between the mill owners, big producers and this corrupt Government. can you deny this charge? You said that the land reform is the basic tenet of this. You have criticised in your book 'The Hoodlum Years'. The previous regime passed such legislation on land but they did not fully implement. My question is, have you implemented it? আপনি একটা ফিগার দেন ১৪ লক্ষ একর জমি সরকারে বর্তেছে। আমরা বিলি করে গেছি সাড়ে ৬ লক্ষ একর। আজ পর্যন্ত বিলি হয়েছে সাড়ে ৭ লক্ষ একর - What is your achievement. এর জবাব কি? কেন বাকি জমি এখনো পর্যন্ত বিলি হয়নি যার মধ্যে কোর্টের ইনজ্যাংশন নেই। আমি আর একটি প্রশ্ন সরাসরি করছি আপনার বাজেটে There are three systems allocation sector, distribution sector and stabilising factor. আপনি যখন অর্থমন্ত্রীর দায়িত্ব গ্রহণ করেন নি তখন এই বাজেটের এ্যালোকেশন হচ্ছে বাজেটের প্রাইমারী প্রিন্সিপ্যাল হচ্ছে The allocation sector, distribution sector and the stabilising factor. আপনার বাজেটে কোথাও এই গুণ পরিলক্ষিত হল না। আপনি যে

বাজেট উপস্থিত করেছেন এটা সাধারণ পাটওয়ারী সুলভ আয়-ব্যয় হিসাব full of uncertainty., যেখানে আপনি নিজে আপনার পরবর্তী ষ্টেটমেন্ট অফ এসে তে আপনি কনট্রাডিকশান করেছেন। আপনি চেয়েছিলেন এখানে honey and milk will flow through the rivers of West Bengal. আজকে কি আমরা সেই অবস্থায় পৌঁছেছি? আপনার ষ্ট্যাটিসটিক্স What does it reflect? যেটার মূল কথা হল The income generated will encourage the employment potentiality. আপনার গোড়ার বাজেটে কোথায় সেই প্রতিশ্রুতি, লক্ষণ, ইঙ্গিত? আমরা সেটা দেখতে পাচ্ছি না। অন দি আদার হ্যাণ্ড আমরা দেখতে পাচ্ছি agriculture is saturated, industrial production is stagnant - not only stagnant but denegrating. এই রাজ্য tops in the closure and lock out lists, tops also in man days lost - it is highest in India. মহামতি গোখেল একদিন বলেছিলেন What Bengal thinks today India will think tomorrow. আজকের প্রথম কথা In unemployment we are first in India. আপনি নিজে বলেছেন আজকে over 2 crores in 22 states আমাদের এখানে পপুলেশন কত? ৪% of the country's population here. But is the 8% of the country's employment here. ৮ পারসেন্ট আমাদের ইনকাম -শেয়ার থাকা উচিৎ ছিল। What is the unemployment figure? It is more than 60%. Is it the achievement of the Left Front Government. Can you deny this responsibility that it is because of your inefficient management in the industrial sector, in the labour sector, and because of the associated problem relating to law and order deterioration. আজকে ইনডাষ্ট্রিতে আই. এস. লেক আউট ক্লোজার, সিক নেস চলছে Reserve Bank, IRCI, and other functioneries of Government of India are not friendly towards West Bengal. কেন এখানে ১০০টাকা ডিপোজিট করলে not more that 60% is invested. আমাদের পাশে উড়িষ্যা একটি রাজ্য আছে সেখানে দেখতে পাচ্ছি আপনি যে ফিগার কোট করেছেন তাতে ১০০ টাকা ডিপোজিট করলে ৮২ টাকা লগ্নী করা হচ্ছে উড়িষ্যাতে যেটা পশ্চিমবাংলাতে হয় না। Again there are certain factors, i.e. about man ratio, population ration. এখানে হাইয়েষ্ট গ্যাস থেকে যাচ্ছে। ভারতবর্ষের অনেক রাজ্যে ১৫ থেকে ১৭০ হাজার পার ব্রাঞ্চ of Bank আর আমাদের এখানে কত না ওভার ৪০ হাজার।

আমাদের এখানে মোর দ্যান ৪০ পারসেন্ট পপুলেশান পিছু একটা করে ব্যাংকের ব্রাঞ্চ আছে। আমাদের এখানে এই বেনিফিট পাচ্ছি না। আপনি অর্থমন্ত্রী হিসাবে কাকে দায়ী করবেন - দি ফাইন্যান্স মিনিষ্টার অব ইন্ডিয়া অর দি ফাইন্যান্স মিনিষ্টার অব দি স্টেট অর এ ডোমিনিয়ান স্টেট আজকে অভিজ্ঞতায় দেখা গেছে large industrial because of highly mechanised and highly modern system, the employment potential is very small . Highly mechanished and highly modern system of large and medium sector.

এখানে এমপ্লয়মেন্ট পোটেন্সিয়ালিটি মস। স্মল স্কেল সেক্টর- দিস ইজ দি কাটেজ সেক্টর, এগুলি এমপ্লয়মেন্ট জেনারেট বেশী করতে পারে। এখানে কি চেহারা দেখছি - এখানে ১৩ হাজার ইনডাষ্ট্রি বেড়েছে কিন্তু আর একদিকে দেখছি ১৩হাজার স্মল স্কেল সেক্টর ক্লোজড্ হয়ে যাচ্ছে, দি নেট গেন

ইন জিরো। কি ব্যবস্থা করেছেন এদের জন্যে? হোয়াট ইজ দি প্যাকেজ অব ইনসেনটিভস ইউ হ্যাভ গিভেন এ্যান্ড এক্সটেন্ডেড টু দেম? আজকে কি এই এ্যাসিওরেন্স আপনি দিতে পারবেন ওয়েষ্ট বেঙ্গল ফাইনান্স কর্পোরেশান, ওয়েষ্ট বেঙ্গল ইনডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশান হ্যাজ এনকারেজড সো মাচ? আপনি দোষারোপ করেন যে হলদিয়া কেমিক্যাল দিল না। এক জায়গায় দেখছি রাজ্যে ফলতায় এক্সপোর্ট প্রসেসিং জোন এসেছে একটা। কিন্তু একথা কোথাও স্বীকার করলেন না যে ইওর প্রিভিয়াস রেজিম প্রেসড দি গভর্ণমেন্ট অব ইন্ডিয়া ফর দ্যাট। ১৯৫৬ ইন্ডাষ্ট্রিয়াল পলিসিতে সমস্ত পূর্বাঞ্চল অপেক্ষাকৃত অসুবিধায় পড়েছে এই কথায় আপনার সঙ্গে আমি একমত। আমি তখন স্মল স্কেল সেক্টরের দায়িত্বে ছিলাম, আমি একটা বুকলেট বের করেছিলাম- আরচিভস্ অব দি ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্ট। আজকে Why have you not taken the entire eastern Zone? You could have moved. You could have taken confidence of your previous predicessors.

এটা আপনারা কেন দাবি করতে চাইছেন যে এই ইসু আপনারা তুলে ধরেছেন? এই ইসু আমাদের ইসু - রাইট ফ্রম ডাঃ বি.সি.রায় এনড্ অনওয়ার্ডস। আমি এই কথা বলে যাচ্ছি ১৯৫৬ সালের পর যে ইনডাষ্ট্রিয়াল পলিসি ১৯৫৭ মার্চ ১৬ ইকনমিক উইকলিতে যে মন্তব্য করেছিলেন ততকালীন মহলানবীশ প্ল্যানের আজকে আপনি তা পারসু করছেন না। সেজন্য বলছি ওয়েষ্ট বেঙ্গল যে জায়গায় পৌঁছেছে it has been placed on a volcano, which can corrupt at any moment and the whole economy as well as the population will be shattered. আজকে এর অথর কে - মাননীয় অর্থমন্ত্রী অশোক মিত্র, প্রখ্যাত অর্থনীতিবিদ। অন্যদিকে কিছু এ্যানেম্যালি দেখতে পাচ্ছি। আজকে আদার দ্যান দি রিজার্ভ ব্যাংক অব ইন্ডিয়া দেয়ার ইজ এল আই সি, দেয়ার ইজ আই আর সি আই, এইগুলি আজকে একটা ইনডাষট্রিয়াল রিকনষ্ট্রাকসান ব্যাংকে পরিণত হয়েছে যার হেড কোয়ার্টার কলকাতায়। আমাদের অভিযোগ করার উপায় নেই যার হেড কোয়ার্টার বোম্বেতে। তাহলে হোয়াই ইউ ক্যাননট কো-অর্ডিনেট দি এ্যাক্টিভিটিজ অব দি আই আর সি আই to look imto the affairs of the sick industries as well as the small scale sector ?

এটা কেন আপনারা করতে পারেননি? ইনডাষ্ট্রিয়াল সিকনেসের চরম মূল কারণ ব্যাড ম্যানেজমেন্ট, ইনসাফিসিয়েন্সি অব র মেটিরিয়ালস্, লেবার ডিসপিউট এবং ল্যাক অব মর্ডানাইজেসান।

**[4.20 – 4.30 p.m.]**

কিন্তু এরা এই ব্যাপারে সম্প্রতি কানে তুলো দিয়ে রয়েছে। আমি অর্থমন্ত্রীর দৃষ্টি আর্কষন করে বলছি দেয়ার ইজ এ্যান এলিমেন্ট অব সেল্ফ কমপ্লাসেন্সী উইথ রিগার্ড টু এলিমেন্ট। অর্থাৎ আত্মতুষ্টির একটা উপকরন এই বাজেটে আপনি উপস্থিত করছেন। এই এগ্রিক্যালচার সম্বন্ধে। জাপানের মত একটা দেশ, যেখানে ১১ কোটি মানুষ বাস করে তারা আজকে মর্ডান সিসটেম অব এগ্রিকালচারের ফলে ইন এ্যানিসন টু দেয়ার কনজামসন, দে এক্সপোর্ট। প্রশ্ন হল তাহলে আমাদের এত দুর্দশা কেন?ওয়েষ্ট বেংগলে পার হেক্টর এ্যাভারেজ প্রোডাকসন হচ্ছে জাপানের ওয়ান এইটথ। আপনারা ওখানকার মত ব্যবস্থা করতে পারেন নি কেন? ইন্ডো জার্মান কোলাবোরেসন যখন এখানে সম্ভবপর হল তখন ইন্ডো - জাপানিস্ কোলাবোরেসন কেন এখানে সম্ভবপর হল না সেটা আমি অর্থমন্ত্রীর কাছে জানতে চাই। আমাদের ল্যান্ড রেভিনিউ মিনিষ্টার যখন হাউসে রয়েছেন তখন তাকে বলছি,

This entire laft front government being in office for two terms as also for two short terms as U.L.F. have not been able to dispel the uncertainties of our land.

আমি মনে করি এটাই প্রথম উপকরন অথচ আপনারা ইচ্ছাকৃতভাবে সেটা করেন নি। জমির মালিকানার ক্ষেত্রে আমাদের এখানে অনিশ্চয়তা রয়েছে। ইউ, ডঃ মিত্র অ্যাস্ চেয়ারম্যান অব দি এগ্রিকালচার প্রাইস কমিশন কি রিকমেনডেসন দিয়েছিলেন সেটা আপনি জানেন। আমি আশ্চর্যের সঙ্গে লক্ষ করলাম হল্যানডের সহযোগিতায় ওই এগ্রিকালচারের ব্যাপারে নর্থ বেঙ্গলে যেটা হয়েছে স্বয়ং মুখ্যমন্ত্রী সেটা উদ্বোধন করলেন এবং বক্তৃতা প্রসংগে তিনি রিমুনারেটিভ প্রাইসের কথা তুলেছেন। কিন্তু আমি বলি, ডু ইউ থিং দ্যাট দি ফামার্স হ্যাভ এভার বিন পেইড দেয়ার রেমুনারেটিভ প্রাইস? আমাদের এখানে প্রথম কথা হল আনসার্টেনিটি এবং তারপরের কথা হল প্রাইসের ভেরিয়েসন এবং দিস্ ভ্যারিয়েসন ইন দি প্রাইস স্ট্রাকচার ইজ প্রিভেলিং হিয়ার। এই রাজ্যে আলু চাষের অবস্থা কি সেটা আমরা জানি। যদিও অন দি আদার ডে, ইট ওয়াজ ডিসপুটেড ইন দি হাউস। কিন্তু আমরা তো দেখছি আলু চাষীরা মার খাচ্ছে। মন্ত্রী মহাশয় কে বলতে চাই আমাদের এগ্রিকালচারের যে দুটি শাখা আছে তার একটি হল এগ্রিকালচার এবং আর একটি হল ইনডাসট্রি এবং থার্ড এলিমেন্ট হল আদার দ্যান এগ্রিকালচার এ্যান্ড ইনডাস্ট্রি, দেয়ার ইজ করোল্যারি ইনডাসট্রি। তাহলে এগুলো তো যোগ করা উচিত। ইজ দেয়ার এনি স্টেট ফিস্যারি ?

নো।

Is there any improvement in fisheries though there is a Minister in Charge for the department ? Is there any improvement in the production of fish here ? No you have spoiled the money, you have squandered away the entire money, and you have not been able to utilise the money.

সবচেয়ে দুঃখের বিষয় এই যে অবস্থা চলছে তার কোন পরিবর্তন নেই। এখানে মাছের উৎপাদন বৃদ্ধি হয়নি এবং দামও কমেনি। অথাৎ দেখা যাচ্ছে কোন কিছুই হয়নি। কিছুদিন আগে দেখলাম পূর্তমন্ত্রী গর্ভণমেন্ট কমপ্লেক্স এ গিয়ে মার কুস্তি করলেন। তার ফল কি হল? আমাদের ডেয়ারী ডিপার্টমেন্টের মন্ত্রী অমৃতেন্দু মুখার্জী এখানে রয়েছেন, তাকে বলছি এখানে দুধের কি হাল একবার দেখুন। মিল্ক সাপ্লাইয়ের কি অবস্থা আপনারা করেছেন? ডাঃ রায় হরিণঘাটা করেছিলেন, কিন্তু আপনারা তার কি অবস্থা করেছেন? আমরা ক্ষুদ্র প্রচেষ্টায় যেটা করেছিলাম সেখানে দেখছি আপনারা প্রতিটি শিশুর জন্য যে দুধ দেওয়া দরকার তার ব্যবস্থাও করতে পারছেন না। এখানকার ২৯৪ জন সদস্যের মধ্যে প্রত্যেকেই বলছেন, ক্যালকাটা মিল্ক সাপ্লাই কর্পোরেসন হিয়ার ইজ এ লুজিং কনর্সান।

Dr. Mitra, you know the competent authority has identified 5,000 villages, problem villages here, they are without water.

একটা মূল অসঙ্গতি সেখানে পানীয় জল নেই। এখানে প্রসঙ্গক্রমে আলোচনা হয়েছে ১৮ হাজার গ্রামে পানীয় জলের ব্যবস্থা নেই। এ পক্ষ থেকে ও পক্ষ থেকে আমরা সবাই বলছি কিন্তু এ দিকে আপনাদের দৃষ্টি পড়ছে না। মিনিমাম রিকয়ারমেন্ট ফুলফিল করতে পারছেন না। রুর‍্যাল ওয়াটার সাপ্লাই নাই। ever in urban area, even in rural area.

পানীয় জলের কোন ব্যবস্থা নাই। সোস্যাল সিকিউরিটি বলে একটা কথা আছে। সোস্যাল এভারেজ যেটা আগে দরকার What is the proposal for social average here? It is zero

তাহলে মানুষ যাবে কোথায়? আজকে অশোকবাবুর পক্ষে কোন বিপ্লব ঘটানো সম্ভব নয়। আজকে যে সব সামাজিক সার্ভিস আছে - সেবা ইত্যাদি - এখানে প্রসঙ্গেক্রমে ঐ পক্ষ এবং এ পক্ষ থেকে বলা হয়েছে যে আজকে মানুষ জন্তু এক বিছানায় সব হাসপাতালে আছে। এর কিছু করতে পারছেন? আপনাদের অস্থির মতি বেয়ার ফুটেড ডাক্তার - নগ্ন পদের ডাক্তার সৃষ্টি করলেন। আমরা সমর্থন করি নি। আজকে এদের উইথড্র করে নিলেন Now you have change your plan and you have withdrawn your proposal.

এখন এই যে অনর্থক ব্যয়টা - এটা কার জন্য হোল? এখন বলছেন এই বেয়ার ফুটেড ডাক্তার চলবে না। then why did you introduce the course?

এতোগুলি লাইফ এদের কি হবে ? কার দোষে এটা হোল? এর জবাব দেবেন কি ? তারপর পাবলিক ট্রান্সপোর্ট সিসটেম কি অবস্থা? you have ignored it. The transport Minister is here. He is so inefficient that he could not tactfully settle the problem created in this metropolitan city by taxi and mini bus strick.The commuters here are in great difficulties.

বিধানসভায় মন্ত্রী করতে পারলেন। এই বিধান সভার নিজেদের দলীয় লোককে নিয়ে নিয়ে চেয়ারম্যান করে বসিয়ে দিলেন। কিন্তু সেখানে আমরা দেখতে পাচ্ছি এবং আমরা মেনসনও করেছি।

but I find the department is sitting idle in this matter while you are shouting for the taxes imposed by the Central Government. Fortunately Central Minister has reduced the tax imposed on Bires.

আজকে তিনটি করপোরেসন লসে চলেছে। সিস্টেমের কোন পরিবর্তন হয় নি।

you are sqandering away the government exchequer.

আজকে সি.এস. টি.সি - র চেয়ার ম্যান যে নিজেদের দলের লোককে করে দিলেন কিন্তু What is your policy on public transport? A gang of corrupt and inbecile officers are there.

শিক্ষার কথা বলি। আমাদের পক্ষের বিভিন্ন শিক্ষাবিদ তাদের বক্তব্য রেখেছেন। কিন্তু কোন পরিবর্তন হয়েছে? বর্ধমান ইউনিভারসিটি এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ের অবস্থা কি ? নর্থ বেঙ্গল ইউনিভারসিটি affiliated institutions of these universities.

সেখানে আপনারা ডুয়ালী পলেসি চালাচ্ছেন। you have not been able to correct the dual policy. What is the number of villages here in West Bengal? What is a number of schools that you have built up in the villages of West Bengal? Please compare the figure with those of last 10 years. While there is a village there must be a school. What is the number of villages in which there is no school 5,000 in West Bengal.

Why have you not setup recognised primary schools there? It is because the organisers did not belong to your party.

**[ 4.30 - 4.40 p.m.]**

আপনারা একটা কথা বলুন ৪৭৬ কোটি টাকার বাজেট আপনারা বলেছেন, কিন্তু Why then have you not set up more primary school because the organising class does not belong to your party ? There is no qualitative and quantitiative improvement in the education system. What is the condition of education here ?

আজকে সেই অবস্থা দাঁড়িয়েছে। আপনাদের ডুয়েল পলিশির ফলে এ্যাডমিনিষ্ট্রেশন ঠিক মত চলছেনা, কোন কিছু উন্নতি হচ্ছে না। আপনারা যে টাকা বাড়িয়েছেন এডুকেশনের জন্য, এতে কোয়ালিটেটিভ এবং কোয়ান্টিটেটিভ কোনও ইমপ্রুভমেন্ট হয়নি অন দি আদার হ্যান্ড আজকে এই কথা বলতে হবে যে এ্যাডমিনিষ্ট্রেশন এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিটি যে রিপোর্ট দিয়েছে Why have you chosen certain recommendations ignoring certain vital recommendations পুলিশ খাতে গেল বারে ১২৯ কোটি টাকা ছিল, এবার সেটাকেও বাড়িয়েছে, প্রশাসনের খাতে ২৪ কোটি টাকা ছিল, সেটা আরও বেড়েছে, আজকে তার ফলটা কি হয়েছে? What is the motive of the left Front Government to bring back the supporters who have abandoned the Left Front in the Lok Sabha Election ? তার ফলশ্রুতি কি হয়েছে পশ্চিম বাংলায়? গত পার্লামেন্টের ইলেকশনে অধিকাংশ জায়গায় আপনারা লিড করতে পারেন নি articulate opinion of the society কি বলছে? আর দে গোয়িং উইথ ইউ?

সেইজন্য আপনাকে যে কথা বলছিলাম, গরীব সরকারের বাজেট মুখে বললেও, এটা গরীবের বাজেট নয়, যার জন্য আপনারা আর্টিকুলেট ক্লাস আর মিডল ক্লাস তারা আপনাদের সাপোর্ট করেনি। তাদের কাছ থেকে আপনারা সাপোর্ট পাননি। এই গ্রস এ্যানমলি আপনাদের বজেট আছে। এই এ্যানমলিগুলো যদি থাকে, তাহলে ইন দি ফিউচার আপনারা কি করবেন? সেই জন্য আমি বলছি This Budget is full of uncertainties. It is impracticable and to your choice you have tranferred some amount. I shudder to think how you foress the future ডঃ মিত্র আমি আগে যে কথা বলেছি, You have brought up a situation by which West Bengal has been reduced to an insignificant position and for that you are putting blem on the Centre. আজকে এই অবস্থা নিয়ে খেলা করা আপনার মত একজন দায়িত্বশীল লোকের পক্ষে উচিৎ নয়। এই অবস্থার পরিবর্তন করা আপনার কর্ত্তব্য। আপনারা এই বইটা থেকে আমি পড়ছি, " You and I, who are citizens of this country, who love this country, who take pride in its people, may be still slaves of the philosophy of logical positivism. You and I may consider this to be the worst year since Independence, We may feel that, with the rate of economic growth dwindling down to zero, imcome inequalities getting aggravated, and the authorities practically washing their hands off any responsibility to provide even

minimum relief to the poorest and most wratched sections, a total economic collapse cannot averted for long". You the Left Front ministers are the author of this economic collapse. আপনি বলেছিলেন পশ্চিমবঙ্গের নদী দিয়ে আপনি মিল্ক এ্যান্ড হানি বইয়ে দেবেন, You seem to provide us with milk and honey. কিন্তু আপনারা শুধু জানেন Everything is fine here but do you know that it is costly. You, the Left Front Government have become the mercinary in the hands of black-marketeers, jotedars, profiteers, landlords. We have come to this stage as if we are sitting on the volcano. আজকে আরও মারাত্মক কথা আছে, আপনি ল এ্যান্ড অর্ডারের সম্বন্ধে যে কথা বলেছেন - পুলিশ বাজেট আপনি ইনক্রিজ করেছেন, তা করুন আমার আপত্তি নেই, কিন্তু তাদের এফিসিয়েন্সি কোথায়? হোয়াই দিজ কনট্রাডিকশন? ইউ হ্যাভ ইয়োর ব্যুরোক্রাটস্, আপনাদের আমলে তাদের কোন কোয়ালিটেটিভ ইম্প্রুভমেন্ট হয়নি, বেশীর ভাগই তার করাপ্ট এ্যান্ড ইনএফিসিয়েন্ট। ওরা কতবার গুলি চালিয়েছে, তার হিসাব পর্য্যন্ত আপনাদের নেই। ডাজ ইট শো যে আপনাদের ল এ্যান্ড অর্ডারের অবস্থা খুব ভাল? আপনাদের এম. এল. এ. 'ই বললেন যে দুর্গাপুর ইঞ্জিনিয়ারিং কলেজের ছাত্রদের উপর গুলি চালানো হয়েছে। আজকে তাদের নিয়ে খেলা করছেন আপনারা। আজকে সেই জন্য অনুরোধ করবো, যে অবস্থায় আজকে দেশকে আপনারা নিয়ে এসেছেন, এই অবস্থার পরিবর্ত্তন করা বোধ করি আপনাদের কর্ত্তব্য। আজকে শেষ করার আগে একথা বলতে চাই, " The Ministers know the ins and outa of this tartuous, but crucial syllogism. Which is why they do not loss their sleep". আপনি এক সময়ে বলেছিলেন যে রাতের ঘুম তাদের কেড়ে নেবেন। কিন্তু আমরা দেখছি যে রাজ্যের যে সমস্যা তাতে আপনাদের ঘুম কেড়ে নিয়েছে। যাদের ঘুম কাড়তে চেয়েছিলেন তারা দিব্যি ঘুমাচ্ছে। হোয়াই দিস কন্ট্রাডিকশান, আপনি সেটা বলুন? It is because you have become enslaved in the hands of a few profiteers, racketeers and land lords. You Left Front Government you have become the mercenaries of the 'haves' instead of looking into the interest of the 'have nots'.

With this word Sir, I say that I do not agree with what Dr. Ashok Mitra has proposed. It is unsound , unbalanced, uncertain and possibly ruinous for the economy of West Bengal, and as such, I condemn the proposals of Dr. Ashok Mitra.

Thank you, Sir.

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য ডঃ জয়নাল আবেদিন সাহেব এই বাজেটকে অনিশ্চিত, ভুল ইত্যাদি আখ্যা দিয়েছেন? পশ্চিমবঙ্গের বাজেটের এই আখ্যা কেন? আমি অনুরোধ করবো মাননীয় সদস্যকে সারা ভারতবর্ষের ক্ষেত্রে প্রবেশ করতে। কারণ আজকে যদি পশ্চিমবঙ্গের বাজেটকে আনসার্টেন বলা যায় তাহলে ভারতবর্ষ কোথায় যাবে? আজকে আমাদের যে বাজেট এটা সকলেই জানা আছে যে, পশ্চিমবঙ্গ একটা অঙ্গ রাজ্য এবং সেই অঙ্গ রাজ্য হিসাবে এর আয় সম্পূর্ণ ভাবে নির্ভর করছে কিছুটা নিজের উপরে, আর বাকী টা ভারতবর্ষের আয়ের উপরে। এটাও মাননীয় সদস্যরা জানেন যে ভারতবর্ষে যে আয়-ব্যায়ের ব্যবস্থা আছে, কনস্টিটিউশন্যাল প্রভিশন যা আছে, সেই কনস্টিটিউশন্যাল প্রভিশনের মধ্যে সামান্য কিছু আয়

যেটা রাজ্যগুলি নিজেরা আহরণ করতে পারে। কিন্তু বাকী বেশীর ভাগ আয়, বিশেষ করে সংবিধানের যে ধারা আছে - ২৭০ ধারা, ২৬৯ ধারা - এই সব ধারায় যা আছে যেমন ট্যাক্সেবল ইনকাম, একসাইজ ডিউটি ইত্যাদি যে সমস্ত আয়ে রাজকোষ পূর্ণ হয়, সেই সমস্ত আয়গুলি কেন্দ্রের হাতে রয়েছে। একথা ঠিক যে পশ্চিমবঙ্গের ভূমি থেকে সেন্ট্রাল একসাইজ ডিউটি, ইনকাম ট্যাক্স কোটি কোটি টাকা আদায় হয়। আবার ভারতবর্ষের অনেক রাজ্য আছে যেমন উড়িষ্যা, নাগাল্যান্ড ইত্যাদি সেখানে এই ধরণের কোন আয় হয় না। কিন্তু ভারতবর্ষের সংবিধানে তাই এই ব্যবস্থা আছে যে In whichever States incomes may accrue, it will be divisible to all the States of India. সংবিধান প্রনেতারা এই ব্যবস্থা করে রেখেছিলেন যে আদায়টা করতে হবে কেন্দ্রর হাত দিয়ে কিন্তু সেটা ডিভিসিবল। এখানে বিরোধী দলের সদস্যদের মধ্যে যে কথাটা বলবার প্রবণতা দেখা যাচ্ছে সেটা হচ্ছে, কেন্দ্র যদি দেয় তবে - নিশ্চয়ই কেন্দ্র যদি দেয়। কেন্দ্র যদি না দেয় তাহলে অনেক কিছু ওলোট পালোট হয়ে যাবে। কেন্দ্রে যাঁরা এম. পি হচ্ছেন, সংখ্যাগরিষ্ঠতার জোরে মন্ত্রী হচ্ছেন। রাজ্যে যাঁরা এম. এল. এ হচ্ছেন এবং বিভিন্ন রাজ্যে বিভিন্ন গোষ্ঠী সংখ্যা গরিষ্ঠ হয়ে সরকারে বসছেন। তাঁরা সকলেই সংবিধান শপথ করে এসেছেন। সংবিধানে এই কথা বলা আছে যে সমস্ত ভারতবর্ষ থেকে যা আদায় করা হবে সেই আদায় করার দায়িত্ব কেন্দ্রের এবং সেই আদায় করা টাকার কত পারসেন্ট তাদের এবং কত পারসেন্ট রাজ্যগুলিকে দেওয়া হবে সেটা ফাইনান্স কমিশন ঠিক করে দেন। এবারে ৮৫ পারসেন্ট বলেছেন। যাইহোক It vary Commission to Commission.

**[4.40 – 4.50 p.m.]**

পারসেন্টেজটা যাই হোক, ইট মে ভ্যারি ফ্রম কমিশন টু কমিশন, সেটার বিচার কমিশন করবে। কিন্তু একটা নির্দিষ্ট পরিমান অর্থ রাজ্যগুলিকে দিতে হবে, সংবিধানে এটা লেখা আছে। এই সংবিধান দেখে শুনে আমরা'ও ভোটে দাঁড়িয়েছি, আর এই সংবিধান দেখে শুনে যারা দিল্লীতে রাজত্ব করছেন তারা'ও ভোটে দাঁড়িয়েছেন। জনগন আমাদের হাতে সংবিধান তুলে দিয়েছেন, এই সংবিধান যারা দিল্লীতে রাজত্ব চালাচ্ছেন তাদের হাতেও তুলে দিয়েছেন। এই সংবিধান হাতে নেবার পর যদি মিসঅ্যাপ্রোপিয়েসন কিছু করা হয় তাহলে বলার কিছু থাকে না। এই বিচার নিশ্চয় আইন আদালতে চলবে কিনা জানি না। সংবিধানের এই বিচার কেন্দ্রীয় মন্ত্রীসভাব হাতে তুলে দিয়েছে। এই ভাবে আমরা সাবজেক্ট টু সাম কন্ডিসন্স আমাদের রাজ্যগুলির বাজেট করব এবং কতকগুলি শর্ত সাপেক্ষে সংবিধান অনুযায়ী বাজেট তৈরী হবে এবং এটা ধরে নিয়ে বাজেট করাটায় দোষের কিছু নেই। কিন্তু কোন রাজ্য মন্ত্রী সভার পক্ষে ধারণা করাটা সম্ভব নয় যে, কেউ সংবিধান মানবে না, সংবিধানকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাবে এবং এই কথা মানবার কোন কারণ নেই। এখানে আনসার্টেনটি র কথা এসেছে। এই আনসার্টেনটির জন্য পশ্চিবঙ্গ দায়ী নয়, এর জন্য দায়ী হচ্ছে গোটা দেশের শাসন ভার যাদের উপর ন্যস্ত আছে তারা। তারা গোটা দেশের জন্য কি নিশ্চয়তা দিয়েছেন? কেন্দ্রের বাজেটে কি দাঁড়িয়েছে? তারা জনগনের জন্য লোকসভার কাছে একটি বাজেট প্লেস করেছেন। সেই বাজেট অনুসারে তাদের সারা বছর খরচ করতে হয়। এক্সপেনডিচারের অর্থ কোন দিকে যায় তার কোন পাত্তা থাকে না। অর্থাৎ সেন্টারের ফিন্যান্সিয়াল ইনডিসিপ্লিন এত বেশী থাকে যে বলার কথা নয় - তাদের হাতে নোট ছাপাবার মত যন্ত্র আছে, তাদের নিয়ন্ত্রনে রিজার্ভ ব্যাংক আছে, ফরেন মানি ইত্যাদি সব কিছু আছে। এতেও তাদের ফিন্যান্সিয়াল ডিসিপ্লিন সম্বন্ধে আনসার্টেনটি যথেষ্ট রয়েছে। তাদের যদি ডিসিপ্লিন না থাকে হালহীন নৌকার মত অবস্থা হয় তাহলে তো গোটা ভারতবর্ষে কোথাও সার্টেনটি থাকা সম্ভব নয়। গতবারে প্রথম ১৭৭৩ কোটি টাকার ডেফিসিট ঘোষণা করা হল, পরে সেই ডেফিসিট ৪ হাজার

কোটিতে এসে দাঁড়াল। এটাকে আমরা হালহীন নৌকা ছাড়া আর কি বলব? এই অবস্থার মধ্যে সার্টেনটি আমাদের কাছে সেই ভাবে দাবী করা যায় না। সংবিধান মেনে, সংবিধানের ভিত্তিতে আমাদের অর্থমন্ত্রী এখানে বাজেট পেশ করেছেন এবং কোনটা পাওয়া যাবে অষ্টম অর্থকমিশনের সুপারিশ অনুসারে সেটাই বলতে চেয়েছেন। এই অষ্টম অর্থকমিশনের ১ বছরের টাকা পাওয়া গেল না, তা নিয়ে অনেক বিবাদ চলছে। বিরোধী পক্ষে যারা আছেন তারা তাই মনে করছেন এক বছর যখন পাওয়া গেল না, সেই ডিসিসান যখন হল না, তখন দ্বিতীয় বছরে কি করে তারা দেবে - তাই তারা কি করে ধরে নেবেন যে, এই বারে কত টাকা পাওয়া যাবে? শুধু মাত্র অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী আমাদের ৩২৫ কোটি মেরে দেওয়া হল, দেওয়া হল না। আমরা আশা করছি আগামী বছর ১২৫ কোটি টাকা আসবে কমিশনের সুপারিশ অনুযায়ী। এটা ধরে নিয়েই বাজেট করা হচ্ছে বাজেটের মধ্যে অনিশ্চয়তা কোথাও নেই, ঠিক নয়। যদি অনিশ্চয়তা থাকে তাহলে ধরে নেব দিল্লীর দিক থেকে আত্মসাৎ করে নেবার প্রবনতা থাকতে পারে। এই অবস্থার পরিপ্রেক্ষিতে বাজেটের এই চেহারায় দাঁড়িয়েছে। বাজেটের ২৮ নং অনুচ্ছেদে বলা হয়েছে, ''এই সমস্ত ধরে নিয়ে আমাদের সর্বমোট আয়ের পরিমান দাঁড়াবে ৩,৪৪১.১৮ কোটি টাকায়, এবং মোট ব্যয় হবে ৩,৪৪৬.১৯ কোটি টাকা।'' এই টাকার বিস্তৃত বিবরণ বাজেট বই'তে দেওয়া আছে। তার মধ্যে বিরুপ সমালোচনার যোগ্য এক্সপেনডিচার খুব বেশী দেখা যায় নি। এখন সমালোচনার যোগ্য এক্সপেনডিচার যদি খুব বেশী না দেখা যায় তাহলে অন্ততঃ পক্ষে এটা বুঝতে হবে যে খরচের ব্যাপারটা ঠিক আছে। খরচের ব্যাপারটা ঠিক থাকলে এবং এই খরচ করতে গেলে আমাদের নিশ্চয় আয় করতে হবে । রাজ্য সরকারকে এই আয় দুটি উপায়ে করতে হবে। একটি প্রধান উপায় হচ্ছে আমাদের রাজস্ব সংগ্রহের যে সমস্ত প্রভিসন আগে থেকে আছে সেগুলিকে ঠিক করে রেখে ঠিকমত কর আদায়ের ব্যবস্থা করা এবং এ্যাডমিনিস্ট্রেটিভ টাইটেনিং করে আদায় করা। আর একটা হচ্ছে, কিছু কিছু নতুন কর আরোপ করা। নতুন কর করার ব্যাপারে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে সমস্ত প্রস্তাব রেখেছেন সেগুলি সার্বিকভাবে অত্যন্ত গ্রহনযোগ্য প্রস্তাব। রাজস্ব খাতে যে ব্যয় হয় সেটাকে পুরণ করতে গেলে কিছু কিছু করের প্রয়োজন। তা ছাড়া এ্যাডমিনিস্ট্রেটিভ টাইটেনিং এর দ্বারা পুরানো কর ঠিকমত আদায় করার জন্য যে চেষ্টা করা হচ্ছে সেটাকেও সাধুবাদ জানাচ্ছি। মোট যে ব্যায় তা বহন করার জন্য পুরানো ও নতুন করের ব্যাপারে যে সমস্ত ব্যবস্থা নেওয়া হয়েছে তা নেওয়া ছাড়া আর কোন উপায় ছিল না বলেই আমি মনে করি এবং সেইজন্যই বলব, এগুলি গ্রহনযোগ্য প্রস্তাব। আয়-ব্যয়ের হিসাবের পর এবারে আমি প্ল্যানের কথায় আসছি। বিরোধীদলের মাননীয় সদস্যরা বলেছেন, এখানে প্ল্যান কোথায়? আমি তাঁদের বলব, একথা আমাদের জিজ্ঞাসা না করে গোটা ভারতবর্ষের প্ল্যান যারা করেন সেই ভারতসরকারকেই জিজ্ঞাসা করা ভালো । স্যার, আমরা এমন একটা দেশে বাস করছি যেখানে পরিকল্পনার পর পরিকল্পনার হচ্ছে এবং তার নীট ফল হচ্ছে গরিব আরো গরিব হচ্ছে এবং ধনী আরো ধনী হচ্ছে। লোকসভায় দেওয়া হিসাব অনুযায়ী যেখানে ১০/১৫ বছর আগে ভারতবর্ষের মানুষের গড় মাথাপিছু কাপড়ের ব্যবহার ছিল ১৪ গজ সেখানে এতগুলি পরিকল্পনা হবার পর তা নেমে এসে দাঁড়িয়েছে মাথাপিছু ৯ গজে। এই হচ্ছে গোটা ভারতবর্ষের পরিকল্পনার অবস্থা। এই প্রসঙ্গে মাননীয় বিরোধী সদস্যদের আরো মনে করিয়ে দিতে চাই যে কোন একটি অঙ্গ রাজ্য আলাদা ভাবে এই পরিকল্পনা করতে পারে না। বিরোধীদলের মাননীয় সদস্যরা এমন ভাবে বক্তৃতা করেন যেন মনে হয় পশ্চিমবঙ্গ একটি স্বতন্ত্র স্বাধীন রাজ্য, এখানকার অর্থমন্ত্রী, মুখ্যমন্ত্রী, বিধানসভা সব কিছু করতে পারেন। অবশ্য আমরা জানি তাঁরা ইচ্ছা করে এসব কথা মনে রাখতে চান না। তাঁরা একথা মনে রাখতে চান না যে গোটা ভারতবর্ষে যে অর্থনৈতিক সংকট চলছে তারই শরিক হচ্ছে এই পশ্চিমবঙ্গের মানুষ। দিল্লীর অনুসৃত নীতির ফলে সারা দেশে যে মূল্যবৃদ্ধি ঘটছে, অর্থনৈতিক সংকট

সৃষ্টি হচ্ছে তারা থেকে পশ্চিমবঙ্গের মানুষ আলাদা থাকতে পারেন না বা ইকনমিক অনস্লটস অন দি পিপল যেটা আছে তার থেকে পশ্চিমবঙ্গের মানুষ রেহাই পেতে পারেন না। স্যার, আপনি জানেন, পেট্রোলের দাম বাড়ার ফলে সমস্ত জিনিষপত্রের দাম আবার বাড়বে। কাজেই এই ইকনমিক অনস্লটস অব দি পিপল যেটা আছে তার থেকে কি করে কতটা, কিভাবে পশ্চিমবাংলার মানুষকে শেল্টার দেওয়া যায় সেটাই হচ্ছে আমাদের বাজেটের একমাত্র চেষ্টা। এই চেষ্টার ফলশ্রুতি হিসাবেই আমরা দেখেছি, অর্থমন্ত্রী উল্লেখ করেছেন পাবলিক ডিসট্রিবিউসান সিসটেমকে শক্তিশালী করার কথা, কটেজ ইন্ডাস্ট্রিজের উন্নয়নের কথা ইত্যাদি। এই সমস্ত বিভিন্ন কাজের মাধ্যমে এখানকার গরিব মানুষদের এই ইকনমিক অনস্লটস থেকে যথাসাধ্য রক্ষা করার চেষ্টা করা হচ্ছে। তবে একথাও সঙ্গে সঙ্গে বলব, সার্বিকভাবে এদের রক্ষা করা যাবে না। স্যার, ভারতবর্ষের অর্থনীতি হচ্ছে একটি ডুবন্ত নৌকা, সেই নৌকার যাত্রী হয়ে আমি যতই চেষ্টা করি না কেন আমার পরিবারের লোকজনদের বাঁচাতে পারবো না। স্যার, মাননীয় অর্থমন্ত্রীমহাশয় বলেছেন, যে প্ল্যান ইয়ার শেষ হচ্ছে মার্চ মাসে সেটা ফাইনালাইজড হয়নি।

**[ 4.50 – 5.00 p.m.]**

এ কথা ঘোষণা করেছেন এবং কবে যে ফাইনালাইজড হবে তা জানা যায়নি। ৭৪৮ কোটি টাকার প্ল্যান ছিল, সেটা কবে ফাইনালাইজড হবে জানা যায়নি। পশ্চিমবঙ্গের মত একটা অঙ্গ রাজ্যকে এই অসুবিধার মধ্যে দিয়ে চলতে হচ্ছে এবং এই অসুবিধার অন্যান্য রাজ্যকেও ভোগ করতে হচ্ছে। আগামী এপ্রিল মাস থেকে ৭ম পঞ্চ বার্ষিকী পরিকল্পনার মেয়াদ শুরু হবে, কিন্তু এই পরিকল্পনার কি রূপ রেখা হবে তা ভারত সরকার এখনো পর্যন্ত ঘোষণা করতে পারলেন না এবং এত টাকা কোথায় ব্যয় করবেন তা'ও বলতে পারেননি। আমাদের অর্থমন্ত্রী সে সম্বন্ধে তাঁর বাজেট বিবৃতিতে পরিষ্কারভাবে উল্লেখ করেছেন। তিনি বলেছেন, "যোজনা কমিশন আমাদের জানিয়েছিলেন যে ১৯৮৫-৯০ এই পাঁচ বছরে জাতীয় পরিকল্পনায় সরকারী খাতে বিনিয়োগ হবে আনুমানিক ১৮০,০০০ কোটি টাকার মত। এই অঙ্কের উপর ভিত্তি করে রাজ্য পরিকল্পনা পরিষদ আগামী পাঁচ বছরের জন্য রাজ্য স্তরে পরিকল্পনার একটি খসড়া ইতিমধ্যে তৈরী করেছেন। যোজনা কমিশনের সঙ্গে মতবিনিময়ের পর এখন বোঝা যাচ্ছে যে, ঐ অঙ্কের পরিকল্পনা রূপায়ণ করার মত আর্থিক সংস্থানের ব্যবস্থা নাও করা যেতে পারে। রাজ্যস্তরেও পরিকল্পনার বহর সুতরাং হয়তো সংকুচিত করে আনতে হবে।" সুতরাং আমরা দেখছি যে, এখানে সমস্ত কিছু পরিষ্কার বলা হচ্ছে, কোন কিছু ঢেকে রাখার চেষ্টা করা হচ্ছে না। জাতীয় স্তরে আমরা একটা অংশ মাত্র, জাতীয় স্তরের যদি ঐ অবস্থায় হয়, তাহলে রাজ্য পরিকল্পনা ঠিক করা খুবই মুসকিল। জাতীয় স্তরে কত টাকা পরিকল্পনায় ব্যয় করা হবে তা আজ পর্যন্ত ঘোষণা করা হলো না। অথচ আগামী এপ্রিল মাস থেকে ৭ম পরিকল্পনার মেয়াদ শুরু হবে। সেই পরিকল্পনা কত টাকার হবে, কি আকারের হবে, সেটা এখনো দিল্লী থেকে জানান হয়নি। তথাপি এই অবস্থার মধ্যেও আমাদের অর্থ মন্ত্রী একটা পরিকল্পনার রূপরেখা রচনা করেছেন। আগামী বছরের জন্য ৭৫০ কোটি টাকার একটা প্রাথমিক পরিকল্পনা স্থির করেছেন। তবে সে পরিকল্পনা কোথায় গিয়ে ঠেকবে, কি হবে তা এখনই বলা যায় না। আজকে পরিকল্পনার অনিশ্চয়তা, সমস্ত রকমের অনিশ্চয়তা পশ্চিমবঙ্গ সহ গোটা দেশকে, গোটা জাতিকে একটা বিরাট অনিশ্চয়তার মধ্যে ফেলে দিয়েছে। সুতরাং আমাদের অর্থমন্ত্রী তথা আমাদের সরকার এই অবস্থার মধ্যে পশ্চিমবঙ্গে বসে আলাদা কোন নিশ্চয়তার গ্যারান্টি দিতে পারেন না। আজকেও পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী জানেন না আগামী পরিকল্পনায় দিল্লী থেকে ভারতবর্ষে কত কোটি টাকা খরচ করা হবে এবং তিনি আরো জানেন না যে, পশ্চিমবঙ্গ তা থেকে কত টাকা পাবে। সব চেয়ে আশ্চর্যের বিষয় হচ্ছে, গত যে বছরটা গেল

সে বছরে কোন পরিকল্পনাই ছিল না। এ কথা সত্য যে, এখন আমাদের কিছু ফিনানসিয়াল ডিফিকালটি আছে। কারণ আমি মাননীয় সদস্যদের এই বিধানসভায় বাজেট সম্বন্ধে আলোচনা করবার সময়ে এই কথাটা মনে রাখতে অনুরোধ করব যে, একটা লিমিটেড অবস্থার মধ্যে, কতগুলি সীমাবদ্ধতার মধ্যে এই বাজেট করতে হয়েছে এবং আয় ব্যায়ের ব্যবস্থা করতে হচ্ছে। সেই সীমাবদ্ধতার কথা বিবেচনা করে এই বাজেটকে সমালোচনা করা উচিত। সেই সীমাবদ্ধতা'টা কি? রেভিনিউ এক্সপেনডিচার আমাদের আমলে হচ্ছে এবং কংগ্রেস আমলেও হয়েছে, সেটাকে সংকুচিত করার কোন উপায় নেই। কিন্তু অন্য যেটা আছে, সেটা হচ্ছে আয়ের দিকে বিরাট সীমাবদ্ধতা রয়েছে। সেই সীমাবদ্ধতা নিয়ে অর্থ কমিশনের সামনে আলোচনা হয়েছে। এ বিষয়ে কত গুলি দিক আছে, যেমন সমস্ত কিছুর উপর সেলস ট্যাক্স ধার্য করার অধিকার রাজ্যের নেই। অল্প কিছু মাত্র রাজ্য করতে পারে। আমাদের এখানে যে সমস্ত জিনিষ উৎপাদন হয়, যেমন লোহা এবং পাট, এই জিনিষ দু'টি প্রধান জিনিষ, যা এখান থেকে সেল হয় তার উপর আমাদের এখান থেকে সেলস্ ট্যাক্স বসান যায় না। এই যে লিমিটেড স্কোপ অফ্ ষ্টেট রিসোর্সস, এই limited scope of state resources it is not created by the State Government, it is created by the centre and the nation as a whole. সুতরাং এই লিমিটেড স্কোপের কথা বিবেচনা করে মাননীয় অর্থমন্ত্রীর বাজেটকে বিবেচনা করতে হবে। স্যার, গত ১৬/১৭ তারিখ লোকসভায় সারা ভারতবর্ষের জন্য যে বাজেট পেশ করা হয়েছে সেই বাজেট পেশ করার পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকারের ফিনান্স সেক্রেটারী যে মন্তব্য করেছেন সেটা আমি একটু অলোচনা করতে চাই। আমি ইকনমিক টাইমস, মার্চ১৮, মনডে থেকে কিছুটা কোট করছি। ' The Finance Ministry officials admitted that the States ' resources position was grim. The States' annual plan, yet to be finalised, will not be more than 1984-85 level. Even this is possible only through a substantial inrease in Central assintance to the tune of 39%. এই যে সেন্ট্রাল এ্যসিসটান্স এটা যদি ৩৯ পারসেন্ট হয় তাহলে রাজ্যগুলি যার যার বাজেট যে অবস্থায় আছে অর্থাৎ ১৯৮৪/৮৫ সালের যে বাজেট সেটা কোন মতে মেইনটেইন করতে পারবে। একথা দিল্লীর যারা ফিনানসিয়াল অথরিটি তারা এটা ঘোষনা করেছেন। এটা শুধু পশ্চিমবাংলার বেলায় নয়, সমস্ত অঙ্গ রাজ্যগুলির বেলায় এইকথা বলছে। এখানে আমাদের বিরোধী সদস্যদের কেউ কেউ বলেন, প্ল্যান বাড়ানো হচ্ছে না কেন, অমুক হচ্ছে না কেন, তমুক হচ্ছে না কেন। এর উত্তরে আমি বলতে চাই, দিল্লীর ফিনান্স মিনিষ্ট্রীর যে সার্কেল আছে সেই ফিনানসিয়াল সার্কেল থেকে বলা হচ্ছে, প্ল্যান বাড়ানো হলেও ১৯৮৪-৮৫ সালের লেভেলের বাইরে যেতে দেওয়া হব না। এই বাড়ানোর অধিকার যদি কাউকে দেয় তাহলেও ৩৯ পারসেন্ট অফ দি প্ল্যান এ্যসিসটান্স দিতে হবে। কেন্দ্র থেকে সেই রাজ্যগুলিকে দিতে হবে। এই যে একটা কথা, এই কথার উপর দাঁড়িয়ে আমাদের আগামী বছরের কথা ভাবতে হবে এবং অন্যান্য রাজ্যগুলিকেও ভাবতে হবে। এই ভাবনার মধ্যে দাঁড়িয়ে আমাদের অর্থমন্ত্রীর পক্ষ থেকে যে বাজেট পেস করা হয়েছে - যেটা তিনি ৭৫০ কোটি টাকা অনুমান করেছেন যে এটা আগামী বছরের প্ল্যান হবে, কিন্তু ৭৫০ কোটি টাকা গত বছর ৭৪৮ হয়ে থাকে তাহলে এই ৭৪৮ কোটি টাকার ফাইনাল্ প্ল্যান্ করতে হয় দিল্লীর দ্বারা। এই ফাইনাল প্ল্যানকে রক্ষা করা যদি মুসকিল হয়ে যায় তাহলে অনিশ্চয়তার হাত থেকে মুক্তি পাওয়া যাবে না। তাই আমি মনে করি, এই বাজেটকে এইভাবে বিবেচনা করা আনসার্টেন। তাই বলি, পশ্চিমবাংলার বাজেট আনসার্টেন নয়, দিল্লীর বাজেট আনসার্টেন এবং এরফলে অর্থনৈতিক জীবন আনসার্টেন হয়ে যাচ্ছে। এখানে পারফরমেন্সের কথা উঠেছে। প্রসঙ্গক্রমে পারফরমেন্সের অন্য সব কথা বাদ দিয়ে আমি একটি কথা দিয়ে বলতে চাই। ষ্টেট ডোমেষ্টিক প্রডাক্ট বলে ইকনমিক একটা টার্ম আছে। সেই টার্মের দ্বারা

অন্ততঃপক্ষে সামগ্রিক উন্নয়ন বোঝা যায়। ১৯৭০-৭১ সালে প্রাইসকে যদি কনষ্টান্ট ধরা যায় তাহলে দেখা যাবে ১ বছরের মধ্যে ষ্টেট ডোমেষ্টিক প্রডাক্ট বেড়েছে পশ্চিমবাংলায় ১৮.৪৭ পারসেন্ট। আর দিল্লীতে সেখানে করসপনডিং ফিগার হচ্ছে ৭.৬১ পারসেন্ট। গত ১ বছরে পশ্চিমবাংলার ক্ষেত্রে পার ক্যাপিটা ইনকাম বেড়েছে ১৬.০৬ পারসেন্ট আর দিল্লীর বেলায় করসপনডিং ফিগার হচ্ছে ১২.৩৪ পারসেন্ট। আমি দিল্লী বলছি মানে জাতীয় সরকারের ব্যাপার। এই রকম ১০ টি পারফরমেন্সের আলোচনা আমি করতে পারি কিন্তু সময় না থাকার জন্য আমি করতে পারছি না। এখন এই ষ্টেট ডোমেষ্টিক প্রডাক্টের পারফরমেন্স যদি বিশ্লেষন করা যায় তাহলে দেখা যাচ্ছে - ইকনমিক রিভিউতে - ষ্টীলের জন্য ঘাটতি হয়েছে এবং কয়লার জন্য কিছুটা ঘাটতি হয়েছে ঠিকই, কিন্তু এটা কেন্দ্র নিয়ন্ত্রন করে, পশ্চিমবাংলা নিয়ন্ত্রন করে না। পশ্চিমবাংলা যেটা নিয়ন্ত্রন করে সেগুলির যথেষ্ট উন্নতি হয়েছে। আমরা যদি কয়লা এবং ষ্টীল সমহারে উন্নতি করতে পারতাম তাহলে গত ১ বছরে এই ফিগার আরোও উঠতে পারতো।

**[ 5.00 – 5.10 p.m.]**

এখানে অর্থমন্ত্রী মহাশয়ের পেশ করা বাজেট সেই বাজেট আমারে মনে হচ্ছে যে একটা আবদ্ধ অবস্থার মধ্যে রয়েছে। সেকালে অভিমন্যুর মত চারিদিকের কতকগুলি অসুবিধা কাটিয়ে রাস্তা করে করে যেতে হচ্ছে। অভিমন্যু সময়ে বেরিয়ে আসার বুদ্ধিটা পান নি, কিন্তু পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এবং তার অর্থমন্ত্রী মহাশয় ফাইনান্স কমিশনের ব্যায়ের নস্যাতকে বিগত করে এগিয়ে যাবার চেষ্টা করছেন। তারপর ট্যাক্সের ব্যাপার দেখুন। আমরা চায়ের উপর সেলস ট্যাক্স আদায় করতে পারব না, জুটের উপর সেলস ট্যাক্স আদায় করতে পারব না, ষ্টিলের উপর সেলস ট্যাক্স আদায় করতে পারব না। তারপর ফ্রেট ইকোয়ালাইজেসন অন্য সময়ে সারা ভারতবর্ষে এক, কিন্তু তুলোর সময়ে এক নয়। এই রকম নানা সমস্যা এবং অসুবিধা থাকা সত্ত্বেও পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এবং তার দক্ষ অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেট অনেক বিপদ, আপদ কাটিয়ে যাবার বাজেট। তাই আমি এই বাজেট পেশ করার জন্য মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দিয়ে এই বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ হৈমী বসু ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আমাদের সামনে যে বাজেট পেশ করেছেন সেই বাজেট সম্বন্ধে বলতে গিয়ে আমার পূর্ববর্তী বক্তা স্বীকার করেছেন যে এই বাজেট অনিশ্চয়তার মধ্যের বাজেট, আনসার্টেন বাজেট এবং তাঁকে আমি সেজন্য ধন্যবাদ জানাচ্ছি। স্যার, অনেক 'যদি' অনেক জোয়ার এই বাজেটের মধ্যে রয়েছে। এখানে স্যার, একটি কথা বলা হয়েছে যে সম্প্রতি সংগ্রহের ক্ষেত্রে রাজ্যে জোয়ার এসেছে। গত বছর যে অতিরিক্ত জোয়ার এসেছিল সেই অতিরিক্ত জোয়ারের নীট ফল আমরা কি দেখতে পাচ্ছি? রাজস্ব আদায়ের কথা ছিল ৭৫ কোটি টাকা। আমাদের অর্থমন্ত্রী মহাশয়ের নূতন জোয়ারে ৭৫ কোটি টাকা আদায় না হয়ে হয়েছে ৫৮ কোটি টাকা। সুতরাং এই যদি জোয়ারের চেহারা হয় - রাজস্ব আদোয়ের ফল আমি জানিনা, এই বছর যখন শেষ হবে তখন এই আদায়ের জোয়ার পশ্চিমবঙ্গের অর্থনীতিকে কোন ভাটায় টেনে নিয়ে যাবে তা বুঝতে পারছিনা। ১৯৮৪-৮৫ সালে রাজ্যসরকার উন্নয়ন খাতে সবচেয়ে বেশী টাকা কেটেছেন কৃষি, সমবায়, পথনির্মান ইত্যাদিতে। কৃষিতে বরাদ্দ ছিল ৭২ কোটি ৭৩ লক্ষ টাকা, তাঁরা সেখানে কেটে অন্য রকম করলেন ৫৯ কোটি টাকা, অর্থাৎ সাড়ে ১৪ কোটি কেটে নেওয়া হল। পরিণতিটা কি দাঁড়াল? এক একটা ডিপার্টমেন্টের এস্টাবলিষমেন্ট খরচা হচ্ছে ৭০ থেকে ৭৫ ভাগ। তার মধ্যে ২০-২৫ ভাগ কাটা যায় না। তাহলে সেখানে ডিপার্টমেন্ট করবে টা কি? তার এষ্টাবলিষ্‌মেন্ট, টেলিফোণ ইত্যাদিতে বাজেটের বরাদ্দ টাকাটি শেষ কর .দেবে। এটা শুধু কৃষি

বরাদ্দের ক্ষেত্রে ঘটেছে তা নয়, বিভিন্ন খাতে এইভাবে টাকা কাটা হয়েছে। সেখানে কৃষির ব্যাপারে যেটা বলছিলাম এর পরিণতি হয়েছে ভূমি সংরক্ষণ, হর্টিকালচার ইত্যাদির ব্যাপারে কোন টাকা খরচা করতে পারবেন না, কারণ টাকা তাঁরা নিজেরাই কেটেছেন। স্যার, কৃষিবিপনণ বলে একটা ব্যবস্থা আছে, পোদ্দার কোর্টে এর অফিস। সেখানে এই টাকা কাটার ফলে আমরা দেখতে পেলাম ঐ পোদ্দার কোর্টে অফিস ভাড়া, এষ্টাবলিষ্‌মেন্ট, টেলিফোন ইত্যাদিতে বাজেটে যে বরাদ্দ ছিল তা শেষ হয়ে গেছে। এঁদের জোয়ারের ঠেলায় আর একটি জিনিস হয়েছে। ওয়ার্লড ব্যাংক যে ১২ কোটি টাকা দিয়েছিলেন তার মধ্যে ৪ কোটি টাকা তামাদি হয়ে গেছে। এমনি জোয়ারে মাননীয় অর্থমন্ত্রী ভাসিয়ে দিয়েছেন। গত বছর গ্রামাঞ্চলের জন্য বরাদ্দ ছিল ৩৫ কোটি ৭৪ লক্ষ টাকা, সেটাকে কেটে করলেন ২৮ কোটি ৩৬ লক্ষ টাকা। গত বছর কৃষি ব্যবস্থার উন্নতির জন্য বরাদ্দ ছিল ২১ কোটি ৮৫লক্ষ টাকা, কেটে করলেন ১৭ কোটি ৮১লক্ষ টাকা সবচেয়ে মজার কথা হল-গ্রামাঞ্চলের রাস্তাগুলির জন্য পূর্ত্ত বিভাগ গ্রামাঞ্চল এবং শহর মিলিয়ে বরাদ্দ ছিল যেখানে ৮ কোটি ৯ লক্ষ টাকা, নিজেরাসেটাকে কেটে করলেন ৫ কোটি ৬৮ লক্ষ টাকা। গত বছরও এই রকম জোয়ারের কথা বলেছিলেন, সেইজন্য দুঃখের সঙ্গে আপনার সামনে এইসব তুলে ধরতে হচ্ছে। এখানেই থেমে থাকেননি, গত বছর ব্যয়ের যে হিসেব এখানে রেখেছেন সেখানেও ব্যয় বেশী করেছেন। ১৯৮৪।৮৫ সালে মাননীয় মন্ত্রীদের বেতন ভাতা ইত্যাদির জন্য ৩৬ লক্ষ ১০ হাজার টাকা ধরা হয়েছিল, কিন্তু সেখানে ব্যয় হয়েছে ৪৪ লক্ষ ৫০ হাজার টাকা। সেখানে কিন্তু বাজেট বরাদ্দ কাটেন নি, বাড়িয়েছেন। যোজনা বর্হিভুত খাতে খরচ বৃদ্ধির আর একটি নজির দিচ্ছি। গত বছর পরিবহন খাতে ধরাছিল ৮৩ কোটি ৮৪ লক্ষ টাকা, কিন্তু এ্যাকচুয়ালি খরচ হয়েছে ১৭৯.৮৪ কোটি টাকা। আদায়ের ব্যাপারে গত বছর যা দেখেছি তাতে এই উদ্বৃত্ত বাজেট যে ঘাটতি বাজেটে পরিণতি হবে সে বিষয়ে কোন সন্দেহ নেই। এখানে ৮ - এর পাতায় মাননীয় অর্থমন্ত্রী সরকারী কর্মচারীদের মহার্ঘ ভাতার কথা বলেছেন। এখানে তিনি বলেছেন, "কর্মচারীদের কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেবার কথা ঘোষণা করেছিলাম কিন্তু সঙ্গে সঙ্গে এটাও বলা হয়েছিল এই মহার্ঘ ভাতার জন্য প্রয়োজনীয় অর্থ যেহেতু নীতিগতভাবে কেন্দ্রীয় সরকারের দেয়, ঐ সরকারের কাছ থেকে এই অর্থ দাবী করা হবে।" স্যার, আই মে ষ্ট্যান্ড টু বি করেকটেড্। আমি বিনীত ভাবে মাননীয় অর্থমন্ত্রীকে বলবো, বোধ হয় এটা ঠিক নয়। তিনি তাঁর জবাবী ভাষণে সেটা নিশ্চয়ই বলবেন। হারের কথাটা ঠিক নয়। দেবেন বলেছিলেন কিন্তু কোথা থেকে দেবেন সেই ব্যাখ্যা বোধ হয় ছিল না। আর একটি কথা বলেছেন - "রাজ্য সরকারী কর্মচারীগণ এই ব্যাপারে যথেষ্ট বিবেচনা ও সহানুভূতির পরিচয় দিয়েছেন।" তাই আমরা দেখছি - প্রতিদিন এসপ্লানেড ইষ্টে তাঁদের জমায়েত ও শ্লোগান, দায় মেটাবার ক্ষেত্রে রাজ্যের ন্যায্য দাবী কেন্দ্রীয় সরকারকে মেনে নিতে বাধ্য করবেন। স্যার, এঁরা মহার্ঘ ভাতা দেবেন বলেন কিন্তু তারপর তা দেন না। আপনি ঠিকই বলেছেন, কিছু করলে সেটা আপনাদের কৃতিত্ব হবে কিন্তু না করতে পারলে সেটা কেন্দ্রীয় সরকারের দোষ হয়ে যাবে, ওঁদের দোষ হবে না ! তারপর, একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, রাজ্যে এবং এই বিধানসভায় বাজেট উত্থাপন করতে গিয়ে মাননীয় অর্থমন্ত্রী এখানে বলেছেন যে তোমরা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আন্দোলন কর। এটা কতটা সমীচীন সেটা নিশ্চয়ই বিবেচনা করবেন। একটু আগে শুনেছিলাম, যেটা আমি বক্তব্যের মধ্যে বলার চেষ্টা করেছি, সেটা হচ্ছে - একটি বাজেট সুপরিকল্পিত হয় তখনই যখন তার মধ্যে কোথা থেকে সম্পদ আহোরণ করবো এবং তা বিভিন্ন উন্নয়নমূলক খাতে কোথায় কত ব্যয় করতে পারবো সেটা বলা থাকবে।

**[5.10 – 5.20 p.m.]**

তাই বলি স্যার, ওনাদের উন্নয়ন বলে কিছু নেই । ওনারা টাকা নিয়ে নিজেদের দপ্তর গুলি

বাঁচিয়ে রেখেছেন। মন্ত্রীদের ভাতা বেড়েছে - এটা এই বইতেই রয়েছে। এই বই-এ দেখবেন মন্ত্রীদের ভাতা লক্ষ লক্ষ টাকা বেড়েছে। স্যার, একটু আগে আমার পূর্ববর্তী বক্তা বললেন যে চারিদিকে উন্নয়ন হয়েছে। একটা জিনিস আমি এই সভার সামনে আপনার মারফত রাখছি সেটা হ'ল এই যে, দু - ঘন্টা আগে আমাদের সামনে মাননীয় সদস্য বাচ্চা মুন্সী সাহেব পশ্চিমদিনাজপুরের একটি হাসপাতালের কথা বললেন। সেই হাসপাতালে এমন অবস্থা যে মানুষ এবং কুকুরকে এক সঙ্গে খেতে হয় এবং সেখানে কোন এ্যম্বুলেন্স নেই। এটা কি উন্নয়নের নমুনা? এ আপনাদের কাছে এটা উন্নয়নের নমুনা হতে পারে কিন্তু পশ্চিমবাংলার জনসাধারনের কাছে এটা উন্নয়নের নমুনা হতে পারে না। ওনারা বললেন যে কেন্দ্রীয় বাজেট এমন ভাবে রচনা করা হয়েছে সেখানে ধনী আরো ধনী হবে এবং গরীব আরো গরীব হবে। সেই জন্য আপনারা গরীবদের ধনী করে দেবার জন্য মটর সাইকেল, স্কুটার এবং মপেডের উপর থেকে ট্যাক্স তুলে দিলেন। আপনারা কি করলেন? গরীব মানুষেরা যাতে মটর সাইকেলে চড়তে পারে এবং গরীবরা যাতে আরো ধনী হতে পারে তার জন্য শুল্ক তুলে দিলেন। তাদের জন্য আপনি কি ইনসিয়োর করছেন? একটা মাত্র পথ তাদের জন্য খুলে দিয়েছেন। এ ছাড়া আর সমস্ত পথ বন্ধ করে দিয়েছেন। ইকনমিক রিভিউ বই- এর ৪৫ গর্ভনমেন্ট আনডারটেকিং - এর কথা বলা আছে। স্যার, ডঃ মিত্র এখানে সারপ্লাস বাজেটের কথা বলেছেন। আমাদের অর্থমন্ত্রী একজন পন্ডিত মানুষ, তিনি নিশ্চয়ই জানেন যে বাকি গর্ভনমেন্ট অন্ডারটেকিংকে কত ভরতুকি দিতে হয়। ভরতুকি দিতে হয় মোর অর লেস ২০০ কোর্স অফ রুপিজ। অষ্টম অর্থকমিসনের থেকে ১৬০ কোটি টাকা যদি পাওয়া যায় তখন আমরা ঢুকছি নূতন বছরের নূতন বাজেট বরাদ্দে। তখনও ঘাটতি থেকে যাচ্ছে। ২৬০ কোটি টাকা ওভার ড্রাফট মিটিয়ে দেবেন কিনা সেই ব্যাপারে এই বাজেট বিবৃতিতে পরিষ্কার কিছু বলা নেই । ভরতুকির জন্য ২০০ কোটি টাকা দিতে হবে এবং এই ১০০ কোটি টাকা। সুতরাং সব মিলিয়ে ৩০০ কোটি টাকা ঘাটতি থেকে যাচ্ছে । তাহলে উদ্বৃত্তটা হ'ল কোথায়? মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের মধ্যে দরিদ্র কৃষকদের কোন কথা বলা নেই। বরং দরিদ্র কৃষকদের জন্য আগে যে প্রতিশ্রুতি দিয়ে ছিলেন সেটা প্রত্যাহার করে নিয়েছেন। এই বাজেটে দরিদ্র শ্রমিকদের জন্য কিছু বলা নেই বরং অতীতে তাদের জন্য যে সব কথা বলেছিলেন সেই গুলি প্রত্যাহার করে নিয়েছেন। এই বাজেটে যাঁরা বিত্তবান মানুষ, যাঁরা মটর সাইকেল তৈরী করেন এবং বিক্রি করেন, যাঁরা এই সাইকেল চড়েন তাঁদের রিলিফ দিয়েছেন - এটা আমি স্বীকার করি। এটা একটা জায়গায় মাননীয় অর্থমন্ত্রী রিলিফ দিয়েছেন। এই যে বাজেট উনি প্লেস করেছেন সেই ব্যাপারে আমি বিনীত ভাবে বলতে চাই দিস বাজেট ইজ স্টেরিল। এই বাজেট হচ্ছে বন্ধা বাজেট। ধাপ্পাবাজীর দ্বারা এই বন্ধা বাজেট পেস করা হয়েছে। সেই জন্য আমি এই বাজেটের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় ডেপুটী স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, তাকে সমর্থন করতে গিয়ে আমি দু একটি কথা বলতে চাই। স্যার, মহাভারতের কথা অমৃত সমান। ১৯৭৫ সালে যখন বিরোধী দলের বন্ধুরা ক্ষমতায় ছিলেন, তখন বলা হোত, সেদিন নাকি সুবর্ণযুগ ছিল? সেদিন ওঁরা কি বলেছিলেন? আমরা যখন বলি, তখন ওঁরা ক্ষুব্ধ হয়ে ওঠেন দেখি। রাজ্যের বাজেট ভারতবর্ষের একটি অঙ্গরাজ্য হিসাবে, ভারতবর্ষের অর্থনীতির সঙ্গে অঙ্গাঙ্গীভাবে জড়িত। পশ্চিমবাংলা নিশ্চয়ই একটা আলাদা ব-দ্বীপ নয়, যে আলাদাভাবে তার একটা সোস্যালিষ্টিক ইকনমিক বাজেট থাকবে? ভারতবর্ষের বুকে ধনতান্ত্রিক যে ব্যবস্থা রয়েছে, তারই গহ্বরে পশ্চিমবঙ্গ অবস্থিত। এরই ভেতরে একটা সোস্যালিষ্টিক বাজেট কেমন করে হবে তা আমি বুঝতে পারি না? মাননীয় ওপক্ষের বন্ধুরা ১৯৭৫ সালে কি কথা বলেছিলেন, তা আমি এখানে পড়ে দিতে চাই। তার আগে রাজ্য এবং কেন্দ্রের ব্যাপারে আজকের স্টেটস্ম্যান পত্রিকায় এন. এম. পাল্কিওয়ালা কি বলেছেন তা আগে

শুনিয়ে দিতে চাই। পত্রিকাতে বলা হয়েছে "N. A. Palkiwala described the Central budget the epoch-making and cougageous and it is the finest budget presented in the Parliament in more than thirty years. It reflects the optimistic mood of the people." স্যার, আমাদের অভিজ্ঞতার আলোক আমরা কেন্দ্রের বাজেটে কি দেখতে পাচ্ছি, তা একটু দেখা যাক। গত বছর যখন তাঁরা বাজেট পেশ করেছিলেন তখন প্রারম্ভিক ঘাটতি দেখেছিলাম১৭৬২ কোটি টাকা। বছরের শেষে দেখলাম তা দাঁড়াল ৩,৯৮৫ কোটি টাকা, অর্থাৎ প্রায় ৪,০০০ হাজার কোটি টাকা ঘাটতি দাঁড়াল। ওঁরা এবারে কেরোসিন এবং বিড়িপাতা থেকে যেমন রেহাই দিয়েছেন, তেমনি আবার সিগারেটের উপর কর বাড়িয়েছেন। ইনকাম ট্যাক্স স্ল্যাবের ব্যাপারে ওঁরা যে কথা বলেছেন, তাতে আমরা দেখলাম যে, ইনকাম ট্যাক্স রেহাই দিয়েছেন ২০০ কোটি টাকা এবং সারচার্জ ক্ষেত্রে ১৪৭ কোটি টাকা। এরফলে তো রাজ্যগুলিই বঞ্চিত হল। আমাদের মাননীয় অর্থমন্ত্রী এই বঞ্চনার কথা বারেবারেই বলে আসছেন। তিনি যে কথা বলেন, যে কথা আমরাও বারেবারে বলে থাকি যে, রাজ্যগুলি শক্তিশালী হলে কেন্দ্রও শক্তিশালী হবে। এই সম্পর্ক সারা দেহের সঙ্গে অন্য অঙ্গ প্রত্যঙ্গের সম্পর্ক। সারা দেহ যদি রক্তশূন্য থাকে এবং কেবল মাথায় যদি রক্ত থাকে, তাহলে তাকে - ডঃ হৈমী বোস তো একজন ডাক্তার, তিনিই বলুন না - কি মেডিকেল সায়েন্সে সুস্থ দেহের মানুষ বলা যায়? বোধহয় বলা যায় না? তেমনি, সারা রাজ্যকে দুর্বল করে কেন্দ্রকে কখনই সুস্থ ও সবল বলা যায় না। তাই আমরা দেখি, ওঁরা রাজ্যগুলিকে কেবলই সাকিং করার নীতিতে চলার চেষ্টা করছেন। প্রথম, দ্বিতীয় এবং তৃতীয় পঞ্চবার্ষিক পরিকল্পনায় ওঁরা রাজ্যগুলিকে শতকরা ৬০ ভাগ টাকা দিয়েছেন। চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে শুরু হল বঞ্চনা। ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় গিয়ে দেখা গেল, রাজ্যগুলি শতকরা ৩৬ ভাগ পেতে লাগল এবং কেন্দ্র শতকরা ৭০ ভাগ নিতে লাগল। বঞ্চনার এই ইতিহাস আমরা জানি। ১৯৭৫ সালে ওঁরা কি বলেছিলেন? কাকে বড়লোক করা হয়েছে, তা আমি তথ্য দিয়ে দেখাচ্ছি। ফিন্যানসিয়াল ইনস্টিটিউশান বিভিন্ন রাজ্যকে পার ক্যাপিটা কি ভাবে টাকা দিয়েছে তা এবারে দেখা যাক। টোট্যাল ইনষ্টিটিউসান্যাল ফিন্যান্সের ভেতরে পার ক্যাপিটা পাঞ্জাব পেয়েছে ৯৪১, হরিয়ানা ৭৫৬, মহারাষ্ট্র ৮৪৮, গুজরাট ৬৩৮ এবং পশ্চিমবাংলা পেয়েছে ৪৪৯। এবারে আসা যাক পার ক্যাপিটা সেন্ট্রাল এ্যাসিসট্যান্স এ্যানুয়াল প্লান আউটলে - এর বিষয়ে। ১৯৮০-৮১ সালে বিহার ৩৪.৬১ টাকা, ১৯৮৪-৮৫তে পেয়েছে ৪৭ টাকা ১৮ পয়সা। গুজরাট ১৯৮০-৮১ সালে পেয়েছে ২৭.৭৭ টাকা, ১৯৮৪-৮৫ সালে পেয়েছে ৪০.৬৭টাকা। ১৯৮০-৮১তে মহারাষ্ট্র পেয়েছে ১৪.০১ টাকা এবং ৩৮.৮০ টাকা পেয়েছে ১৯৮৪-৮৫ সালে। ১৯৮৪-৮৫ সালে রাজস্থান পেয়েছে ৩৮ টাকা। ওয়েষ্ট বেঙ্গলকে সেখানে দেওয়া হয়েছে ২৪ টাকা ৯১ পয়সা ১৯৮০-৮১ সালে এবং ১৯৮৪-৮৫ সালে পেয়েছে ৫.৬৬ টাকা। ১৯৮০-৮৫ সালে ওড়িষ্যা পেয়েছে ৫৬.০২ টাকা এবং ১৯৮৪-৮৫ সালে পেয়েছে ৬০.৫৬ টাকা। অর্থাৎ সেই বঞ্চনা রয়েছে। আপনারা কনফ্রনটেশানের কথা বলেন। আমরা কিন্তু আপনাদের মত কনফ্রনটেশানের কথা বলছি না। আমরা বলছি, রাজ্যগুলির প্রতি কেন্দ্রের যে বঞ্চনা রয়েছে, সেই বঞ্চনার কথা। আমরা বলছি এই বঞ্চনার হাত থেকে রাজ্যগুলিতে রক্ষা করতে হবে। তাই আমরা কেন্দ্রীয় বাজেটকে স্মাগলারস বাজেট বলে অভিহিত করছি। এই বাজেটের মাধ্যমে আপনারা ৭২ কোটি মানুষের মধ্যে মাত্র ৫০ লক্ষ লোককে রিলিফ দিয়েছেন। একথা কি করে বলা যায় যে এটা গরীবের বাজেট? মাত্র কয়েকটা পরিবারের কথা বলে আমি একটু তুলনা দেবার চেষ্টা করি। ১৯৬৬-৬৭ সালে টাটা পরিবারের অর্থ যেখানে ছিল ৫০৫.৩৬ কোটি টাকা, সেখানে ১৯৬৯-৭০ সালে গিয়ে দাঁড়িয়েছিল ৬৩৮.৫০ কোটি টাকায়। ১৯৬৬-৬৭ সালে বিড়লা পরিবারের অর্থ ছিল ৪৫৭.৮৪ কোটি টাকা।

**[ 5.20 – 5.30 p.m.]**

১৯৬৯ সালে বিড়লার বেড়ে হয়েছিল ৬২৯.৬০ লক্ষ অর্থাৎ ইনক্রিজ করেছে ৩৭.৫৪

পারসেন্ট, মফৎলাল ১৯৬৬-৬৭ সালে ৯২.৭০ লক্ষ ছিল, সেটা বেড়ে ১৯৬৯-৭০ সালে ১৫৬.৭০ অর্থাৎ বেড়ে হচেছ ৬৭.৯৬ পার্সেন্ট। শ্রীরামের ১৯৬৬-৬৭ সালে ৭৪ কোটি ১৩ লক্ষ ছিল, ১৯৬৯-৭০ সালে সেটা বেড়ে হল ১০৭.৯০ এবং ৪৫.৮৬ পার্সেন্ট বেড়ে গেল। তারপরে ভ্যালুয়েশান দেখলে দেখা যাবে যে বিড়লার ১৯৮৩ সালে ২ হাজার ৬৭২ কোটি ৪০ লক্ষ বেড়েছে। সেখানে বিড়লার ১৯৮০ সালে ১৪৩১কোটি ৯৯ লক্ষ ছিল এবং ১৯৮২ সালে ২০০৪কোটি ৭৪ লক্ষ বেড়ে গেল। সুতরাং বিড়লা কিভাবে পুঁজি বাড়িয়েছে সেটা আপনারা লক্ষ্য করুন। ১৯৮০ সালে টাটার যে সম্পদ ছিল ১৫ কোটি ৩৮ লক্ষ সেটা ১৯৮৩ সালে বেড়ে ২ হাজার ৬৭২ কোটি ৪০ লক্ষ টাকা হয়ে গেল। এগুলিতো আপনারা আলোকপাত করছেন না। কেন্দ্র-রাজ্য সম্পর্ক একটা পারস্পরিক সম্পর্ক। এই যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় কেন্দ্রের সঙ্গে রাজ্য অঙ্গাঙ্গীভাবে জড়িত। আমাদের রাজ্যের প্রকৃতিগত অবস্থা কি সেটা দেখতে হবে। আমাদের যে ইনকাম যেটা শ্রী হৈমী বসু বলেছিলেন সেই ইনকামের যে সোর্স সেটা আসছে কোথা থেকে দেখতে হবে। ক্যাপিটাল সোর্স হচ্ছে আমাদের রপ্তানিযোগ্য জিনিষ যেমন টি, জুট, কোল ইত্যাদি। এই সমস্ত জিনিষের উপর কেন্দ্র কর বসিয়ে দিয়েছেন, রাজ্যের কোন কিছু করার ক্ষমতা নেই। সুতরাং রাজ্যর পক্ষ থেকে ট্যাক্স আদায় করতে পারে না। সুতরাং আমাদের প্রকৃতিগত অবস্থাটি কি কয়লা লৌহ ইত্যাদি আমাদের এখানে হলেও আমরা কোন সুবিধা পাচ্ছি না। গতকাল আনন্দমোহন বাবু বললেন যে জ্যোতিবাবু নাকি সমগ্র পূর্ব ভারতের নেতা হতে চাইছেন। সেটা যদি হতে পারি তাহলে বুঝবো আমাদের অধিকারের জোরে হয়েছি। সারা ভারতবর্ষে কয়লা যে দামে বিক্রি হচ্ছে আমরা পশ্চিমবঙ্গের মানুষ হয়ে যেখানে কয়লাখনি গুলি অবস্থিত তা সত্ত্বেও আমরা সেই একই দরে কয়লা কিনতে বাধ্য হচ্ছি। মাদ্রাজে যে দামে কয়লা পাওয়া যাচ্ছে, পশ্চিমবঙ্গেও সেই দামে কয়লা পাওয়া যাচ্ছে। ইস্পাত শিল্প সম্প্রসারণের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ যথেষ্ট উন্নত কিন্তু তা সত্ত্বেও তার কোন কর আদায় করবার ক্ষমতা নেই। আজকে রাজ্যের সূতা শিল্প মার খাচ্ছে। মাদ্রাজ, পাঞ্জাব সেই সুযোগে ইকুইলাইজেশান অফ ফ্রেট এ্যান্ড প্রাইসেস ভোগ করছে। কিন্তু আমরা সেই সুযোগ থেকে বঞ্চিত। কেন্দ্র আমাদের দাঁতে দাঁতে কাটছে যাতে পশ্চিমবঙ্গের উন্নতি হতে না পারে। ১৯৭৫ সালে শ্রী কাশীকান্ত মৈত্র তার বাজেট অধিবেশনে ভাষণ দিতে গিয়ে বলেছিলেন, আমি প্রশ্ন তুলেছিলাম ডাঃ আবেদিন তুলেছিলেন, ডাঃ নাগ তুলেছিলেন যে তুলার দাম, সুতার দাম আমাদের এখানে আর মহারাষ্ট্রে, গুজরাটে এক হবে না কেন? আমাদের পশ্চিমবাংলার কয়লা, পাঞ্জাব, উত্তরপ্রদেশ ও মহারাষ্ট্রে কিংবা মাদ্রাজে আমাদের পশ্চিমবাংলায় যে দামে বিক্রিয় হয় তার চেয়ে সস্তা দামে বিক্রি হচ্ছে কেন? অথচ আজকে এইকথা যখন আমরা বলেছি তখন সেটা কেন্দ্রের সঙ্গে আমরা কনফ্রনটেশান করছি। তখন আপনারা বলছেন যে আমরা কেন্দ্র, রাজ্য লড়াই করছি, সংবিধানকে অপমান করছি। তাহলে কংগ্রেসী এই যুক্তির মধ্যে দিয়ে প্রমাণিত হচ্ছে যে সেদিন তাঁরা কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেছিলেন। অদ্ভুত কথা, তাহলে কি তাঁরা এই কথা সিরিয়াসলি বলেন নি, মস্করা করে বলেছিলেন? বিরোধীদলের নেতা হিসাবে যিনি বসে আছেন এবং পূর্বতন মন্ত্রী ছিলেন তাঁরই উক্তি এই ১৯৭৫ সালের বাজেট বইটির মধ্যে— তাহলে এগুলি কি সব মিথ্যা?

তিনি বলেছিলেন দলের চেয়ে দেশ বড় আমি তার সঙ্গে একমত হয়েছিলাম যে ঠিকই দলের চেয়ে দেশ বড়। কিন্তু পশ্চিমবাংলার সাড়ে ৪ কোটি মানুষের প্রতি কেন্দ্রের এই যে বঞ্চনা তার বিরুদ্ধে আপনারা কি করছেন? মতীশবাবু একটা কথা বলার জন্য গতকাল ওরা ক্ষেপে গিয়েছিলেন। দীর্ঘদিন ধরে আপনারা পদলেহন করছেন বলে সত্যি কথা বলবার যে অধিকার তা আপনারা হারিয়ে ফেলেছেন। সেই জন্য রাজ্যের অধিকারের কথা আপনারা সঠিকভাবে তুলে ধরতে পারছেন না। পশ্চিমবাংলা যখন ভাগ হয়েছিল তখন তৎকালীন প্রধানমন্ত্রী পণ্ডিত নেহেরু বলেছিলেন ওপার বাংলা থেকে যারা আসবে তাদের সমস্ত দায়িত্ব আমরা নেব। ওপার বাংলা থেকে ১ কোটি লোক এসেছে।

পশ্চিম পাকিস্থানের সম্পত্তির জন্য ২০০ কোটি টাকা ক্ষতিপূরণ দিতে হয়েছে। পশ্চিম পাকিস্থান থেকে যারা এসেছে তাদের ৭০ লক্ষ একর চাষের জমি দিয়েছেন। সাড়ে ৬ লক্ষ লোক পেয়েছিল শহরের দোকান ঘর বাড়ী। তাছাড়া তাদের জন্য কেন্দ্রীয় সরকার ১০ একর করে উদ্বৃত্ত জমি দিয়েছিলেন বিনামূল্যে এবং ৪৫৬ কোটি টাকা দিয়েছিলেন। কিন্তু আপনারা কেন্দ্রের দাশানুদাস বলে আপনারা ১৯৭৫ সালে অনুদান চেয়েছিলেন ১৫০ কোটি টাকা। কিন্তু তাও আপনারা দেন নি। আপনাদের একটু লজ্জা ঘৃণা থাকা উচিত ছিল। আমাদের গেঁয়ো ভাষায় একটা কথা আছে যার এক কান কাটা সে গ্রামের বাইরে দিয়ে যায় আর যার দুই কান কাটা সে গ্রামের ভেতর দিয়ে যায়। আপনাদের অবস্থা তাই হয়েছে। এই রকম বঞ্চনার ইতিহাস কত বলব। বিদ্যুৎ এর কথায় আপনারা বলেন যে এখানে বিদ্যুতের জন্য শিল্পে সম্প্রসারণ ঘটছে না। আমরা তথ্য দিয়ে বার বার দেখিয়েছি পশ্চিমবাংলায় এই যে বিদ্যুতের বেহাল এর জন্য আমরা গর্ব অনুভব করি না। বিদ্যুতের ক্রমবর্ধমান যে চাহিদা তা নিশ্চয়ই বেড়েছে। কিন্তু মাঝখানে ওদের যে ব্যর্থতা সেটাও দেখতে হবে। বিদ্যুৎ এর টাকা দিয়ে ওরা ইনডোর ষ্টেডিয়াম তৈরী করছেন। সেই সব কথা একবারও বললেন না। ওদের আমলে ১৯৭৬ সালে, ৭৭ সালে এই রাজ্যে ইনষ্টল ক্যাপাসিটি ছিল ১৬২৫ মেগাওয়াট, আর ১৯৮৪-৮৫ সালে তা বেড়ে গিয়ে হয়েছে ২৯৯৩ মেগাওয়াট। কিন্তু তা প্রয়োজনের তুলনায় যথেষ্ট নয়। আপনারা এটা স্বীকার করবেন না যে কেন্দ্রের ষষ্ঠ প্ল্যানে তারা বিদ্যুৎ খাতে মহারাষ্টকে দিয়েছে ২১৫৭কোটি টাকা, উত্তর প্রদেশকে দিয়েছেন ২১২৫ কোটি টাকা, গুজরাটকে দিয়েছেন ৯৪৬ কোটি টাকা আর পশ্চিমবাংলাকে দিয়েছেন ৮৮৬ কোটি টাকা। এই বঞ্চনার কথা বার বার আমরা বলেছি। আমাদের নব নির্বাচিত প্রধানমন্ত্রী কলকাতা শহরকে মুমূর্ষু শহরে আখ্যায়িত করেছেন। এই রাজ্যে ৩০ বছর যে কংগ্রেস রাজত্ব ছিল তাতে তাদের কি কোন দায়িত্ব ছিল না রবীন্দ্রনাথের শহরকে মুমূর্ষু করবার? সাম্রাজ্যবাদী কায়দায় লুণ্ঠন করেছে। ১৯৫৯ সালে খাদ্য আন্দোলনের সময় আমি ছাত্র ছিলাম তখন আনন্দবাজার বা সত্যযুগে দেখেছিলাম ছিল আন্ডারসনের [**]।

**শ্রী সুনীতি চট্টরাজ :** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, জারজ সন্তানটা কি বলা ঠিক হয়েছে?

**[5.30 – 5.40 p.m.]**

সেদিন সাত্তার সাহেব যেকথা বলেছিলেন পশ্চিমবঙ্গকে শুষ্ক মরুভূমিতে রূপান্তরিত করেছে কে, আমি পশ্চিমবঙ্গের ৫।। কোটি মানুষের স্বার্থে একথা বলতে চাই পশ্চিমবঙ্গের কৃষ্টি, সভ্যতার প্রাণ কেন্দ্র, স্বাধীনতা সংগ্রামের পীঠস্থান, আজকের ভারতবর্ষের শ্রেণী সংগ্রামের তীর্থস্থান এই কলকাতা, আজকে তাকে কারা মরুভূমিতে রূপান্তরিত করেছে? গত বছর অষ্টম অর্থ কমিশন সংবিধানের ২৭৫ ধারা মতাবেক যে টাকা দিয়েছিলেন সেই টাকা থেকে এই রাজ্যকে বঞ্চিত করেছে। কংগ্রেসীরা বলেছেন দলের চেয়ে দেশ বড়, আমি বলি আসুন, আমাদের সঙ্গে কেন্দ্রকে বলুন যে আমাদের পশ্চিমবঙ্গ একটা পিছিয়ে পড়া রাজ্য, অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী দ্বিতীয় কিস্তির ১৬০ কোটি টাকা আমাদের দেওয়া হোক। জেনারেল বাজেটে একটা এক্সপেকটেড এক্সপেনডিচার, এক্সপেকটেড ইনকাম এর মোটামুটি ফিগার থাকবে, কোন দপ্তরে কত কাজ হবে তার উল্লেখ থাকবে না। অতীতে আপনাদের ১৯৭২-৭৩, ১৯৭৫-৭৬ সালের বাজেটে দেখেছি সেখানে এই ধরণের কথা বলা নেই যে এই দপ্তরে এত কাজ হবে। সেটা দফাওয়ারী বাজেট যখন পেশ হবে তাতে উল্লেখ থাকবে। আমি মাননীয় অর্থমন্ত্রীর কাছে কয়েকটি সাজেসান রাখছি। এন্ট্রি ট্যাক্স থেকে আপনার কিছু টাকা আসে, কিন্তু মেজর টাকা ইভোসান হয়ে যাচ্ছে। এন্ট্রি ট্যাক্সের বিভিন্ন যে কেন্দ্রগুলি আছে

*Note :* **[* Expunged as ordered by the Chair]**

সেখানে বিভিন্ন মালের উপর বিভিন্নভাবে ট্যাক্স না করে লরী পিছু একটা থোক টাকা ধরবার ব্যবস্থা করুন। আমার নির্বাচনী কেন্দ্র বারাসতে এই ট্যাক্সের একটা বড় অংশ ইভোসান হয়ে যাচ্ছে। কারণ, সন্ধ্যার পর সেখানে কোন অফিসার থাকে না, সেখানে তারা মদ্যপ অবস্থায় থাকে। তারপর এন্ট্রি ট্যাক্সের এলাকায় সমস্ত ওয়েব্রীজ থাকা উচিত। তারপর সিনেমা হলে যে ফ্ল্যাট রেট করেছেন এটা করলে গ্রামের ছোট ছোট সিনেমা হলগুলি মার খাবে, কলকাতার বড় বড় হলগুলি তার এ্যাডভানটেজ পাবে। এটা পুনর্বিবেচনা করা যায় কিনা দেখবেন। দ্বিতীয়তঃ মালটি স্টোরিড বিল্ডিং যাদের তারা হাজার হাজার টাকা ভাড়া পায়। কলকাতা শহরে তারা খুব কম ট্যাক্স দেয়। আপনার এদিকে যেমন ঘাটতি হবে তেমনি সেটাকে পূরণ করবার জন্য আমার সাজেসান হচ্ছে মাল্টি স্টোরিড যে বিল্ডিংগুলি আছে তার থেকে ট্যাক্স নেবার ব্যবস্থা করুন। ক্ষুদ্র শিল্পের জন্য আপনি যে ব্যবস্থা করেছেন, সেলস ট্যাক্স রেজিস্ট্রেসানের যে পদ্ধতি তারজন্য আপনাকে সাধুবাদ জানাই। কিন্তু ক্ষুদ্র শিল্পের প্রোপাইটরা সেলস ট্যাক্সের রেজিস্ট্রেসানের জন্য দরখাস্ত করলে তারা যাতে একটা টাইম লিমিটের মধ্যে রেজিস্ট্রেসান পায় তারজন্য আপনার কাছে আবেদন করতে চাই। আমাদের এই রাজ্যে যেহেতু একটা ঘাটতি রাজ্য সেখানে ভিন্ন রাজ্য থেকে — আমি জানি না কাশীবাবু একজন সুদক্ষ বক্তা, অথচ তিনি কেমন করে বললেন যে ভিন্ন রাজ্য থেকে যেসব গুডসের লরীগুলি আসে তারা রাজ্যের রাস্তাগুলি নষ্ট করে দেয়, তাদের উপর ট্যাক্সের ইমপোজ করলে ৫ কোটি টাকা আমাদের আসবে, অথচ তিনি বললেন সেটা করে অন্যায় করেছেন। এই যে রেলের ভাড়া বৃদ্ধি হল আমাদের ঘাটতি রাজ্য, এখানে সমস্ত জিনিসের উপর তার এফেক্ট পড়বে, শিল্পের সমস্ত মেটিরিয়াল আমাদের অন্য রাজ্য থেকে আনতে হয়, অথচ এই ভাড়া বৃদ্ধির ফলে জিনিসের দাম যে পরিমানে বেড়ে যাবে সেই পরিমানে ইনকাম বাড়বে না। সেজন্য কিছু কিছু জিনিসের উপর কর স্থাপনের প্রস্তাব আমাদের অর্থমন্ত্রী করেছেন, সেজন্য তাঁকে সাধুবাদ দেওয়া উচিত ছিল।

ভিন রাজ্য থেকে যে সমস্ত ট্রাক পশ্চিমবাংলায় আসবে তার উপর কর বসাবার যে প্রস্তাব অর্থমন্ত্রী করেছেন তারজন্য তঁকে সাধুবাদ দেওয়া যায়। সুব্রতবাবু ঘাটতি বাজেটের কথা তুলে খুব সমালোচনা করেছেন। কিন্তু মহারাষ্ট্রে যখন ১৭৯ কোটি টাকা ঘাটতি হয়, হরিয়ানায় ঘাটতি বাজেট হয় তখন তো তাঁরা কিছু বলেন না। এর কারণ হচ্ছে ওগুলো যে কংগ্রেস রাজ্য। এই রাজ্যের বেকারের কথা এখানে তেলা হয়েছে। চেম্বার অব কমার্স বলেছেন এই রাজ্যে ৪৫ লক্ষ বেকার আছে এবং তার মধ্যে ৮০ হাজার শিক্ষিত বেকার রয়েছে। আমাদের এখানে এই যে বিরাট এবং বিশাল বেকার বাহিনী রয়েছে এটা তো কংগ্রেস— এরই দান। অবস্থা যা দাঁড়িয়েছে তাতে একটা বিস্ফোরণ যে কোন সময় হতে পারে। তবে মনে রাখবেন সেই আগুনে ওঁরা কিন্তু রেহাই পাবে না। আমি ওঁদের বক্তৃতার বিরোধিতা করে, অর্থমন্ত্রীর বাজেট সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**Shri Abdur Rauf Ansari :**

**चलता हूँ थोड़ी दूर,**
**हर एक राहसे के साथ।**
**पहचानता नही हूँ,**
**अभी अपनी मंजिल को मैं।**

Sir, we the people, are going along with the Front leaders, but we don't know what is our destination, where we have to go. This is exactly the meaning of what I have said just now.

**Shri Suniti Chattaraj :** স্যার, ইতিপূর্বে বলেছিলাম, আবার বলছি সরলবাবু যে 'জারজ সন্তান' কথাটা ব্যবহার করেছে সে সম্বন্ধে আপনার রুলিং কি?

**Mr. Deputy Speaker :** হ্যাঁ, that will be expunged.

**Shri Abdul Rauf Ansari :** Sir, in the Left Front there are CPM, CPI, Forward Block, RSP etc. But outside, when the CPM takes out a procession they say, দুনিয়ার মজদুর এক হও। When CPI takes out a procession they say 'দুনিয়ার মজদুর এক হও।' When Forward Block takes out a procession they say, 'দুনিয়ার মজদুর এক হও।'

Sir, how they can make the people united when they themselves are not united. How they can hold the 'মজদুর' united ? Similarly, in the case of the budget which is prepared under the leadership of Dr. Mitra we find lot of anomalies. Now the people of West Bengal are living in an economic volcano. I repeat this word 'economic volcanoe'. The people of West Bengal are suffering from misrule and wrong administration for the last eight years. The people are suffering due to the lapses in the administration, due to promotions on the basis of loyalty and not on the basis of quality. That is why the administration of West Bengal has been deteriorating in all sectors of life. Sir, if you go through the papers from time to time, you will find that our Chief Minister has often made assurances and promises for doing betterment to the people of West Bangal. But actually, he is doing nothing.

**[5.40 - 5.50 p.m.]**

But the result is contrary. These business houses are moving and shifting their investments in other States, and the industries which are going to other places, are producing more and earning more. But for them our friends say that there also যেখানে অরাজকতা আছে সেখানে খুন আছে। If this is so, then why these industries are going to those places and producing more and finding those places more peaceful ? Now I come to unemployment. According to Government's Economic Review the figure is about 42 lakhs. It is another surprising speech made by the Minister that "if the millions of youth in West Bengal remain without gainful employment, national integration cannot be furthered". It is highly objectionalble to all the youths of West Bengal who have contributed for the cause of the country— Bengalee youths have got their legendary heritage about this. The Minister's speech means that they will go to wrong side. This is the disintegra-

tion created by you among the youths of Bengal who are prepared to go with one meal a day ! They can go with fasting for months together. They will die for the cause of the country, for the unity of the country and for whatever situation comes. But you say that the national integration cannot be fulfilled. Whatever may be the employment position, there is no country which can incite the people as you are doing. You are inciting that the national integration cannot be fulfilled. I would request the Minister-in-charge of Finance, while replying the speech , to please withdraw these words. These are very insulting to the youths of Bengal.

Next I would come to the point that your budget is lacking self-reliance and self confidence. No country can go ahead unless its leadership is self-reliant. Here it is full of nervousness and full of inexpectations. Unless you stand on your own legs expectation cannot come under your feet. You have shown a surplus budget– about 30 crores. On the other hand, you are yet to give 16 instalments of dearness allowance to the State Government employees. Why have you spoken such things ? You have your district Planning Committees. Well, you have been a very short term. Again, you want to pollute the politics in the district Planning Committees. It will serve no good purpose. You have said about the sale of cooked food and you have exempted sales tax upto Rs. 10/-. Now there is কারচুপি তারা cash memo কম দেনার। তাই ৫০,০০০ কে আমি ১ লক্ষ করেছি। Well if you go to open house restaurants the poor people, the poor students have to pay Rs. 2/- as surcharges. You have exempted Rs. 50,000 to Rs 1 lakh. That means between Rs. 8500/- and Rs. 9000/- a month, which means one-day sale comes to Rs. 300/-. Even in Writers' Buildings restaurant it has been started and here you say Rs. 300/- a day. So, automatically they are also coming in. What about the other ordinaty shop keepers. So, you yourself are encouraging to adopt wrong means. Here I think you have to reconsider your decision. You have mentioned about the working class. Our Government has fixed the minimum wage Rs. 30/-. Where it is in practice ? In pracice it is Rs. 6.60/-. Regarding the Bidi Mazdoor you have fixed a minimum wage, but there is no implementation. Who is to look after these victims ? it is your Government to look after. You say that you love the poor. Is it the love for the poor ? It is only the lip service. You have never helped the poor. You have driven away Mr. Macnamara who came here 20 years back with his baggage of money to help the citizens of

the metropolitan area of Calcutta. You created a situation by burning buses and trams 20 years back and you called that Mr. Macnamara was a CIA agent. He had to run back with the money which could be used for the development. But when you came to power Macnamara became your friend and he was no longer the CIA agent. Who suffered ? People have suffered. It shows that you have no love for your country, not for the people of Calcutta, not for the people of West Bengal. You have more regard, more thinking for your political purpose than for the objectives of the people of West Bengal.

Sir, I am coming to the public undertakings. If you go through the Economic Review you will find that 20 public undertakings suffered heavy loss and 13 public undertakings have made some profits. But the details of the rest have not been furnished. Now I come to State Electricity Board which tops in the list in the matters of loss. It has suffered Rs 48.66 crores. Then come to Calcutta State Transport Corporation, which has suffered Rs.19.99 crores. Then Durgapur State Transport Corporation which suffered Rs. 91.37 lakhs. Then come to North Bengal State Transport Corporation which has suffered Rs. 6.37 lakhs. Then come to Calcutta Tramways Corporation which has suffered a total loss of Rs. 41.32 crores during the year 1984-85. Then come to Housing Estate, Kalyani Spinning Mill, Durgapur Chemicals Ltd., westing House Saxby Farmars etc. which are all running at a loss. The Greater Calcutta Milk Supply Corporation has also suffered a loss of Rs. 10.48 crores. Next let us come to Oriental Gas Company Undertaking and to the State Tourism Corporation. Everywhere they are running at loss. There are 110 Municipalities in West Bengal. The Minister-in-charge of Municipal Affairs declares that civic amenities will be improved. It is very easy to declare. Here in the budget also I do not find any point for the Municipalities, Calcutta Corporation and the C.M.D.A. area. Still today there are problems of drinking water in the municipal areas. In the municipal areas you will find that service privy system is still prevailing. These should be immediately abolished. Open drains in all municipal areas, Calcutta Corporation and in the industrial belts are causing hazards to the public.

(At this state red light was lit)

As this budget will not help the people of West Bengal I am unable to support it rather I will oppose it wholeheartedly.

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রবীন্দ্রনাথ আমাদের দেশকে দুর্ভাগা দেশ বলে আখ্যা দিয়েছিলেন। অনেক আক্ষেপ করে তিনি এই রকম মন্তব্য করতে বাধ্য হয়েছিলেন। ইদানিংকালে আমরা দেখলাম যে দেশের শীর্ষ স্থানে যাঁরা বসে আছেন, দেশের ভাল মন্দের দায়িত্ব যাঁদের উপর অর্পিত আছে, সেই সরকারী সচিব, সহ সচিব থেকে আরম্ভ করে এম.পি. মন্ত্রী পর্যন্ত অনেকেই আজকে কি খেলা খেলছেন, আপনি জানেন কয়েকদিন আগে এক চাঞ্চল্যকর খবর প্রকাশিত হয়েছে। সারা দেশ তাতে উদ্বিগ্ন বোধ করছে। কিছু স্বার্থ এবং অর্থের বিনিময়ে তাঁরা দেশের অনেক গুরুত্বপূর্ণ খবর বিদেশে পাচার করছেন। প্রধানমন্ত্রী স্বয়ং এই ঘটনায় উদ্বিগ্ন এবং এই নিয়ে তদন্ত চলছে। ইতিমধ্যে দেখা গেছে বেশ কিছু কর্মকর্তার বিরুদ্ধে অভিযোগ আনা হয়েছে, কাউকে বসিয়ে দেওয়া হয়েছে, কেউ চাকরি ছেড়ে দিয়েছেন।

**[ 5.50 - 6.00 p.m.]**

আমি জানিনা পশ্চিমবঙ্গ থেকে যে দুইজন কেন্দ্রীয় সরকারের মন্ত্রী ছিলেন প্রণব মুখার্জী এবং গণিখান চৌধুরী, তারাও এই চক্রের সঙ্গে জড়িত থাকার জন্য মন্ত্রীত্ব খুইয়েছেন কিনা। যারা এইভাবে দেশের স্বার্থকে বিকিয়ে দিতে পারে, বাজেট রচনার সময়ে তাঁরা যে কাদের স্বার্থ দেখবে সেটা অনুমান করা যেতে পারে। কেন্দ্রীয় সরকারের বাজেটে সেই জিনিসই দেখা গেছে। তাঁরা একটা বিশেষ সুবিধাভোগী শ্রেণীর, শিল্পপতিদের, বড় ব্যবসায়ীদের, বিদেশী পুঁজিপতি গোষ্ঠীর স্বার্থকে দেখে এসেছে। আর দেশের বৃহত্তর যে জনসমষ্টি তাদের অবস্থা দিনের পর দিন খারাপ থেকে আরো খারাপের দিকে চলে যাচ্ছে, সেদিকে তাদের দৃষ্টি নেই। আপনি জানেন যে কেন্দ্রের বাজেটের তুলনায় রাজ্যের বাজেটের গুরুত্ব অনেক কম। মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় চেষ্টা করলে রাজ্য বাজেটের মধ্যে সাধারণ মানুষের অনেক সর্বনাশ করতে পারতেন কিন্তু প্রবল ইচ্ছা থাকলেও আলাদিনের প্রদীপের মত আশ্চর্য্য কিছু ভাল করতে পারতেন না বর্তমান অবস্থার মধ্যে থেকে। এই রকম অবস্থার মধ্যে দাঁড়িয়ে ১৯৮৫-৮৬ সালে যে বাজেট তিনি করেছেন, আমি মনে করি সেটা বাস্তব দৃষ্টিভঙ্গীজাত এবং যুক্তিপূর্ণ। আমি তাঁর এই বাজেটকে সমর্থন জানাচ্ছি। বিরোধীপক্ষের সদস্যরা এই বাজেটে উদ্বৃত্ত দেখান হয়েছে বলে সমালোচনা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অর্থ শাস্ত্রে এমন কোন স্বতঃসিদ্ধ নেই যে বাজেট উদ্বৃত্ত হলে সেটা ভাল বাজেট হবে আর বাজেটে ঘাটতি থাকলে সেটা খারাপ বাজেট হবে। প্রকৃতপক্ষে বাজেটের মধ্যে থেকে যে জিনিস করা হয় সেটা হচ্ছে একটা রাজ্যে বা এক দেশের যে উৎপাদন ব্যবস্থা, যে বণ্টন ব্যবস্থা তার ফলে উদ্বৃত্ত, ঘাটতি, ভাল মন্দ এইসবের মধ্যে একটা ব্যালেন্স আনার চেষ্টা। মাননীয় অর্থমন্ত্রী সেইদিকে লক্ষ্য রেখে এই বাজেট প্রস্তুত করেছেন। আমরা দেখেছি যে এই বাজেটে কিছু কিছু দ্রব্যের উপর আরোপিত কর হ্রাস করা হয়েছে, বিক্রয় কর কমিয়ে দেওয়া হয়েছে। ট্রাক্টর, স্কুটার, মপেড ইত্যাদি জিনিষের উপর কর কমিয়ে দেওয়া হয়েছে। নিশ্চয়ই ঐ ট্রাক্টর যারা উৎপাদন করে, যারা চালায় তারা আমাদের লোক নয়? কিন্তু রাজ্যের স্বার্থের খাতিরে, রাজ্যের অর্থনীতির খাতিরে, রাজ্যের অর্থনীতিকে চাঙ্গা করার জন্য সেই ব্যবস্থা তিনি নিয়েছেন যাতে বিক্রয় কর কমিয়ে আমাদের রাজকোষে অধিক পরিমানে অর্থ জমা পড়ে। এই সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে যে বাজেট তিনি করেছেন তাতে রাজ্যের সকলের পক্ষে মঙ্গলকর হবে অন্ততঃ মানুষের দুঃখ দুর্দশাকে বাড়িয়ে তুলবে না। অপর দিকে কেন্দ্রীয় সরকার বাজেটে সাধারণ মানুষের কাটা ঘায়ের উপরে যে নুনের ছিটে দিয়েছে রাজ্য বাজেটে তার উপর কিছুটা শিতলবারি সিঞ্চন করবে বলে আশা করি।

মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব এবং অন্যান্য আরো অনেকে এই বাজেটকে একটা অনিশ্চয়তার বাজেট বলে উল্লেখ করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিস্থিতি এমন জায়গায় যায়

যে, শেষ পর্যন্ত প্রকৃত আয় ব্যায়ের হিসাব মেলে না। গতবারে আমরা দেখলাম মাননীয় অর্থমন্ত্রী মহোদয় কিছু করের প্রস্তাব এই হাউসের সামনে রাখলেন। রঙীন টি.ভি.র উপর কিছু করের প্রস্তাব রাখলেন, লটারী টিকিট, যাত্রার উপর করের প্রস্তাব রাখলেন। কিন্তু এখানে বসে যারা সমালোচনা করছেন তারাই আবার হাউসের বাইরে গিয়ে হাইকোর্টে করে দিলেন এবং রাজ্য সরকারের এই সমস্ত করের উপর মামলা করছেন এবং আদালত থেকে তার স্থগিতাদেস পাচ্ছেন। ফলে যে সব সূত্র থেকে রাজ্য সরকারের যে পরিমাণ আয় হবে অনুমান করা গিয়েছিল এদের ক্রিয়াকলাপে সেই সমস্ত জিনিস বানচাল হয়ে যাচ্ছে, অভিষ্ট লক্ষ্যে পৌছান যাচ্ছে না। কাজেই স্বাভাবিকভাবে যে কোন বাজেটেই অনিশ্চয়তা থেকে যায়। এই কথা বলে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৮৫-৮৬ সালের জন্য যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৮৫-৮৬ সালের জন্য যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন এবং তার উপর তিনি যে বক্তব্য রেখেছেন, আমি মনে করি এটা একটা নিছক বক্তৃতা ছাড়া আর কিছু নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বাজেট পড়ে আমার মনে হয়েছে তিনি আমাদের রাজ্য সরকারের মন্ত্রী নন, পার্লামেন্টের একজন সদস্য। তার সুরে সুর মিলিয়ে বিগত কয়েক দিন ধরে সরকার পক্ষের সদস্যরা যেসব কথা বলে গেছেন সেগুলি শুনে আমার মনে হয়েছে তারাও আমাদের এই বিধানসভার সদস্য নন, লোকসভার সদস্য। আমি পরিষ্কার করে বলতে চাই যে, এই বাজেট বাস্তব বর্জিত বাজেট, নিষ্ফলা বাজেট এবং এই বাজেট বক্তৃতায় তিনি যেসব ভাবধারা তুলে ধরার চেষ্টা করেছেন সেই ভাবধারা আদৌ ধোপে টেকে না। তিনি বলতে চেয়েছেন একটা সারপ্লাস বাজেট উপহার দিচ্ছেন, যা নাকি বিগত কয়েক বছরেও সম্ভব হয়নি। কিন্তু সঙ্গে সঙ্গে এই কথা বলতে হচ্ছে যে, আজকে পশ্চিমবঙ্গের সমস্ত স্তরের মানুষ আর্থিক দৈন্যদশায় ভুগছে। অনুন্নত এলাকার মানুষদের জন্য উন্নয়নমূলক কর্মসূচী নিয়ে যেভাবে এগিয়ে আসা দরকার তিনি সেইভাবে উন্নয়নমূলক পরিকল্পনা নিয়ে এগিয়ে আসতে পারেন নি। তিনি সম্পদ সংগ্রহের ক্ষেত্রে সৎ সাহস রাখতে পারেন নি। সম্পদ সংগ্রহ করে উন্নয়ণমূলক পরিকল্পনা তৈরী করার সাহস দেখাতে পারেন নি। চলছে, চলবে, এই ধরণের একটা গতানুগতিক বাজেট পেশ করেছেন, এতে তার কোন কৃতিত্ব নেই। যারা কেন্দ্রীয় সরকারের বাজেটের সমালোচনা করছেন, কেন্দ্রে বাজেট নিয়ে এত চেঁচামেচি করছেন, তাদের আমি জিজ্ঞাসা করতে চাই, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কি এই রাজ্যের দরিদ্র জনসাধারণের ব্যবহার্য্য দ্রব্যের উপর কর আরোপের প্রস্তাব রাখেন নি? আমি পরিষ্কার করে বলতে চাই তিনি কর আরোপের প্রস্তাব রেখেছেন। ৩৭ নং অনুচ্ছেদে তিনি টালির উপর কর বাড়ানোর প্রস্তাব রেখেছেন। এই টালি দরিদ্র এবং নিম্ন মধ্যবিত্ত শ্রেণীর মানুষ ব্যবহার করে থাকে। বাসস্থানের জন্য এই টালি একান্ত প্রয়োজন। তার উপর তিনি কর বসাবার প্রস্তাব করেছেন। তিনি কেন্দ্রের বাজেটের সমালোচনা করেছেন এক মুখে, আর সঙ্গে সঙ্গে নিজের রাজ্যের দরিদ্র, নিম্ন মধ্যবিত্ত মানুষদের কথা চিন্তা না করে টালির উপর কর বসিয়ে দিলেন। তিনি একদিকে সমালোচনা করছেন, আর অন্য দিকে কর আরোপ করে চলেছেন।

**[6.00 – 6.10 p.m.]**

স্যার, যে সর্বহারাদের কথা ওঁরা বলতেন এবং যাদের ভোটে ওঁরা জিতে এসেছেন আজকে সেই সর্বহারাদের দিকে নজর দেবার মানসিকতা আর ওঁদের নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেট প্রস্তাবের মধ্যে যাত্রা শিল্পের উপর কর বসিয়েছিলেন। স্যার, এই যাত্রাশিল্পের উপর কর বসানোতে বর্তমানে আমাদের আপত্তি আছে। স্যার, কংগ্রেস আমলে যখন যাত্রার উপর প্রমোদ কর ছিল তখন এঁরা সে ব্যাপারে আপত্তি জানিয়ে বলেছিলেন যে কৃষ্টির

উন্নয়নের স্বার্থে এবং একটা সাংস্কৃতিক পরিবেশ গড়ে তোলার স্বার্থে যাত্রার উপর থেকে প্রমোদ কর তুলে নেওয়া হোক। সেই সময় একথা বলে ওঁরা জনসাধারণের কাছ থেকে বাহবা কুড়িয়েছিলেন কিন্তু ৮ বছর যেতে না যেতেই পুনরায় তাঁরা সেই যাত্রার উপর কর বসালেন। স্যার, গাধা যেমন জল ঘোলা করে খায় এঁদের আজকে সেই অবস্থা, এঁদের আর মাথার ঠিক নেই। এঁরা এক সময় যে কথা বলেছেন পরবর্তীকালে সেটাকে বাতিল করছেন। এই প্রসঙ্গে আমি শর্ট মেডিক্যাল কোর্স যেটা চালু হয়েছিল সেকথায় আসছি। কয়েক বছর আগে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন, আমরা তিন বছরের শর্ট মেডিক্যাল কোর্স চালু করছি গ্রামাঞ্চলের মানুষের স্বার্থের কথা বিবেচনা করে। তিনি বলেছিলেন, গ্রামাঞ্চলের জন্য এম. বি. বি. এস. ডাক্তার পাওয়া যায় না কাজেই এই শর্ট মেডিক্যাল কোর্সের ডাক্তারদের দিয়ে আমরা গ্রামাঞ্চলেব মানুষদের সেবা করতে পারবো এবং সঙ্গে সঙ্গে এর মাধ্যমে কিছু বেকার যুবকদের কর্মসংস্থানেরও ব্যবস্থা করতে পারবো। স্যার, অত্যন্ত হাস্যকর ব্যাপার যে সেই সিদ্ধান্ত আজকে বাতিল করার সিদ্ধান্ত এই সরকার গ্রহণ করেছেন। ইতিহাসের পাতায় আমরা মহম্মদ বিন তুঘলকের কথা পড়েছি — মহম্মদ বিন তুঘলক একদিন যা সিদ্ধান্ত নিয়ে ঘোষণা করতেন পরবর্তীকালে তা বাতিল করতেন। আজকে এই সরকারের অবস্থাও সেই মহম্মদ বিন তুঘলকের মতন। এরা একদিন যা পরিকল্পনা করছেন পরবর্তীকালে তা আবার বাতিল করছেন। স্যার, পশ্চিম-দিনাজপুরের এরকম একটি শর্ট মেডিক্যাল কোর্সের সেন্টার খোলা হয়েছে, জানিনা তার ছাত্রদের কি অবস্থা হবে। স্বাস্থ্য দপ্তরের কথা বলতে গেলে আজকে অনেক কথাই বলতে হয়। বালুরঘাটের জেলা হাসপাতালে একটি বেডে শুইয়ে দু জন রোগীর চিকিৎসা করা হয়। এটা কি কোন সুস্থ সরকার করতে পারে? কোন গণতান্ত্রিক দেশে এটা কি সম্ভব? অথচ স্যার, সেখানে এই অবস্থা চলেছে। এরপর স্যার, আমি বেকারদের কথায় আসি। অর্থমন্ত্রী তাঁর বাজেটের মধ্যে বেকারদের জন্য ১২।। কোটি টাকা বীজ ম্যানি হিসাবে ধরে রেখেছেন। আমাদের এই পশ্চিমবঙ্গে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নথীভুক্ত বেকারদের সংখ্যা হচ্ছে ৪০ লক্ষ তাদের কর্মসংস্থানের জন্য এই সরকার কিছুই করতে পারে নি, এবারেও আমাদের আশংকা এই বীজ ম্যানি পাবার ক্ষেত্রে বেকারদের অনেক হয়রানি সহ্য করতে হবে। স্যার, আমাদের এই পশ্চিমবঙ্গে কৃষির উৎপাদন মার খাচ্ছে, শিল্পের উৎপাদন মার খাচ্ছে এবং বিদ্যুতের ব্যাপারে তো বলার কিছু নেই, সারা পশ্চিমবাংলা অন্ধকারে ডুবে গিয়েছে। একদিকে বিদ্যুতের খুঁটি ও তার কনট্রাক্টররা লাগিয়ে যায় অন্যদিকে সি.পি.এম-এর ক্যাডাররা চোর সেজে সেগুলি নিয়ে চলে যায়। সর্বক্ষেত্রে পশ্চিমবঙ্গের ব্যর্থতার জন্য এই সরকারই দায়ী। সুতরাং স্যার, আমি এই বাজেট সমর্থন করতে পারছি না।

**শ্রী মহঃ নিজামুদ্দিন** :- जनाव डिप्टी स्पीकर साहव, मै फिर से एक वार आपको याद दिलाना चाहुँगा पिछले साल मैं ने मुतालवा किया था कि एसेम्वली मे रेकर्डिर का वन्दोवस्त किया जाय उर्दु का रेकार्ड किया जा सके। ये वाते पिछले साल मैं ने स्पीकर साहव से कही थी ओर आज फिर मैं आपसे कह रहा हुँ। मैं यकीन करता हुँ कि आइन्दा उर्दु के रेकार्ड का वन्दोवस्त किया जायगा ताकि उर्दु वोलने वाले मेम्वरान अपनी जवान में वोल सके। मुझे अपनी वात को रेकार्ड करवानी है- उर्दु जवान में। जव मैं वंगाल में वोल रहा हुँ।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, এই হাউসে যে বাজেট উপস্থাপিত করেছেন সেই বাজেট উপস্থাপিত করার জন্য আমি আপনার মাধ্যমে তাঁকে অসংখ্য ধন্যবাদ জানাচ্ছি এবং তাঁর উত্থাপিত বাজেটকে সমর্থন করছি। কারণ স্যার, আপনি জানেন আজকে

আমাদের দেশে যে পুঁজিবাদী সমাজ ব্যবস্থা চালু আছে তাতে গোটা দেশের সামাজিক এবং অর্থনৈতিক নীতি কোন রাজ্য থেকে ঠিক হয় না। সে নীতি কেন্দ্র থেকে ঠিক করা হয়। এই ব্যবস্থার মধ্যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার দাঁড়িয়ে আছে। বামফ্রন্টের শত্রুরা মনে করেছিল যে, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের অর্থনীতি ভেঙে পড়েছে, সুতরাং বামফ্রন্ট তার অর্থনীতিকে আর দাঁড় করাতে পারবে না। তাদের এই ভাবনা চিন্তার মধ্যে যখন গত বছর কেন্দ্রীয় সরকার ৮ম-অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী পশ্চিমবঙ্গ সরকারকে ৩২৫ কোটি টাকা দিলেন না, তখন তারা আরো উৎসাহী হয়েছিলেন। কিন্তু তাদের সমস্ত ভাবনা চিন্তাকে নস্যাৎ করে দিয়ে মাননীয় অর্থমন্ত্রী এই অবস্থার মধ্যেও যে বাজেট পেশ করেছেন যে বাজেট পেস করার জন্য আমি আর একবার তাঁকে অসংখ্য ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য হওয়া সত্ত্বেও আমরা দাবী করে বলতে পারি যে, এই ক'বছরের মধ্যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার কৃষকদের, শ্রমিকদের, খেটে খাওয়া মানুষদের, সরকারী কর্মচারীদের, পৌর-কর্মচারীদের, ছাত্র, যুবকদের, সমস্ত স্তরের মানুষদের স্বার্থকে রক্ষা করেছেন। বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গের মানুষের জন্য যা করেছেন তা বামফ্রন্ট সরকারের পূর্বের বিগত ৩০ বছরের রাজত্বে কংগ্রেস সরকার করতে পারেননি এবং এখন পর্যন্ত ভারতবর্ষের অন্যান্য রাজ্যের কোথাও আমরা তার কোন চিহ্ন দেখতে পাচ্ছি না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে কংগ্রেসী সদস্যরা আমাদের বাজেটের সমালোচনা করছেন! একটু আগেই আমার বন্ধু মাননীয় সদস্য দীনেশ চন্দ্র ডাকুয়া সাহেব বলে গেলেন, যে, গত বছর কেন্দ্রীয় সরকার ১৯৮৪-৮৫ সালের জন্য ১৭০০ কোটি টাকার ঘাটতি বাজেট পাশ করেছিলেন, কিন্তু বছরের শেষে আমরা দেখলাম যে, সেই ঘাটতির পরিমান বেড়ে গিয়ে দাঁড়িয়েছিল ৪,০০০ কোটি টাকায়। স্যার, সেই রকম এ বারেও আমরা দেখতে পাচ্ছি তাঁরা ৩,৩৬০ কোটি টাকার ঘাটতি বাজেট পেশ করেছেন। আমরা বলছি ঘাটতির পরিমান ঐখানে থাকবে না সেটা খুব কম করে হলেও ৫,০০০ কোটি টাকায় গিয়ে দাঁড়াবে। অথচ আমরা আশ্চর্য্যের সঙ্গে লক্ষ্য করছি যে, কংগ্রেসী সদস্যরা এ সম্বন্ধে কোন কথা বলছেন না। প্ল্যান নিয়ে ওঁরা অনেক কথা বলছেন, কিন্তু এ বছরের বার্ষিক প্ল্যানিং-এ কেন্দ্রীয় সরকার কোন্ রাজ্যকে কত টাকা দেবেন তা পর্যন্ত ঠিক করে দেননি। এই অবস্থার মধ্যে আমরা কি করতে পারি?

স্যার, লোকসভায় যে কেন্দ্রীয় বাজেট পেশ করা হয়েছে সেই বাজেটে আমরা লক্ষ্য করছি যে, গত বছর তাঁদের বাজেটে যে পরিমান টাকা বরাদ্দ ছিল, এ বছরও সেই একই পরিমান টাকা বরাদ্দ রাখা হয়েছে। বরাদ্দের পরিমান বাড়ান হয়নি। অথচ এই এক বছরের মধ্যে জিনিষ-পত্রের দাম অনেক বেড়ে গেছে এবং তাঁদের এ বারের বিভিন্ন কর প্রস্তাবের ফলে আরো বাড়বে। ফলে আমরা দেখতে পাচ্ছি যে, ঐ পরিমান টাকা দিয়ে গত বছর যে পরিমান কাজ করা সম্ভব হয়েছিল, এ বছর সে পরিমান কাজ করাও কখনই সম্ভব হবে না, কাজের পরিমান বাড়া তো দূরের কথা, কাজের পরিমান কমে যেতে বাধ্য। অর্থাৎ প্রকৃতপক্ষে তাঁরা এ বারে বাজেটে গত বারের চেয়ে কম টাকার বরাদ্দ রেখেছেন। আগামী বছর প্ল্যান খাতে যে পরিমান টাকা খরচ করা উচিত সে পরিমান টাকা তাঁরা খরচ করতে পারবেন না।

**[6.10 – 6.20 p.m.]**

কিন্তু অন্যদিকে দেখছি গরীব মানুষের উপর ট্যাকস বাড়ছে। ট্যাকস বাড়ানো ছাড়াও ডিজেল কেরোসিন, পেট্রোল প্রভৃতি এই সমস্ত দ্রব্যের দাম বাড়িয়েছে। এছাড়া আমরা দেখতে পাচ্ছি রেল বাজেট করে জিনিষ পত্র নিয়ে যাওয়া এবং নিয়ে আসার ক্ষেত্রে মজুরী বাড়িয়েছে। যাত্রী সাধারণের

উপরও ভাড়া বৃদ্ধি করেছে। অন্যদিকে যদি লক্ষ্য করি তাহলে দেখবো, বড়লোকদের যাদের ওরা প্রতিনিধিত্ব করেন তাদের জন্য প্রায় ৬০০ কোটি টাকার বেশী ইনক্যাম ট্যাক্স, ওয়েলথ ট্যাক্স, এসটেট ডিউটি, একসাইজ ডিউটি, কাষ্টম ডিউটি বাবদে ছাড় দিয়েছেন। আমরা জানতাম, পণ্ডিত জওহরলাল নেহেরু থেকে শ্রীমতী ইন্দিরা গান্ধী পর্যন্ত বড় লোকদের বাজেট করলে সেখানে কথা থাকতো যে এটা সমাজতান্ত্রিক বাজেট কিন্তু এবারে সোজাসুজি এইসব দিকে না গিয়ে এটা যে বড়লোকদের বাজেট - এটা পরিষ্কার করে জানিয়ে দিয়েছে। এ ব্যাপারে আমাকে কেউ যদি বলেন তাহলে আমি বলবো এই বাজেট শ্রী রাজীব গান্ধী তৈরী করেন নি, এই বাজেট শ্রী বিশ্বনাথ প্রতাপ সিং তৈরী করেন নি, এই বাজেট যদি কেউ করে থাকেন তাঁরা হচ্ছেন আই. এম. এফের যারা কর্তৃপক্ষ, যারা ওয়ার্ল্ড ব্যাঙ্কের কর্তৃপক্ষ তাঁরাই করেছেন। তাইজন্য আমরা দেখছি, গরীব মানুষের যাতে উপকার হয় যেমন এন. আর. ই. পি এই সমস্ত কাজে টাকা কম করে দেওয়া হয়েছে এবং অপরপক্ষে বড়লোকদের ছাড় দেওয়া হয়েছে। এখানে বিরোধী দলের বন্ধুরা বললেন, পশ্চিমবাংলায় শিল্প বন্ধ হয়ে যাচ্ছে। আমি বলতে চাই, সারা দেশ জুড়ে ৫৮ হাজার ৫৪৯টি ছোট, বড়, মাঝারী কারখানা বন্ধ হয়ে আছে। এটা আমাদের হিসাব নয়, এটা কেন্দ্রীয় সরকারের হিসাব। এরমধ্যে পশ্চিমবাংলায় কলকারখানা বন্ধ আছে ১০ ভাগ, তামিলনাড়ুতে ২৩ ভাগ, মহারাষ্ট্রে ১৮ ভাগ, উত্তরপ্রদেশে ১৪ ভাগ। সুতরাং অন্যান্য রাজ্যের তুলনায় ছোট বড় এবং মাঝারী সব মিলিয়ে কলকারখানা বন্ধ পশ্চিমবাংলায় কম। তারপর কংগ্রেসীরা বলেছেন, এখানে বেকারের সংখ্যা বেড়েছে। আমি ওনাদের জিজ্ঞাসা করতে চাই, প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধী ১৯৮০ সালে বললেন সারা দেশের মানুষের কাছে যে আমায় ক্ষমতায় নিয়ে এসো, আমি প্রত্যেক পরিবার পিছু একজন করে চাকরী দেবো। কিন্তু আমরা কি দেখলাম? তখন রেজিষ্ট্রীকৃত বেকারের সংখ্যা ছিল ১ কোটি ৬২ লক্ষ। এছাড়া রেজিষ্ট্রী করেনি এইরকম বেকারের সংখ্যার হিসাব নেই। এই ৫ বছরের মধ্যে তার ভয়াবহ চেহারা হয়ে গেল এবং সেটা গিয়ে দাঁড়ালো পৌনে ৩ কোটিতে। এই ৫বছরে ১ কোটি ১২ লক্ষ বেকারের সংখ্যা বাড়লো। এই জিনিষ কোনদিনও দেখিনি। গত ৩০ বছর ধরে এই জিনিষ দেখিনি যা গত ৫ বছরে দেখেছি। এখানে কংগ্রেসী বন্ধুরা পশ্চিমবঙ্গে ৪১ লক্ষ রেজিষ্ট্রীকৃত বেকারের সংখ্যা বললেন। ওনারা মনে করছেন সারা ভারতবর্ষে আর কোথাও বেকার নেই, খালি পশ্চিমবঙ্গে আছে। আমরা এখানে গ্রামে গঞ্জে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ খুলেছি, তারজন্য রেজিষ্ট্রীকৃত বেকারের সংখ্যা জানতে পারছেন কিন্তু সারা ভারতবর্ষে এবং অন্যান্য রাজ্যে পুরো বেকারের সংখ্যা জানবার উপায় নেই, কারণ সেইরকম অনুপাতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ নেই। সুতরাং ঐ সব রাজ্য থেকে বেকারের সংখ্যা পাওয়া যাবে না কোনদিনও। এবার বন্ধ কারখানা সম্পর্কে কয়েকটি কথা বলতে চাই।

সারা দেশে বন্ধ সুতাকলের সংখ্যা হচ্ছে ৬১টি। তার মধ্যে গুজরাটে ২১টি, মহারাষ্ট্রে ১৭টি আর পশ্চিমবঙ্গে মাত্র ৪টি। আজকে আপনারা রুগ্ন শিল্পের কথা বলছেন, বিগত নির্বাচনের সময়ে বলেছিলেন যে আমাদের ভোট দাও আমরা বন্ধ কলকারখানা খুলে দেব। আজকে তাঁরা চুপ হয়ে গেছেন। কেননা তাঁদের কোন ক্ষমতা নেই। এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থার জন্য সারা পৃথিবীর সব গণতান্ত্রিক দেশ আজকে বিপদে পড়েছে। আমি জিজ্ঞাসা করতে চাই যে আজকে সেন্ট্রাল বাজেটে কেন্দ্রীয় সরকার আমাদের বরাদ্দ সব কমিয়ে দিল, এতে অনেক কলকারখানা তৈরী হতে পারত, আজ তারা সংকটের মুখে। এর জবাব কে দেবে? আমরা কিছু বললে আপনারা তো ক্ষেপে যাবেন। কই আমাদের সঙ্গে তো আপনারা বলতে পারছেন না যে হলদিয়াতে আমরা পেট্রোকেমিক্যাল চাই, দুর্গাপুরে ট্রাকটারের কারখানা চাই, সল্ট লেকে ইলেকট্রনিক্সের কারখানা চাই। এখানকার যুবকদের ভাঁওতা দিয়ে লিখে লিখে ফর্ম দিয়ে চাকরির নাম করে ভোট নিতে পারেন, চাকরি কোন দিন দিতে

পারবেন? রেলমন্ত্রী তো ছাঁটাই হয়ে গেলেন। তিনি যখন রেলমন্ত্রী ছিলেন তখন রেলে শ্রমিকের সংখ্যা ছিল ২০ লক্ষ, আর তিনি যখন ছাঁটাই হলেন তখন সেই সংখ্যা দাঁড়াল ১৮ লক্ষ। ৫ বছরের মধ্যে যারা অবসর নিল, বা যারা মারা গেল তাদের ছেলেদের আজকে কোন কাজ নেই। এই পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারের যে সব সংস্থা যেসব জায়গায় গড়ে উঠেছে সেখানে আজকে হাজার হাজার ছিন্নমূল পরিবার রয়েছে তাদের ভর্ত্তি করলেন না, তাদের পরিবারের যুবকরা আজকে বেকার হয়ে গেছে। আমি চ্যালেঞ্জ করছি, এ ব্যাপারগুলি সত্য কিনা আপনার দেখুন। আপনারা আমাদের সংগে সংগ্রাম করুন, কেন্দ্রীয় সরকারকে নতুন কলকারখানা তৈরী করতে, বন্ধ, রুগ্ন কলকারখানাগুলি অধিগ্রহণ করতে বলুন। যেখানে আগে সংখ্যা ছিল ৫টি সেখানে আজকে ১৩টিতে দাঁড়িয়েছে। আপনারা যেখানে ১৯৭৬-৭৭ সালে রিলিফ দিয়েছিলেন ৯৫৯ লক্ষ টাকা, আমরা সেখানে আজকে ১৫৬৭ লক্ষ টাকা দিয়েছি। আমরা তাদের রিলিফ দিচ্ছি ছোট ছোট শিল্প, হোম ইণ্ডাস্ট্রিজ, স্মল ইণ্ডাস্ট্রিজ ইত্যাদির কথা আপনারা বলেন আমরা দেখছি ১৯৭৫-৭৬ সালে যেখানে ছিল ৯৫৫৫২৩টি, আজকে ১৯৮৫-৮৬ তে আরো বেড়েছে, ১০০৫০৫৫টি। ইলেকট্রনিক্সের কথা বলছেন, ক্ষুদ্র ক্ষুদ্র ইলেকট্রনিক্স কারখানা যার রেজিস্ট্রার্ড ইউনিট ১৯৭৬-৭৭ সালে ছিল ৫৬টি এখন এসে দাঁড়িয়েছে ১৫০টি, এই ৫ বছরের মধ্যে ছোট কারখানার সংখ্যা দাঁড়িয়েছে ২৫০৩টি। আমরা ষ্টেট ইণ্ডাস্ট্রিজ এ্যাকটের মাধ্যমে, আপনারা যেখানে ১৯৭২ থেকে ৭৭ সালের মধ্যে ৫৩ লক্ষ টাকা দিয়েছিলেন আমরা সেখানে ৩কোটি ৩৪ লক্ষ টাকা দিয়েছি। বেকার যুবকরা যাতে ক্ষুদ্র শিল্পের মাধ্যমে এগিয়ে যেতে পারে আমরা তার জন্য তাদের ঋণ দিচ্ছি ৩ কোটি ৩৬ লক্ষ টাকা। পিছিয়ে থাকা এলাকায় যেখানে শিল্প গড়ে তোলার জন্য আপনারা ১৯৭৬-৭৭ সালে ১৫ লক্ষ টাকা দিয়েছিলেন আমরা সেখানে ১৯৭৭ থেকে ৮২ র মধ্যে ৬১ লক্ষ টাকা দিয়েছি। ইণ্ডাস্ট্রিয়াল ষ্টেট যেখানে ১৪টি ছিল আজ সেখানে ২৮টি হয়েছে। এর মধ্যে খোলা কারখানা ১৯৭৯-৮০ সালে ছিল ৪২০টি, এখন হচ্ছে ১৯৮২-৮৩ তে ৮৪০টি। যাইহোক আমি আর পড়তে চাই না, অনেক পরিসংখ্যান আছে। ইতিমধ্যে ১১৪৪ জনকে চাকরি দেওয়া হয়েছে।

**[6.20 – 6.30 p.m.]**

এটাকি কম কথা? পশ্চিমবাংলা ছাড়া অন্য কোন রাজ্য আছে যেখানে ক্ষুদ্র শিল্প, হস্ত শিল্পে সাহায্য দিয়ে তার অগ্রগতি ঘটান হয়েছে? তন্তুজ, যার বিক্রি ১৯৭৬।৭৭ সালে ছিল ২কোটি ৪১ লক্ষ টাকা, সেটা ১৯৮২।৮৩ সালে বেড়ে হয়েছে ২২ কোটি টাকা। আর তন্তুশ্রীর বিক্রি ১৯৭৬।৭৭ সালে যেখানে ছিল ৪ লক্ষ ৬৯ হাজার টাকা, সেখানে ১৯৮২।৮৩ সালে সেটা এসে দাঁড়িয়েছে ২কোটি টাকায়। এটা কি কি প্রমাণ করে, রাজ্য এগিয়ে যাচ্ছে না পিছিয়ে যাচ্ছে?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে যখন উর্দু কো-অর্ডিনেশান কমিটি একটি আন্দোলন সুরু করেছিলেন তখন তাঁদের পাশে দাঁড়িয়ে কংগ্রেস নানা উষ্কানী দিয়েছিলেন। এ-সব ঘটনা সব কাগজে বেরিয়েছে। কিন্তু আমি বলতে চাই - এই সংখ্যালঘু সম্প্রদায়ের জন্য বামফ্রন্ট সরকার যা করেছেন ওঁরা তার কিছুই করেননি। ১৯৬০ সালে নেপালী ভাষা-আইন করা সত্বেও সেই আইন তাঁরা প্রয়োগ করেন নি। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর এই আইন প্রয়োগ করে কাজ হচ্ছে। আজকে নেপালী সাহিত্য এ্যাকাডেমী করেছেন বামফ্রন্ট সরকার। আজকে সাঁওতালী সম্প্রদায়ের জন্য আলিচিকি ভাষায় শিক্ষার ব্যবস্থা হয়েছে। এই ভাষার লেটার তৈরী করে বই ছাপিয়ে বিনামূল্যে ছাত্রদের বিতরণের ব্যবস্থা করেছেন সরকার। এই বামফ্রন্ট সরকারই উর্দু এ্যাকাডেমী তৈরী করেছেন এবং চারটি এলাকা, যেখানে ১০ পারসেন্ট উর্দু ভাবাভাষী লোক বাস করেন সেখানে একজিকিউটিভ অর্ডার বলে উর্দুকে অফিশিয়াল ল্যাঙ্গুয়েজ হিসাবে মর্যাদা দিয়েছেন। ঠিক হয়েছে তাঁরা যদি সরকারকে

উর্দুতে চিঠি দেন তাহলে তার উত্তর উর্দুতেই যাবে এবং ওখানে উর্দু শিক্ষা প্রতিষ্ঠান গড়ে তোলা হবে। আমরা দেখেছি বিধানসভা নির্বাচনের সময় বিরোধী পক্ষ সারা পশ্চিম বাংলায় চিৎকার করে বলেছিলেন যে মাদ্রাসা তুলে দেওয়া হচ্ছে। কিন্তু আমরা দেখেছি, ওঁদের সময় হাই এবং জুনিয়র হাই মাদ্রাসা টিচারদের কিছু কিছু এড্ দেওয়া হোত মাত্র। আজকে এই সমস্ত মাদ্রাসা টিচারদের পুরো বেতন সরকার দিচ্ছেন। অন্যান্য সমস্ত খরচও সরকার বহন করছেন। আজকে ধর্মীয় শিক্ষার সমস্ত সুযোগ-সুবিধা বামফ্রন্ট সরকার দিচ্ছেন। ওয়াকফ বোর্ড এবং তার কর্মচারীদের পুরো খরচ-এর দায়িত্বও এই সরকার নিয়েছেন। আজকে সিনিয়র মাদ্রাসার যাঁরা শিক্ষক আছেন তাঁরাও পুরো বেতন সরকার থেকে পাচ্ছেন এবং এটা ভারতবর্ষের মধ্যে পশ্চিম বাংলা ও ত্রিপুরাই দিচ্ছে। গত বছর এই খাতে ৭ লক্ষ ২০ হাজার টাকা সরকার দিয়েছেন। এর নজির আর কোথায়ও দেখাতে পারবেন? উর্দু এ্যাকাডেমিকে তার গৃহ নির্মাণের জন্য ১২ কাঠা জমি দিয়েছেন এবং এই উর্দু এ্যাকাডেমী মারফৎ প্রতি বছর ৫ লক্ষ টাকা উর্দু জেনারেল লাইব্রেরী, পাবলিক লাইব্রেরী এবং স্কুল লাইব্রেরীকে দেওয়া হচ্ছে। আমরা দেখছি ২০০ ছাত্রকে প্রতি বছর স্কলারশীপ দেওয়া হয়। প্রতি বছর ৩০ জন ছাত্রকে কেতাবৎ শিক্ষার ব্যবস্থা করা হয়েছে এবং ২০ জন ছাত্রকে সাংবাদিকতার ট্রেনিং দেবার ব্যবস্থা করা হয়েছে। আমরা দেখতে পাচ্ছি রাইটার্স বিল্ডিং-এ কিছু টাইপিষ্ট এবং অন্যান্য কাজের জন্য উর্দ্দু টাইপিষ্ট নেওয়া হচ্ছে। তার জন্য ৬টি সেকসানে ৩৬ জনকে তারা শিক্ষা দিচ্ছে যাতে করে রাইটার্স বিল্ডিং-এ এবং অন্যান্য জায়গায় তারা চাকুরী পায়। যাতে করে উর্দ্দু ভাষা-ভাষীদের সমস্যার সমাধান হতে পারে তার জন্য উর্দ্দু এ্যাকাডেমি এই সমস্ত পরিকল্পনা নিয়েছেন। তাঁরা এই ৩-৪ বছরে ২০ হাজার বই ভারতবর্ষের মধ্যে এবং বাইরে থেকে সংগ্রহ করতে পেরেছে। মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমাদের মাননীয় প্রধানমন্ত্রী আমাদের এই কলিকাতা শহরকে মুমূর্ষু নগরী বলেছেন। এই কলিকাতা সম্বন্ধে আমি কিছু বলতে চাই না, অন্যান্য মানুষের যা বলেছেন সেটা আমি এখানে তুলে ধরছি। সমরেশ বসু, নিশীথ রঞ্জন রায় এবং সৈয়দ মুস্তাফা সিরাজ কি বলেছেন সেটা আমি এখানে তুলে ধরছি। ওনাদের বক্তব্য কাগজে বেরিয়েছিল সেটা আমি তুলে ধরছি।" কলিকাতা মুমূর্ষু নগরী এই কথা আমি মেনে নিতে রাজি নয়"— এই কথা বলেছেন সৈয়দ মুস্তাফা সিরাজ। মাননীয় প্রধানমন্ত্রী রাজীব গান্ধী রাজনৈতিক উদ্দেশ্যে কলিকাতা নগরীকে মুমূর্ষু নগরী বলেছেন। নিশীথ রঞ্জন রায় কি, বলেছেন সেটা আমি পড়ে দিচ্ছি। তিনি বলেছেন, "কলিকাতা কেবল কলিকাতা বাসীর নয়, সারা ভারতবর্ষের। এটা একটা মিনি ভারতবর্ষ। তার সব দায়-দায়িত্ব রাজ্য সরকারের উপর চাপিয়ে দিয়ে নিশ্চিন্ত হওয়া যায় না। বৃটিশ রা কলিকাতাকে শোষণ করেছে বা সি.পি.এম এখন শোষণ করছে এই সব কথা ঠিক নয়। স্বাধীনতার পর ভারত সরকার বা তৎকালীন এই রাজ্যে যাঁরা ছিলেন তাঁরা কলিকাতার জন্য কিছু করেন কি'। সেই জন্য আমি বলতে চাই সমস্ত মেহনতি মানুষ, খেটে খাওয়া মানুষ এই কথার জবাব দেবে। আমি ওনাদের জিজ্ঞাসা করতে চাই আজকে যে এই সমাজ ব্যবস্থার সৃষ্টি হয়েছে, এই যে অর্থনৈতিক অবস্থার সৃষ্টি হয়েছে এর জন্য কারা দায়ী? এই ভাবে ওনারা ভারতবর্ষের মৃত্যুর মুখে ঠেলে দিচ্ছেন। সারা বিশ্বে শিশুদের যে মৃত্যু সংখ্যা তাতে ভারতবর্ষ শীর্ষে। ১ কোটি ৮০ লক্ষ শিশু আজকে কল-কারখানায় কাজ করে। এই দেশের ৫০ ভাগ মানুষ দারিদ্র সীমার নীচে বাস করে। ভারতবর্ষ বিদেশের কাছ থেকে যে ঋণ নিয়েছে তার পরিমাণ হল ২৫ হাজার কোটি টাকা। আমাদের দেশে যে সমস্ত শিশুর জন্ম হচ্ছে তারা একটা বিরাট ঋণের বোঝা নিয়ে জন্মাচ্ছে। ভারতবর্ষের ৭৫ ভাগ মানুষ আজ নিরক্ষর। এই ভাবে ওনারা ভারতবর্ষকে মৃত্যুর মুখে ঠেলে দিচ্ছেন। এই যে পুঁজিবাদী ব্যবস্থা ওনারা চালু করেছেন তার মধ্যে আমাদের মানুষের কল্যাণ হতে পারে না। এই পুঁজিবাদী ব্যবস্থাকে ভেঙ্গে চুরমার করে দিতে হবে। তাহলেই ভারতবর্ষের মানুষের কল্যান হতে পারে। এই অবস্থার মধ্যে দিয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার জন্য তাঁকে

অভিনন্দন জানাচ্ছি। এই কথা বলে ওনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**[6.30 – 6.40 p.m.]**

**ডঃ সুকুমার রায় ঃ** মিঃ ডেপুটি স্পীকার স্যার, ১৯৮৫-৮৬ সালের যে বাজেট আমাদের মাননীয় অর্থমন্ত্রী এখানে পেশ করেছেন, সেই বাজেট সম্বন্ধে আলোচনা করার মুহূর্তে আমার যে কথাটা মনে হচ্ছে তা হল যে, পশ্চিমবাংলা যেখানে ধুঁকছে পশ্চিমবাংলায় যেখানে একটাও কলকারখানা খোলা নেই, পশ্চিমবাংলায় যেখানে লক-আউটের পর লক-আউট চলছে, রাস্তাঘাটের অবস্থা যেখানে পশ্চিমবাংলায় চরম অবস্থায় পৌঁছে গেছে, কোনটাও মেরামত হচ্ছে না, পশ্চিমবাংলার হাসপাতালগুলিতে যেখানে ঔষধপত্র নেই, যেখানে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় সরকারী, বেসরকারী শিক্ষক-কর্মচারীরা মাস পয়লা বেতন পাবেন কিনা সেই সন্দেহ সন্ধিহান ও দোদুল্যমান হয়ে ধুঁকছেন, যেখানে জরুরী ভিত্তিতে টিউবওয়েল বসানোর জন্য দরকার অর্থ, সেই পরিস্থিতিতে বসে আমাদের মাননীয় অর্থমন্ত্রী কেমন করে একটা সারপ্লাস বাজেট পেশ করলেন, তা আমাদের মাথায় আসছে না। এটা কি যাদুমন্ত্রে হল, তা পশ্চিমবাংলার মানুষ বুঝতে পারছেন না। আমি বলতে চাই যে, এই বাজেটটা সমস্ত মানুষকে ধোঁকা দিচ্ছে। সাধারণ মানুষ যেটা বুঝতে চান, তা তাঁরা এই বাজেটের মধ্যে দিয়ে বুঝতে পারছেন না। ইট ইজ এ ক্যামোফ্লেকস্। এই ক্যামোফ্লেকস্ বাজেট আসলে উদ্বৃত্ত বাজেট, না ঘাটতি বাজেট, সেটা উনিই ভাল করে জানেন। উনি জ্ঞানী ব্যক্তি, এটা উদ্বৃত্ত হবে, না ডেফিসিট হবে, সে কথা উনি বাজেট প্রস্তাবের ২৭ অনুচ্ছেদ পরিষ্কার ভাবে বলে দিয়েছেন। সেই রাস্তাটা উনি নিজেই মেরে দিয়েছেন। অর্থাৎ উনি বোঝাতে চেয়েছেন এই বলে যে, 'যদি', 'আশাকরি', 'কেন্দ্রের বঞ্চনা', 'প্রকৃতির বিড়ম্বনা যদি না থাকে' - তাহলে ২৯ কোটি ৯২লক্ষ টাকা সারপ্লাস হবে। কিন্তু মোদ্দা কথা তিনি একটা বলেছেন তা হচ্ছে, তাঁর বাজেটে ৩,৪৪১ কোটি টাকার মত আয় হবে এবং ৩,৪৪৬ কোটি টাকার মত ব্যয় হবে। এর দ্বারাই বোঝা যায় , আসলে বাজেটে ঘাটতির দাঁড়াবে ৩৬ কোটি কয়েক লক্ষ টাকা। আসলে এই ঘাটতিটা কোথায় গিয়ে যে দাঁড়াবে তা তিনি নিশ্চয়ই অনুমান করতে পারছেন। এই বাজেট প্রস্তাবের মাধ্যমে পরিষ্কার ভাবে জনমানসে বোঝানো হয়নি এর এফেক্টটা কি হবে। আমি নিজে ইকনমিষ্ট নই, সুতরাং আমি ভাল করে বলেতে পারব না। মাননীয় অর্থমন্ত্রী ৪২ অনুচ্ছেদে যে কথা বলেছেন, তাতে আমরা দেখতে পাচ্ছি "ভারতে উৎপন্ন কয়েকটি বিলাতী মদের উপর চলতি আবগারী শুল্কহারের সরলীকরণ করা হবে।" কি ভাবে করা হবে, বা তার ফল কি হবে, তা সাধারণ মানুষের জানা নেই। তবে আমরা দেখছি যে, আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়ের বিলাতী মদের উপর একটা এ্যাফিনিটি আছে। আমি ইকনমিষ্ট নই বলে একজন ইকনমিষ্টের লেখা একটি বই - "পাবলিক ফিন্যান্স এ্যান্ড বাজেটারী পলিসী বাই এ্যালেন উইলিয়াম"- থেকে কোটেশান দিচ্ছি। বইটিতে তিনি বলছেন যে, "often the economic analyst will be forced to point out that it is not possible to attain one objective without making the attainment of some other objective more difficult. The policy makers will then have to determine priorities and choose accordingly." কিন্তু এখানে কোন প্রায়োরিটিস্ চুজ করা হয় নি। আমরা দেখতে পাচ্ছি না কোনটাকে উনি প্রায়োরিটি ধরেছেন। কর বিন্যাসের কথা উনি বলেছেন। কিন্তু কর বিন্যাসের কথা মানুষ বুঝতে পারছেন না। তাঁরা বুঝতে পারছেন না যে, কোন জায়গায় গিয়ে তা পৌঁছুবে। কর বিন্যাসের ব্যাপারে তো আমার মনে হচ্ছে, গ্রামের মানুষ আরও বেশী করে জর্জরিত হতে পারেন। কারন সবই অনিশ্চয়তায় ভরা। যে ভিত্তিতে উনি বাজেটকে সারপ্লাস বাজেট হিসাবে বলেছেন, যে ভিত্তিতে উনি ৪১ কোটি টাকা পাবেন বলেছে, সবই অনিশ্চয়তায় ভরা। অনিশ্চয়তায় ভরা এই বাজেট

তাহলে আসলে সারপ্লাস না হয়ে ঘাটতি বাজেটে গিয়ে দাঁড়াবে। এই বাজেট শেষ পর্যন্ত কোথায় গিয়ে পৌঁছুবে তা উনিই ভাল জানেন। উনি জ্ঞানী ব্যক্তি, সব কিছু উনি নিশ্চয়ই জানেন, আমাদের কাছে কেবল বলছেন না।

সাধারণ মানুষকে ভ্রান্ত প্রতিফলিত করে একটা রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য এই বাজেট করা হয়েছে। এই বাজেটে করের লক্ষ্যটা একটু বোঝা দরকার। সাধারণ মানুষের সুবিধার জন্য আপনারা নাকি সিনেমা হলগুলির কর কমিয়ে দিয়েছেন। যারা বলছে যে সাধারণ মানুষের সুবিধার জন্য এই সিনেমা হলগুলির উপর কর কমিয়ে দেওয়া হল তাদের জিজ্ঞাসা করি গ্রামের গরীব মানুষ, মধ্যবিত্ত মানুষ কি বেশী দামের টিকিটের সিনেমা দেখে? তারা সাধারণতঃ ফ্রন্ট স্টল, মিডিল স্টল গুলিতে সিনেমা দেখে। এই ফ্রন্ট স্টল, মিডিল স্টলগুলিতে এখন কি রকম টিকিট আছে - ফন্ট্র স্টল, মিডিল স্টলগুলিতে যে কর ধার্য্য হয়েছে তারমধ্যে কালার পিকচার এবং ব্ল্যাক এ্যান্ড হোয়াইটের ক্ষেত্রে দুরকম কর ধার্য্য হয়েছে। কালার পিকচারে এখন ২.২৫ পয়সা করে লাগছে। একজিসটিং ব্ল্যাক এ্যান্ড হোয়াইট পিকচারে ১.১০ লাগছে সেখানে নতুন কর বসানোর ফলে কর স্ট্রাকচারটি এখন কি হল ১.৫০ টাকা হয়ে গেল। এতে কাদের সুবিধা হল? তারপরে আসা যাক মিডিল স্টলে তার কালার পিকচারে লাগছে ২.৮৫ টাকা এবং ব্ল্যাক এ্যান্ড হোয়াইট পিকচারে ২.৪৫ টাকা। এই নতুন ট্যাক্স বসানোর ফলে হয়ে যাচ্ছে ২.৯০, এতে সাধারণ মানুষ, গ্রামাঞ্চলের গরীব মানুষের কি উপকার হল? উচুঁতলার মানুষের জন্য কি করছেন কালার পিকচারের ক্ষেত্রে ৫.৬০ আর ৭.৬০ করা হল। আগে সেটা কালার পিকচারের ক্ষেত্রে ৪.৮৫ আর ৬.৭০ টাকা ছিল এবং ব্ল্যাক এ্যান্ড হোয়াইট এখন ৫ টাকাটা ৬টাকা করা হল। উচুতলার মানুষের স্বার্থে না নিচুতলার মানুষের স্বার্থে এটা করলেন? গ্রামাঞ্চলের মানুষ সাধারণ মানুষদের জন্য আজকে সিনেমা শিল্প বেঁচে আছে। যেখানে তাদের মেজরিটি বেশী সেখানে আপনারা তাদের স্বার্থ রক্ষা করলেন না । কেন আপনারা এটা বদলাতে পারেন না। গ্রামের মানুষ, মধ্যবিত্ত মানুষ যারা সিনেমা শিল্পটাকে বাঁচিয়ে রেখেছেন তাদের জন্য এই ব্যবস্থা করতে পারলেন না? আজকে যে বিন্যাস করতে চাইছেন তাতে যদি সিনেমা শিল্পকে বাঁচাতে চান তাহলে এই নতুন করের বোঝা আর চাপাবেন না। সেইজন্য এখানে দেখতে পাচ্ছি যেবার মন্ত্রী মহাশয় বাজেটে উপস্থাপন করেছেন তাতে সাধারণ মানুষের কাছে সন্দেহের একটা বস্তু হয়ে দাঁড়াচ্ছে। এই যখন অবস্থা, [illegible] মাইনে দিতে পারছেন না তার উপর সারপ্লাস বাজেট করে দিলেন । সুতরাং আজকে চিন্তার বিষয় যে এর পরবর্ত্তী অবস্থা কি দাঁড়াবে। আপনারা জনসাধারণকে ধোঁকা দিচ্ছেন। এই বাজেটের জন্য কেবল কেন্দ্রকে দোষারোপ করা হয়েছে, কেন্দ্রের কথাই বলা হয়েছে। আমাদের বন্ধু মাননীয় সরলদেব মহাশয় বললেন যে শরীরের অঙ্গ প্রতঙ্গ রক্ত না থাকে তাহলে তাকে মানুষ বলা যায় না, সে মানুষ ফ্যাকাসে হয়ে যাবে। তাঁর কথা মেনে ধরে নিচ্ছি যে একটা পাম্পিং স্টেশনের মূলকেন্দ্র হার্ট যদি স্ট্রং না থাকে তাহলে কোন জায়গায় স্ট্রং হবে না এবং ব্লাড চলবে না। সারা পশ্চিমবঙ্গে মানুষকে বামফ্রন্ট সরকার ধোঁকা দিচ্ছে। এইকথা বলে সমস্ত কাটমোশনেকে সাপোর্ট করে আমার বক্তব্য শেষ করছি।

**[6.40 – 6.50 p.m.]**

**শ্রী কামাখ্যা নন্দন দাশ মহাপাত্র :** স্যার, কোন রাজ্য সরকারের বাজেট কেন্দ্রীয় সরকারের অনুসৃত অর্থনৈতিক নীতি ও কেন্দ্রীয় সরকারের বাজেট নিরপেক্ষ হতে পারে না, সেখানে তার প্রতিফলন ঘটবেই। এবারের কেন্দ্রীয় রেল বাজেটে যাত্রী ভাড়া ও পরিবহন ভাড়া বৃদ্ধি এবং সারা বিশ্বে পেট্রোলিয়ামের দাম কমার পরেও রাজীব সরকারের [illegible] দাম বৃদ্ধি, ভারত সরকারের এবছর ৩০০।৪০০ কোটি টাকা নূতন করের বোঝা বৃদ্ধির ফলে অনিবার্য্য ভাবে জিনিস পত্রের দাম

শুধু যে বেড়ে যাবে তা নয় রাজ্য সরকারের বাজেটের উপর তার প্রতিক্রিয়া হবে। এ ছাড়া কেন্দ্রীয় সরকারের যে ঘাটতি নীট ঘাটতি ছাড়াও বৈদেশিক ঋন এবং আভ্যন্তরীন বাজার থেকে যে ঋন সংগ্রহ করা হবে বলে বলা হয়েছে তা সব মিলিয়ে ১১ হাজার কোটি টাকার উপর ওভার অল ঘাটতি বাজেট হবে এবং তার ফলে ইনফ্রেশানের সম্ভাবনা এর প্রভাবও রাজ্য সরকার গুলির উপর পড়বে। বিভিন্ন উন্নয়নশীল পুঁজিবাদী দেশ যারা নিজেদের ওয়েলফেয়ার স্টেট বলে সে সব দেশে বাজেটের উদ্দেশ্য হচ্ছে রিডিস্ট্রিবিউসন অব ওয়েলথ বাজেট ইজ ফর দি রি-ডিস্ট্রিবিউসন অব ওয়েলথ। আমাদের দেশের বাজেটের একই উদ্দেশ্য বলে বলা হয় অর্থৎ অর্থনৈতিক ক্রিয়া প্রক্রিয়ার মাধ্যমে সমাজের একটা শ্রেনীর হাতে সমস্ত সম্পদ এখানে কেন্দ্রীভূত হচ্ছে। বাজেটের উদ্দেশ্য হচ্ছে ঐ মুষ্টিমেয় মানুষের কাছ থেকে সম্পদের একাংশ নানান ট্যাক্সের মাধ্যমে সংগ্রহ করে সমাজের বৃহত্তর সংখ্যক মানুষের কাছে উন্নয়নের মাধ্যমে, সেবামূলক কাজের মাধ্যমে সমস্ত কিছু পৌঁছে দেওয়া যাতে তাদের জীবনযাত্রার মান বাড়ানোর ফলে তাদের ক্রয় ক্ষমতা বৃদ্ধির ফলে দেশে আভ্যন্তরীণ বাজার এক্সপ্যান্ডেড হয়। মোটামুটি ভাবে দুর্বলতা সত্ত্বেও এই অর্থনীতি রাজীব এর মাতা এবং মাতামহ তাদের রাজত্ব কালে মেনে চলতেন। কিন্তু রাজীব সরকারের প্রথম বাজেটে ভারতবর্ষের মানুষকে যা উপহার দিয়েছেন তাতে ওয়েল ফেয়ার স্টেটের বাজেটের মূল লক্ষ্যে কুঠারাঘাত করা হয়েছে। আজকে আমাদের সমাজে সমস্ত সম্পদ কেন্দ্রীভূত হচ্ছে মুষ্টিমেয় মানুষের হাতে। কেন্দ্রীয় সরকার তাদের আয়-ব্যয়ের যা হিসাব আমাদের দেখিয়েছেন তাতে দেখা যাচ্ছে রাজস্বখাতে বিরাট ঘাটতি অথচ সম্পদ যাদের হাতে কেন্দ্রীভূত আছে তাদের কাছ থেকে সম্পদ সংগ্রহ করার নীতিকে বাদ দিয়ে বরং তাদের উপর নানান্ যে কর অতীত ছিল তা ক্রমশ লাঘব করা হয়েছে। অন্য দিকে সাধারণ মানুষের উপর ট্যাক্সের বোঝা চাপান হয়েছে। এবারের কেন্দ্রীয় বাজেট এর আর একটা বিপদজনক দিক হচ্ছে রাজীব সরকারের একটা কোয়ালিটেটিভ চেঞ্জ হয়েছে। কারণ সমাজের মুষ্টিমেয় মানুষের কাছে যে সম্পদ জমা হয়ে আছে তাকে আরো বেশী চড়া সুদের মাধ্যমে সংগ্রহ করে তাদের আরো সম্পদ বাড়ানোর সুযোগ ও অধিকার রাজীব সরকারের অর্থনীতির প্রধান শক্তি হিসাবে পরিগণিত হচ্ছে। এর ফলে ভয়াবহ একটা অবস্থার সৃষ্টি হবে। আমি এই অবস্থায় দাঁড়িয়ে বলছি যে আমাদের অর্থমন্ত্রী বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে যে বাজেট উপস্থিত করেছেন তাতে কেন্দ্রীয় সরকারের কনশেনট্রেশন অব ওয়েলথের নীতিকে অস্বীকার করা হয়েছে। ভারতবর্ষের পুঁজিপতীদের হাতে ক্রমাগত সম্পদ কেন্দ্রীভূত হচ্ছে, এবং ভারতবর্ষের বাইরের বাজার সঙ্কুচিত হচ্ছে। ভারতবর্ষের আভ্যন্তরীণ মার্কেটে সাধারণ মানুষের ক্রয়ক্ষমতাও ক্রমশ কমে যাচ্ছে। ফলে ইকনমিক মার্কেট ক্রমাগত সঙ্কুচিত হচ্ছে। এবারের কেন্দ্রীয় বাজেট এ্যাফ্ল্যান্ট সোসাইটির বাজার ওরিয়েন্টেড। এই চেষ্টার বিরুদ্ধে পশ্চিমবঙ্গ সরকারের এই বাজেট একটা বিরাট চ্যালেঞ্জ। ভারতবর্ষের অন্যান্য কংগ্রেস সরকারের বামফ্রন্ট সরকার তাদের ক্ষমতাকে ধনীমানুষের স্বার্থে নিয়োগ করেন নি। বরং রিডিষ্ট্রিবিউসান অব ওয়েলথের নীতিকে লক্ষ্য রেখে সাধারণ গরীব খেটেখাওয়া মানুষের উন্নয়নের স্বার্থে পশ্চিমবঙ্গের বাজেট অতীতে হয়েছে, বর্তমানেও হচ্ছে। আমি বেশী উদাহরণের দিকে যাব না, আমি দু'একটা উদাহরণ দিয়ে আমার বক্তব্য শেষ করতে চাই। স্যার, আপনি দেখেছেন পশ্চিমবঙ্গে ১৯৮২-৮৩ সাল থেকে ১৯৮৩-৮৪-সালের মধ্যে কৃষি উৎপাদনের সামগ্রিক সূচক বেড়েছে শতকরা ৪৪.৭ শতাংশ, সারা ভারতবর্ষে বেড়েছে শতকরা ১৩.১ শতাংশ, সারা ভারতবর্ষের বৃদ্ধি হারের চেয়ে ৩।। গুন বৃদ্ধি পেয়েছে পশ্চিমবঙ্গের কৃষি উৎপাদনের সামগ্রিক সূচক। এই বৃদ্ধি কিন্তু পুঁজিবাদী পন্থায় অনুসৃত পথে ঘটেনি, অর্থাৎ ক্যাপিটালিস্ট এগ্রিকালচারের পথে, ফার্মের পথে পশ্চিমবঙ্গের কৃষির যে অভাবনীয় উন্নতি ঘটেছে তা নয়, পশ্চিমবঙ্গের এই কৃষি উন্নতি ঘটেছে প্রধানত ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকের মাধ্যমে। কারণ, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের যে শ্রেণী দৃষ্টিভঙ্গী সেই শ্রেনী দৃষ্টিভঙ্গি

প্রতিফলিত হচ্ছে বাজেটে, ভূমি সংস্কারের মাধ্যমে এবং কৃষি সংস্কারের মাধ্যমে। পশ্চিমবঙ্গের বাজেট বরাদ্দের মাধ্যমে পশ্চিমবঙ্গের ক্ষুদ্র এবং প্রান্তিক কৃষকরা উৎসাহিত হয়েছে, জমি ছাড়া অন্যান্য যে আনুষঙ্গিক উপাদান তা তাদের জন্য রাজ্যসরকার বরাদ্দ করেছেন। তার ফলে কৃষি উৎপাদনের হার ভারতবর্ষের চেয়ে ৩।। গুন ছড়িয়ে গেছে। এর ফলে অনিবার্যভাবে মাথা পিছু আয় পশ্চিমবঙ্গে বেড়েছে পিছু আয় পশ্চিমবঙ্গে বেড়েছে ১৬.০৬ শতাংশ যখন সারা ভারতবর্ষে বেড়েছে ৫.৩৪ শতাংশ। পশ্চিমবঙ্গে মোট উৎপাদন বেড়েছে ১৮.৪৭ শতাংশ, সারা ভারতবর্ষে তখন বেড়েছে ৭.৬১ শতাংশ। এর ফলে একটা জিনিস প্রমানিত হয় যে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের ক্রয় ক্ষমতা ভারতবর্ষের ভয়াবহ পুঁজিবাদী সঙ্কটের মধ্যে দাঁড়িয়েও ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় কিছুটা বাড়ে। এর ফলে মার্কেট এক্সপ্যানডেড হয়, বাজার বাড়ে এবং তার পরিণতি আমরা দেখতে পাচ্ছি একদিকে কেন্দ্রীয় সরকারের ষড়যন্ত্র এবং বঞ্চনার ফলে পশ্চিমবঙ্গের বড় বড় শিল্পগুলি মার খাচ্ছে, কিন্তু পশ্চিমবঙ্গের রাজ্যসরকারের ক্ষমতার মধ্যে যেগুলি রয়েছে ক্ষুদ্র শিল্প এবং কুটির শিল্প সেই কুটির শিল্প এক্সপ্যান্ডেড হচ্ছে, তার বাজার বাড়ছে , পশ্চিমবঙ্গের কয়েক লক্ষ কুটির শিল্পী তাদের ক্রয় ক্ষমতা বাড়াতে পেরেছে। স্যার, একটা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে এই সরকার মূল সমস্যার সমাধান করতে পারে না, এই সরকারের ক্ষমতা নেই ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারের অভিশপ্ত অর্থনৈতিক ক্ষমতাকে নস্যাত করে দেওয়ার। কিন্তু সীমিত ক্ষমতার ম ধ্যে দাঁড়িয়ে গরীব খেটে খাওয়া মানুষের স্বার্থে বাজেটকে পরিচালিত করা, তাদের ক্রয় ক্ষমতাকে বাড়ান, তাদের জীবন-যাত্রার মান কিছুটা বাড়ান এটাই তো বাজেটের লক্ষ্য হওয়া উচিত যে লক্ষ্যকে নস্যাত করেছে কংগ্রেসী কেন্দ্রীয় সরকার এবং কংগ্রেসী রাজ্যগুলি। সেখানে বিরাট চ্যালেঞ্জ করেছেন মাননীয় অর্থমন্ত্রী অশোক মিত্র। তাই পশ্চিমবঙ্গ সরকারের এই বাজেটকে আমি নিঃসন্দেহে সমর্থন করছি, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হবিবুর রহমান ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী গত ২০ তারিখে বাজেট বিবৃতির নামে পরিকল্পনা বিহীন, বিচ্ছিন্নতাবাদী, সন্ত্রাসবাদী, বিভ্রান্তিকর এবং বামফ্রন্ট সরকারের ব্যর্থতাকে ঢাকবার জন্য কেন্দ্রের বিরুদ্ধে বিষোদগারে ভর্তি একটা বক্তব্য রেখেছেন। এই বক্তব্য সম্বন্ধে অনুসন্ধান করতে গিয়ে প্রথমে একটা জিনিস ভাবতে কষ্ট হচ্ছে সেটা হচ্ছে রাজ্য সরকারী কর্মচারীদের বয়স বাড়লে তাদের অভিজ্ঞতা এবং দক্ষতার ভিত্তিতে প্রোমোশান হয়ে থাকে, কিন্তু এখানে দেখছি বামফ্রন্ট সরকারের আর্থমন্ত্রীর বয়স বাড়ার সঙ্গে সঙ্গে ডিমোশান হচ্ছে। তিনি কিছুদিন আগে কেন্দ্রীয় অর্থ ভান্ডারকে শূন্য করে দিয়ে এসে ১৯৭৮ সালে বামফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী হয়ে গেলেন।

**[6.50 – 7.00 p.m.]**

তারপর দেখলাম তাঁর আবার ডিমোসন হল। অর্থাৎ পশ্চিমবাংলার মানুষ এই অর্থমন্ত্রীকে ভোটের মাধ্যমে ছুড়ে ফেলে দিল। কিন্তু বামফ্রন্ট সরকার আবার কারচুপি এবং জোর জবরদস্তি করে তাঁকে এখানে ফিরিয়ে আনলেন এবং তার ফল এই বাজেট। আমি ভাবছি এরপর এই অর্থমন্ত্রী কোন ফার্মে একজন এ্যাকাউন্ট্যান্ট হতে পারবেন কিনা সন্দেহ। তিনি এই যে বাজেট বক্তৃতা দিয়েছেন তাতে বিচ্ছিন্নতাবাদে এবং সন্ত্রাস বাদের ইংগিত বহন করছে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি জানেন পাঞ্জাবে যখন সন্ত্রাসবাদ এবং বিচ্ছিন্নতা বাদের আন্দোলন চলছিল তখন ভারতবর্ষের অখন্ডতা এবং সম্প্রীতি রক্ষা করবার জন্য ইন্দিরা গান্ধী যখন সেখানে কঠোর ব্যবস্থা নিলেন তখন এই বামফ্রন্ট সরকার হাওড়া পৌরসভার নির্বাচনকে সামনে রেখে এসপ্ল্যানেড ইস্টে হাজার হাজার শিখের সামনে এই সন্ত্রাসবাদকে, বিচ্ছিন্নতাবাদকে উস্কানি দিয়েছেন এবং সাম্প্রদায়িক সম্প্রীতি যাতে নষ্ট হয়

তারজন্য উস্কানি দিয়েছেন। [* * * * * * * * * * * * * * * * * * * * * * * * * *] মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এবারে আমি বাজেট প্রসঙ্গে বলছি। অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার তৃতীয় পৃষ্ঠায় ৬ অনুচ্ছেদে যে সমস্ত কথা বলেছেন তাতে বলা যায় তিনি ভারতবর্ষের সংহতি নষ্ট করবার জন্য উস্কানি দিয়েছেন। তারপর ২১ অনুচ্ছেদে তিনি সরকারী কর্মচারীদের কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আন্দোলন এবং সংগ্রাম করতে আহ্বান জানিয়েছেন। কিন্তু এই সরকারের সংগ্রাম অফিস ফাকা, তাই দেখলাম একদিন এই মুখ্যমন্ত্রী সরকারী কর্মচারীদের প্রতি অপমানকর উক্তি করে বলেছিলেন, কাকে কাজ করতে বলব চেয়ারকে ? আজ তিনিই আবার অর্থাৎ বামফ্রন্ট সরকার সেই সরকারী কর্মচারীদের উস্কানি দিচ্ছেন কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে সংগ্রাম করবার জন্য। আমি মনে করি এই ধরনের বক্তৃতার প্রতিফলন ভয়াবহ হতে পারে। অর্থমন্ত্রী বেকার সমস্যার জন্য কেন্দ্রীয় সরকারকে দায়ী করেছেন। আমি তো দেখছি এই সরকার বেকার সমস্যার সমাধানের জন্য কোন ব্যবস্থা করতে পারেন নি। এই রাজ্যে তাঁরা কলকারখানা বৃদ্ধি করতে পারেন নি। এই যে আজকে শিল্পপতিরা অন্য রাজ্যে চলে যাচ্ছে তারজন্য দায়ী কে ? এঁরা বিদ্যুত দিতে পারেনা বলে বহু শিল্প নষ্ট হয়ে গেছে এবং তার ফলে বেকার সমস্যার সমাধান হচ্ছেনা। এঁরা প্রায়ই বলেন, পূর্বাঞ্চলের প্রতি কেন্দ্রীয় সরকার বিমাতৃসুলভ আচরণ করছেন। আমি জিজ্ঞেস করি পশ্চিমবঙ্গ সরকারকে বিদ্যুৎ খাতে কেন্দ্রীয় সরকার যে সাড়ে আঠারো কোটি টাকা তাতে তাঁরা পরিকল্পনা পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছে দাখিল করতে পারেন নি। এরপরও আপনারা কিকরে বলেন কেন্দ্রীয় সরকার পূর্বাঞ্চলকে বঞ্চিত করছেন? কেন্দ্র এই রাজ্যের কাছ থেকে বিদ্যুতের জন্য সাড়ে ১৮ কোটি টাকার পরিকল্পনা চেয়েছিল। কেন্দ্রীয় সরকার বলেছিল যে তোমরা ৩১ শে মার্চের মধ্যে বিদ্যুতের উন্নতির জন্য সাড়ে ১৮ কোটি টাকার পরিকল্পনা পাঠাও। আপনারা প্রথমে মাত্র ৩ কোটি টাকার পরিকল্পনা পঠিয়েছিলেন। তার পর তাড়াহুড়া করে ১৫ কোটি টাকার পরিকল্পনা পাঠিয়েছেন। এখনও আরও সাড়ে তিন কোটি টাকার পরিকল্পনা পাঠাতে পারেন নি। পুরোপুরি পরিকল্পনা পাঠাতে পারলেন না। এই তো আপনাদের হিম্মত। আপনারা আবার বড়াই করেন। দেশে যেখানে বিদ্যুতের এই অবস্থা সেখানে কেন্দ্র যেটা চাইছে, আপনারা তাদের সেই পরিকল্পনাই পাঠাতে পারলেন না। যে রাজ্য পরিকল্পনাই দিতে পারেনা, তারা আসল কাজ কি করে করবে? এটা নিশ্চয় আপনারা বুঝতে পারছেন। ওঁরা বলছেন গরীব রাজ্যের গরীব বাজেট। এখানে অর্থ নেই, অর্থ কেন্দ্র দিচ্ছে না। অর্থের অভাবে দপ্তর বন্ধ যাচ্ছে কাজ বন্ধ হয়ে যাচ্ছে, সমস্ত রকম পরিকল্পনার কাজ বন্ধ হয়ে যাচ্ছে, রেডিওগ্রাম করে কাজ বন্ধ করে দিতে হচ্ছে, সেখানে এই সরকার কি রকমভাবে অপব্যয় করে চলেছেন সেটা আপনারা একটা দেখুন। অর্থ নেই অর্থের অভাবে পরিকল্পনার কাজ বন্ধ হয়ে যাচ্ছে, সমস্ত কাজ বন্ধ হয়ে যাচ্ছে দপ্তর অচল হয়ে যাচ্ছে - বেশ আপনাদের কথা মেনে নিলাম। কিন্তু আজকে আপনারা যে এতগুলি মন্ত্রী রেখেছেন সেখানে আপনারা কি রকম অপব্যয় করছেন? একটা দপ্তরে কত গুলি মন্ত্রী? কি প্রয়োজন আছে? কুটির শিল্প মন্ত্রী, তন্তুজ মন্ত্রী তন্তুশ্রী মন্ত্রী এইভাবে এক একটা মন্ত্রীর প্রতি মাসে গড়ে প্রায় ২০ হাজার টাকা খরচ হচ্ছে। তাদের ডি এ, টি, এ লোক আপ্যায় এ্যালাউন্স, তার উপর তাদের চিকিৎসা, বিদেশ যাত্রা। আবার কোন মন্ত্রী বস্তীতে গিয়ে মহিলার সঙ্গে ধস্তা ধস্তি করে তার কামড় খেলো এবং তার বিষ এখানকার ডাক্তাররা ঝাড়তে পারলো না, সেই বিষ ঝাড়াতে তাঁকে বিদেশ যেতে হোল সেই বিষ ঝাড়াতে। এবং সেই টাকা এই গরীব মানুষদেরই বহন করতে হোল এবং বহন করে যেতে হচ্ছে।

---

*Note :* **[* Expunged as ordered by the Chair]**

এই [***] একটি পয়সাও দেওয়া উচিত নয়। এই যে অর্থ মন্ত্রীদের জন্য খরচ হচ্ছে এটা তো আপনারা বন্ধ করতে পারেন এবং তা দিয়ে দেশের অনেক কাজ হতে পারে । কেন আপনারা বলছেন গরীব দেশের গরীব বাজেট তা বুঝতে পারছি না। কেন্দ্রের প্রতি বার বার বিষোদগার করছেন। অর্থমন্ত্রী বলেছেন অষ্টম অর্থ কমিশনের সুপারিশকৃত ৩২৫ কোটি টাকা কেন্দ্র দেয় নি বলে সমস্ত কাজ বন্ধ হয়ে আছে। আমি বুঝতে পারছি না ষষ্ঠ যোজনায় যে ১৮০০ কোটি টাকা দেওয়া হয়েছে তাতে ১৭০০ কোটি টাকা কেন্দ্রই দিয়েছে। কিন্তু কেন্দ্রের দেয় ছিল ৬০০ কোটি টাকা এবং অপর দিকে রাজ্য সরকার মাত্র ব্যয় করেছে ৯৬ কোটি টাকা, যেখানে তাদের দেওয়ার অঙ্গীকার ছিল ১২০০ কোটি টাকা। এই যে কেন্দ্রীয় সরকারের যা দেওয়ার অঙ্গীকার ছিল না অতিরিক্ত ১১০০ কোটি টাকা, সেটা যে কেন্দ্র দিল তার জন্য এই সরকার তো একবারও কৃতজ্ঞতা প্রকাশ করলো না। এরা হোল কৃতঘ্ন। আজকে সরকারী কর্মচারীদের সংগ্রাম আহ্বান জানানো হচ্ছে। কিন্তু এই অর্থমন্ত্রী যখন তাদের ডি এ দেওয়ার কথা ঘোষণা করেছিলেন, সেই সময় তারা কেন্দ্রের কাছে নীতিগতভাবে দাবী রেখেছিলেন। কিন্তু উক্ত টাকার দায় তো কেন্দ্রীয় সরকার নেয় নি। সে দায় আপনাদের - আপনারা বুঝাবেন কি করে টাকা দেবেন। গতকাল প্রশ্নোত্তরের সময় অর্থ মন্ত্রী জানিয়েছেন যে এই ডি এ দিতে ২১৬ কোটি টাকা লাগবে। এই ২১৬ কোটি টাকা বাকী রেখে কি করে উদ্বৃত্ত বাজেট হয় তা বুঝতে পারছি না।

**[7.00 – 7.10 p.m.]**

যোজনা খাতের আনুমানিক ১৮০০ কোটি টাকা এক যোগে বরাদ্দ করা হয়েছে। তার মধ্যে কেন্দ্রীয় সরকারের দেয় হচ্ছে ৬০০ কোটি টাকা। কিন্তু প্রকৃত ভাবে দিয়েছে ১৭০০ কোটি টাকা। রাজ্য সরকারের দেয় হচ্ছে ১২০০ কোটি টাকা কিন্তু সেখানে দিয়েছে মাত্র ৯৬ কোটি টাকা। ৮০ অর্থ কমিশনের ৩২৫ কোটি টাকা না দেবার জন্য এঁরা যে এত চিৎকার শুরু করেছেন যে সব কাজ বন্ধ হয়ে গেল, কিন্তু কেন্দ্রীয় সরকার যোজনা খাতে যে অতিরিক্ত ১১০০ কোটি টাকা দিলেন তা থেকে ডি.এ. দেওয়া হলো না কেন? এমন কি একবার কৃতজ্ঞতা প্রকাশ করলেন না পর্য্যন্ত। এই সব কারণে এই বাজেটকে সমর্থন করা যায় না।

**শ্রী অমলেন্দ্র রায় :** অন এ পয়েন্ট অব অর্ডার, মাননীয় সদস্য হবিবুর সাহেব যা বক্তৃতা দিলেন, তাঁর বক্তব্য শুনে আমাদের সকলের খুব ভাল লেগেছে। কিন্তু তিনি দু একটি শব্দ যা তাঁর বক্তব্যের মধ্যে ব্যবহার করেছেন যেমন 'পকেটমার কোম্পানী লিমিটেড এর সদস্যরা মন্ত্রী হয়েছেন', এই সব কথা এখানে বলা যায় না। সুতরাং মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি ওঁকে বলুন উনি যেন এই সব কথা উইথড্র করেন। যদি উনি উইথড্র না করেন তাহলে আপনি এ কথা গুলো এক্সপাঞ্জ করে দিন। কারণ এই সব কথা এখানে বলা যায় না।

**Dr. Zainal Abedin :** Sir, you please examine the records before passing your ruling.

**Mr. Deputy Speaker :** I have heard minutely the speech delivered by Shri Habibur Rahaman and I am of the opinion that some words as for example 'পকেটমার কোম্পানী লিমিটেড এর সদস্যরা মন্ত্রী হয়েছেন' are unparliamentary and so those words be expunged from the records.

**ডাঃ হরমোহন সিংহ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য এখানে বক্তৃতা করতে ইমোশনের মাথায় হোক বা যে কারণেই হোক কথা ব্যবহার করেছেন, যে কথাটায় পশ্চিমবাংলার

মাননীয় মুখ্যমন্ত্রীকে বলা হয়েছে। প্রয়াতঃ প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধীর হত্যাকারী, ষড়যন্ত্রকারীদের মধ্যে অন্যতম, এই কথা তিনি মুখ্যমন্ত্রীকে ইঙ্গিত করে বলেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার :** The expression used by Shri Habibur Rahaman in his speech regarding Hon'ble Chief Minister is also unparliamentary and shall be expunged.

**শ্রী আবদুস সাত্তার :** স্যার, আমি ছিলাম না, আমি শুনেছি - নিশ্চয়ই যদি কোন আনপার্লামেন্টারী কথা এখানে বলা হয়ে থাকে, আপনি নিশ্চয়ই তা এক্সপাঞ্জ করবেন, কিন্তু কিছুক্ষণ আগে ঐ বেঞ্চ থেকে শ্যামল বাবু যা বলেছেন —

**মিঃ ডেপুটি স্পীকার :** ওটা আগেই এক্সপাঞ্জ করা হয়ে গেছে।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট ভাষণ এখানে রেখেছেন, সেই ভাষণের উপরে কংগ্রেসী বন্ধুরা লবিতে গিয়ে সাংবাদিকদের কাছে এবং আমাদের কাছে যে সব কথাবার্তা বলেছিলেন এবং সংবাদ পত্রে যেগুলি বেরিয়েছে তারপরেও বহু কংগ্রেসী সদস্যরা এখানে বক্তৃতা দিয়েছেন, সেগুলি আমি শুনলাম। এই সব শুনে আমার একটা গল্পের কথা মনে পড়ে গেল। গল্পটা যদিও পুরানো তবুও এখানে না বলে পারছি না। গল্পটা হচ্ছে গোপাল ভাঁড়ের। মহারাজা কৃষ্ণচন্দ্রদের রাজসভায় একজন বহু ভাষাবীদ লোক এসেছিলেন। তিনি বাংলা, ইংরাজী, ওড়িয়া, তামিল, তেলেগু ইত্যাদি সব ভাষাতেই পারদর্শী ছিলেন, সমান ভাবে কথা বলতে পারতেন। কেউ বুঝতে পারতো না তার মাতৃভাষা কি এবং তার আসল রূপ কি। তাকে বহুবার জিজ্ঞাসা করা হয়েছিল কিন্তু তা তিনি বলেন না। শেষে রাজা গোপাল ভাঁড়কে ডেকে বললেন, 'বাবা, গোপাল, তুমি বলতে পারো উনি কোন প্রদেশের লোক।' তখন গোপাল ভাঁড় বললেন যে হ্যাঁ, পারি। তারপরে রাজসভা একটু অন্ধকার করে রাখা হল এবং ঐ ভদ্রলোক যখন রাজসভায় ঢুকলেন তখন তাকে গোপাল ধাক্কা দিলেন। আচমকা ধাক্কা খাওয়াতে তার মুখ দিয়ে 'সড়া অন্ধা' কথাটি বেরিয়ে গেল। তখন তিনি গিয়ে মহারাজকে বললেন যে উনি উত্তর প্রবাসী। সেই রকম ওরাও বাজেট বক্তৃতা দিয়ে গিয়ে বললেন যে এটা ষ্ট্যাণ্ট বাজেট, এটা ইলেকশান বাজেট — ঐ সড়া অন্ধার মত। যদি ইলেকশান করতে যাই তাহলে জনসাধারণের পক্ষে বলবো যাতে সুবিধা হয়। সে জন্য ওদের প্রথম রিঅ্যাকশান হচ্ছে ইলেকশান বাজেট। স্যার, ডাক্তাররা বলেন, যখন শক থেরাপি দেওয়া হয় তখন মিথ্যা কথা বলার প্রবৃত্তি, অসত্য কথা বলার প্রবৃত্তিও লোপ পায়। শক থেরাপিতে সত্য কথা বলে ফেলে। সুব্রতবাবু কি বললেন? ভয়ানক দরদ গরীবদের প্রীতি। তিনি বললেন, মোটর কার, মপেডের উপরে ট্যাক্স কমলো কেন, এটাতো বড়লোকদের, গরীবদের নয়? স্যার, উনি বোধ হয় এটা পড়েন নি। উনি যদি বইটা পড়তেন তাহলে দেখতেন যে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় তাঁর বাজেট ভাষণের ১৭ পাতার ৩৩ নং প্যারাতে পরিষ্কার ভাবে বলেছেন, "I have a similar proposal with respect to motor cars, motor scooters, mopeds, motor cycles, etc. Our current rate of sales tax on these items is 11 percent. In most of the neighbouring States, however, these commodities are being taxed at a considerably lower rate, causing an exodus of business from West Bengal."

সুতরাং এখান থেকে মোটর কার তারা কিনতো না। বিহার বা অন্য জায়গায় যদি সস্তায় পায় তাহলে এখান থেকে কিনবে কেন? এখান থেকে যদি না কেনে তাহলে এই রাজ্যের ক্ষতি হবে। সে

জন্য উনি বলেছেন যে ১১ পারসেন্টের জায়গায় ৮ পারসেন্ট এবং তার জন্য আশা করছেন যে ৪ কোটি টাকা পাবেন। এটা ভয়ানক অন্যায় কাজ করেছেন এবং বড়লোকদের সাহায্য করেছেন। এই সব অদ্ভুত কথা ওরা বলছেন। সুব্রতবাবু আর একটা কথা বলে গেলেন যে যদি অমুক হয়, যদি অমুক তাহলে হবে। ঠিকই তো। আমরা যা আশা করছি যে আমাদের এই ইনকাম হতে পারে, এই এক্সপেণ্ডিচার হতে পারে, তাহলে আমাদের সারপ্লাস হবে। এটা উনি ঠিকই বলেছেন। এটা ঠিকই যে যদি বন্যা হয়, যদি খরা হয়, যদি শিলাবৃষ্টি হয়, যদি ব্যাপক মহামারী হয় তাহলে সেই ভাবে বাজেটে ডেফিসিট হবে।

**[7.10 – 7.20 p.m.]**

কেন্দ্র তো টাকা দেবে না। আর একটি চোঁতা কাগজ দেখিয়ে সুব্রতবাবু বললেন মাননীয় অশোক মিত্র মহাশয় আজে বাজে টাকার বাজেট করেছেন। আমরা কোন্ বছরের বাজেট নিয়ে আলোচনা করছি, ১৯৮৪-৮৫ সালের, না ১৯৮৫-৮৬ সালের? এই বছরের ১লা এপ্রিল থেকে বাজেট কার্যকরী হবে। স্যার, এই রকম ঘাটতি হত না, যদি অর্থ কমিশনের রেকমেনডেশন অনুযায়ী ৩২৫ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিতেন। আরো ডেফিসিট হত না, ১০কোটি টাকা দিয়েছেন যদি দয়া করে ১৫০ কোটি টাকা দিতেন। এই সব টাকা দিলে ডেফিসিট হত না। কি করা যাবে? ওদের হাতে ডিসক্রিসনারী ফাণ্ড আছে। ১৯৮০ সাল থেকে পশ্চিমবঙ্গ একটি নয়া পয়সাও পায় নি। এটা বঞ্চনা নয়? অন্যান্য ষ্টেট পাচ্ছে, অথচ পশ্চিমবঙ্গ ১৯৮০ সাল থেকে একটি নয়া পয়সাও পায় নি। সুব্রতবাবু খুব বেশী বোঝেন। তিনি বললেন আমাদের অর্থমন্ত্রী নাকি নোট ছাপাবার জন্য আবেদন করছেন, ডিমাণ্ড করছেন। স্যার, নোট ছাপান, বৈদেশিক ব্যাপার চাওয়া মানেই বিচ্ছিন্নতাবাদ — আমরা তা চাই নি। আমরা শুধু বলেছিলাম ওদের নোট ছাপাবার ক্ষমতা আছে। নাসিকে প্রেস আছে, সেখানে নোট ছাপিয়ে দেন। আমরা শুধু একটুখানি চেয়েছিলাম 'পশ্চিমবঙ্গ প্রদেশ ব্যাঙ্ক' করতে দেওয়া হোক। স্যার, ব্যাঙ্ক করার প্রস্তাব তো সংবিধান সম্মত কথা। কিন্তু তা সত্ত্বেও তারা করতে দেন নি। ওরা বললেন ক্যাপিট্যাল 'এন' এ্যাণ্ড ক্যাপিটাল 'ও'। আর একজন বললেন আমরা নাকি বিদ্রোহবাদী, বিপ্লবী লোক। আমরা নাকি লোক ক্ষেপিয়ে দিই। স্যার, আমি আপনার মাধ্যমে স্পষ্ট জানাচ্ছি। আমরা বিদ্রোহবাদী ও নই, বিপ্লবীও নই, কোনটাই নই। আমরা আমাদের ন্যায্য অধিকার দাবী করি, আর কিছু নয়। স্যার, ওরা বিদ্যুতের কথা বললেন। সত্যিই সত্যিই বিদ্যুৎ ঘাটতি আছে। ওরা বলেছিলেন আমাদের নাকি বিদ্যুৎ সমস্যার সমাধান হয়ে গেছে। আমাদের কি ছিল আর আমরা কি করেছি, সেটাই উল্লেখ করেছি। আমাদের ক্রমবর্ধমান বিদ্যুতের চাহিদা আছে, ঘাটতি হবেই। স্যার, আমি কি সবিনয়ে ২/৩ টি প্রশ্ন ওদের জিজ্ঞাসা করতে পারি — কোলাঘাটে পাওয়ার প্ল্যান্টের ফেজ এর কাজ ১৯৭৬ সালের শেষে দিকে শেষ হবার কথা ছিল, আজ পর্যন্ত সেটা হয়নি কেন, এটা কাদের দোষ? আমি কি সবিনয়ে এই কথা ওদের জিজ্ঞাসা করতে পারি — কোলাঘাটে পাওয়ার প্ল্যান্টের ফার্স্ট ফেজ এর কাজ ১৯৭৫ সালের শেষে দিকে শেষ হবার কথা ছিল; আজ পর্যন্ত সেটা হয়নি কেন, এটা কাদের দোষ? আমি কি সবিনয়ে এই কথা ওদের জিজ্ঞাসা করতে পারি —' বিদ্যুতের জন্য যে টাকা এসেছিল সেই টাকা বিদ্যুতের জন্য খরচ না করে নেতাজী ইণ্ডোর ষ্টেডিয়ামে খরচ করা হল কেন, দয়া করে এর উত্তর দেবেন কি? এই সব কথা বলে আমি আর বলব না। স্যার, ১২ হাজার সোনার টুকরো হীরে মানিক ষ্টেট ইলেকট্রিসিটি বোর্ডে ঢোকানো হল কেন? তাদের কোন কাজ নেই, একমাত্র স্যাবতাজ করা ছাড়া। আমরা মাইনে দিচ্ছি, তাদের কাজ হচ্ছে, স্যাবতাজ করা। লোকসভা নির্বাচনের আগে দার্জিলিং-এ সেই চেষ্টা করা হয়েছিল। তারা কারা এবং কাদের লোক সেটা আপনারা জানেন, আমরাও জানি। একদিকে স্যাবতাজ করবেন, আর অন্যদিকে বলবেন বিদ্যুৎ নেই কেন—অদ্ভুত

ব্যাপার! স্যার, ১৯৭৩ সালের ৭ই মার্চ একজন ভদ্রলোক এই বিধানসভায় বলেছিলেন, "এক্সপ্যান্ডিং ইকনমিতে বিদ্যুৎ সমস্যা দূর করা যাবে না, আমেরিকাতেও ঘাটতি আছে, ঘাটতি হবে। কাজেই বিদ্যুৎ ঘাটতি থাকবেই।" (ভয়েস ঃ সরকার পক্ষের সদস্যরা অনেকেই এক সঙ্গে বলে উঠলেন তার নামটা বলুন?) তিনি হলেন এ. বি. এ. গনি খান চৌধুরী, তদানীন্তন বিদ্যুৎ মন্ত্রী। সেই ভদ্রলোক ১৯৮৩ সালের ১৩ ই এপ্রিল তারিখে আনন্দবাজার পত্রিকায় বললেন, এখনই বিদ্যুৎ সংকটের সুরাহার কোন আশা নেই, ঐ ভদ্রলোকই আবার লোকসভা ইলেকসানে আমার কেন্দ্রে গিয়ে একটি কথা বললেন, 'যদি আমাদের হাতে একটু ক্ষমতা দাও তাহলে আমরা ৬ মাসের মধ্যে বিদ্যুৎ সমস্যার সমাধান করে দেব'। অদ্ভুত ব্যাপার!

স্যার, ব্যাপারটা হচ্ছে এঁরা পড়াশুনাও করবেন না, কিছুই করবেন না খালি এখানে এসে অবান্তর সব কথা বলে যাবেন। স্যার, গত কয়েকদিন ধরে কংগ্রেস বেঞ্চ থেকে যে সমস্ত বক্তব্য রাখা হল রিপিটেসান ছাড়া আর কিছু নয়। কংগ্রেস বেঞ্চ থেকে যে বক্তব্য রাখা হল তাতে একজনের বক্তৃতাই সাফিসিয়েন্ট ছিল। তাঁরা বললেন, এটা হয়নি কেন, ওটা হয়নি কেন, সেটা হয়নি কেন ইত্যাদি। আর কি করলেন? আমাদের মাননীয় অর্থমন্ত্রীকে 'পণ্ডিত অর্থমন্ত্রী', 'বিদ্বান অর্থমন্ত্রী' বলে টোন্ট করলেন। অবশ্য এটা ঠিক, উনি ওঁদের মতন শিক্ষিত নন, উনি তো জর্জিয়া ইউনিভার্সিটি থেকে ডক্টরেট পান নি, কি আর করা যাবে, এটা আমাদের দুর্ভাগ্য। স্যার, আর একটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করবো। স্যার, ওঁদের নেতারা অতীতে আমরা দেখেছি আমাদের এই কল্লোলিনী কলকাতাকে নিয়ে নানা কটূক্তি করেছেন। কোলকাতাকে কখনও বলেছেন 'মিছিল নগরী', কখন বলেছেন 'দুঃস্বপ্নের নগরী' ইত্যাদি। ওঁদের একজন ছোকরা নেতা আবার বলেছেন এটা হচ্ছে 'ডায়িং সিটি'। স্যার, এ সম্বন্ধে আমার বলার কিছু নেই, তবে একটা কথা আছে আমরা জানি, 'বাবু যা বলেন পরিষদরা বলেন তার শতগুন'। এঁরা আবার বলছেন, ডায়িং সিটি নয়, ডেড সিটি। তারপর স্যার, ওঁরা আমাদের চীন, রাশিয়া ইত্যাদি জায়গায় যাবার কথা বলেছেন। এর উত্তরে আমি বলব, আমাদের চীন, রাশিয়া যাবার দরকার নেই, আমরা এখানে জন্মেছি, এখানে কাজ করছি এবং করবো এবং এখানেই মারা যাব। আপনারা তো কলকাতাকে কেউ বলেছেন, ডায়িং সিটি, কেউ বলেছেন ডেড সিটি, তাহলে আপনারাই ঐ জীবন্ত দিল্লীতে গিয়ে বাস করুন না কেন। তবে সবিনয়ে আপনাদের কাছে নিবেদন করবো, আপনারা যদি দিল্লীতে যান তাহলে দয়া করে সঙ্গে যুবতী স্ত্রী, মেয়ে, বোনকে নিয়ে যাবেন না, আর যদিও বা যান তাহলে সন্ধ্যার পর তাদের আর বাড়ীর বাইরে বার হতে দেবেন না। স্যার, এই কথা বলে মাননীয় অর্থমন্ত্রীর বাজেটকে আবার সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২০শে মার্চ এই বিধানসভায় বামফ্রন্ট সরকারের মাননীয় অর্থমন্ত্রী ১৯৮৫-৮৬ সলের যে বাজেট পেশ করেছেন তার বিরোধীতা করে আমি কয়েকটি কথা বলছি। স্যার, তিনি যে বাজেট পেশ করেছেন সেই বাজেট নিয়ে আমি সাধারণ মানুষের কাছে গিয়েছি, ইনটেলেকচুয়াল গ্রুপ যাঁরা আছেন তাঁদের কাছেও গিয়েছি এবং এ সম্বন্ধে তাঁদের প্রতিক্রিয়া জেনেছি। ইনটেলেকচুয়াল গ্রুপ যাঁরা তাঁরা বললেন, এই বাজেটের তাঁরা কিছুই বুঝছেন না। শিক্ষিত সমাজ, যাঁরা মাষ্টারি করেন তাঁরা বললেন, এক দিকে তো উদ্বৃত্ত বাজেট পেশ করা হয়েছে কিন্তু অন্যদিকে তো আমাদের প্রভিডেন্ট ফাণ্ডের যা টাকা ছিল তা ফাঁক করে দিয়েছে। ইলেকট্রিকের যারা কনজিউমার, যারা ইনটেনডিং ক্যানডিডেট, যারা দরখাস্ত করেছেন বিদ্যুতের জন্য তারা আবার অদ্ভুত সব কথা শোনালেন। তারা বললেন, বামফ্রন্ট সরকার তো উদ্বৃত্ত বাজেট পেশ করেছেন কিন্তু এ দিকে আমাদের কাছ থেকে প্রভিশন্যাল সার্ভিস কানেকশানের নাম করে কয়েক লক্ষ টাকা থাপ্পা

দিয়ে আদায় করা হয়েছে প্রায় এক বছর হল তারজন্য তো কোন সুদও দেওয়া হচ্ছে না, কাজও কিছু হচ্ছে না।

**[7.20 – 7.30 p.m.]**

আমি গ্রামাঞ্চলের বিভিন্ন পঞ্চায়েত সমিতির সদস্যদের জিজ্ঞাসা করেছিলাম যে, এ বারে তো রাজ্যের উদ্বৃত্ত বাজেট পেশ করা হয়েছে এ ব্যাপারে আপনাদের মতামত কি? তাঁরা আমাকে বলেছেন, "পঞ্চায়েত নির্বাচনর পর থেকে আজ পর্যন্ত আমরা যে টাকা পেয়েছি সে টাকা দিয়ে গ্রামবাংলার সাধারণ মানুষের প্রকৃত কোন উপকার করবার ক্ষমতা আমাদের নেই। স্যার, অর্থমন্ত্রী যে বাজেট বিবৃতি দিয়েছেন সে বিবৃতির মধ্যে দিয়ে তিনি শুধু তাঁর পাণ্ডিত্য জাহির করেছেন মাত্র, তার মধ্যে দিয়ে তিনি রাজ্যের কোন উন্নয়নমূলক কাজের ইঙ্গিত এখানে দিতে পারেন নি। তিনি এখন পর্যন্ত রাজ্যে যোজনা প্রস্তুত করতে পারেন নি। বিগত আর্থিক বছরটি তিনি নন-প্ল্যান ওয়েতে কাটালেন, উন্নয়নের জন্য কোন টাকা বরাদ্দ করতে পারেন নি। উনি যোজনা এবং উন্নয়নকে শহিদ করে দিয়েছেন সুতরাং এই বাজেটকে আমি বামফ্রন্ট সরকারের শহিদ বাজেট ছাড়া আর কিছু বলতে পারছি না। স্যার, ওঁরা কেবল কেন্দ্রীয় সরকারের ওপর দোষ দিচ্ছেন এবং এমন একটা ভাব দেখাচ্ছেন যে বিগত বছরের ঐ ৩২৫ কোটি যদি ওঁরা পেতেন তাহলে পশ্চিমবাংলাকে সোনার-বাংলা করে দিতেন। অথচ স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, গ্রাম উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারের যে আর.এল.ই.জি.পি প্রোগ্রাম আছে সেই প্রোগ্রাম অনুযায়ী কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে বলছেন, " তোমরা আমাদের কাছে স্কীম দাও, গ্রাম বাংলার যাতে উন্নতি হয় তার জন্য আমরা চেষ্টা করব।।" স্যার, আরো শুনলে অবাক হয়ে যাবেন, এখান থেকে ১০০ কোটি টাকার একটা স্কীম দেওয়া হয়েছিল, সে স্কীম স্যাংসন হয়েছিল, প্রথম ইনস্টলমেন্ট হিসাবে বামফ্রন্ট সরকার ১৪ কোটি টাকা কেন্দ্রের কাছ থেকে পেয়েছিল, কিন্তু বাকী টাকা নেওয়ার আর তাঁদের সুযোগ হয়নি। কারণ কেন্দ্রীয় সরকার এ বিষয়ে একটা নিয়ম ঠিক করে দিয়েছেন যে, পূর্বের টাকার ইউটিলাইজেসন সার্টিফিকেট জমা দিলে, পরবর্তী পর্যায়ের টাকা পাওয়া যাবে। অতএব এখান থেকে ঐ সার্টিফিকেট না দেওয়ার জন্য পরবর্তী পর্যায়ে আর টাকা পাওয়া যায়নি। ঐ স্কীমের মধ্যে দিয়ে গ্রাম-বাংলার উন্নয়ন হতে পারত, রাস্তাঘাট হতে পারত, শ্রম দিবস সৃষ্টি হতে পারত, গ্রামে গ্রামে স্কুল বিল্ডিং তৈরী হতে পারত, সেচের ব্যবস্থা হতে পারত। কিন্তু বামফ্রন্ট সরকার প্রথম দফায় ১৪ কোটি টাকা নিয়ে সেই টাকা এমনভাবে খরচ করে ফেলল যে, সে টাকা আর প্রপার ডিস্ট্রিবিউশন হল না। এ বিষয়ে আমি বিভিন্ন জেলা-পরিষদের সদস্যদের কাছে শুনেছি যে, তাঁরা বলেছেন, "টাকা পেলে, তবে তো আমরা ইউটিলাইজেসন সার্টিফিকেট দেব।" তাহলে টাকা কোথায় গেল? গ্রাম উন্নয়নের নামে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা নিয়ে সেই টাকা অন্য খাতে ব্যয় করা হয়েছে। স্যার, আপনি শুনলে অবাক হবেন, ১৯৭৭ সালে যে সমস্ত পানীয় জলের টিউবওয়েল বসান হয়েছিল, সে সমস্ত টিউবওয়েলগুলি আজকে আউট অফ অর্ডার হয়ে আছে। সেই টিউবওয়েলগুলি মেরামত করার কোন ব্যবস্থা নেই। আমি এ কথা অত্যন্ত দৃঢ়ভাবে বলতে পারি যে, আজ পর্যন্ত বামফ্রন্ট সরকারের তরফ থেকে টিউবওয়েল সারাবার জন্য কোন টাকা দেওয়া হয়নি। যে সমস্ত ডিপ টিউবওয়েলগুলি ছিল সেগুলিও আজকে বেশীরভাগ অকেজো হয়ে আছে। যেখানে ডিপ টিউবওয়েলের কমাণ্ডিং এরিয়া ১০০ একরস অফ ল্যাণ্ড সেখানে তা ৪০ থেকে ৫০ একরে নেমে দাঁড়িয়েছে। অর্থাৎ যেখানে ১০০ একরে ফসল উৎপাদন হতে পারত সেখানে ৪০/৫০ একর জমিতে ফসল উৎপাদন হচ্ছে। কারণ খারাপ ডিপ টিউবওয়েলগুলি মেরামত করার কোন ব্যবস্থা নেই। এতে আমাদের ফসলের উৎপাদন কমে যাচ্ছে। অথচ বামফ্রন্ট সরকার বড় গলা করে বলছেন, "আমরা উৎপাদন বাড়িয়েছি"। ১৯৭৭-৭৮ সাল থেকে যদি আমরা হিসাব করি,

তাহলে ১৯৭৭-৭৮ সালে যে পরিমাণ ফসল উৎপাদন হয়েছিল, তার থেকে এ বারে কতটুকু উৎপাদন আমাদের রাজ্যে বৃদ্ধি পেয়েছে? খুবই সামান্য কিছু বৃদ্ধি পেয়েছে? মাঝে ১৯৮২ সালে প্রচণ্ড খরার জন্য উৎপাদন ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছিল। কিন্তু বিগত ১০ বছরে সারা ভারতবর্ষে যে হারে ফসল উৎপাদন বৃদ্ধি পেয়েছে, পশ্চিমবাংলায় কিন্তু সে হারে বৃদ্ধি পায়নি। এখানে ভারতবর্ষের গড় হারের চেয়ে অনেক কম হারে উৎপাদন বৃদ্ধি হয়েছে। স্যার, বামফ্রন্ট সরকার বলছেন, "৩২৫ কোটি টাকা না পাওয়ার জন্য আমরা কিছু করতে পারছি না"। স্যার, আপনি শুনলে অবাক হবেন, রাজ্যের আর্থিক কাঠামো এমন হয়ে গেছে যে, আমি সে দিন ট্রেজারিতে গিয়ে কি শুনেছি জানেন? বনগাঁর ট্রেজারীতে অর্থ দপ্তর থেকে যে অর্ডারটা এসেছে তাতে বলা হচ্ছে একমাত্র মাহিনা, টেলিফোন এবং ইলেকট্রিক বাদে আর কোন ব্যাপারে পেমেন্ট দেওয়া হবে না। এন.আর.ই.পি.র জন্য যে টাকা এ্যালটমেন্ট দেয়া হয়েছে অর্থাৎ এর জন্য যে সমস্ত টাকা দেওয়া হয়েছে তারজন্য চেক ব্যাঙ্কে যাওয়ার সঙ্গে সঙ্গে ডিসওনার হয়ে যাচ্ছে। বামফ্রন্ট সরকার গ্রামের উন্নয়নের জন্য টাকা দেওয়া বন্ধ করে দিয়েছে। এফ.এফ.ডি.এ স্কীমে বলা হয়েছিল ১০০ একর জলাশয়ে মাছ ছাড়ার ব্যবস্থা করতে হবে। কিন্তু আপনারা শুনলে অবাক হয়ে যাবেন, এই এফ.এফ.ডি.এ স্কীমে ৩০ থেকে ৪০ একরের বেশি জলাশয়ে মাছ ছাড়ার ব্যবস্থা করতে পারে নি। সমস্ত দিক দিয়েই দেখছি, এই বামফ্রন্ট সরকার বিপর্যস্ত। গত বছর দেখেছি, পুলিশ বাজেটে যে টাকা বরাদ্দ ছিল তার চেয়ে ৭ থেকে ৮ কোটি টাকা বেশী খরচ হয়েছে। আবার অপরদিকে দেখছি, পুর্ত্তবিভাগকে যে ৫ কোটি ৫৬ লক্ষ টাকা দেওয়া হয়েছিল, সেই টাকা থেকে মাত্র ২ কোটি টাকা খরচ করতে পেরেছেন। পুলিশ বাহিনীতে খরচ বেড়ে যাচ্ছে আর এদিকে রাত্রিবেলা মহিলারা রাস্তাঘাটে বেরুতে পারছে না। এখানে আইন-শৃঙ্খলার কথা উঠেছে। আমি এই ব্যাপারে কিছুদিন আগে মেনসান করেছিলাম। আমি মাননীয় সদস্যদের আহ্বান জানিয়েছিলাম, আমার কেন্দ্র বনগাঁয় আসুন রাত্রি ৯টার পর এবং দেখে যান সেখানে কি রাজত্ব চলছে। সেখানে ৩৯টি ডাকাতি হয়েছে এবং ৪টি খুন হয়েছে। সবশেষে, বামফ্রন্ট সরকারের পণ্ডিত অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের অর্থমন্ত্রী ১৯৮৫-৮৬ সালের যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন করতে গিয়ে দু-চারটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, সম্প্রতি কেন্দ্রীয় সরকার যে দুটি বাজেট পেশ করেছেন, রেল এবং সাধারণ বাজেট, এই দুটি বাজেটের মাধ্যমে সারা দেশের মানুষের উপর যে আর্থিক বোঝা চাপিয়ে দেওয়া হয়ছে তার পরিপ্রেক্ষিতে আমাদের পশ্চিমবঙ্গের মাননীয় অর্থমন্ত্রী তিনি যেভাবে বাজেট রটনা করেছেন সেই বাজেট জনগণকে করভারে জর্জরিত করেনি। সেই কারণে এই বাজেট রচনা ক্ষেত্রে তিনি যে দক্ষতার এবং কুশলতার পরিচয় দিয়েছেন তারজন্য তাঁকে প্রশংসা না করে পারা যায় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ৩দিন ধরে সাধারণ বাজেটের উপর বিরোধীপক্ষের মাননীয় সদস্যদের আলোচনা শুনছিলাম। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, সেই আলোচনা গতানুগতিক পদ্ধতিতে হয়েছে। তাঁরা পুরোপুরি নেগেটিভ এ্যাপ্রোচ নিয়ে সমালোচনা করেছেন, পজিটিভ দৃষ্টিভঙ্গী থেকে বিশ্লেষণ করেন নি। তাঁরা আরো বলেছেন, রাজ্যে আরোও অনেক সমস্যা রয়েছে, সেইসব সমস্যার সমাধান করা দরকার ছিল। এটা ঠিক কথা। কিন্তু পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর একথা কখনও বলেনি আজকে সমাজজীবনে মানুষের বিভিন্ন প্রয়োজনের ক্ষেত্রে যতগুলি সমস্যা মেটানো দরকার, যত স্কুল করা দরকার, উৎপাদন যত বাড়ানো দরকার, বিদ্যুতের যা প্রয়োজন রয়েছে ৭/৮ বছরের মধ্যে সমস্ত কিছু করে ফেলবো একথা কখনও জনগণকে প্রতিশ্রুতি দেয়নি। আমরা কি বলেছি? ১৯৭৭ সালে কৃষির ক্ষেত্রে উৎপাদন যে অবস্থায় ছিল, ১৯৭৭ সালে শিক্ষা ক্ষেত্রে অগ্রগতি যেখানে ছিল, ১৯৭৭ সালে বিদ্যুৎ উৎপাদন যত মেগাওয়াট হয়েছে, ১৯৭৭ সালে ক্ষুদ্র কুটির

শিল্প খাতে যে পরিমাণ অগ্রগতি আমরা দেখেছিলাম তার চাইতে ১৯৮৪-৮৫ সালে আমরা অনেক বেশী এগিয়ে নিয়ে যেতে সক্ষম হয়েছি।

**[7.30 – 7.43 p.m.]**

সেজন্য আমি বলছি এই বামফ্রন্ট সরকারের রাজত্বকালে — সংকটের মধ্যে পড়লেও এই রাজ্য অগ্রগতির দিকে এগিয়ে চলেছে। আজকে বিরোধীপক্ষের মাননীয় সদস্যগণ যেভাবে বাজেটের সমালোচনা করেছেন তাতে মনে হচ্ছে তাঁরা পশ্চিমবঙ্গকে একটি স্বাধীন সার্বভৌম রাজ্য ভেবে নিয়ে সমালোচনা করেছেন, আসলে একটি যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে পুঁজিবাদী সমাজব্যবস্থায় একটি অঙ্গ রাজ্যের শাসন ব্যবস্থা পরিচালনা করতে গেলে কি রাজনৈতিক, কি অর্থনৈতিক সর্বস্তরেই কেন্দ্রের সঙ্গে ঘনিষ্ঠ সম্পর্ক রেখে চলতে হয়। সাংবিধানিক নিয়ম কানুন যা লিপিবদ্ধ আছে তার মাধ্যমে কাজ করতে হয়। এই সীমাবদ্ধতার কথা, এই বাস্তব অবস্থার সম্বন্ধে তাঁরা সম্পূর্ণরূপে অবহিত না হয়ে, তাকে উপেক্ষা করে তাঁরা তাঁদের বক্তব্য রেখেছেন বলেই আজকে বাজেটের সমালোচনা বাস্তব ধর্মী নয়। তাঁরা বলেছেন বড় বড় কলকারখানা কেন গড়ে ওঠেনি, কেন বেকার সমস্যার সমাধান হচ্ছে না, কথাটা ঠিক। তাঁরা এই কথা বললেন অথচ ১৯৭৭ সালের পর থেকে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে বড় শিল্প কিংবা মাঝারি ধরণের কোন শিল্প প্রতিষ্ঠার ক্ষেত্রে রাজ্যসরকারকে লাইসেন্স দিচ্ছেন না। হলদিয়ায় পেট্রোকেমিক্যালস স্থাপন করার জন্য কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেই প্রতিশ্রুতি শেষ পর্যন্ত তাঁরা রক্ষা করেন নি সে কথাটা তাঁরা বলেন নি। সল্টলেকে ইলেকট্রনিক্স কারখানা স্থাপন করার জন্য যে প্রয়োজনীয় অনুমতি কেন্দ্রের কাছ থেকে পাওয়ার কথা ছিল তা পাওয়া যায় নি, জনপ্রতিনিধি হিসাবে পশ্চিমবঙ্গের মানুষের প্রতি তাঁদের যে পবিত্র কর্ত্তব্য ছিল তা যদি তাঁরা পালন করতে পারতেন তাহলে এই কথা বলতে পারতেন না। কেন্দ্র পশ্চিমবঙ্গের এই সমস্ত প্রয়োজনীয় অনুমতি না দেওয়ায় শিল্প কারখানা স্থাপনের উপযুক্ত পরিবেশ তৈরীর সুযোগ না হওয়ায় আমরা তার জন্য লড়াই করছি। বেকার সমস্যার সমাধান করতে পশ্চিমবঙ্গকে শিল্পের দিকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য শিল্প লাইসেন্স দেওয়া দরকার, এই কথাটা যদি বলতেন তাহলে নিশ্চয়ই বুঝতাম যে পশ্চিমবঙ্গের মানুষের প্রতি তাঁদের যে পবিত্র কর্ত্তব্য ছিল তা তাঁরা পালন করতে পেরেছেন। গ্রামীন উন্নতির কথা বলেছেন, তাঁরা বলেছেন যে, এই বাজেটে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের কোন উন্নতি করা যাবে না, অথচ ১৯৮৫-৮৬ সালে কেন্দ্রীয় বাজেটে যে বরাদ্দ করা হয়েছে সে বরাদ্দগুলি আমি পড়ে দিচ্ছি। সারা ভারতবর্ষের সাধারণ মানুষের দারিদ্র্য দূরীকরণের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার কেমন পদক্ষেপ নিয়েছেন তা বোঝা যাবে। ১৯৮৪-৮৫র তুলনায় বর্ত্তমানে সমস্ত বিষয়েই মোট বরাদ্দ অনেকখানি কমিয়ে দিয়েছেন। তপশিলী এবং উপজাতি কল্যাণের জন্য ১ ৯৮৪-৮৫ অর্থাৎ চলতি আর্থিক বছরে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ ছিল ৭১ কোটি টাকা, আগামী বছরে ১৯৮৫-৮৬তে সেটা কমিয়ে ধরা হয়েছে ৪২ কোটি টাকা, গ্রামীন গৃহনির্মাণ ব্যাপারে বর্তমান বছরে বরাদ্দ ছিল ৮৪ কোটি টাকা, সেটা কমিয়ে করা হয়েছে ৩০ কোটি, এন.আর.ই.পি.র ব্যাপরে ছিল ২৩৬ কোটি টাকা, সেটা কমিয়ে করা হয়েছে ২৩০ কোটি টাকা, খাদি এ্যাণ্ড ভিলেজ ইনডাষ্ট্রিজে ছিল ১৩৪ কোটি টাকা সেটা কমিয়ে করা হয়েছে ১১৫ কোটি টাকা। বেকার সমস্যার কথা বলেছেন শিক্ষিত যুবকদের স্বনির্ভরশীল কর্মসংস্থান প্রকল্পের জন্য ১৯৮৪-৮৫ সালে বরাদ্দ ছিল ১৪৯ কোটি টাকা সেটা কমিয়ে করেছেন ৬৫ কোটি টাকা, ডেয়ারী ডেভোলাপমেন্ট যেখানে ৯৮ কোটি টাকা ছিল সেটা কমিয়ে করেছেন ৮৮ কোটি টাকা। এই রকম সব গুরুত্বপূর্ণ ব্যাপারেই টাকা কমিয়ে দেওয়া হয়েছে। কৃষির উন্নতির জন্য বিভিন্ন এগ্রিকালচার ফাইনান্সিয়াল ইনষ্টিটিউসন থেকে এই বছরের বাজেটে যেখানে ২৯৭ কোটি টাকা বরাদ্দ করা হয়েছিল সেটা কমিয়ে দিয়ে ১৫৫ কোটি টাকা করা হয়েছে। এই রকম অবস্থা হলে পশ্চিমবঙ্গ কি করে

অগ্রগতির দিকে এগিয়ে যাবে? আমার আর সময় নেই, আমি সর্বশেষে তাই বলছি যে, এই বাজেট যেভাবে রচনা করা হয়েছে তাতে পশ্চিমবঙ্গের মানুষকে অতিরিক্ত করভারে জর্জরিত না করে কর কাঠামো সরলীকরণ করে এবং কাঠামোগত পরিবর্তন করে যেভাবে বাজেট রচনা করা হয়েছে সেজন্য আমি বাজেটকে সম্পূর্ণরূপে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনির্মল পাইক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে দুই দিন ধরে বিরোধীদলের সদস্যদের বাজেটের উপর বক্তব্য শুনলাম। তাঁদের কথাবার্তা শুনে মনে হোল যে, তাঁরা কোন রকম গঠনমূলক চিন্তাধারার কথা বলতে পারলেন না। কোন পথে চললে পশ্চিমবাংলাকে উন্নয়নের পথে এগিয়ে নিয়ে যাওয়া যাবে সেটা তাঁরা বললেন না। দেখলাম, তাঁরা শুধু বাজেটের সমালোচনাই করলেন। বাজেটে কিছু নেই, গরীব বাজেট বলে একে উপেক্ষা করলেন। কিন্তু কেউ বললেন না যে, বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় প্রথম এলেন তখন প্রায় ১০০ কোটি টাকা ঘাটতি হাতে নিয়ে সরকারের দায়িত্বে এসেছিলেন। সেই ১০০ কোটি টাকার ঘাটতিটা বামফ্রন্ট সরকারের নয়। আজকে সেই ঘাটতির কথা নিশ্চয়ই চিন্তা করতে হবে কারণ সেই ঘাটতি এখনও চলে আসছে। আজকে কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ যে মনোভাব সেই মনোভাবের ভেতরে দাঁড়িয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন, আমি মনে করি, অত্যন্ত বলিষ্ঠ মনোভাব নিয়েই তঁকে এই বাজেট পেশ করতে হয়েছে। কারণ কেন্দ্রের এত বিমাতৃসুলভ মনোভাব ও আচরণের মধ্যে দাঁড়িয়েও তিনি পশ্চিমবঙ্গের উন্নয়নকে এগিয়ে নেবার চেষ্টা করেছেন। তাই এই বাজেটকে আমি অভিনন্দন জানাই। এখানে একটি কথা বিরোধীপক্ষের বন্ধুরা প্রায়ই বলেন যে আমাদের রাজ্যে নাকি আইন-শৃঙ্খলা নেই। বলেন, পশ্চিমবাংয় কোথাও নাকি আইন মানা হচ্ছে না, আইনের শাসন চলছে না। আমি যদি এক্ষেত্রে বিশেষ করে বলি যে কেন্দ্রীয় সরকারই আইন মানছেন না তাহলে সেটা নিশ্চয়ই অমূলক বলা হবে না। কারণ হিসেবে আমি এখানে তুলে ধরবো— ইণ্টার স্টেট ট্রান্সফার অফ কমোডিটিস, অন দি বেসিস অফ কনসাইনমেন্ট, মাননীয় অর্থমন্ত্রীও যে কথাটা বলেছেন, তাতে এই জিনিষটা বিশেষভাবে প্রতিফলিত হয়েছে যে ইণ্টার ষ্টেটে যে সমস্ত গুডস যাওয়া আসা করছে তাতে আমাদের স্টেট্ গভর্ণমেন্টের ট্যাক্স বসাবার কোন ক্ষমতা নেই। ফলে হয়েছে কি— আমাদের পশ্চিমবঙ্গের মানুষ পাশাপাশি রাজ্যে গিয়ে মোটর সাইকেল ইত্যাদি কিনছেন। এটা যাতে না হয় সেজন্য আমরা এক্ষেত্রে কর কিছু কমিয়ে দিয়েছি এবং কিছু সেলস্ ট্যাক্স পেয়ে আমাদের অর্থনীতিকে চাঙ্গা করবার চেষ্টা করেছি। পাশাপাশি রাজ্যেও তো এটা হচ্ছে। তাছাড়া ঐ অল দি চিফ মিনিষ্টারস্ রেকমেণ্ডশন এবং আর্টিকেল ২৬৯য়ে যা বলা আছে সেটা তাঁরা গ্রহণ করলেন না। সেন্টার গভর্ণমেন্টের কাছে সমস্ত রাজ্যের চিফ মিনিষ্টারগণ এ-সম্পর্কে রেকমেণ্ডেশন পাঠালেন তবুও সেই ক্ষমতা ষ্টেট গভর্ণমেন্টের হাতে তুলে দেওয়া হল না। তারপর অর্থ কমিশন যে সুপারিশ করলেন পশ্চিমবঙ্গকে ৩২৫ কোটি টাকা দেবার জন্য— সেই সুপারিশও তাঁরা মানলেন না। তাহলে কি বলবো? এই যে আইন শৃঙ্খলা না মানবার একটা প্রবণতা নিশ্চয়ই আমাদের ষ্টেট গভর্ণমেন্টের নেই, এটা আছে কেন্দ্রীয় সরকারের যাঁরা নাকি সর্বোচ্চ ক্ষমতার ধারক ও বাহক হয়ে বসে আছেন।

যারা নাকি সর্বোচ্চ ক্ষমতার ধারক ও বাহক তারা এই জিনিষটা করছেন; অতএব আমি বলব আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে প্রয়াস নিয়েছেন তাহা অত্যন্ত অভিনন্দনযোগ্য এবং আইনের ক্ষেত্রে যদি বলতেই হয় তাহলে আইনের সংশোধন বা সংযোজন বা আইনের সুফলটা কি ভাবে সাধারণ মানুষের কাছে পাইয়ে দেওয়া যাবে তার জন্য যথেষ্ট চেষ্টা রয়েছে তার এই বাজেটের মধ্যে। একটা জিনিস ডঃ বোস বলেছিলেন গতকাল যে কলকাতার উন্নয়ন পরিকল্পনার কথা সেটা নূতন কথা নয় বা সেটা এমন কিছু নয়। কিন্তু আমি বলব যখন সেটার চিন্তাই হয়েছিল তখন সারা ভারতবর্ষের

উন্নয়ন কি করে হবে সেই সময় সেটার চিন্তা করা হয়েছিল কিন্তু সেটার কোন কার্য্যকরী করা হয়নি এবং বিগত কংগ্রেস আমলে কখনোও সেটার কার্য্যকরী করার প্রচেষ্টা তারা করেনি। কিন্তু আমাদের অর্থমন্ত্রী বিকেন্দ্রীকরণের একটা প্রচেষ্টা নিয়েছেন তার জন্য যেমন জেলাস্তর থেকে পরিকল্পনা আসবে এবং তা গণতান্ত্রিকভাবেই আসবে তেমনি থানা গ্রাম স্তর থেকে ইত্যাদি স্তর থেকে সেই উন্নয়ন পরিকল্পনাগুলি আসবে এবং সীমিত ক্ষমতার ভিতর দিয়ে সেগুলির অগ্রাধিকার দেওয়া যাবে। তাই আজকে বলব আমাদের অর্থমন্ত্রীর উন্নয়নের যে চিন্তাধারা তিনি বাজেটের মধ্যে প্রকাশ করতে চেয়েছেন তার জন্য তিনি অত্যন্ত অভিনন্দনযোগ্য। আইনের সুফল নিশ্চয় পাইয়ে দেবার চেষ্টা করা হয়েছে। আমি এই প্রসঙ্গে বলব, আজকে বারুইপুরে ক্রিমিন্যাল কোর্ট করবার একটা প্রস্তাব আছে, দাঁতনে হাওড়ার আমতাও কোর্ট হয়েছে। তাই বলব আজকে যে বিচার ব্যবস্থা ভেঙ্গে পড়েছে তাকে ত্বরান্বিত এবং সুষ্ঠু করার প্রচেষ্টা চালান হয়েছে এবং আরো হোক। আমাদের অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেটা অত্যন্ত অভিনন্দনযোগ্য। তিনি সারা পশ্চিমবাংলার উন্নয়নকে সীমিত ক্ষমতার ভিতর সংগঠিতভাবে এগিয়ে নিয়ে যাবার একটা বিশেষ প্রয়াস চালিয়েছেন. এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Deputy Speaker :** The House stands adjourned till 12 noon on Wednesday, the 27th March 1985.

## ADJOURNMENT

The House was accordingly adjourned at 7-43 P.M. till 12 noon on Wednesday, the 27th March, 1985, at the Assembly House, Calcutta.

# Index to the
# West Bengal Legislative Assembly Proceedings
## (Official Report)

Vol : 83, No. : I Eighty-Third Session (March, 1985)

(The11th, 12th, 13th, 14th, 15th, 18th, 19th, 20th, 21st, 22nd, 25th and 26th March, 1985)

**Bill**



**Calling Attention**

**Statement Under Rule 346**

# ভুল সংশোধনী

1. P-IV – No. 34 – Phodikar হবে।
2. P-VI – No. 9 – Habibullah হবে।
3. P-IX – No. 73 – Chattopadhyay হবে।
4. P-XII – No. 166 – Rampada হবে।
5. P-XVI – No. 257 – Roychowdhury হবে।
6. P-XVII – No. 278 – Prasad হবে।
7. P-38 Ques. No. 3 – আবুল হবে।
8. P-69 – Abdur হবে।
9. P-179 – আবদুর হবে।
10. P-264 – শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় হবে উত্তরে।
11. P-281, 283, 285, 287, 289, 291 – হেডিংয়ে Menton Cases হবে।
12. P-293, 295, 297, 299, 301 – হেডিংয়ে Discussion on Governnor's Address হবে।
13. P-302 – শ্রী কাজী আবদুল গফ্ফর হবে।
14. P-303-375 — হেডিংয়ে Discussion on Governnor's Address হবে।
15. P-431, 433 — হেডিংয়ে Calling Attention হবে।
16. P-501 — শ্রী ফজলে আজিম মোল্লা হবে।
17. P-592 – Dr. Sisir Kumar Bose নামটি হবে না।
18. P-644 — শ্রী নবনী বাউরী হবে।
19. P-675 — হেডিংয়ে Mention Cases হবে।
20. P-696 – Abdur হবে।